বলেছে, যদি আপনি জেলা হাসপাতাল এবং মহকুমা হাসপাতালে হাসপাতালে কেমিস্ট শপ করেন তাহলে রোগীরা যেমন ন্যায্য মুল্যে ওষুধ পাবে, তেমন কিছু বেকার যুবকের কর্ম-সংস্থান হবে। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি দয়া করে এটা একটু বিবেচনা করবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** আমি আগেই বলেছি, আমাদের রাজ্য সরকারের তরফ থেকে এই ধরনের কোনও ওযুধের দোকান তৈরি করার পরিকল্পনা নেই এবং প্রয়োজনও বোধ হয় নেই। কারণ আমাদের হাসপাতালের সব জায়গায় নিজস্ব মেডিক্যাল স্টোর্স আছে। আমরা হাসপাতালের মেডিক্যাল স্টোর্স থেকে ওযুধ বিক্রি করিনা, প্রয়োজনে রোগীদের দিই।

(ভয়েজ ঃ আপনি কি বলছেন? হাসপাতালে ওষুধ কেউ পায় না)

এটা সত্য নয় যে ওষুধ কেউ পায় না। নিজেদের ভাল জিনিসটাকে এইভাবে লোকের চোখে হেয় করে দেবেন না। আমাদের সরকারি হাসপাতালে যত লোক চিকিৎসা পায় ভারতবর্ষের কোনও রাজ্যে এত লোক সরকারি হাসপাতাল থেকে চিকিৎসা পায় না, এত লোক ভাল হয় না। এত লোক প্রতি নিয়ত হাসপাতালে ভর্তি হতে চেষ্টা করে না। এই হাউসে আসবার আগেই অন্তত ৫ জন আমার কাছে অ্যাপ্রোচ করেছে সরকারি হাসপাতালে ভর্তি হবার জন্য। আমি সত্য কথাই বলছি, তথ্য বলছি।

(নয়েজ)

এমন কোনও বিধানসভার সদস্য নেই যারা সরকারি হাসপাতালে রোগী ভর্তি করাবার জন্য তদ্বির করেনি। সুতরাং বড় জিনিসকে ছোট করবেন না।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, মন্ত্রীর এই ঔদ্ধত্যপূর্ণ জবাব কখনই সভার কাজ সুষ্ঠুভাবে পরিচালিত করতে সহায়তা করে না। সব বিধায়কই অনুমোদন করে—হাসপাতালগুলি ওনার জমিদারি নাকি? এইরকম বলবেন না। আমার প্রশ্ন হচ্ছে, উনি বললেন—আমি শুনতে যদি ভুল না করে থাকি—দু-একটি ক্ষেত্রে বাইরে থেকে ওষুধ কেনার জন্য স্লিপ দেওয়া হয়। আমি নিজে অন্তত প্রতিদিন ৫/১০টি সাদা কাগজে ডাক্তারদের স্লিপ দেওয়া দেখেছি। ইভেন হাসপাতালে ডাক্তাররা যে প্রেসক্রিপশন প্রেসক্রাইব করছে তাতে সাদা কাগজেই প্রেসক্রিপশন করছেন এবং পেশেন্টকে ধরিয়ে দিয়ে বলছে বাইরে থেকে ওষুধ কিনে আনুন, কিন্তু রেকর্ড থাকছে না। প্রত্যেকটা বিধায়কের এই প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে। আমি জিজ্ঞাসা করছি, হাসপাতালগুলিতে কখনও অনুসন্ধান করে এটা দেখেছেন কি না যে প্রত্যেকদিন মোট যে ওষুধ ডাক্তাররা হাসপাতালে পেশেন্টকে দিয়ে থাকেন তার শতকরা কতটা

আনুপাতিক হারে হাসপাতাল থেকে সরবরাহ করা হয় এবং কতটা রোগীকে বাইরে থেকে ওষুধ কিনতে বাধ্য হতে হয়? অনেক দরিদ্র মানুষ চোখের জল ফেলতে ফেলতে আমাদের কাছে এসে বলে এই ইনজেকশনটার দাম ২০০ টাকা, ৩০০ টাকা ৪০০ টাকা—আমরা কিনতে পারছি না। এই অভিযোগ জানানোর মতো কোনও উপযুক্ত জায়গা হাসপাতালগুলিতে নেই। ডাক্তাররা প্রেসিক্রিপশন করার পর হাসপাতালে এমন কোনও কেন্দ্র বা কাউন্টার করা যায় কি না রোগীদের প্রেসক্রিপশন করা হয় তার জন্য ওষুধ কেনার যদি অসুবিধা থাকে তাহলে সে ঐ কাউন্টারে বা সেন্টারে গিয়ে অভিযোগ জমা দিলে সেই অভিযোগগুলি বিবেচনা করা হবে কি না এবং সেক্ষেত্রে ওষুধ দেবার ব্যাপারে সরকারি তরফ থেকে কোনও অর্থ বরাদ্দ করা হবে কি না?

(গোলমাল)

[11-50 – 12-00 noon.]

**শ্রী পার্থ দে ঃ** আমি বলেছি, পশ্চিমবাংলায় যেটা ভাল জিনিস অকারণে সেটাকে হেয় করবেন না। পশ্চিমবাংলার সরকারি স্বাস্থ্য ব্যবস্থায় লক্ষ লক্ষ লোক চিকিৎসিত হন, লক্ষ লক্ষ লোক সুস্থ হয়ে বাড়ি ফিরে যান। এই জিনিসটা অস্বীকার করবেন না। আপনাদের নিজেদের অভিজ্ঞতাতেও এটা আপনারা জানেন যে সরকারি হাসপাতালে ভর্তি হবার জন্য আমরা সকলে যাই, সেখানে ভর্তি হতে চাই। সুদীপবাবু যে প্রশ্ন করলেন তার জবাবে বলছি, এরকম হতে পারে, ছড়ানো হাসপাতাল আছে, নানান জায়গায় নানান জিনিস—সেটা সব সময় প্রত্যক্ষভাবে আমাদের দৃষ্টিতে আসে না। তবে ওর অবগতির জন্য জানাচ্ছি, প্রতি সপ্তাহে বেশ কয়েকটি হাসপাতাল ঘুরি এবং ঘুরে তা দেখার চেষ্টা করি, লোকের সঙ্গে কথা বলি।

(গোলমাল)

রোগীদের অভিভাবক, ডাক্তারদের সঙ্গেও কথা বলি। তাতে আমরা এটা বলার চেষ্টা করি যে যতক্ষণ হাসপাতালে ঔষুধ আছে ততক্ষণ বাইরে থেকে ঔষুধ কিনতে বলবেন না। রোগীদের সঙ্গেও এ ব্যাপারে কথা বলবার চেষ্টা করি। এরজন্য আমরা যে প্রকল্প নিয়েছি সেটা এর আগে আমি বিধানসভায় বলেছি, ভবিষ্যতে আবার হয়ত বলব। এই প্রকল্পের অন্যতম দিকই হচ্ছে যে রোগীরা হাসপাতাল থেকে কি কি জিনিস পেতে পারেন, কোন কোন ব্যাপারে সাহায্য পেতে পারেন। তাদেরও হয়ত কিছু বলার আছে। এটা কোনও একতরফা ব্যাপার নয়। উপর থেকে হাসপাতাল পরিচালনা—এটা আমরা ভালো করেই জানি যে সম্ভব নয়। সেইজন্য হাসপাতালের পরিষেবা যারা গ্রহণ করবেন সেই মানুষের সঙ্গে সম্পর্ক গড়ে তোলার পরিকল্পনা আমরা নিয়েছি। তার কিছু

কাজও আরম্ভ হয়েছে। সেখানে মানুষকেও আমরা তথ্য দিতে পারি যে এইটুকু হাসপাতাল থেকে পাবেন এবং এই এই কাজগুলি নিজেরা করবেন। যে যে পরিষেবা হাসপাতাল থেকে পাবেন তার জন্য বাইরে যাবেন না। তা হলে একটা বোঝাপড়া গড়ে তোলা সম্ভব হবে। তা না হলে অত খুঁটিনাটি দেখা সম্ভব নয় কারণ বিরাট প্রতিষ্ঠান।

(গোলমাল)

**শ্রী দেবপ্রসাদ সরকার :** সরকারি হাসপাতালগুলি সম্বন্ধে আমাদের যা অভিজ্ঞতা—বিশেষ করে গত কয়েক বছর ধরে এটা দেখা যাচ্ছে, আগে এতটা ছিল না—সেখানে ফ্রি বেড যেগুলি আছে, বিনা পয়সায় চিকিৎসা যেগুলিতে করা হয় সেখানে ইদানিংকালে আমরা ভীষণভাবে এই অভিযোগ পাচ্ছি যে ডাক্তারবাবুরা যে প্রেসক্রিপশন লিখে দেন সেখানে সেই অনুযায়ী হাসপাতালে ঔষুধ থাকে না, রোগীদের বাইরে থেকে কিনতে বলা হয়। ইনভেরিএবলি এ ব্যাপারে আমরা নানান অভিযোগ পাচিছ যে ঔষুধ দেওয়া হচ্ছে না। এ ক্ষেত্রে আমরা জানি যে রাজ্য সরকারের আগে একটা তালিকা ছিল এবং তাতে বলে দেওয়া ছিল যে এই এই ঔষুধ বিনা পয়সায় হাসপাতাল সার্ভ করবে। আমার প্রশ্ন, বর্তমানে সেই রকম কোন তালিকা রাজ্য সরকারের আছে কি না? সেটা থাকলে একদিকে পাবলিকরাও যেমন জানতে পারে তেমনি পাবলিক রিপ্রেজেন্টেটিভরাও জানতে পারে যে সরকারি তালিকা মত এই এই ঔষুধ পাওয়া যাবে অথচ দেওয়া হচ্ছে না। সে ক্ষেত্রে ডাক্তারদের কোনও কারচুপি থাকলে তা মন্ত্রী মহাশয়ের নজরে আনা যায় যে এই এই অভিযোগ পাওয়া যাচ্ছে। ঔষুধ সরবরাহ করা সত্ত্বেও রোগীরা যাতে তার থেকে বঞ্চিত না হন তারজন্য কোনও রক্ষা-কবচের ব্যবস্থা মন্ত্রী মহাশয়ের দপ্তরের আছে কি?

**শ্রী পার্থ দে :** আমি আগেই বলেছি যে তালিকা আছে।

(নয়েজ)

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেটা নিয়ে একটু আগে এত উত্তেজনা হল, মন্ত্রী পার্থ দে যে মন্তব্য করেছিলেন, এতে উত্তেজনা হওয়া স্বাভাবিক। তিনি শালীনতা বজায় রেখে, মার্জিতভাবে কথা বলবেন বলে আমরা আশা করি। মন্ত্রী হিসাবে তার প্রেস্টিজ বড় হতে পারে। কিন্তু বিরোধী দলের জনপ্রতিনিধিদের সঙ্গে যদি তিনি এই রকম ব্যাঙ্গ করে কথা বলেন স্বাভাবিকভাবেই সদস্যদের মধ্যে উত্তেজনা আসবে। মাননীয় সদস্যরা হাসপাতালের অবস্থা সম্পর্কে প্রশ্ন করেছেন। কিন্তু তিনি দম্ভের সঙ্গে যে ভাবে কথা বললেন, যে ভাবে হুমকি দিলেন, যে ঔদ্ধত্য দেখালেন তাতে আমরা মনে করি যে বিরোধী দলের সদস্যদের প্রতি তিনি অবমাননাকর মন্তব্য করেছেন। তিনি একজন

প্রবীণ বিধায়ক, একজন পুরানো মন্ত্রী, তিনি যে মন্তব্য করেছেন, আশা করি তিনি সেটা উইথড্র করে নেবেন এবং ভবিষ্যতেও যাতে আর এই রকম না হয় সেটা অ্যাসিওর করবেন। একজন মন্ত্রীর কাছ থেকে যদি সদস্যরা এই রকম ব্যবহার পায় তাহলে তারাও সেই রকম ব্যবহার করবেন। যাকে বলে টিট ফর ট্যাট সেই জিনিস আসবেই। নিউটনের ল' অনুসারে এভরি অ্যাকশন হ্যাজ ইটস ইকুয়াল অ্যান্ড অপোজিট রি-অ্যাকশন। কাজেই অ্যাকশন হলে তার রি-অ্যাকশন হবেই। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, তিনি যে মন্তব্য করেছেন, .সেটা তিনি দয়া করে উইথড্র করবেন এবং হাউসের পরিবেশ যাতে বজায় থাকে সেই ব্যবস্থা করবেন।

(গোলমাল)

**শ্রী বরেন বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথম কথা হচ্ছে পশ্চিমবঙ্গের বিধান সভায় নির্বাচিত সদস্য হিসাবে আমরা এখানে এসেছি। স্বাস্থ্য ব্যবস্থাতে বিধায়ক হিসাবে সব সময়ে বিভিন্ন হাসপাতালে রোগীদের পাঠানো হয়ে থাকে এবং আমরা পাঠিয়ে থাকি। এই রাজ্যের ১০০ জন রোগীর মধ্যে ৮০ জন রুগীর হাসপাতালে চিকিৎসা হয়, এটা বিরোধী দলের সদস্যরা কেন অস্বীকার করছেন আমি জানি না।

দ্বিতীয় কথা হচ্ছে, মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর জবাব দেবার পরে বিরোধী দলের সদস্যরা যে ভাষা তার সম্পর্কে ব্যবহার করেছেন, তা এই বিধানসভায় ব্যবহার করা যায়। মাননীয় মন্ত্রী সম্পর্কে খুব খারাপ ধরণের মন্তব্য করা হয়েছে এবং সুনীতি চট্টরাজ মহাশয় এই মন্তব্য করেছেন। সেই মন্তব্য তাকে প্রত্যাহার করতে হবে। এই অশালীন এবং অশোভন মন্তব্য করার জায়গা এই বিধানসভা নয়। আমাদের নিজেদের একটা মর্যাদা আছে। সেই মর্যাদাহানি করার অধিকার তার নেই। আপনি যদি বলেন তাহলে আমি এখানে সেই ভাষাটা উচ্চারণ করতে পারি। আর তা নাহলে লিখিতভাবে সেটা আপনার কাছে আমি দেব। খুব খারাপ ভাষা তিনি ব্যবহার করেছেন।

**শ্রী অতীশ সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নোত্তর কালে এই যে ঘটনা ঘটল, এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা। আপনি জানেন যে, প্রতিদিন আমাদের দলের বিধায়কদের এবং নিশ্চয়ই সরকারি দলের বিধায়কদেরও বহু রোগীকে সরকারি হাসপাতালে ভর্তি করার জন্য ব্যবস্থা করতে হয়। গ্রামে-গঞ্জে সাব-ডিভিসন লেভেলে যে সমস্ত হাসপাতালগুলি আছে, সেখানে যদি চিকিৎসার ব্যবস্থা থাকতো তাহলে এই গরিব মানুষগুলির পয়সা খরচ করে কলকাতায় আসার প্রয়োজন দেখা দিত না এবং আমাদেরও প্রতিদিন তাদের ভর্তি করার জন্য এত এনার্জি ব্যয় করতে হত না।

[12-00 – 12-10 p.m.]

আমাদের প্রতিদিন তাদের ভর্তি করবার জন্য সময় এবং এনার্জি যা ব্যয় করতে হয় সেটা করতে হত না। এটা খুবই দুর্ভাগ্যের কথা, স্বাস্থ্য দপ্তরের অপদার্থতার জন্য আজকে হাজার হাজার রোগীকে কলকাতায় এসে নিজেদের চিকিৎসার ব্যবস্থা করতে হচ্ছে। এ-ব্যাপারে মাননীয় মন্ত্রীর বক্তব্য খুবই দুর্ভাগ্যজনক যেটা তাঁর কাছে আশা করিনি। তিনি হুমকির সঙ্গে বলছিলেন তাতে মনে হল, ওদের দলের বিধায়করা তদবির করলে দোষের হয় না, কিন্তু আমাদের দলের বিধায়করা তদবির করলে সেটা দোষের হয়ে যায়। কিন্তু স্যার, রোগী তো ভর্তি করতেই হবে, কারণ আমরাও জনসাধারণের প্রতিনিধি হয়ে এই বিধানসভায় নির্বাচিত হয়ে এসেছি। কোন রোগী, তিনি যদি ডিস্ট্রিক্ট বা সাব-ডিভিসনাল লেভেলে কোনও চিকিৎসা না পান, সেখানকার চিকিৎসা ব্যবস্থার অভাবজনিত কারণে তাকে যদি কলকাতায় এসে চিকিৎসা করাতে হয়, তাহলে এটা অত্যন্ত স্বাভাবিক যে, এখানে তার হয়ে আমাদের তদ্বির করতে হবে। তবে প্রথমে আমরা মন্ত্রীর কাছে পাঠাই না, নিজেদের শক্তিতে হাসপাতালে চিঠি লিখে দিই তাকে ভাত করে নেবার জন্য, চিকিৎসা করবার জন্য। সেখানে ফেল করলে তখন অপারগ হয়ে মন্ত্রীর কাছে পাঠাই। যে রোগী চিকিৎসার সুযোগ পাচ্ছেন না, অবস্থা খারাপ—এরকম কেসই আমরা মন্ত্রীর কাছে পাঠাই। এরকম ক্ষেত্রে উনি মন্তব্য করলেন যে, আমরা পাঠালে পরবর্তীকালে তিনি আর সেটা দেখবেন না। এটা দুর্ভাগ্যজনক। আমরা আশা করব, মাননীয় প্রবীণ মন্ত্রী মহাশয় তাঁর এই দুর্ভাগ্যজনক বক্তব্য প্রত্যাহার করে নেবেন। আমি এই দাবি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে করছি।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** অতীশবাবু, আপনারা খুবই উত্তেজিত হয়ে যান অন ব্রীচ অফ প্রিভিলেজ অন ইওর রাইটস; অধিকারের প্রশ্নে, অশালীন ভাষণে। (নয়েজ অ্যাণ্ড ইন্টারাপশন) কাদের কন্ট্রোল করব? প্রতিদিনই মন্ত্রীর জবাবদান কালে বারবার বলতে হচ্ছে এটা, কিন্তু ডিসটার্বিং বন্ধ হচ্ছে না। আপনারা যখন বলবেন তখন সেটা হবে ফ্রি স্পীচ, আর মন্ত্রী যখন রিপ্লাই দেবেন তখন করবেন লাগাতার ডিসটার্ব। এটা চলতে পারে না, এটা হতে পারে না। ইফ ইউ থিং পিপল হ্যাভ ভোটেড ফর দিস তাহলে হাউস চলতে পারে না। আমার কিছু বলবার নেই। দেয়ার ইজ এ ফর্ম অফ ডিবেট। তার একটা মেথড আছ। দিস ইজ নট দ্যাট মেথড। আপনারা অন্যের কাছে এক্সপেক্ট করেন, নিজেরা অবজার্ভ করেন না। লার্ণ টু অবজার্ভ ফার্স্ট অ্যাণ্ড দেন এক্সপেক্ট ফ্রম আদারস।

পার্থবাবু, আপনি বলুন।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্ন এটাই; পশ্চিমবঙ্গের যেটা ভাল জিনিস, যেটা সম্পদ, সেই জনসম্পদকে হেয় করবেন না—এটা বলতে গিয়ে একটা উদাহরণ দিয়েছি, অবশ্য সেটা ঐভাবে না বলে অন্যভাবে বলা যেতো নিশ্চয়ই। বিধায়করা সরকারি হাসপাতালে রোগী পাঠান এবং তদ্বির করেন বলে বলেছি। হয়তো 'তদ্বির' কথাটা না বললেই ভাল হত। এটা আমি উদাহরণ দিতে গিয়েই বলেছি। আজকের এখানকার প্রকাশ্য আলোচনার বিষয় জনগণ জানবেন, রেকর্ডের ব্যবস্থা হবে। সরকারি হাসপাতালে চিকিৎসা হয় না বলা হয়েছে। কিন্তু আমরা নিজেরা জানি, সরকারি হাসপাতালের উপর কতখানি নির্ভর করি যার জন্য আমরা সেখানে রোগীদের পাঠাই। মাননীয় বিরোধী দলনেতাও সেটা বলেছেন। এটা ঘটনা, সদস্যরা কোন কথা বললে সেটা রাখবার জন্য ঐকান্তিকভাবে চেষ্টা করি। এটা জানা কথা। কিন্তু এটা আলোচনা হচ্ছে না। আমার আবেদন ছিল, বক্তব্য ছিল, বিধানসভা ভবনে এমন কোনও কথা বলবেন না যেটা আমাদের সকলের সম্পদ সেটা হেয় প্রতিপন্ন হয়। ব্যক্তিগতভাবে আমার মোটেই ঔদ্ধত্য থাকা উচিত নয়। আমি খুব সামান্য মানুষ। আমার অনেক সমালোচনা হতে পারে। আমার ভাষায় যদি কারো মনে আঘাত লেগে থাকে তাহলে আমি দুঃখিত। আমি আবার বলছি পশ্চিমবাংলার যেটা গর্বের সেটা জনসমক্ষে হেয় প্রতিপন্ন করবেন না। আমাদের সরকারি হাসপাতালে লক্ষ লক্ষ লোক চিকিৎসা পেয়ে ভাল হয়ে ফিরে যাচ্ছে। এর উপর আমাদের ভরসা আছে। আমাদের দেশের মানুষকে আমরা এটা বলেছি, আপনারা আপনাদের নিজের কাজ করে যান, আপনারা হাসপাতালটাকে কাজে লাগান। পশ্চিমবাংলায় আগামী দিনে সরকারি স্বাস্থ্য ব্যবস্থাটাই থাকবে।

**Mr. Speaker :** The Questions hours is over.

## Starred Questions

## (to which written Answers were laid on the Table)

### কেরোসিন তেলের বার্ষিক চাহিদা

***৬৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৯) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কেরোসিন তেলের বার্ষিক চাহিদা কত; এবং

(খ) বিগত ১৯৯৪, ১৯৯৫ ও ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যের জন্য

কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দ ও সরবরাহের পরিমাণ কত ছিল (বছরওয়ারী হিসাব)?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯,৬০,৫২৪ কিলো লিটার।

(খ)

| বছর | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৯৪ | ৯,৬০,৭২০ কিলোলিটার | ৯,৬০,৭২০ কিলোলিটার |
| ১৯৯৫ | ৯,৬৮,৩৩৮ কিলোলিটার | ৯,৬৮,৩৩৮ কিলোলিটার |
| ১৯৯৬ | ৯,৭৮,৮১৩ কিলোলিটার | ৯,৭৮,৮১৩ কিলোলিটার |

### পানাগড় মোরগ্রাম সড়কের নির্মাণকার্য

***৬৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৬১৬) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ ডি বি প্রোজেক্টে পানাগড়-মোরগ্রাম সড়কটির নির্মাণকার্য বর্তমানে কি পর্যায়ে আছে; এবং

(খ) কবে নাগাদ উক্ত কাজটি শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে মার্চ, ১৯৯৭ পর্যন্ত অনুমানিক ৫০ শতাংশ কাজ শেষ হয়েছে।

(খ) ১৯৯৮ সালের মধ্যে প্রকল্পের কাজ শেষ হবে বলে আশা করা যায়।

### মহকুমা হাসপাতালে চিকিৎসা পরিষেবার মান উন্নয়ন

***৬৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮১) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** স্বাস্থ্য ও পরিবার-পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মহকুমা হাসপাতালগুলিতে চিকিৎসা পরিষেবার মান উন্নয়নের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) বিভিন্ন জেলা হতে যে সব রোগী কলকাতার বিভিন্ন হাসপাতালে চিকিৎসা করতে আসেন তাদের জন্য বিশ্রামাগার তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার-পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) আপাতত নেই।

**গ্রন্থাগার অনুমোদন**

***৬৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪৫) **শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** শিক্ষা (গ্রন্থাগার পরিষেবা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ সালের ১লা জুন থেকে ১৯৯৭ সালের ৩১শে মে পর্যন্ত রাজ্যে কোনও গ্রামীণ, মহকুমা বা জেলা গ্রন্থাগারকে অনুমোদন দেওয়া হয়েছে কি না; এবং

(খ) দেওয়া হয়ে থাকলে, তার সংখ্যা কত?

**শিক্ষা (গ্রন্থাগার) পরিষেবা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হয়নি।

(খ) মন্তব্য নিষ্প্রয়োজন।

**বন্ধ মিনি জুট মিল**

***৬৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৪) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নদীয়া জেলার বগুলাতে মিনি জুট মিল-এর কাজ বন্ধ আছে;

(খ) সত্যি হলে, বন্ধ থাকার কারণ কি; এবং

(গ) কবে নাগাদ উক্ত মিলটি পুনরায় চালু হবে বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নদীয়া জেলার বগুলাতে কোনও মিনি জুট মিল স্থাপিত হয় নাই। সুতরাং বগুলাতে মিনি জুটমিলের কাজ বন্ধ হবার প্রশ্ন ওঠে না।

(খ) উল্লিখিত কারণে বন্ধ থাকার প্রশ্ন ওঠে না,

(গ) উল্লিখিত কারণে পুনরায় চালু হবার প্রশ্ন ওঠে না।

## ব্লক হাসপাতালে ইনডোর চিকিৎসা ব্যবস্থা

***৬৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৮) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বহু ব্লক হাসপাতালে ইনডোর চিকিৎসা ব্যবস্থা চালু করা সম্ভব হয়নি; এবং

(খ) সত্যি হলে, ঐরূপ ব্লক হাসপাতালের সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আংশিক সত্য।

(খ) ৯টি ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ইনডোর ব্যবস্থা এ পর্যন্ত চালু করা সম্ভব হয়নি।

## ই. এস. আই. কার্ড পুনর্নবীকরণ

***৬৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৯৬) **শ্রী নির্মল ঘোষ ঃ** কর্মচারী রাজ্যবিমা প্রকল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৫-৯৬ আর্থিক বছরে প্রচুর সংখ্যক কর্মচারী ই. এস. আই. কার্ড পুনর্নবীকরণ করেননি;

(খ) সত্যি হলে, কত সংখ্যক কর্মচারী কার্ড পুনর্নবীকরণ করেননি; এবং

(গ) ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ই. এস. আই. কার্ড হোল্ডারদের মোট সংখ্যা কত?

**কর্মচারী রাজ্যবিমা প্রকল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) দপ্তরে প্রাপ্ত সর্বশেষ তথ্য অনুসারে ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ই. এস. আই. কার্ড হোল্ডারদের মোট সংখ্যা ১০,২০,২৭৬ জন।

## C.T. Scan Machines

***639.** (Admitted Question No. *2214) **Shri Pankaj Banerjee :**

Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state—

the number of C.T. Scan Machines now in operation in the Government Hospitals in the State?

**Minister-in-charge of the Health & Family Welfare Deptt :**

One C.T. Scan Machine now operating in Bangur Institute of Neurology, Calcutta.

**জয়েন্ট এনট্রান্স পরীক্ষা**

*৬৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭৩) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় :** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আগামী শিক্ষাবর্ষ থেকে ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং-এ ভর্তির জন্য জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা বন্ধ হয়ে যাচ্ছে; এবং

(খ) সত্যি হলে, ছাত্র-ছাত্রীরা কি পদ্ধতিতে ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং কলেজে ভর্তি হবে?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ইহা সত্য নয়। প্রতি বছরের ন্যায় এ বছরও (১৯৯৭) গত ২৩শে মার্চ ৯৭ ডিপ্লোমা স্তরে ইঞ্জিনিয়ারিং এ ভর্তির যুগ্ম প্রবেশিকা পরীক্ষা গৃহীত হয়েছে। শিক্ষাবর্ষ (১৯৯৭-৯৮) আগামী জুলাই মাস থেকে শুরু হবে, এছাড়া শিলিগুড়ি ও দার্জিলিং পলিটেকনিকে সমস্ত আসনই মাধ্যমিক বা সমতুল পরীক্ষার নম্বরের ভিত্তিতে ভর্তি হবে।

(খ) উল্লিখিত প্রশ্নের উত্তরের পর এ বিষয় কোনও প্রশ্ন ওঠে না।

**Adjournment Motion**

**Mr. Speaker :** Today I have received one notice of adjournment motion from Shri Pankaj Banerjee on the subject of alleged atrocities on hawkers by police on 19.6.97.

The subject matter of the motion relates to day-to-day business of the administration, and does not call for adjournment of the business of the House.

I, therefore, withhold my consent to the motion.

The member may, however, read the text of the motion, as amended.

**Shri Pankaj Banerjee :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely—

Footpath hawkers were beaten up by police at Gariahat and Bowbazar. Government assured them to rehabilitate in alternative places, but instead of that, the Government is harassing the hawkers. On 19th June, 133 hawkers were arrested and hundreds of hawkers were beaten up by the police.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received three notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Reported sinking of a ship in the river Ganga at Budge Budge, South 24-Parganas on 19.6.97 | :<br>: | Shri Ashok Kumar Deb<br>Shri Shri Nirmal Das. |
| ii) | Acute shortage of drinking water in Entally Assembly Constituency area, Calcutta | : | Shri Sultan Ahmed |
| iii) | Non-payment of wages to the employees of Eastern Explosive (Chhinpai-Birbhum) since October '95. | : | Shri Suniti Chattaraj. |

I have selected the notice of Shri Ashok Kumar Deb and Shri Nirmal Das on the subject of reported sinking of a ship in the river Ganga at Budge Budge, South 24-Parganas on 19.6.97.

The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Partha De :** Sir, the statement will be made on Monday, the 23rd June, 1997.

**Mr. Speaker :** Now I have a notice of breach of privilege from Shri Deba Prasad Sarkar. He may now please move his motion of privilege.

## PRIVILEGE MOTION

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to give notice of my intention to raise a question involving breach of privilege of this House on the basis of news published in Anandabazar Patrika dated 19.6.97 under the caption আর্থিক অনিয়ম নিয়ে চিঠি এ. জি-র ভুল বোঝানো হচ্ছে বিধানসভাকে, সংবিধানকে রাজ্য সরকারের প্রতারণা। in page one. In the said news it has been stated পশ্চিমবাংলায় ক্রমাগত বিধি ভেঙে যে ভাবে আর্থিক প্রশাসন চালানো হচ্ছে তা বিধানসভা এবং সংবিধানের সঙ্গে প্রতারণা বলে মনে করে রাজ্যের এ. জি. অফিস। রাজ্য সরকারকে লেখা এক চিঠিতে এ. জি. অফিস এই কড়া অভিমত প্রকাশ করেছে। গত ৫ বছরে বিধানসভায় বিশেষ করে প্রতিটি ব্যয় বরাদ্দের সত্যতা সম্পর্কে সন্দেহ প্রকাশ করা হয়েছে এ. জি. অফিসের ঐ চিঠিতে। এই চিঠি পেয়েছেন রাজ্যের সব বিভাগীয় সচিবই। তাতে স্পষ্ট ইঙ্গিত রয়েছে রাজ্য সরকার গত পাঁচ বছর ধরে রাজ্যের আর্থিক অবস্থা সম্পর্কে বিধানসভাকে ভুল বুঝিয়ে আসছে, সাংবিধানিক দিক থেকে যেটা বিরাট অপরাধ। হাজার হাজার পার্সোনাল লেজার (পি. এল.) অ্যাকাউন্ট খুলে শুধু এক খাতের টাকা অন্য খাতে খরচ করাই নয়, অনেক ক্ষেত্রেই এই টাকা কোথায় খরচ হয়েছে তা নিয়েও ঐ চিঠিতে স্পষ্ট ভাষায় সংশয় প্রকাশ করা হয়েছে। এই কারণেই বাজেট সম্পর্কে ইংরাজীতে বলা হয়েছে—

"The actuals and the rivised estimates shown in the budget would not be trustworthy." অর্থাৎ বাজেট বরাদ্দের হিসাব বিশ্বাসযোগ্য নয়। Since the above noted comment by the AG office in its recent letter to the State Government questioning the credibility and the authenticity of the statements of accounts placed by the State Government in the State Assembly during the last five financial years particularly the comment "the actuals and the revised estimates shown in the budget would not be trustworthy' as published in the said newspaper in the said news item is a matter of grave concern to this House. It appears from the said

comment of the AG office that this house is being mislead by untrue statement of account by the State Government during the last five financial years which amounts to a serious breach of privilege of this House. I like to raise the matter as a question involving breach of privilege of this House. The document on the basis of which the notice is served, is also attached here with for your verification.

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** It is not clear from the notice of privilege given by Shri Deb Prasad Sarkar as to against whom the notice of breach of privilege has been given by him, the newspaper Ananda Bazar Patrika, or the Finance Minister or the State Government as a whole or the AG West Bengal.

The allegation of Shri Sarkar is that the comments of the AG in its letter to the Government that "the actuals and the revised statements shown in the budget would not be trustworthy" clearly shows that it has questioned the credibility and authenticity of the Statement of Accounts placed by the State Government in the Assembly during the last five financial years which amounts to breach of privilege of the House.

In the first place, as no document has been filed by Shri Sarkar showing that any such "letter" has been sent by the AG West Bengal to the State Government containing their comments that "the actuals and the revised statements as shown in the budget would not be trustworthy" as mentioned in the newspaper. The entire allegation of Shri Sarkar is based upon that alleged "letter" of the AG which is not before the House. The notice of breach of privilege has, therefore, got no basis to stand upon. There is, therefore, no prima facie case of breach of privilege as it has not been made out by Shri Sarkar for which it is liable to be rejected.

(noise)

[12-10 – 2-15 p.m.] (including adjournment)

## ZERO HOUR

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** নারএ্যবল স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আমাদের মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবশ্য মন্ত্রী মহাশয় এই হাউসে নেই, তবুও আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সামগ্রিকভাবে রাজ্যে ৩৫ পার্সেন্ট বিলো দি পভার্টি লাইন বলে ঘোষণা করেছেন। কিন্তু দুঃখের বিষয় যে, পাহাড়ী এলাকার মানুষদের কথা আলাদাভাবে ভাবা হয় না। আপনারা এটা ভালো করেই জানেন যে, বিলো পভার্টি লাইনের মানুষের সংখ্যা ওখানে বেশি। এই ব্যাপারে দার্জিলিং পার্ব্বত্য অঞ্চলের মানুষেরা গভীরভাবে উদ্বিগ্ন। দার্জিলিংয়ে নন এগ্রিকালচারাল প্রোডাকশন ল্যাণ্ড অনেক এবং সেইকারণে ওখানকার বেশিরভাগ মানুষই আর পি. ডি. এস প্রোগ্রাম চালু করার জন্য আওয়াজ তুলেছে। এই কারণে আগামী ২৫শে জুন ৩টি মহকুমাতে বনধ্ চলবে। অথচ এই ব্যাপারে রাজ্য সরকার একেবারেই উদ্বিগ্ন নন, সেইকারণে আমার দাবী ওখানে অবিলম্বে আর. পি. ডি. এস প্রোগ্রাম চালু করা হোক।

**শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বহু বছর আগে রেশন কার্ড তৈরি হয়েছিল, তখন যারা নাবালক ছিল এখন তারাই সাবালক হয়েছে, কিন্তু তাদের সেই সাবালকত্ব রেশন কার্ড দেওয়া হচ্ছে না। অথচ অনেক ভুয়ো রেশন কার্ড হোল্ডার পাওয়া যাচ্ছে কিন্তু যারা জেনুইন রেশন কার্ড হোল্ডার তারা রেশন কার্ড পাচ্ছে না। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে ব্যবস্থা গ্রহণ করার জন্যে আবেদন জানাচ্ছি। যাতে করে আগামীদিনে বাড়ি বাড়ি করে যে রেশন কার্ড তৈরি করার জন্যে লোকে যেত, সেই ব্যবস্থা আবার চালু করা হোক। রেশন কার্ডের বিষয়টি গুরুত্ব সহকারে বিবেচনা করার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার ২.১৫মিঃ মিলিত হব।

**(At this stage the House was adjourned till 2.15 p.m.)**

[2-15 - 2-20 p.m.(After Adjournment)]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 25 & 79

**Mr. Deputy Speaker :** There are 6 cut motions are in order and taken as moved.

### Demand No. 25

| Members | Motion |
|---|---|
| Shri Sultan Ahmed<br>Shri Shobhan Deb Chattopadhyay<br>Shri Adbul Mannan<br>Shri Ashok Kumar Deb<br>Shri Kamal Mukherjee<br>Shri Deba Prasad Sarkar | Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/- |

### Demand No. 79

| Members | Motion |
|---|---|
| Shri Ashok Kumar Deb<br>Shri Abdul Mannan<br>Shri Ajoy De<br>Shri Md. Sohrab<br>Shri Nirmal Ghosh<br>Shri Sultan Ahmed,<br>Shri Gopal Krishna Dey<br>Shri Shri Deba Prasad Sarkar<br>Shri Tusher Mandal<br>Shri Pankaj Banerjee,<br>Shri Rabindra Nath Chatterjee<br>Shri Shashanka Shekhor Biswas<br>Shri Shyamadas Banerjee<br>Shri Kamal Mukherjee<br>Shri Saugata Roy | Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/- |

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত ও পূর্ত সড়ক ও নির্মাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী ক্ষিতি গোস্বামী দুইটি ভাগে তাঁর দপ্তরের জন্য যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করি এবং আমাদের দলের আনা কাটমোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। পশ্চিমবাংলায় বর্তমানে এই দপ্তরের যে অবস্থা একদিকে আবাসন পর্ষদ নির্মাণ, অন্যদিকে রাস্তাঘাটের যে অবস্থা তাতে করে বিধানসভায় বক্তৃতা করে মন্ত্রী মহাশয়কে বোঝানোর দরকার আছে বলে আমার মনে হয় না। তিনি যদি সারা পশ্চিমবাংলা ঘুরে দেখেন তাহলে একটু বুঝতে পারবেন তাঁর দপ্তরের কাজকর্ম পশ্চিমবাংলার মানুষকে এত সুখ দিয়েছে, এত শান্তি দিয়েছে যে কখনও কখনও গাড়ি উল্টে যাচ্ছে। রাস্তা দিয়ে যেতে যেতে কখনও কখনও আমরা দেখছি সাধারণ পথচারী মানুষ, পথ চলতে পারছে না। ন্যাশনাল হাইওয়ে, স্টেট হাইওয়ে অথবা পি. ডব্লু. ডি. দপ্তরের রাস্তাগুলির এমন অবস্থায় দাঁড়িয়েছে, সেখান দিয়ে সাধারণ ভাবে চলাফেরা করা দুঃসাধ্য হয়ে যাচ্ছে। আমি সবার আগে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় একটি পরিসংখ্যান উল্লেখ করতে চাই। আমাদের শুধুমাত্র পি. এল. অ্যাকাউন্ট এর কথা নয়, শুধুমাত্র স্বাস্থ্য দপ্তরের সমস্যা নয়, শুধুমাত্র শিক্ষা ক্ষেত্রে আমাদের অবনমন ঘটেছে তাই নয়, আমরা কিন্তু পূর্ত দপ্তরের ক্ষেত্রেও একই জায়গায় অবস্থিত। আমরা কতটা পিছিয়ে পড়েছি, সেটা উল্লেখ করছি। আপনাদেরই দেওয়া বই স্ট্যাটিসটিক্যাল অ্যাপেণ্ডিক্স থেকে বলছি, যে আমাদের স্টেট হাইওয়েগুলি কোন্ জায়গায় আছে। আমরা যদি সেটা চিন্তা করি তাহলে আমরা পশ্চিমবাংলার কথা খুব ভালভাবে বোঝাতে পারব। স্টেট হাইওয়ের ব্যাপারে '৯১-'৯২ সালে কি অবস্থা ছিল, আর '৯৬-'৯৭ সালে কি অবস্থা, এই দুই সালের হিসাব আপনাদের আমি দিচ্ছি। পাঞ্জাব '৯১-'৯২ সালে স্টেট হাইওয়ে ১৯৬৩ কি.মি. ছিল, '৯৬-'৯৭ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে ২,১৬৬ কি. মি. গুজরাটে '৯১-'৯২ সালে স্টেট হাইওয়ে ছিল ৯,৫১০ কি. মি. পরবর্তী পর্য্যায়ে '৯৬-'৯৭ সালে দাঁড়ায় ১৯,৬৫৫ কি. মি.। মহারাষ্ট্রে স্টেট হাইওয়ে '৯১-'৯২ সালে ছিল ৩০,৫৩৮ কি. মি. আর '৯৬-'৯৭ সালে হয় ৩১,৯৪৭ কি. মি.। উত্তরপ্রদেশে '৯১-'৯২তে স্টেট হাইওয়ে ছিল ৭,৯৮৩ কি. মি., '৯৬-'৯৭ সালে সেটা হয় ৯,৭৭৭ কি. মি.। কর্ণাটকে স্টেট হাইওয়ে '৯১-'৯২ সালে ছিল ৭,৯১২ কি. মি., '৯৬-'৯৭ সালে সেটা বেড়ে গিয়ে হয়েছে ১১,৩৯৫ কি. মি.।

[2-20 – 2-30 p.m.]

আর পশ্চিমবাংলার কথা আমরা যখন বলি তখন অনেকে অন্যভাবে উল্লেখ করেন। আমরা পশ্চিমবাংলাকে ছোট করতে চাই না, পশ্চিমবাংলা ছোট হোক এটা আমরা চাইছি না, সে সরকার কংগ্রেস দলেরই হোক বা বামফ্রন্টেরই হোক। যদি জনমুখী পরিকল্পনা

গ্রহণ করা হয় তার কথা ভারতবর্ষের মাঝে বলতে কোনও দ্বিধা নেই। আমি যে পরিসংখ্যানগুলো দিলাম তার মাঝে লিলিপুট পরিসংখ্যান হল পশ্চিমবাংলার, ১৯৯১-৯২ সালে ৩,৪৫৫ কিলোমিটার রাস্তা, আর ১৯৯৬-৯৭ সালে সেটা হল ৩,৩৮৮ কিলোমিটার। আমি বামফ্রন্টের সদস্য বন্ধুদের স্ট্যাটিসটিকাল অ্যাপেনডিক্স খুলে দেখতে অনুরোধ করছি। আর পশ্চিমবাংলার সঙ্গে মিল আছে শুধু বিহারের। সেখানে ১৯৯১-৯২ সালে ২,১৮৮ কিলোমিটার রাস্তা ছিল, আর ১৯৯৬-৯৭ সালে ২,১১৮ কিলোমিটার হল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় সদয় মানুষ, তার চেষ্টা আছে, কিন্তু টাকা না দিলে কাজটা হবে কি দিয়ে। আমি জানি না আর. এস. পি-র মন্ত্রী বলে তাকে টাকা দেওয়া হয় না, না অন্য কোনও কারণে তাকে টাকা দেওয়া হয়না। শুনেছিলাম মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির কোন কোন সদস্য এই দপ্তর নেওয়ার চেষ্টা করেছিলেন। তার জন্য কি না জানি না। আমরা দেখেছি মাননীয় মন্ত্রী মহাশয় ১৮০০ কিলোমিটার রাস্তার জন্য ৩৮৪.৫৯ কোটি টাকা খরচ করে এই রাস্তা দেখবেন বলেছেন। আপনি গুজরাটের কথা ভাবুন, গুজরাটের লোকসংখ্যা আমাদের অর্ধেক, তাদের যে রাস্তাঘাট আছে তারা কিভাবে সেটা মেইনটেইন করছে। গুজরাট এবং মহারাষ্ট্র রাস্তাঘাটের জন্য আধুনিক যন্ত্রপাতি ব্যবহার করেন। আর পশ্চিমবাংলায় বামফ্রন্টের সদস্য বন্ধুরা বিজ্ঞান এবং প্রযুক্তি ছাড়া আর কিছুই বোঝেন না। আজকে ১৯৯৬-৯৭ সালে এসে তাদের ওয়ার্ক কালচারের কথা বলতে হচ্ছে, এখানে কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই, ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট হচ্ছে না, রাস্তাঘাটের উন্নতি হচ্ছে না। রাস্তায় স্টোনচিপ পড়েছে, ইঁট পড়েছে, শুধুমাত্র বিটুমিনের অভাবে মাইলের পর মাইল রাস্তার কাজ বন্ধ হয়ে আছে। আমি পি. ডব্লু. ডি. রোডসের অফিসে গেছি, একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের অফিসে গেছি, তারা বলছে আমরা কি করব, বিটুমিন নেই। যে দপ্তর আজকে বিটুমিন যোগাড় করতে ব্যর্থ, সেই দপ্তর রেখে লাভ কি। আরেকটা কথা আপনাদের বলি, একটা নতুন ধরনের বিটুমিন তিনি আনলেন কোল বিটুমিন। সেটা দিলে নাকি রাস্তা ভালো থাকবে। কিন্তু এক মাস গেল না রাস্তার ছাল-চামড়া উঠে গেল, যেমন ভাবে বামফ্রন্টের ছাল-চামড়া উঠে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয় আমি পি. ডব্লু. ডি. রোডসের কথা ছেড়ে দিলাম, কিন্তু জেলা পরিষদের রাস্তার কি অবস্থা। মাননীয় মন্ত্রী মহাশয় নিজে বলবেন, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি আজকে মন্ত্রীর কাজের পক্ষে সবচেয়ে বড় বাধা। আমি দায়িত্ব নিয়ে বলছি, জেলা পরিষদ গাদা গাদা টাকা নিয়ে টাকার পাহাড় করে রাখছে। তাদের কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই, কোনও টেকনিকাল ইনফ্রাস্ট্রাকচার নেই, কোনও প্ল্যানিং নেই, ইঞ্জিনিয়ার নেই। কোনও কোনও জায়গায় দু-একজন ইঞ্জিনিয়ার এবং সার্ভেয়ার আছে। আমরা তো বামফ্রন্টের সমালোচনা করলে বেঁচে যাব তা নয়। আপনার, আমার কেন্দ্রে বাস চলবে না। সাধারণ মানুষের কাছে গিয়ে পূর্তমন্ত্রীকে উত্তর দিতে হবে, অম্বিকা ব্যানার্জিকে উত্তর দিতে হবে। পঙ্কজ

ব্যানার্জিকে উত্তর দিতে হবে বামফ্রন্টের সদস্যদের উত্তর দিতে হবে। সুতরাং আমি আপনার কাছে বলছি টাকা নিয়ে রাখবেন জেলা পরিষদ। সেই টাকা দেবেন না। খরচ করার মতো তাদের যন্ত্রপাতি নেই। ইনফ্রাস্ট্রাকচার নেই। অথচ পি. ডব্লু. ডি অফিসে গিয়ে দেখুন পি. ডব্লু. ডি. কর্মচারিরা, সরকারি কর্মচারিরা অফিসে বসে বিড়ি খাচ্ছে, পান খাচ্ছে আর বলছে টাকা নেই। অথচ দেখুন জেলা পরিষদে টাকার স্তূপ বসে আছে। আমি যে তথ্য দিচ্ছি আপনি তা অস্বীকার করতে পারেন? কত রাস্তা করেছেন। জেলা পরিষদ পাঞ্জাবে করেছে ৯১-৯২ সালে ৩৩ হাজার ৩৭, ৯৬-৯৭ সালে ৩৫ হাজার ৭৯৯, তামিলনাড়ুতে ৯১-৯২ সালে ৪৮ হাজার ৪৯, ৯৬-৯৭ সালে ৬৮ হাজার ২৪৪, মহারাষ্ট্রে ১ লক্ষ ১০ হাজার ৬১৬ কিমি ৯১-৯২ সালে, ৯৬-৯৭তে ১ লক্ষ ২৯ হাজার ৭৭৫, আর পশ্চিমবাংলায় ২৪ হাজার ৫। বেড়েছে মাত্র ৩ হাজার। ২৭ হাজার ১০৪ হয়েছে। এর থেকে লজ্জার আর কি আছে মাননীয় অধ্যক্ষ মহাশয়? আমি আরেকটা তথ্য দিতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা বলছেন আন সারফেস রোড এর কথা "ইণ্ডিয়া ৯৫" বইটিতে যে তথ্য আছে তা আমি দিচ্ছি। এটা সম্পূর্ণভাবেই ৯১-৯২ সালের হিসেব। অন্ধ্রপ্রদেশ—সারফেস রোড ৮১ হাজার ৪৪৯, আন সারফেস রোড ৭১ হাজার ৩৪৭, মোট ১ লক্ষ ৫২ হাজার ৭৯৬। কর্ণাটকে ৮৬ হাজার ১৫৮ সারফেস রোড, আন সারফেস রোড ৫০ হাজার ২৪১ মোট মোট ১ লক্ষ ৩৬ হাজার ৩৯৯। কেরালা—সারফেস বোড ৩২ হাজার ৬৩৭, আনসারফেস রোড ১ লক্ষ ১৫ হাজার ৬৯, মোট ১ লক্ষ ৪৭ হাজার ৭০৬। এই হচ্ছে অবস্থা। বাকিগুলো আর পড়ছি না। অন্য কোথাও যেখানে দেড় লক্ষের নিচে নয় সেখানে পশ্চিমবাংলার অবস্থা কি? পশ্চিমবাংলায় সারফেস রোড হচ্ছে ২৮ হাজার ৬৯০, আনসারফেস রোড ৮৩ হাজার ৪০৪, মোট ১ লক্ষ ১২ হাজার ৯৪৪। আজকে তাই আপনাদের এই বাজেটকে সমর্থন করতে পারছি না। আজকে কি অবস্থায় এসে দাঁড়িয়েছে? খবরের কাগজে পড়েছি। কি পড়েছি? দিয়াড়াতে ভোট বয়কট করেছে। খাদ্য পায়নি বলে নয়, তারা ভোট বয়কট করেছেন তাদের রাস্তা নেই বলে। তারা সাংবাদিকদের ঘেরাও করেছে। আজকে তো এই অবস্থা পূর্ত দপ্তরের। জেলাপরিষদের কথা আমি আগেও বলেছি, এখন আমি আরেকটি তথ্য আপনার কাছে দিচ্ছি। আর. আই. ডি. এফের যে টাকা ফার্স্ট অ্যালটমেন্টে দেওয়া হল, মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জবাব দেবেন, আপনি বঞ্চিত হচ্ছেন না? আর. আই. ডি. এফে ফার্স্ট অ্যালটমেন্টে যে টাকা দেওয়া হল সমস্ত টাকা অন্য দপ্তরে গেছে, পূর্ত দপ্তরকে একটা টাকাও দেওয়া হয়নি। শুধুমাত্র জ্যোতি বসু, অসীম দাশগুপ্তর বক্তৃতা রাস্তায় বিছিয়ে দিলেই কি রাস্তা তৈরি হয়? সেকেণ্ড ফেজে যে টাকা দেওয়া হল আর. আই. ডি. এফে তার মাত্র ১শো কোটি টাকা দেওয়া হল পূর্ত দপ্তরকে। কি করে হবে রাস্তা? যেখানে এক কিলোমিটার রাস্তা করতে ১৬/১৭ লক্ষ টাকা খরচ হয় সেখানে এক

কোটি টাকা দিয়ে কত রাস্তা হবে? আপনি জবাব দেবেন। থার্ড ফেজ শুরু হবে। আমি দাবি করছি, আর. আই. ডি. এফ থেকে টাকা এই দপ্তরকে দেওয়া হোক।

[2-30 – 2-40 p.m.]

এই দাবি দেওয়া হয় মানে আমাদের কোন কাজ হবে না। আপনারা আমাদের কেন্দ্রে গিয়ে রাস্তা করবেন কি করবেন না— এটা অবাঞ্ছিত প্রশ্ন। আমরা জানি যে, কি অবস্থায় গেছে। তবুও বলছি যে, বামফ্রন্ট সদস্যের কেন্দ্রে রাস্তা হোক কিন্তু আর আই ডি এফের টাকা পূর্ত দপ্তর না পেলে কিছুতেই কাজ করা যাবে না। টাকা না দিয়ে শুধু বক্তৃতা দিয়ে রাস্তা করা যাবে না। তাই আজকে আপনাদের কাছে এটুকু বলতে চাই যে, আমাদের পশ্চিমবঙ্গে পূর্ত দপ্তরের যে কাজকর্ম হচ্ছে, সেটা অত্যন্ত হতাশাব্যাঞ্জক কাজকর্ম। কোনও কিছুই হচ্ছে না। হাওড়ায় একটা ব্রিজের ব্যাপারে অসীম বাবু বলেছিলেন যে, পারবাকশি ব্রিজ তৈরি করে দেব। এটা খুব প্রয়োজনীয় ব্রিজ। এটা না তৈরি করলে, হাজার হাজার ছাত্রছাত্রী, সাধারণ মানুষ এদের কষ্ট হচ্ছে। এটা আজ পর্যন্ত তৈরি হয়নি। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি থেকে এসেছে। স্টেট প্ল্যানিং কমিটি থেকে এসেছে। হাওড়া জেলায় দুটো ব্রিজ আছে। একটা গড়চুমুক এবং আর একটা হচ্ছে এই পারবাকসী ব্রিজ। এই ব্রিজ দুটো যাতে অবিলম্বে তৈরি করে দেওয়া হয়, তারজন্য দাবি রাখছি। এটা যদি না হয়, তাহলে সাধারণ মানুষের অনেক বেশি কষ্ট হবে। জেলা পরিসংখ্যান দিলে আপনি বুঝতে পারবেন যে, আমরা কোন জায়গায় আছি। এটা আপনাদেরই পরিসংখ্যান। Length of roads maintained by Public works and Public Works (Roads) Department in West Bengal by district. ১৯৮০ সালে বর্ধমানে ১ হাজার ৪৯৬ কিলোমিটার ছিল। ১৯৯৬ সালে হয়েছে ১ হাজার ৯৩৯ কিলোমিটার। মাত্র ৪০০ কিলোমিটার রাস্তা বেড়েছে। বীরভূমে ৯১৬ ছিল, সেখানে ৯৯৫ হয়েছে। বাঁকুড়ায় ১ হাজার ৭৬ ছিল, সেটা ১৯৯৬ সালে ১ হাজার ৭৬ কিমিই আছে। মেদিনীপুরে ১৭৯২ কিলোমিটার ছিল, সেখানে ২ হাজার ১৭ হয়েছে। মাত্র ২৫ কিলোমিটার বেড়েছে। বছরে কোন পারসেন্টেজ আছে? ২০ বছরে ১৬ কিলোমিটার বেড়েছে। সবথেকে খারাপ অবস্থা হচ্ছে হাওড়ায়। এখানে ১৯৮০ সালে ৫৭৫ কিলোমিটার রাস্তা ছিল, সেখানে কমে গিয়ে হয়েছে ৫৪০ কিলোমিটার। এটা আমার পরিসংখ্যান নয়, এটা আপনাদেরই পরিসংখ্যান। মালদার অবস্থাও হাওড়ার মতো। ওখানে ১১টার মধ্যে ৮টা সিটে কংগ্রেস জিতেছে। এখানে ১৬ টার মধ্যে ৮টায় কংগ্রেস জিতেছে। গৌতমবাবুদের অপরাধটা কি? কি তারা পেয়েছেন? মালদায় ছিল ১৯৮০ সালে ৬১০ কিলোমিটার, সেটা ৬০৮ হয়েছে। ২ কিলোমিটার কমে গেছে। ১৬ বছরে ২ কিলোমিটার রাস্তা কমিয়ে দিলেন। এই হচ্ছে আপনাদের স্ট্যাটিসটিক্স। বামফ্রন্টে বন্ধুরা শুধু বলেন যে, পি এল অ্যাকাউন্ট নেই। রাস্তা

হবে কি করে? রাস্তা হবার রাস্তা নেই। অসীম বাবু যতই চিৎকার করে বলুন, যাই বলুন কিছুই নেই। পি এল অ্যাকাউন্ট আজকে পি এল অ্যাকাউন্ট নেই, এটা পার্টি লুটিং অ্যাকাউন্ট, পার্সোনাল লুটিং অ্যাকাউন্ট-এ পরিণত হয়েছে। ব্যক্তিগতভাবে লুঠ করা হয়েছে। এই হচ্ছে অবস্থা। স্যার, একটা রিপোর্ট বলছে—১৯৮৮ সালে কলকাতায় রেসিডেন্স ফর পুলিশ পারসোনেল স্কিম বলে একটা স্কিমে ৭৪২.৪৭ লক্ষ টাকা অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল পেয়েছিল, শুধুমাত্র এস্টিমেট দিয়ে ৯.৭ লক্ষ টাকা খরচ হল। এটা আমার রিপোর্ট নয়। এটা এই বইটাতে আছে। এই বইটার নাম বলব না। তবে চ্যালেঞ্জ করলে আমি বইটা খুলে দেখিয়ে দেব। পি. ডাব্লু. ডি. (রোড্স) ডিপার্টমেন্ট গৌড়েশ্বর নদীর উপর একটা ব্রিজ তৈরি করত। কিন্তু শুধুমাত্র ডিপার্টমেন্টের ভুলের জন্য প্রায় ৫.২ লক্ষ টাকা খেসারত দিতে হয়েছে, এক্সট্রা পেমেন্ট করতে হল কনট্রাক্টরদের খুশি করার জন্য। এরকম অনেকগুলো উদাহরণ আমি আপনাদের দিতে পারতাম। কিন্তু আমি শুধু একটা কথা বলতে চাই যে এই ধরনের দুর্নীতি বন্ধ হওয়া উচিত। আজ পশ্চিমবঙ্গের মানুষ গ্রামে-গঞ্জের মানুষ অপেক্ষা করে বসে আছেন। কিন্তু রাস্তা বাড়ানো তো দূরের কথা রাস্তা মেরামত পর্যন্ত হয় না। আমার এলাকায় খালনা-জয়পুর রাস্তার মেরামতটুকু গত ২০ বছরের মধ্যে হয়নি। আমি ঐ রাস্তার মেরামতের জন্য দাবি জানাচ্ছি। আপনারা হাওড়া এবং মালদা জেলাপরিষদকে একটা স্কীম দিয়েছেন? এই রাজ্যের উলঙ্গ রাজা জ্যোতি বসুর রাজত্বে রাস্তা-ঘাট নেই, এডুকেশন নেই, কিছু নেই। সেজন্য আমি এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত, পূর্তসড়ক এবং পূর্তের অন্যান্য যে বিভাগগুলো আছে, সেই বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় ক্ষিতি গোস্বামী মহাশয় যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব এখানে উপস্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং বিরোধী বন্ধুদের আনীত কাট-মোশনগুলোর বিরোধিতা করছি। যারা সমালোচনার ঝড় এখানে বইয়েছেন সেই বিরোধী বন্ধুরা স্বাধীনতার পর প্রায় ৩০ বছর ধরে পশ্চিমবঙ্গের শাসন ক্ষমতা ধরে ছিলেন। শুধু তাই নয়, তাঁরা কেন্দ্রেও সবচেয়ে বেশি দিন শাসন ক্ষমতায় ছিলেন। পশ্চিমবঙ্গের জনগণের প্রতি তাঁদের যদি দায়বদ্ধতা থাকত, কেন্দ্রের কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গের প্রতি যদি বিমাতৃসুলভ মনোভাব না পোষণ করতেন তাহলে পশ্চিমবঙ্গের চিত্রটা আজকে অনেক উন্নত হতে পারত। আমরা বলছি না যে পশ্চিমবঙ্গে আমরা সর্বক্ষেত্রে সাফল্য অর্জন করেছি। আমরা এই দাবি করছি না। আমরা এই দাবিও করছি না যে পূর্ত বিভাগ সমস্ত বিষয়ে সেন্ট পার্সেন্ট সাফল্য অর্জন করেছে। কিন্তু বিগত ২০ বছর ধরে, সীমাবদ্ধ আর্থিক সঙ্গতির উপর দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের পূর্ত বিভাগ প্রতি ক্ষেত্রে যে সাফল্য অর্জন করেছে

সেই সাফল্যকে পশ্চিমবঙ্গের মানুষ স্বীকার করে নিয়েছেন। একথা বিরোধী বন্ধুরাও অস্বীকার করতে পারেন না। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত-সড়ক এবং পূর্ত-র অন্যান্য যে বিভাগগুলো আছে তাতে তাঁরা উন্নয়নের কোনও ছবি দেখতে পাননা। বামফ্রন্ট সরকারের শাসনকালে আসানসোল, দুর্গাপুর শিল্পাঞ্চলের সাথে কলকাতা শহরের সংযোগ স্থাপনের জন্য দুর্গাপুর এক্সপ্রেস হাই-ওয়ের নির্মাণকার্য করা হচ্ছে। যদিও এই নির্মাণকার্য কংগ্রেস আমলে শুরু হয়েছিল ঠিকই। কিন্তু কাজের অগ্রগতি হয়নি। ঐ রাস্তায় যে সমস্ত জিনিসপত্র ছিল, ইঁট ছিল, সেইগুলো সমস্তই চুরি হয়ে গিয়েছিল। বামফ্রন্টের আমলে আমরা দেখলাম অত্যন্ত দ্রুততার সাথে এই ৬৫ কিলোমিটার দীর্ঘ এক্সপ্রেস হাইওয়ে, তার ৪৮ কিলোমটার রাস্তার কাজ প্রায় সম্পূর্ণ হয়ে গেছে এবং এই বছরের মধ্যেই তা যান চলাচলের জন্য খুলে দেওয়া হবে।

[2-40 – 2-50 p.m.]

এটাও লক্ষ্য করার বিষয়, বামফ্রন্ট ক্ষমতায় এসেছে এই ২০ বছরে রাস্তার উপর চাপও বেড়েছে আগের তুলনায় অনেক অনেক বেশি। গ্রামাঞ্চলে কৃষি উৎপাদন বেড়েছে, সেই সব দ্রব্য আসছে ট্রাকে করে। আগে যেখানে ১০ টনের ট্রাকে আসত, এখন আসছে ২০ টনের ট্রাকে, ফলে রাস্তার উপর চাপ বেড়ে যাচ্ছে এবং তার অবনতি হচ্ছে। গত আর্থিক বছরের বাজেট ভাষণে উল্লিখিত হয়েছে ৭টি ব্রিজের কাজ শেষ হয়েছে এবং বিভিন্ন জেলায় আরও অনেকগুলো সেতু নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে, কিছু কিছু ক্ষেত্রে কাজের অগ্রগতি ঘটেছে।

আজকে পশ্চিমবাংলায় একটি শিল্পায়নের পরিবেশ সৃষ্টি হয়েছে। আমরা বামপন্থীরা স্বাধীনতার পরবর্তীকালে এই বিষয়ে অনেক আলোচনা করেছি, সংগ্রাম করেছি। আমরা বলেছিলাম মাশুল সমীকরণ নীতি তুলে দেওয়া হোক, এটার জন্য পশ্চিমবাংলায় শিল্পায়ন ব্যহত হচ্ছে। আজকে যখন সেই মাশুল সমীকরণ নীতি আংশিকভাবে উঠে গেছে, তখন আমরা লক্ষ্য করছি পশ্চিমবাংলায় দেশি এবং বিদেশি শিল্পপতিরা আসছে, এখানে শিল্পে বিনিয়োগ-এর ব্যাপারে আগ্রহ প্রকাশ করছে এবং চুক্তি স্বাক্ষরিত হচ্ছে। এই শিল্পায়নের জন্য যে পরিকাঠামো দরকার, তা পশ্চিমবাংলায় গড়ে উঠেছে। এখানে এখন বিদ্যুতের উন্নতি হয়েছে। এখানে একটি স্থায়ী শাসনব্যবস্থা আছে। ভারতবর্ষের কোনও কোনও রাজ্যে যেমন সকালে এক মুখ্যমন্ত্রী, বিকেলে আর এক মুখ্যমন্ত্রী, সেই অবস্থা এখানে নেই। এখানে ২০ বছর ধরে বামফ্রন্ট সরকার আছে।

এই শিল্পায়নের ক্ষেত্রে রাস্তাঘাট একটি বিশেষ ভূমিকা নেয়। এই রাস্তাঘাটের উন্নতির জন্য কর্মসূচিও বামফ্রন্ট সরকার গ্রহণ করেছে। পুরনো রাস্তাগুলো মজবুত করছি, সাথে

সাথে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও নতুন রাস্তা তৈরি করছি। এই কয়টি কথা বলে, এই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে রাজ্য সরকারের পূর্ত সড়ক নির্মাণ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে কয়েকটা কথা বলব। কথাটা খুবই প্রাসঙ্গিক বলে আমি মনে করি। আজকে বলা হচ্ছে, এই সরকার নাকি পশ্চিমবঙ্গে শিল্পায়নের বন্যা বইয়ে দিচ্ছেন। এই প্রেক্ষাপটে আপনাদের বন্ধু সরকারের প্লানিং ডিভিসনের তথ্য থেকে বলছি। প্রথম বক্তব্য হচ্ছে, পূর্ত দপ্তর ১৯৯৬-৯৭ সালে ইমপুট দিয়ে যে আউট পুট পেয়েছে তার রেজাল্ট কি? সর্বসাকুল্যে ভিলেজ রোড ৪৫ কি. মি., ৬-টা সেতু এবং ৪৫-টা নতুন সেতু অন গোয়িং। আরেকটা হচ্ছে, দুর্গাপুর-পানাগড়-মোরগ্রাম রাস্তা। এশিয়ান ডেভেলমেন্ট সহযোগিতায় ৪৭ পারসেন্ট রাস্তার কাজ হয়েছে। This is the total output of the input applied in the last year by the PWD and PWD (Roads). The result is such. এবারে বামফ্রন্টের বন্ধুদের কাছে বিনয়ের সঙ্গে জিজ্ঞাসা করব। একটা শিল্পায়নের জায়গায় গ্রামে ৪৫ কি.মি. রাস্তা করে দেওয়া এবং শিল্পায়নের বন্যা বইয়ে দেওয়ার কথা ভাবাটা মূর্খের স্বর্গে বাস করার সমান নয় কি? এই প্রেক্ষাপটে সি. আই. আই.-র যে সম্মেলন হয়েছিল ১৯৯৫ সালে এবং তার কয়েকদিন আগে ১৯৯৭ সালে জন মেজর, তৎকালীন ব্রিটিশ প্রধানমন্ত্রী এসেছিলেন। সেই সি. আই. আই.-র ১৯৯৫ সালের সম্মেলনের আগে দুটো রিপোর্ট আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন অর্গানাইজেশন দিয়েছিল। সেই অর্গানাইজেশনের নাম হচ্ছে, আর্গাডিলিটার ইন্টারন্যাশনাল অর্গানাইজেশন এবং প্রাইস ওয়াটার হাউস। আরেকটা ছিল পশ্চিমবঙ্গ সরকারের নিয়োজিত পার্থ ঘোষ অ্যান্ড অ্যাসোসিয়েটস-এর রিপোর্ট। এই তিনটে রিপোর্ট দেখে মাননীয় জ্যোতিবাবু বক্তব্য রেখেছিলেন ১৯৯৭ সালের খুব সম্ভব ৮-ই জানুয়ারি। সি. আই. আই.-র পূর্ব ভারতের চেয়ারম্যান সব্যসাচী গাঙ্গুলি বলছেন, পশ্চিমবাংলায় শিল্পায়ন করব করব এই কথা এই রাজ্যের নেতারা বলছেন, কিন্তু তা চিন্তার মধ্যে সীমাবদ্ধ আছে, বাস্তবে সেদিকে সরকারের কোনও উদ্যোগ নেই। তাতে তিনি বলেছেন, পশ্চিমবঙ্গে শিল্পায়ন করতে গেলে তিনটে জিনিসের উপর গুরুত্ব দিতে হবে। ১) সড়ক ২) বিদ্যুৎ ৩) বন্দর ডেভেলপমেন্ট। এই প্রেক্ষাপটে দেখা যাচ্ছে, কোনও পরিকাঠামো করার মানসিকতা এই সরকারের নেই। আমি মাননীয় ক্ষিতিবাবুকে দোষ দেব না। ওনার উদ্যম আছে, চেষ্টা আছে। এবারে আমি কতগুলো প্রশ্ন রাখব। এটা কি ঠিক যে, আজকে ১৯৯৬-৯৭ সালে ৪৫ কি. মি. রাস্তা হয়েছে? আরও পিছিয়ে যান। ১৯৯৪-৯৫ সালে ৩ কি. মি. রাস্তা হয়েছে? ১৯৯৫-৯৬ সালে ১০ কি. মি. রাস্তা হয়েছে। Do you think that this is the standard of creating a new infrastructure for the industrialization in the State?

Isn't it? এবারে আমি এই বইটা থেকে ১৪-ই ফেব্রুয়ারি ১৯৯৬ সালে আপনাদের বড় দলের একজন লোক, যিনি এবারে বিধায়ক নন, মাননীয় পদ্মনিধিবাবুর জেলার লোক শ্রী বারিন কোলে, তাঁর রিপোর্টে কি বলছেন? আপনারা পি. এল. অ্যাকাউন্ট নিয়ে রাজনীতিসর্বস্ব বক্তব্য রাখলেন, কথার ফুল-ঝুরি করলেন। কিন্তু বাস্তবে আপনারা অনেক চোরাবালির উপর দাঁড়িয়ে আছেন। তিনি বলছেন, The subject Committee undertook a study tour in Gujarat. The Committee stayed in that State from 09.01.96 to.....

The Committee had several meetings with the high officials of the Road and Building Department, Government of Gujarat. The committee also travelled more than 2,000 kilometers of road all over the State. Out of 2000 kilometers of road travelled by the Committee hardly 100 kilometers might not be identified as in bad condition.

[2-50 – 3-00 p.m.]

তিনি আরও বলেছেন আমি ১২টা শহরে গিয়েছিলাম, ১টা শহরেও কোথাও এনক্রোচমেন্টের নমুনা পেলাম না, কোথাও এক কি. মি. রাস্তাও ড্যামেজ হয়নি। ১৯৮১ সাল থেকে আজ এই ১৫ বছরের হিসাব দেখুন? আপনারা বললেন আমাদের বাজেট সীমাবদ্ধ। পশ্চিমবঙ্গের বাজেট কত? ৩৮৫ কোটি, গুজরাটের বাজেট ৪৪০ কোটি। ১৯৮১ সালে তাদের রাস্তা ছিল ৪৭ হাজার, এখন হয়েছে ৭০ হাজার, তাহলে কত বাড়ল? ২৩ হাজার বাড়ল এই ১৫ বছরে। ১৯৮১ সালে আপনাদের ছিল ১৬ হাজার, আর এখন ১৭ হাজার। কত বাড়ল? ১ হাজার। আপনাদের বাজেট ৩৮৫ কোটি, আর গুজরাটের বাজেট ৪৪০ কোটি। পার্থক্য কত হল? ৫০-৫৫ কোটি। তাহলে ১৫ বছরে তাদের বাড়ল ২৩ হাজার, আর আপনাদের ১ হাজার কি.মি.। এটা কোন ইনফ্রাস্ট্রাকচার হতে পারে না। তাই আমি আপনাদের কাছে ক্যাটিগরিক্যালি প্রশ্ন রাখতে চাইছি, আমি কোন বায়াস নই, কিন্তু হাউজের কাছে ফ্যাক্ট বলতে চাইছি যাতে আপনারা বুঝতে পারেন। ইনফ্রাস্ট্রাকচার হবে, রাস্তা হবে, বিদ্যুৎ হবে, তবেই সেখানে শিল্পায়ন হবে। এই দেশে শিল্পায়ন হবার কোনও সম্ভাবনাই নেই। দেয়ার ইজ দা স্টেট স্ট্যাণ্ডস অন দি ইণ্ডাস্ট্রিয়ালাইজেশন। ৫১ টা 'মৌ' সই হয়েছে, কিন্তু একটাও কার্যকর হয়নি। ১৯৯৬ সালের অডিটর রিপোর্ট দিয়েছেন, রিপোর্ট বেরিয়েছে। আপনারা চাইছেন আজকে কাজ করতে। আপনারা চাইছেন বিপ্লবের পথে পরিবর্তন আনতে। জানি না যে আপনারা বিপ্লব করছেন কি না? আর. এস. পি. দলের নেতা ক্ষিতিবাবু চাইছেন, আমরাও চাইছি। কি করে করবেন, কোন পথে পরিবর্তন আসবে? সে মনোভাবনা প্রবল হচ্ছে

না। একটা ইনফ্রাস্ট্রাকচার ছিল, নতুন ইনফ্রাস্ট্রাকচার করতে পারেননি, এটা আপনাদের সরকারের পরিসংখ্যান দিচ্ছি। আপনাদের সাবজেক্ট কমিটির রিপোর্টে বলেছে। সে জন্য আপনাদের কাছে কতগুলি প্রশ্ন করতে চাইছি। আপনি কি কি সোর্সে টাকা পান? গুজরাট, মহারাষ্ট্রও ন্যাশানাল হাইওয়ের জন্য টাকা পায়, অন্ধ্রপ্রদেশ ২ হাজার ৮০০ পেয়েছে, আর পশ্চিমবঙ্গ পেয়েছে ১৬ হাজার ৩৮। ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ সালে ১৭ কোটি টাকা কম। ন্যাশনাল হাইওয়ের জন্য কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না। এ যুক্তি টেঁকে না। যে সোর্সে পাঞ্জাব তার স্টেট হাইওয়ে করছে, ডিস্ট্রিক্ট হাইওয়ে করছে, যে সোর্সে গুজরাট ২৩ হাজার কিঃ মিঃ রাস্তা ১৫ বছরে করতে পারে, সেই সোর্সেই আপনারা ১ বছরে ৩ হাজার কিঃ মিঃ করেছেন। ইজ ইট এ মেজারমেন্ট অফ ডেভেলপমেন্টাল ওয়ার্ক ইন এ স্টেট, টোটাল ইনফ্রাস্ট্রাকচার ইজ নীল। এই রকম অনেক পরিসংখ্যান দিয়ে আপনাদের বোঝাতে পারব যে টোটাল ইনফ্রাস্ট্রাকচার ইজ নীল ফর হুইচ ইণ্ডাস্ট্রিয়ালিস্ট ক্যান নট বি ওয়েলকাম। সে জন্য সব্যসাচী গাঙ্গুলির রিপোর্ট পশ্চিমবাংলাকে নিয়ে ভাবছি, এই ভাবনার সীমাবদ্ধতার মধ্যে ঘুরে ফিরে বেড়াচ্ছে। ভাবনার সীমাবদ্ধতার মধ্যে ঘোরাফেরা করছি; কি করতে হবে সেটা ভাবছি না। আমি এই প্রসঙ্গে কতগুলো প্রশ্ন ক্ষিতিবাবুর কাছে রাখতে চাই—গতবারের বাজেটের টাকা আপনি কি পুরোপুরি পেয়েছিলেন? কবে পেয়েছেন? গত বছর টাকা আপনি মার্চে পেয়েছেন, না সেপ্টেম্বর—ডিসেম্বরে পেয়েছেন? সেপ্টেম্বর মাস হচ্ছে আমাদের ঠিক কাজ করার সময়, মার্চ-এপ্রিলে কাজ হয় না, বর্ষা নেমে যায়। সে জন্য আমি জিজ্ঞেস করছি ১৯৯৬-৯৭ সালের বাজেটের টাকা আপনি কবে পেয়েছেন? কত টাকা পেয়েছেন? অর্থমন্ত্রী প্ল্যান ফাণ্ড থেকে বাজেটের কত পার্সেন্ট টাকা পেয়েছেন? ৫০% ওটাকা পেয়েছেন কিনা জানিনা। আপনি নাবার্ডের টাকা পেয়েছেন? আপনি রুর‍্যাল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট ফাণ্ডের টাকা পেয়েছেন? আমি যত দূর জানি অ্যালটমেন্ট হয়েছে, তারপর চলে গেছে পি. এল. অ্যাকাউন্টে। পি. এল. অ্যাকাউন্টে কত টাকা আছে? এগুলো আমি ক্ষিতিবাবুর কাছে জানতে চাইছি। নাবার্ডের প্রায় ৮৪ কোটি টাকা, রুর‍্যাল ইনফ্রাস্ট্রাকচার এবং বিদেশি সাহায্য মিলিয়ে প্রায় ১৪০ কোটি টাকা আপনি পেয়েছেন কিনা জানাবেন। আর পেলে, কবে পেয়েছেন? কাজের টাকা কাজের সময় পেলেন না, কাজ হল না, তাহলে এই টাকা কোথায় গেল?

দু নং, রাজ্য বাজেটের কত টাকা মেটিরিয়াল কেনবার জন্য আপনি খরচ করেন? কত টাকা কর্মচারিদের বেতন দিতে চলে যায়? আপনি কি জানেন পট-হোলস-এর জন্য গুজরাটের রাস্তা ড্যামেজ হয় না? সেখানে কি সোনার রাস্তা? সেখানে কি লোহার রাস্তা? সেখানে কি ব্ল্যাক টপ নেই? সেখানে কি রাস্তায় নুড়ি ব্যবহৃত হয় না? সব কিছুই ব্যবহৃত হয়, কিন্তু দেয়ার ইজ এ সিস্টেম—তারা মেক্যানিজমটা এত সুন্দর

করেছে—এখানে রিপোর্টে আছে, They have adopted a new mechanism to strengthen the roads for minimum five or seven years. What is the mechanisms. সেগুলো হচ্ছে নিউ হট মিক্সড প্ল্যান, সাফার, স্পে ইত্যাদি। এই সব নতুন নতুন টেকনিক ব্যবহার করে তারা কি করছে? একটা পট-হোল হলেই সঙ্গে সঙ্গে তা রিপেয়ার করে দিচ্ছে। ফলে রাস্তা আর ড্যামেজ হচ্ছে না। আপনাদের এর কোন সিস্টেমটা চালু আছে? একটা ছোট পটহোল সঙ্গে সঙ্গে মেরামত করলে রাস্তার তিন চার বছরের লঙজিবিলিটি হয়ে যায়। Is there any system? Is there any new mechanism like Gujarat? why not? why not? নিজস্ব রাজ্য বাজেট ছাড়া আপনারা কি কি সোর্সে টাকা পান? জাতীয় রাস্তার জন্য কেন্দ্রীয় সাহায্য পান। কৃষি উন্নয়ন ব্যাঙ্কের সাহায্য পান। বিশ্ব ব্যাঙ্কের সাহায্য পান। গ্রামীণ পরিকাঠামো উন্নয়নের জন্য যে বৈদেশিক সাহায্য আসে তার অংশ পান। এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের কাছ থেকে সাহায্য পান। এতগুলো সোর্স থেকে আপনাদের টাকা আসছে To strengthen the infrastructure of the States. One of the important factors that is—road condition should be strengthened should be widened, should be able to carry the heavy road truck তবে এই প্রসঙ্গে আমি ক্ষিতিবাবুর একটু প্রশংসা করতে বাধ্য হচ্ছি, এবারে আমার এলাকার কিছু কিছু রাস্তার উন্নতি হচ্ছে—আমি যেটা বলব, সেটা সত্য কথাই বলব। দীঘা হাইওয়েটা ভাল হয়েছে। অন্যান্য রাস্তাগুলিকে সঠিকভাবে রক্ষণাবেক্ষণ করার জন্য আমার ক্ষিতিবাবুর কাছে অনুরোধ, আপনি নিউ মেকানিজম-এর সাহায্য গ্রহণ করুন। ঐ সমস্ত ব্যবস্থা আপনাকে করতে হবে। Mr. Chairman Sir, I am allowed two minutes, please. I want to place my humble suggestions at the cross roads of Digha National High Way.

(এই সময় সবুজ আলো জ্বলে ওঠে।)

স্বাধীনতার সুবর্ণ জয়ন্তী বর্ষে আমাদের দু'জন জাতীয় নেতা—একজন অহিংস এবং একজন অহিংস আন্দোলনের নেতা—জাতির জনক মহাত্মা গান্ধী এবং চির-বিপ্লবী নেতাজী সুভাষচন্দ্রের মূর্তি প্রতিষ্ঠার দাবি জানাচ্ছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00 – 3-10 p.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** ম্যাডাম চেয়ারপার্সন, আজকে পূর্ত মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি আর বিরোধীদলের সদস্যরা যে কাটমোশন এনেছেন তার আমি বিরোধিতা করছি। বিরোধীদলের সদস্যরা বিশেষ করে অসিত মিত্র মহাশয় অনেক কথা বললেন। উনি নতুন এসেছেন। আমরা ৫০ বছর স্বাধীনতা পেয়েছি।

পশ্চিমবাংলার দায়িত্ব বেশিরভাগই বিরোধীদলের হাতে অর্থাৎ কংগ্রেসের হাতে ছিল। আর আজকে এই ২০ বছর ধরে বামফ্রন্ট শাসন ক্ষমতায় বসেছে। আমি বিরোধীদলের সদস্যদের জিজ্ঞাসা করতে চাই এই ২০ বছর আগে কলকাতার ধর্মতলা থেকে উড়িষ্যা, মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া কিম্বা উত্তরবঙ্গ বা দক্ষিণবঙ্গে যাবার জন্য পরিবহনের কোনও ব্যবস্থা ছিল না। ঐ সময়ে নদীর উপর কোনও সেতু ছিল না, এতো রাস্তা ছিল না। ঐ সময়ে আমরা যখন বাগনানে যেতাম তখন রাস্তায় ধুলো উড়ত। ছোট-ছোট গাড়ি করে গিয়ে যখন পৌঁছাতাম তখন মানুষকে চিনতে পারা যেত না। আর আজকে বামফ্রন্ট সরকারের আমলে—অবশ্য আমি বলছি না সব সোনার পাথর বাটি হয়ে গেছে, সব রাস্তা বানিয়ে দেওয়া হয়েছে, কিন্তু অনেকদূর এই সরকার এগিয়ে গেছে। আজকে বিরোধীদলের বন্ধুরা বিরোধিতা করার জন্যই বিরোধী আসনে বসেছে। কেন্দ্রে একটা কংগ্রেস সরকার ছিল, আমি অবশ্য সেই সরকারের সম্বন্ধে বলতে চাই না। তাদের দলের সদস্যরাই আজকে বিরোধীদলে বসে আছেন। সীমিত আর্থিক ক্ষমতার মধ্য দিয়ে বামফ্রন্ট সরকার তথা জনগণের সরকার প্রতিষ্ঠিত হয়েছে। আমরা কিন্তু কখনো বলিনি যে আমরা সব কিছু করে দেব, সুজলা, সুফলা, শস্য শ্যামলা করে দেব পশ্চিমবঙ্গকে। সব সোনার পাথর বাটি অর্থাৎ সোনার রাস্তা বানিয়ে দেব এবং সেই রাস্তা দিয়ে কংগ্রেসিরা যাতায়াত করবে—এই কথা আমরা বলিনি। আজকে অনেক রাস্তা বেড়েছে। ১৯৮২ সালে মাননীয় প্রাক্তন পূর্তমন্ত্রী যিনি এখন পরলোকগত হয়েছেন তাকে সেদিন বলেছিলাম পি. ডব্লু. ডি বলে একটা ডিপার্টমেন্ট আছে। রাস্তাঘাট বর্ষাকালে নষ্ট হয়। গাছের জল পড়ে পিচ নষ্ট হয়ে যায়। এর জন্য তখন পি. ডব্লু. ডির মেইনটেনান্স ওয়ার্কার ছিল। তারা রাস্তা নষ্ট হয়ে গেলে, কোথাও গর্ত হয়ে গেলে বা পিচ উঠে গেলে মোটামুটি মেরামত করে দিত। এখন সেই মেইনটেনান্স ডিপার্টমেন্ট উঠে গেছে, কিন্তু মেইনটেনান্সের লোকগুলি আছে। এখন রাস্তা খারাপ হয়ে গেলে টেণ্ডারের মাধ্যমে কনট্রাক্টর নিয়োগ করা হয়। দুই, তিন, চার বছর পর সেই রাস্তার টেণ্ডার হয়ে যে কাজগুলি হয় সেই কাজ কিন্তু ঠিক-ঠিকভাবে হয় না। কিন্তু এই কাজগুলিকে তদারকি করার জন্য ডিপার্টমেন্টের অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার আছেন, ওভারসিয়ার আছেন, পি. ডব্লু. ডির অন্যান্য স্টাফেরা আছেন এবং এদের জন্য গাড়ির ব্যবস্থা আছে। আগে কিন্তু তা ছিল না। আগে সাইকেল করে যাতায়াত করতো। এখন গাড়ি থাকা সত্ত্বেও রাস্তাগুলি দেখভাল করা হয় না। বিরোধীদলের বন্ধুরা আজকে পশ্চিমবাংলার সঙ্গে অন্যান্য রাজ্যের তুলনা করেছেন। পশ্চিমবাংলায় ওরা তো ২৬ বছর ক্ষমতায় ছিলেন। আমি জিজ্ঞাসা করছি, কত কিলোমিটার রাস্তা সেদিন তৈরি হয়েছিল? কিন্তু আজকে কলকাতা ধর্মতলা থেকে অনেক মানুষ ট্রেনের উপর ভরসা না করে বাসে যাতায়াত করার সুযোগ পাচ্ছে। এরপর আমি আমার হাওড়া জেলার দু-একটি কথা বলছি।

হাওড়া জেলা ছোট জেলা হতে পারে। হাওড়ার উপর দিয়ে অনেক ট্রাক, বাস ইত্যাদি চলাচল করে। হাওড়ার উপর পরিবহনের চাপ খুবই বেড়ে গিয়েছে সেটা স্বীকার করবেন। অবশ্য ট্রাক, লরি, বাস ইত্যাদি পরিবহনের গাড়িগুলি সারা ভারতবর্ষেই বেড়েছে সেটা আমরা জানি। আজকে এখানে ইন্ডাস্ট্রি বেড়েছে, উলুবেড়িয়াতে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার হয়েছে, ফলতাতে হয়েছে, হলদিয়াতে হয়েছে ফলে মানুষ ও গাড়ির যাতায়াত অনেক বেড়ে গিয়েছে। সঙ্গে সঙ্গে একথাও বলব যে এখন যাতায়াতেরও অনেক সুবিধা হয়েছে। আমি বলছি না সব কিছু সুন্দর ব্যবস্থা হয়ে গিয়েছে, আর কিছু করণীয় আমাদের নেই কিন্তু তবুও বলছি, আগের থেকে ব্যবস্থা অনেক ভাল হয়েছে। অসিত বাবু হাওড়া জেলার কথা বলছিলেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলব, হাওড়া থেকে বাগনান এই রাস্তাটি খারাপ হয়ে গিয়েছে, এ ছাড়া ডুলগোড় থেকে সাঁকরাইল, পাঁচলা, উলুবেড়িয়া থেকে মাথাপাড়া এইসব রাস্তাও খারাপ হয়ে গিয়েছে, এগুলির প্রতি দৃষ্টি দেওয়া দরকার। হুগলি ও ২৪ পরগনা জেলারও অনেক রাস্তা খারাপ হয়ে পড়ে আছে, সেগুলির প্রতিও দৃষ্টি দেওয়া দরকার। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, রাস্তা তৈরির জন্য যে পীচ ব্যবহার করা হয় সেগুলি কিন্তু ঠিক মানের নয়। আমি নিজে ঘুরে ঘুরে রাস্তা সারানোর কাজ দেখি, আমি দেখেছি, পীচ যেটা ব্যবহার করা হয় সেটা ঠিক নয়। একটু বর্ষা হলেও জলে পীচ উঠে যায়। এ দিকে মাননীয় মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে অনুরোধ করছি। এর পর আমি ব্রিজের কথায় আসছি। আমাদের হাওড়া জেলার দামোদরের উপর সীলামপুরে একটি ব্রিজ দীর্ঘদিন ধরে স্যাংশন হয়ে পড়ে রয়েছে, সেটার কাজ অবিলম্বে শুরু করা দরকার। এ ছাড়া উলুবেড়িয়া থেকে আমতা—এখানে একটি ব্রিজ তার একটি ধারের কাজ ১৫ বছর ধরে হয়ে পড়ে আছে। সেখানে পোল তৈরি হয়ে পড়ে আছে। সেটা ওয়ানওয়ে হয়ে আছে। এর কাজটিও সম্পূর্ণ করা দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, পি.ডব্লু.ডি.-র কাজ কোথায় কোথায় হচ্ছে সে সম্পর্কে সংশ্লিষ্ট এম.এল.এ.-দের যদি একটি চিঠিতে জানিয়ে দেওয়া হয় এবং পি.ডব্লু.ডি.-র অফিসার ও ইঞ্জিনিয়াররা যদি জনপ্রতিনিধিদের সঙ্গে যোগাযোগ রাখেন তাহলে জনপ্রতিনিধিরা রাস্তার কাজ ঠিক মতন হচ্ছে কিনা তা দেখতে পারেন এবং তদারকি করতে পারেন। উলুবেড়িয়াতে যে সাব-ডিভিসনাল হসপিটালটি আছে, সেখানে পি.ডব্লু.ডি.-র যে রাস্তাগুলি আছে তা অনেক দিন আগের তৈরি, বর্তমানে সেগুলি নষ্ট হয়ে গিয়েছে সেগুলি অবিলম্বে সারানো দরকার। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলব, ২৪ পরগনার দে-গঙ্গা থানার অন্তর্গত ইছাপুর বেলেঘাটা টু সোহাই-শেরপুর রাস্তাটি খারাপ হয়ে গিয়েছে, মানুষ যাতায়াত করতে পারছে না। অবিলম্বে রাস্তাটি মেরামত করার ব্যবস্থা করুন। তারপর হাড়োয়া টু উলুবেড়িয়া, মাথাভাঙ্গা রাস্তাটির অবস্থাও খারাপ। এখানে বাস অ্যাক্সিডেন্টে মানুষ মারা গিয়েছে, ছাত্র

মারা গিয়েছে। এই রাস্তাটিও অবিলম্বে মেরামত করা দরকার। আমি জানি মাননীয় মন্ত্রী মহাশয় যথেষ্ট দায়িত্ব নিয়েই কাজ করে যাচ্ছেন। আমি তাই এই বাজেট সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করে শেষ করছি।

[3-10 – 3-20 p.m.]

**শ্রী অসিতকুমার মাল :** ম্যাডাম চেয়ারপারশন, মাননীয় পূর্তমন্ত্রী আজ এই সভায় তার দপ্তরের যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা সমস্ত কাটমোশন সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, সারা পশ্চিমবাংলার রাস্তাঘাটের অবস্থাই ভয়াবহ তার ফলে এখানে শিল্পপতিরা শিল্প স্থাপন করতে আসছেন না। দিনের পর দিন এ রাজ্যে বাস অ্যাক্সিডেন্টের সংখ্যা বেড়েই চলেছে। সড়ক যোগাযোগ না থাকার জন্য গ্রামের গরিব কৃষকরা তাদের ফসলের নায্য দাম পাচ্ছেন না। রাস্তাঘাটের অভাবে আদিম যুগের বর্বর মানুষের মতন বিনা চিকিৎসায় মানুষ মারা যাচ্ছে। স্বাধীনতার সুফল এবং জ্ঞানের আলো গ্রামের মানুষের কাছে পৌঁছাচ্ছে না। আমি দুটি ছোট ছোট কথা বলব, বড় কথায় যাব না, মন্ত্রী মহাশয় দয়া করে নোট করবেন এবং গ্রহণযোগ্য হলে উত্তর দেবেন। প্রথম কথা হল, গত বাজেটে আপনার দপ্তর-এর জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছিল এবং তারমধ্যে কত টাকা আপনি পেয়েছিলেন সেটা জানাবেন। সঙ্গে সঙ্গে আপনি জানাবেন, সেই পয়সা কোথায় গেল বা কেমন করে খরচ হল?

আপনি বলুন যে আমি সফল। আপনার কাছে জানতে চাইছি যে, গতবার বাজেটে যে টাকা বরাদ্দ হয়েছিল তার কতটা আপনি পেয়েছিলেন? তা যদি না পেয়ে থাকেন তাহলে আবার নুতন করে বাজেট বরাদ্দ পেশ করে লাভ কি? আপনি অর্থ দপ্তরের সঙ্গে আলোচনা করুন এবং যেটা উনি দিতে পারবেন সেটাই বাজেট বরাদ্দে রাখবেন। মিছিমিছি টাকার অঙ্ক বাড়িয়ে পশ্চিমবঙ্গকে যাহান্নামের দিকে ঠেলে দেবেন না। আপনি দয়া করে একথা বলুন। আপনি নিজে বলেছেন যে, সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে পূর্ত, আবাসন এবং সেতু নির্মাণের কাজ ব্যাহত হচ্ছে। যদি ব্যাহত হয়ে থাকে তাহলে আপনি সফলতার কথা কি করে বলবেন? আপনি টাকা পাবেন না অথচ আপনার সফলতা আসবে, এটা কি করে হবে? পশ্চিমবাংলায় শিল্পপতিরা শিল্প স্থাপন করতে পারছে না যোগাযোগের অভাবে। পশ্চিমবাংলায় দিনের পর দিন বাস অ্যাক্সিডেন্ট হচ্ছে। এখানে আদিম যুগের মানুষের মতো মানুষ বাস করছে। আজকে দীর্ঘ ১০ বছর ধরে বামফ্রন্ট সরকারের কাছে আবেদন করে আসছি যে আমার হাসান কেন্দ্রে ভাংলা নদীর উপরে একটা ব্রিজ করে দিন কিন্তু সেটা আপনারা করতে পারলেন না। তৎকালীন মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয়ের কাছেও বলেছিলাম যে, হাসান কেন্দ্রে তপশীল অধ্যুষিত

এলাকায় ভাংলা নদীর উপরে একটা ব্রিজের প্রয়োজন। কারণ সেই অঞ্চলে কয়েক হাজার মানুষ যারা গ্রামে বসবাস করে, যোগাযোগের অভাবে তারা বিচ্ছিন্ন হয়ে আছে। সেখানে মায়ের প্রসবের প্রয়োজন হলে কোথাও যেতে পারে না, সাপে কামড়ালে বা অন্য রোগ হলে তারা চিকিৎসার জন্য কোথাও যেতে পারে না, ছেলেমেয়েরা স্কুল কলেজে যেতে পারেনা। আজকে পশ্চিমবঙ্গে এটা ভাবতে অবাক লাগে যে তারা কোথায় বাস করছে। সেখানে একটা ব্রিজ করুন। আপনি বলেছিলেন যে সেখানে ব্রিজ করলে টোল ট্যাক্স পাওয়া যাবে কিনা, গভর্নমেন্টের প্রফিট হবে কিনা? আমরা বলেছিলাম যে, না। আপনি বলেছিলেন তাহলে এগুলি কি করে করা যাবে। আজকে যেখানে বাস, ট্রাক, লরি ট্যাক্সি চলবে, লক্ষ লক্ষ টাকা প্রফিট হবে সেখানে রোড ব্রিজ করা হবে। আর যেখানে গ্রামের মানুষ দিনের পর দিন আদিম যুগের মানুষের মতো বসবাস করছে সেখানে তাদের জন্য কিছু করা হবেনা। আপনি বাজেট বইতে যোগাযোগের কথা লিখেছেন, জনস্বার্থ সুরক্ষিত করার কথা বলেছেন। আপনি যদি এগুলি করতে না পারেন তাহলে এটা কেটে দিন। আমি আপনাকে আবার দৃঢ়কণ্ঠে একথা বলতে চাই যে, হাসান কেন্দ্রে ভাংলা নদীর উপরে এই ব্রিজ যদি আপনি তৈরি করেন তাহলে আগামী ৫ বছরের জন্য আপনার বাজেট বিতর্কে আপনাকে ধন্যবাদ জানাব। আপনাকে এখানে আর একটা কথা বলতে চাই। আমি বড় স্ট্যাটিসটিক দেবনা। আমি ১০ বছর আগে বলেছিলাম যে বীরভূম জেলা থেকে বহরমপুরে যেতে হলে ৭০ কিলোমিটার রাস্তা ঘুরে যেতে হয়। সেখানে জয়পুরে যদি একটা ব্রিজ করে দেওয়া যায় তাহলে প্রায় ১৭ কিলোমিটার রাস্তার দূরত্ব কমে যায় এবং মানুষ সহজেই বড় শহরে আসতে পারে, তাদের ব্যবসা-বাণিজ্য করতে পারে, ব্যবসা-বাণিজ্যের প্রসার ঘটবে। কিন্তু আপনি এই ব্যাপারে কোনও কর্ণপাত করছেন না। আমরা এখানে কি করতে এসেছি? আমরা কি শুধু খবরের কাগজে, টি. ভি.-তে বক্তৃতা দিয়ে নাম ওঠানোর জন্য এসেছি? আপনি কি করতে এখানে আছেন—সরকারি ঠাণ্ডা ঘরে বসে থাকার জন্য, না সরকারি গাড়ি চড়ার জন্য? আপনি যদি না পারেন তাহলে বলুন যে, হ্যাঁ, আমার যেটা করার কথা সেটা আমি করতে পারিনি টাকার অভাবে। আমরা জানি আপনার সদিচ্ছা আছে, আন্তরিকতা আছে, প্রচেষ্টা আছে। কিন্তু এগুলি থাকলেই তো আর পশ্চিমবঙ্গের উন্নতি হবেনা। সেজন্য আপনাকে একটা ষ্টান্ড নিতে হবে। আপনি এই ব্যাপারে কি ভাবছেন সেটা এখানে পরিষ্কার করে বলতে হবে। আজকে সারা পশ্চিমবঙ্গে যারা গরিব চাষী, ট্রান্সপোর্টের অভাবে তাদের উৎপাদিত ফসল পড়ে পড়ে নষ্ট হচ্ছে, ফসলের মূল্য তারা পাচ্ছেন না। ছোট ছোট চাষী যারা, ট্রান্সপোর্টের অভাবে শহরে পৌঁছাতে পারছেন না বলে তারা ফসলের মূল্য পাচ্ছেন না। আজকে এসব কথা ভাববেন না? এই বাজেটে তাদের সম্বন্ধে কি ভেবেছেন সেটা পরিষ্কার করে বলুন। সারা পশ্চিমবঙ্গের রাস্তারই আজকে করুণ অবস্থা এবং তার মধ্যে সবচেয়ে করুণ অবস্থা হচ্ছে বীরভূম জেলার রাস্তঘাটের

অবস্থা। সেখানে রাস্তাই নেই তো রাস্তাঘাটের কি কথা বলব? সেদিন ডি. এম., অফিসে আলোচনা হচ্ছিল—পশ্চিমবঙ্গেই নয়, বীরভূম জেলাতেও রাস্তার বাম্প তুলে দিতে হবে। যেখানে যেখানে রাস্তাই নেই সেখানে বাম্প তুলবেন কি করে? আমার বিধানসভা কেন্দ্রে টাটাগাড়িয়া থেকে মুর্শিদাবাদের পাঁচগ্রাম পর্যন্ত যে রাস্তাটি রয়েছে, যে কোনও মুহূর্তে ঐ রাস্তায় বাস উল্টে যাবে। রাস্তা বলতে যা বোঝায় সেই রাস্তাই হল না, অথচ বাসরুটের পারমিট দিয়ে দেওয়া হল ঐ রাস্তায়। আজকে রাস্তার অভাবে এবং তা মেরামতির অভাবে রাজ্যের মানুষ মার খাচ্ছেন। অথচ জনগণের মান উন্নয়ণে রাস্তার অত্যন্ত গুরুত্ব রয়েছে। তারই জন্য এই বাজেটের চরম বিরোধিতা করছি। আজকে দেবগ্রামে একটা ব্রিজ হলে মানুষ অল্প সময়ে শহরে যাতায়াত করতে পারবেন। মাঠগ্রামে দ্বারকা নদের উপর একটি ব্রিজ হলে ২০০ গ্রামের মানুষের শহরে আসবার সুযোগ হবে। সেখানে বর্ষাকালে মানুষ ঘরবাড়ি ছেড়ে চলে যাচ্ছেন। যারা সেটা পারছেন না তাদের অসহায় ভাবে মরতে হচ্ছে। এসব খবর আপনার কাছে বা খবরের কাগজের গোচরে আসে না; ঐসব মানুষের ক্রন্দনের কথা আপনারা জানতে পারেন না। তারজন্য আমার জিজ্ঞাস্য, আপনি পরিষ্কার করে বলুন যে কত টাকা পেয়েছেন এবং তা দিয়ে কোথায় কোথায় কাজ করবেন; কাজ না করতে পারলে ব্যর্থতার কারণে পদত্যাগ করবেন কি না? তারই জন্য আপনার বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের দলের কাট মোশনকে সমর্থন করে শেষ করছি।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী বাচ্চামোহন রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত দপ্তরের ১৯৯৭-৯৮ সালের জন্য উত্থাপিত বাজেটকে সমর্থন করছি এবং বিরোধী দলের আনা কাট মোশনের বিরোধিতা করে বাজেটের সমর্থনে কিছু কথা বলছি। এখানে বিরোধী পক্ষ থেকে অনেক পরিসংখ্যান দিয়ে বোঝাবার চেষ্টা করা হল যে, বামফ্রন্ট সরকারের আমলে পূর্ত দপ্তরে কোনও কাজ হয়নি। আমাদের দল, বিশেষ করে পশ্চিমবঙ্গের মানুষ জানেন যে, কংগ্রেস আমলে গ্রামের মানুষ হাঁটাচলা করতে পারতেন না। আমাদের অভিজ্ঞতা হল, তখন গ্রামের মানুষ পাকা রাস্তা চোখে দেখেননি। কিন্তু বামফ্রন্ট সরকার আসবার পর বিগত ২০ বছরে তারা পাকা রাস্তা দিয়ে চলাচল করছেন। আজকে পূর্ত দপ্তরের কাজের পরিসর বৃদ্ধি পেয়েছে, অথচ বাজেট বরাদ্দের অর্থ কিছু কম পাবার ফলে এই দপ্তরের যেভাবে কাজ করা প্রয়োজন, হয়তো সেইভাবে কাজ করা সম্ভব হয়নি। বিষয়টা পূর্ত এবং পরিবহন সাবজেক্ট কমিটির পেশ করা প্রতিবেদনে প্রতিফলিত হয়েছে।

রাজ্য সরকারের কাছ থেকে পূর্ত দপ্তরের যে বাজেট বরাদ্দ তা সম্পূর্ণ ভাবে পাওয়া যায়নি। এখানে আরও উল্লেখ করা প্রয়োজন যে কেন্দ্রীয় সরকারে ফাণ্ডের যে

টাকা যেটা পূর্ত দপ্তরের পাওয়ার কথা তার পরিমাণ হল ১০০ কোটি টাকা। এই টাকার মধ্যে পূর্ত দপ্তর মাত্র ১০ কোটি টাকা পেয়েছে। ১৯৯৩ সালে উত্তরবঙ্গে যে ভয়াবহ বন্যা হয়ে গেল তাতে জাতীয় সড়ক এবং ৬টি সেতু বিপর্যস্ত হয়ে গিয়েছিল। সেটা মেরামত করা এখনও পর্যন্ত সম্ভব হয়নি। তথাপিও আমাদের কেন্দ্রীয় সরকারের ভূতল পরিবহন সংস্থা এবং জাতীয় সড়ক কর্তৃপক্ষের পক্ষ থেকে কোনও আর্থিক বরাদ্দ পশ্চিমবাংলার জন্য করা হয়নি। ফলত একটা দুর্বিষহ সমস্যা দেখা দিয়েছে। সেটা হল পশ্চিমবাংলার আসাম সীমান্তের বিস্তীর্ণ এলাকার লক্ষ লক্ষ মানুষের সঙ্গে ভারতবর্ষের উত্তর-পূর্বাঞ্চলের ৭টি রাজ্যের সড়ক যোগাযোগ ব্যবস্থা ব্যহত হচ্ছে। এমত অবস্থায় আমাদের পূর্ত দপ্তর আর্থিক দায়িত্ব নিয়ে, ঝুঁকি নিয়ে জাতীয় সড়ক নির্মাণ করার কাজ শুরু করেছে তার জন্য আমি পূর্ত দপ্তরকে অভিনন্দন জানাচ্ছি। আজকে বামফ্রন্ট সরকারের ২০ বছরের সাফল্য এই সাফল্যের সঙ্গে যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন চায় পাশাপাশি পশ্চিমবাংলার সার্বিক উন্নয়নের ক্ষেত্রে শিল্পোন্নয়নের ক্ষেত্রে যোগাযোগ ব্যবস্থার সার্বিক উন্নয়ন করতে চায়। এমত অবস্থায় উত্তরবঙ্গের জলপাইগুড়ি কুচবিহার এই সমস্ত জেলার মানুষের জন্য চিরবঞ্চিত মানুষের জন্য জর্দা সেতু, সিলতোর্সা সেতু কোচবিহার সংলগ্ন তোর্সা সেতুর নির্মাণ কাজ শুরু করে দিয়েছে। এর জন্য আমি মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। এর সঙ্গে আরো কিছু বলার প্রয়োজন আছে জলপাইগুড়ি কোচবিহার পশ্চিমদিনাজপুর এবং মালদা জেলার রাস্তাগুলি সংস্কার করার প্রয়োজন আছে। সার্কভুক্ত দেশ ভুটানের সাথে যোগাযোগ রক্ষা করার জন্য জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার হয়ে বাংলাদেশ পর্যন্ত একটা রাাস্তা তৈরি করার প্রস্তাব আছে, এটা অত্যন্ত অভিনন্দনযোগ্য। আমি বলছি এই বিষয়ে পূর্ত দপ্তর সঠিক পদক্ষেপ নেবে। আন্তর্জাতিক এক্সপ্রেস হাইওয়ে হওয়ার কথা এবং শুনেছি সেটা শিলিগুড়ি পর্যন্ত যাবে। এই ব্যাপারে আমার যেটা প্রস্তাব তা হল এটা শিলিগুড়ি পর্যন্ত থেমে না থেকে জলপাইগুড়ি ময়নাগুড়ি হয়ে আসাম সীমান্ত কুমারগ্রাম দুয়ার পর্যন্ত করা হোক। এই রাস্তা হলে উত্তরবঙ্গের অনেক অনুন্নত মানুষের যোগাযোগ ব্যবস্থা সুবিধা হবে।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত দপ্তরের মন্ত্রী ক্ষিতি গোস্বামী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনিত কাটমোশনগুলি সমর্থন করছি। যে বাজেট বরাদ্দ পেশ করা হয়েছে সেটা আমি সমর্থন করতে পারছি না, কেননা আমরা দেখেছি সারা পশ্চিমবাংলায় যে ১৮ হাজার কি. মি রাস্তা আছে তার অধিকাংশ চলার অনুপোযোগী। এবং একটিতেও গাড়িঘোড়া চলতে পারে না, একটা ভয়াবহ পরিস্থিতি সৃষ্টি হয়েছে। তারই পাশাপাশি আমরা দেখছি যে, অপনি বিরাট অ্যামাউন্টের টাকা এই বাজেটে রেখেছেন। এইটা সাবজেক্ট কমিটির

রিপোর্টেও প্রকাশিত হয়েছে। এখানে কমিটির যিনি চেয়ারম্যান ছিলেন, তিনি পরিষ্কারভাবে বলেছেন যে ডিপার্টমেন্ট টাকা পায়নি। বাজেট বরাদ্দের টাকা ডিপার্টমেন্টকে দেওয়া হয়নি। আমি আপনাকে প্রথমে এই প্রশ্ন করতে চাই যে, আপনি কেন সেই টাকা পেলেন না? যদি টাকা আপনি পেয়ে থাকেন, তাহলে কোন্ তারিখে পেয়েছেন এবং কত টাকা পেয়েছেন? এর উত্তর আপনি সভাকে জানাবেন। আপনি জানাবেন, মার্চ মাসে কত টাকা পেয়েছেন এবং পি. এল. অ্যাকাউন্টে কত টাকা রাখা হয়েছে? সেই টাকা দিয়ে পঞ্চায়েতের নির্বাচন করবেন কি না, বা পার্টি ফাণ্ডে যাবে কি না, এটা আপনি বলবেন। আপনি নাবার্ড থেকে ১০০ কোটি টাকা পেয়েছেন। অর্থমন্ত্রী সেই টাকা আপনাদের দেননি। এই টাকাগুলো রুরাল ডেভেলপমেন্টের টাকা। সেই টাকা অসীমবাবু তাঁর কোষাগারে রেখে দিলেন। বামফ্রন্টের শরিক আপনার দপ্তরের উন্নতি হোক, সেটা সি. পি. এম চায় না। সেই হিসাবে আপনি বঞ্চিত হয়েছেন। আপনার কাছ থেকে আমরা এর সদুত্তর চাই। আমরা জানতে চাই, ন্যাবার্ড থেকে আপনি কত টাকা চেয়েছেন এবং সেই টাকা দিয়ে কি করবেন? আপনার দপ্তর দুর্নীতিতে ভরে গেছে। আমি মুর্শিদাবাদ জেলার কথা জানি, সেখানে ১৯৮০ সালে ৮৮৯ কি. মি. রাস্তা ছিল। সেখানে ১১৮৪ কি.মি. রাস্তা হয়েছে। অর্থাৎ মাত্র ১৯৫ কি. মি. রাস্তা তৈরি হয়েছে, এটা বেড়েছে। বামফ্রন্টের কুড়ি বছরের শাসনে এটা কোনও নতুন নজির নয়। যেটুকু রাস্তা ছিল তাও ভেঙ্গে গেছে। ভগবানগোলায় সেখানে একফুট রাস্তা তৈরি হয়নি, যেটুকু ছিল তা ভেঙ্গে গেছে। এটা আপনার দপ্তরের ব্যর্থতা। আপনি অল্প যে টাকা পাচ্ছেন তার সদ্ব্যবহার হয়না। এখানে জনৈক বামফ্রন্টের বন্ধু আপনার ব্যাজেটের সমর্থনে বক্তৃতা করছিলেন। এডিবি প্রোজেক্টে দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ে-তে ভাল রাস্তা হয়েছে—৬৫ কি.মি.র মধ্যে ৪৮ কিমি রাস্তা হয়ে গেছে। কিন্তু সিঙ্গুরে পাঁচ কিমি রাস্তা এখনও হয়নি। এরফলে গোটা রাস্তাটা বন্ধ হয়ে গেছে এবং পাবলিক বেনিফিট লস হয়েছে। সেখানে আপনি যাকে কনট্রাক্ট দিয়েছেন—'৯৭ সালের মার্চ মাসের মধ্যে কমপ্লিট করার কথা ছিল। এখানে চীফ ইঞ্জিনিয়ার আছেন, বলুন, আপনি কি ঐ রাস্তাটাকে কমপ্লিট করতে পারবেন? এরফলে পশ্চিমবাংলাকে কোটি কোটি টাকা ড্যামারেজ দিতে হবে। আপনার ডিপার্টমেন্ট দুর্নীতিতে ভরে গেছে। আপনার ইঞ্জিনিয়াররা তো বেতন পান। তাহলে তাঁরা কেন সেই রাস্তার দেখভাল করেন না? সিঙ্গুরে কেন ওভার ব্রিজ করা হল? এটা করার দরকার ছিল না। পি. ডব্লু. ডি. (ইলেকট্রিক্যাল), পি. ডব্লু. ডি. (হাইওয়ে), পি. ডব্লু. ডি. (রোড্স), পি. ডব্লু. ডি. (কনস্ট্রাকশন) সমস্ত জায়গায় আপনি ইঞ্জিনিয়ারদের ৪,৫,৬ মাস অন্তর বদলী করছেন। এর ফলে আমাদের ডিপার্টমেন্টে গিয়ে বুঝতে অসুবিধার মধ্যে পড়তে হয়। এডিবি প্রোজেক্ট এর ক[illegible]লি। রামপুর-মোড়গ্রামে ১৫০ কিমি পর্যন্ত রাস্তার আপনি কিছু করতে পারেননি। এক কোটি টাকা খরচ হয়েছে, কিন্তু এক কিমি. রাস্তা তৈরি হয়নি। আপনি এটা '৯৮

সালের মার্চের মধ্যে শেষ করতে পারবেন? কারণ ওখানে 'অ্যাপকন' সংস্থা যেভাবে কাজ করছে তাতে মনে হয় পাঁচ বছরেও শেষ করতে পারবে না। ওরা আপনাকে ধোঁকাবাজি দিয়ে ১৫ পারসেন্ট থেকে ২৫ পারসেন্ট লসে কাজ নিয়েছে। পাঁচ বছর পরে রাস্তাটি হলে দেখা যাবে ১৫ কোটি টাকা লস হয়েছে। কিন্তু ওরা একশো কোটি টাকা লাভ করে চলে যাবে। এইভাবে আমরা দেখছি, পুরুলিয়াতে আপনি যে মেন্টাল হাসপাতাল তৈরি করেছেন, সেখানে কাঁচা কাঠ'এর দরজা লাগানো হয়েছে। আপনি এর বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? আজকে রাস্তাগুলো কেন ভেঙে পড়েছে? ১৭৫টি হাসপাতাল বিল্ডিং তৈরি হয়ে গেছে, এর পরেও কেন আপনার ডিপার্টমেন্ট হেলথ ডিপার্টমেন্টকে হ্যাণ্ডওভার করতে পারছে না? আপনি উত্তর দিয়ে আমাদের বোঝাতে চেষ্টা করবেন। কেন আপনার ডিপার্টমেন্টের গাফিলতিতে পাবলিক লসের সম্মুখীন হচ্ছে? কেন উত্তরবঙ্গে ওয়েল বাঁধ দিয়ে যেখানে সিমেন্ট গোটা গোটা হয়ে গেছে, তা দিয়ে ব্রিজ তৈরি করছেন?

[3-30 – 3-40 p.m.]

আর সেখানে রাস্তা যে তৈরি হচ্ছে তাতে ইঞ্জিনিয়ার কোনও নেই, এইভাবে সমস্ত ক্ষেত্রে দুর্নীতিতে ভরে গেছে। পশ্চিমবঙ্গের রাস্তাগুলো পি. ডব্লু. ডির অন্তর্গত এবং সেখানে সি. পি. এম. পার্টি অন্যায়ভাবে এমন সব কাজ করছে যে আপনার দপ্তরটাকে ছোট করার চেষ্টা করছে এবং এইভাবে তারা ক্ষমতাটাকে কুক্ষিগত করার চেষ্টা করছে। আপনি যেভাবে কাজ করছেন তাতে দেখা যাচ্ছে যে, গ্রামমুখী আপনার কোনও পরিকল্পনাই নেই, সবই শহরমুখী পরিকল্পনা। আপনি আসানসোলে বরাকরে বিশ্বব্যাঙ্কের টাকায় কাজ করছেন আর গ্রামগুলোর কোনও উন্নতি নেই। বিশ্বব্যাঙ্ক যে টাকা পাঠাচ্ছে রাস্তা তৈরি করার জন্য তার সবই জেলা পরিষদের কোষাগারে কুক্ষিগত হচ্ছে। জেলা পরিষদের নির্দেশ ছাড়া একটা রাস্তাও আপনারা তৈরি করতে পারবেন না। জেলা পরিষদের নির্দেশ ছাড়া আপনি ১০ কি.মি. রাস্তাও তো বাড়াতে পারছেন না। সুতরাং আপনি বুঝতে পারছেন যে, আপনার ইচ্ছা থাকলেও করার কোনও ক্ষমতা নেই। আপনার অনলস প্রয়াস দেখলেই বোঝা যায় যে আপনার ইচ্ছা আছে কিন্তু কিছু করতে পারছেন না। আপনার ডিপার্টমেন্টের কিছু লোকের দুরভিসন্ধি রয়েছে যার ফলে আপনি কিছুই করতে পারছেন না। তারপরে আপনি আপনার বাজেট ভাষণে বলেছেন যে, ইন্দিরা গান্ধীর মূর্তি তৈরি হয়ে গেছে কিন্তু জায়গা না পাওয়ার জন্যে বসাতে পারছেন না। আমি অনুরোধ করব অবিলম্বে জায়গা নির্ধারিত করে ওই মূর্তিটি বসানোর ব্যবস্থা করুন— এইকথা বলে এই বাজেটের বিরোধিতা করে, কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই পূর্ত দপ্তরের এই

বাজেটকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধীপক্ষের আনা কাটমোশনের বিরোধিতা করছি। সংখ্যাতত্ত্বের কারচুপির দ্বারা সাময়িকভাবে বিভ্রান্ত করা যায় কিন্তু বাস্তব সত্যতাকে অস্বীকার করা যায় না। আমাদের এখানে একেবারেই রাস্তা তৈরি হয়নি এইকথা বললে কেউই বিশ্বাস করবে না। বিরোধীপক্ষ থেকে যতই চিৎকার করুন না কেন এখন রাস্তার অনেক উন্নতি হয়েছে। সুকুমার বাবু তো এই রাস্তা সম্পর্কে অনেক কথা বললেন, আমি বলি বামফ্রন্ট সরকার আসার আগে উনি যখন মহিষাদলে যেতেন তখন একটা বেশ লাইনের মতো সরু রাস্তা দিয়ে মোটরে করে মহিষাদলে পৌঁছতেন, এখন সেখানে চওড়া রাস্তা হয়ে গেছে। রাস্তা আগের থেকে এখন অনেক চওড়া হয়েছে। সংখ্যাতত্ত্বের জোরে আপনারা অনেক কথা বলছেন কিন্তু বাস্তবে সেটা পূর্ণ করতে গেলে যথেষ্ট টাকার দরকার। আমরা জানি রাস্তা চওড়া করা দরকার যাতে যানবাহন চলাচল করতে পারে। আমাদের চাহিদা অনেক কিন্তু যোগান কম অর্থাৎ অর্থের পরিমাণ কম এবং ইনফ্রাস্ট্রাকচারের অভাব আছে। এরমধ্যে দিয়ে একটা বিরাট কিছু করা সম্ভব নয়। কিন্তু রাস্তা যে চওড়া করা দরকার এইকথা অস্বীকার করে কোনও লাভ নেই। কিন্তু সেক্ষেত্রে আমাদের রাজ্যের রাজধানী থেকে শুরু করে রাজ্যে মহকুমা বা জেলাগুলো বলুন, সেখানে সড়ক পরিবহনের ব্যবস্থা গড়ে উঠেছে সেকথা অস্বীকার করার উপায় নেই। আপনারা বলেছেন যে, জেলাতে ৮ ফুট চওড়া রাস্তা করতে হবে তাহলে কত রাস্তা এইভাবে বাড়াতে হবে চিন্তা করুন, আপনারা কখনো করতে পেরেছিলেন? যাই হোক, আমি আসল কথায় যেতে চাই, মেদিনীপুর সদর থেকে ঝাড়গ্রাম সড়কপথ রক্ষা করার জন্য ধেড়ুয়াতে একটি ব্রিজ তৈরি করতে হবে। পূর্ত দপ্তরের টাকায় এই কাজ করা সম্ভব নয়, তারজন্য দিল্লির সরকারের কাছে বরাদ্দ বাড়ানোর কথা বলতে হবে। তারপরে মৌড়িগ্রামে লেভেল ক্রশিংয়ে যে গাড়ি আটকে যায় সেখানে একটা ওড়ালপুর করতে হবে। এছাড়া ঝাড়গ্রাম বালিচকে মেদিনীপুরে রাঙামাটিতে একটা ওড়ালপুর করতে হবে। সেখানে রেলওয়ের থেকে বলেছে যে সিভিল অ্যাডমিনিস্ট্রেশন যদি অ্যাপ্রোচ রোড করে দেয় তাহলে আমরা ওড়ালপুল করে দেব। আমাদের রাজ্যের অনেক জায়গাতেই ওড়ালপুল করার দরকার এবং অনেক রাস্তাই আরো সম্প্রসারিত করার দরকার। কিন্তু এই সীমাবদ্ধ অবস্থার মধ্যে নাবার্ডের টাকা এবং বিশ্বব্যাঙ্কের টাকা দিয়ে এইসব কাজ করতে হবে। মাননীয় মন্ত্রীকে বলব যে এসব বিষয়গুলো একটু বিবেচনা করতে। টেণ্ডার পদ্ধতি সম্পর্কে আমরা দেখেছি, আগে ছোটছোট বেকার যুবকরা তারা কো-অপারেটিভ পদ্ধতিতে গ্রুপ করে টেণ্ডার নিত। এখন বড় বড় টেণ্ডার ৭৫ লক্ষ টাকার মতন টেণ্ডার বড় ঠিকাদাররা পাচ্ছে, ছোটরা পাচ্ছে না। তেমনি ভাবে রাস্তার ক্ষেত্রে রক্ষণাবেক্ষণের কাজে আমাদের অগ্রাধিকার দিতে হবে। বর্ষার আগে নূতন করে কাজে হাত দিলে হবে না।

(এই সময় সংযোগকারী মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী সুভাষচন্দ্র সোরেণ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে বিধানসভায় পূর্ত বিভাগের মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাঁকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। এবং বিরোধী দলের আনীত সমস্ত কাটমোশনকে আমি তীব্র ভাষায় বিরোধিতা করছি এবং ব্যয় বরাদ্দের দাবির সমর্থনে কিছু বক্তব্য রাখছি। আপনি জানেন স্যার, পূর্ত বিভাগ একটা দেশের উন্নয়নের রেখা, এটাকে সামনে রেখে পশ্চিমবাংলার সরকার বামফ্রন্টের পূর্ত বিভাগ এই ২০ বছরে অনেক গুরুত্বপূর্ণ কাজ এবং অগ্রগতিকে বহুলাংশে বাড়িয়ে দিয়েছে। আমরা জানি বিরোধী বন্ধুরা খুব তথ্যভিত্তিক কথা বলে সভাকে কিছুটা গরম করার প্রয়াস নিয়েছিলেন। আমরা বাস্তব অবস্থাটা দেখেছি, তারাও এই বিধানসভায় ২০ বছর আগে ক্ষমতায় ছিলেন, সেই সময়ের অবস্থা পশ্চিমবাংলার রাস্তাঘাটের অবস্থা যেটা ছিল সেটা উল্লেখযোগ্যভাবে খারাপ অবস্থায় ছিল তার ফলে দেখা গিয়েছে তারা রাস্তাঘাটের অগ্রগতির কথা ভাবেনি। অপর দিকে আমরা দেখছি এর ফলে দেশের অর্থনীতি অনেকটা থমকে দাঁড়িয়েছিল। এই কয়েক বছরে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার-এর পূর্ত বিভাগ বহু সংযোগকারী সেতু এবং রাস্তা নির্মাণ করে অগ্রগতির নূতন জায়গায় এনে দিয়েছে। '৯৭ সালের পরে—আমি পরিসংখ্যানের দিকে যাচ্ছি না—বহু সেতু, বহু সংযোগকারী রাস্তা হয়েছে এবং '৯৭-'৯৮ সালে সব মিলিয়ে ১৮ হাজার কি. মি. রাস্তা সংরক্ষণের জন্য ব্যবস্থা করা হয়েছে। সারা রাজ্যের বিভিন্ন জেলাতে ৪৫টি সেতু নির্মাণের কাজ চলছে; কোথাও বা শেষ হয়ে যাচ্ছে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে এটা যদি সম্পন্ন হয় তাহলে আমাদের এই পশ্চিমবাংলার অগ্রগতি একটা নূতন দিগন্তে উন্মোচিত হবে বলে আশা করছি। স্যার, আপনি জানেন আমাদের এই পূর্ত বিভাগ কিছু কিছু কাজ করে থাকে, যেগুলি আমরা দেখেছি ন্যাশনাল হাইওয়ে এবং আমাদের এখানে পশ্চিমবাংলার বুকে ৩টি জাতীয় সড়ক আছে দিল্লি রোড, বোম্বে রোড, আসাম রোড। এইগুলির জন্য প্রথমে পশ্চিমবাংলার সরকারকে খরচ করতে হয়, এটার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, তারা এই টাকাটা দেন কিন্তু বিগত কংগ্রেস সরকারের আমলে ওরা টাকা পাঠালেও দেখা গিয়েছে তারা কাটছাঁট করে পাঠিয়েছেন। এই রকম ৯১ কোটি টাকা কংগ্রেস আমলে তারা দিতে পারেননি। এখন ওরা সেখান থেকে হটে গিয়েছে। এই প্রসঙ্গে আমার মেদিনীপুর জেলার কথা বলছি। মেদিনীপুর জেলা পশ্চিমবাংলার মধ্যে সর্ববৃহৎ জেলা। এই জেলার অধিকাংশ জায়গায় অল্প কিছু অংশ ছাড়া সড়ক পথে যাতায়াত করতে হয়। এই জেলার সড়ক পথ নির্মাণের ক্ষেত্রে অনেক ঘাটতি থেকে গিয়েছে। যেমন খড়গপুর থেকে দীঘা যাওয়ার রাস্তা এবং ন্যাশনাল হাইওয়ে (৬) থেকে বিহার বর্ডার, অন্য রাজ্যের উড়িষ্যার বর্ডার, ফেকোঘাট থেকে ভায়া গোপীবল্লভপুর আসুই থেকে উড়িষ্যা বর্ডার এই রাস্তাটি সত্বর নির্মাণ করার দাবি জানাচ্ছি। এই কয়েকটি কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 – 3-50 p.m.]

**শ্রী মোজাম্মেল হক (নির্দল) ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করছি। আজকে বামফ্রন্টের কুড়ি বছর শেষ হওয়ার পূর্ণকালে আমরা যদি পিছনে ফিরে তাকাই তাহলে দেখতে পাব. বামফ্রন্টের কুড়ি বছরের কর্মকাণ্ডের ফলে মানুষের চাহিদার আজকে পরিবর্তন হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় ভালো করে জানেন, দীর্ঘ কুড়ি বছর বামফ্রন্ট সরকার যে কাজ করেছে গ্রামবাংলায় তাতে মানুষের চাহিদার পরিবর্তনের সাথে সাথে এই দপ্তরের কতটুকু অগ্রগতি ঘটাতে পেরেছেন সেটা বলবেন। আজকে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে মানুষের চাহিদার পরিবর্তন হয়েছে ঠিকই, কিন্তু মানুষ যত বেশি কাজ চাইছে, তত বেশি কাজ করা সম্ভব নয়। আপনার বাজেট ভাষণের দ্বিতীয় প্যারাতে লেখা আছে, গত বৎসরের মতো, এই বৎসরেও আর্থিক অনটনের জন্য কাজ করতে পারছেন না। এটা কি বলেছেন বুঝতে পারলাম না, যে টাকাটা আপনার ধরা ছিল সেই টাকাটা পাননি, না আরও বেশি কাজ করার আপনার ইচ্ছা ছিল সেটা করতে পারেননি। একটা বিষয় আমি আপনার কাছে সবিনয়ে জানতে চাই, পশ্চিমবাংলায় শিল্পের অগ্রগতি ঘটেছে, কিন্তু সমস্ত জেলায় শিল্প ঠিকভাবে বিস্তার হচ্ছে না। তেমনি আপনার দপ্তরের কাজ উন্নত জেলা বর্ধমান বা মেদিনীপুরে যত বেশি হয়েছে, পিছিয়ে পড়া জেলায়, সেখানকার মানুষকেও যে পাকা রাস্তায় হাঁটানোর দরকার সেই ব্যাপারে অগ্রাধিকার দেওয়া উচিত ছিল। আরেকটা জিনিস আমি মাননীয় মন্ত্রী মহশয়কে বলতে চাই, যে সমস্ত রাস্তা হচ্ছে, তার কাজ ঠিক ঠিকভাবে হচ্ছে কিনা, কোয়ালিটি ঠিক ঠিকভাবে মেইনটেইন করা হচ্ছে কিনা সেটা আপনি বলবেন। বহরমপুরে পঞ্চাননতলায় ছয় মাস আগে রাস্তা হয়েছে এবং কন্ট্রাক্টার সেই রাস্তা করেছেন, সেই রাস্তা খারাপ হয়ে গিয়েছে। এই ব্যাপারে আপনার দপ্তরের ইঞ্জিনিয়ারদের নিয়ে একটা পর্যালোচনা করা দরকার। যাদের কন্ট্রাক্ট দেওয়া হচ্ছে তারা ঠিক ঠিকভাবে দায়িত্ব পালন করছে কিনা সেটা দেখতে হবে। যদি না করে তাহলে তাদের মিনিমাম এত মাস বা এত বছর রাস্তার লংজিবিটি না হলে তার পেনাল্টি হবে, তাকে ব্ল্যাক লিস্টেড করা হবে। তারা বামফ্রন্ট সরকারের ক্ষতি করছে। এক কিলোমিটার থেকে শুরু করে পাঁচ কিলোমিটার পর্যন্ত পটহোলস রিপেয়ার হচ্ছে, পাঁচ কিলোমিটারে যখন গিয়ে পৌছাল, তখন দেখা গেল আবার এক কিলোমিটারের জায়গায় পট হোলস তৈরি হয়েছে। বামফ্রন্টের উপর মানুষের যে আস্থা আছে তাকে ধরে রাখতে গেলে আপনার দপ্তরের অফিসারদের আরও সক্রিয় হওয়া দরকার, তাদের আরও নড়েচড়ে বসা দরকার। এই ব্যাপারে কিছু ঘাটতি আছে। হাসপাতালের বিল্ডিং হল, তার কয়েক মাস পরেই দেখা গেল হাসপাতালের দেওয়াল খসে খসে পড়ছে। বিরোধী দলের একজন সদস্য বলেছেন জেলা পরিষদ কাজ করতে পারছে না। কিন্তু জেলা পরিষদের এক

কিলোমিটার রাস্তা বিটুমিন দিয়ে তৈরি করতে যা খরচ হয়, আপনার দপ্তরে তার চেয়ে বেশি খরচ হয়। জেলা পরিষদে একই মাপের কালভার্ট তৈরি করতে যে খরচ হয়, আপনার দপ্তরে তার চেয়ে বেশি খরচ হয়। আপনি বলতে পারবেন না কোয়ালিটির দিক থেকে খারাপ হয়েছে। পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ যে কাজগুলো করেছে সেই কাজগুলো খারাপ হয়েছে একথা বলা যাবে না। জেলা পরিষদ কেন করতে পারছে? আমার অভিজ্ঞতা থেকে আমি বলছি, কারণ তারা এই যে কর্মকাণ্ড এই কর্মকাণ্ডে তারা গ্রামের সাধারণ মানুষকে যুক্ত করতে পেরেছে। আমি দেখেছি আমার কনস্টিটিউয়েন্সীতে যে একটা কালভার্ট তৈরি করতে পি. ডব্লু. ডি. যে খরচ ধার্য করেছিল তার থেকে অনেক কম খরচে পঞ্চায়েত সমিতি এটা করেছে। একটা বেনিফিসিয়ারী কমিটি তৈরি হয়েছিল গ্রামের মানুষকে নিয়ে। তারা দাঁড়িয়ে বলে দিয়েছে এটা কিভাবে তৈরি হবে, কি মশলা লাগবে। কনট্রাক্টর কাজ করেছে, গ্রামের মানুষ দাঁড়িয়ে থেকে বুঝে নিয়েছে ঠিকঠাক কাজকে। আজকে আপনার দপ্তর থেকে যে কাজ করা হয় তা আমরা এম. এল. এ.-রা বুঝতে পারছি না, জানতে পারছি না, পঞ্চায়েত সমিতি জানতে পারছে না। আমার মনে হয় অনেক সময়ে হয়তো জেলা পরিষদও জানতে পারে না। এর ফলে একটা ভ্যাকুয়ামের সৃষ্টি হয়। আশা করি এ ব্যাপারে আপনি চিন্তা ভাবনা করবেন যাতে জনসাধারণের সঙ্গে আর দপ্তরের সঙ্গে একটা যোগসূত্র থাকে। আরেকটা ব্যাপার হল দীর্ঘসূত্রতা। এই দীর্ঘসূত্রতার ফলে অনেক কাজ সময়ে হতে পারে না। এটাও দেখা দরকার এই কথা বলে, এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী ক্ষিতি গোস্বামী ২৫ নম্বর এবং ৭৯ নম্বর দাবির অধীনে যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আপনার বাজেট ভাষণে সড়ক, সেতু, নির্মাণ এবং রক্ষণাবেক্ষণ এর সঠিক তথ্য এখানে পরিবেশিত হয়েছে। রাস্তা, পথঘাট, সেতু যে উন্নত হচ্ছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। আমি মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাব, মাতঙ্গিনী সেতুর উপর আলো ছিলনা অত্যন্ত সহৃদয়তার সাথে তিনি সেখানে আলোর ব্যবস্থা করে দিয়েছেন। আজকে মাতঙ্গিনী সেতুটি আলোতে ঝলমল করছে। নন্দকুমার আইল্যাণ্ডে আলোর ব্যবস্থা করে দিয়েছেন। এই আইল্যাণ্ড আলোকিত হওয়ার কারণে সেখানে অসংখ্য মানুষ উপকৃত হয়েছে। অ্যান্টি-সোশ্যালদের কাজকর্ম বন্ধ হয়ে গেছে। নন্দকুমার হাই রোড থেকে নন্দকুমার বাজার পর্যন্ত যে রাস্তাটি আছে সেই রাস্তাটির যদি একটি ঐতিহাসিক নাম দেওয়া যায় তার জন্য আমি আপনাকে অনুরোধ করছি। আরেকটা কথা বলি দীঘা মেচেদায় কালীনগর একটি ক্ষুদ্র সেতু এটিকে যদি রসুলপুর সেতুর সঙ্গে যুক্ত করা যায় স্বাধীনতার ৫০ বছর পূর্তিতে সেটা আপনি দেখবেন। আরেকটা কথা বলি এ বছর দিলীপকুমার রায়ের জন্মশতবর্ষ। কলকাতায় একটি আবক্ষ

মর্মর মূর্তি যাতে কলকাতায় নির্মিত হয় সেটা আপনি দেখবেন। দীঘাতে পর্যটকদের ভিড় বেড়েছে। এই পর্যটকদের থাকার একটি গেস্ট হাউস যদি করা যায়, তাহলে অসংখ্য মানুষ উপকৃত হবেন। বিশেষ করে একটা রাস্তার কথা বলছি। নন্দকুমার ব্লকে ট্যাংরাখালি, সাঁওতালচক যে রাস্তাটি—সেই রাস্তাটির অবস্থা অত্যন্ত খারাপ। ভাঙাচোরা অবস্থায় রয়েছে। আমরা একজিকিউটিভ অফিসে বারবার বলেও কোনও কাজ হচ্ছে না। ওরা বলছে কোনও রকমে ঠেকুয়া পর্যন্ত করে দিতে পারবে। এই বর্ষায় কিন্তু ওখানে বাস চলতে পারবে না। নরঘাট থেকে চৌখালি পর্যন্ত যে রাস্তাটি আছে সেটার ডিস্ট্রিক্ট প্ল্যানের অনুমোদন আছে এটা যাতে করা যায় আপনি দেখবেন। তার সঙ্গে সঙ্গে নন্দকুমার ব্লকের ট্যাংরাখালিতে হলদী নদীর উপরে একটা নতুন ব্রিজ করা হলে তার সঙ্গে সঙ্গে চণ্ডীপুর, ভগবানপুর, ময়নার সঙ্গে একটা যোগাযোগ হতে পারে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 – 4-00 p.m.]

**শ্রী মনোহর তিরকে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২৫ নম্বর এবং ৭৯ নম্বর যে ব্যয়বরাদ্দ পেশ করা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। যে ব্যয়বরাদ্দ অনুমোদনের জন্য পেশ করা হয়েছে তার সমর্থনে কিছু মাননীয় সদস্য বলেছেন এবং বিরোধীদলের মাননীয় সদস্যরা বিরোধিতা করেছেন; বিভিন্ন সদস্যরা আলোচনা করলেন যে, আমাদের কাজের ঢিলেমি হয়ে যাচ্ছে বা আর্থিক অনটনের জন্য ঠিকমতো কাজ করতে পারছি না। আমরা ঠিকমতো কাজ করতে পারছি না, তার কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকার মাঝে মাঝে জিনিসপত্রের দাম বাড়িয়ে দিচ্ছিলেন। আমরা টাকা ঠিকমতো পাচ্ছিলাম না। যেকোনও জায়গার উন্নয়নের জন্য সড়ক যোগাযোগ প্রয়োজন। বিশেষ করে আমরা উত্তরবঙ্গের মানুষ। আমাদের উপর এদের অনেক আশাআকাঙ্খা আছে। এই বিষয়ে প্রচেষ্টা চলছে। উত্তরবঙ্গের সঙ্গে কলকাতার যোগাযোগের একটা অলটারনেটিভ রাস্তা তৈরি করবার চেষ্টা করছি। সেটা হচ্ছে তিস্তা ক্যানেল ধরে উত্তরবঙ্গের ওদলাবাড়ী থেকে রায়গঞ্জ পর্যন্ত। তিস্তা প্রোজেক্ট ক্যানেল ধরে বিন্দাল, চূড়ামণিঘাট, চাঁচল, মালদা, ফরাক্কা, মোরগ্রাম, পালসিট দুর্গাপুর একপ্রেস হাইওয়ে হয়ে কলকাতায় আসতে পারা যায়, তার জন্য একটা নতুন প্রোজেক্টের কাজ হাতে নিয়েছি। প্রোজেক্টের কাজ চলছে। তাড়াতাড়ি করা যাবে। ১৯৯৩ সালে বন্যায় উত্তরবঙ্গের রাস্তাগুলি খারাপ হয়ে গেছে। সেই কাজে আমরা দ্রুতভাবে হাত দিয়েছি। অনেক সময় কথা উঠেছিল যে, কালভার্ট, ব্রিজগুলি উড়ে গেছিল। সেগুলি ধরেছি এবং বিশেষ বিশেষ ক্ষেত্রে ন্যাশনাল হাইওয়ের অবস্থা খুবই খারাপ। বিশেষ করে ময়নাগুড়ি থেকে বীরপাড়া পর্যন্ত, সেটাকে আমরা স্পেশ্যাল রিপেয়ার হিসাবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বাজেট চেয়েছিলাম এবং

কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ১.৮৮ কোটি টাকা পেয়েছি। বর্ষা শেষ হলেই আমরা কাজে হাত দেব। আর যে ব্রিজগুলি আছে, তার মধ্যে বীরবীটিঝোরা, ডালডালি, মালাঙ্গিঝোরা, নিউখাটাজানি, এগুলি বন্যায় ড্যামেজ হয়েছে, এগুলির কাজ চলছে। দ্রুত কাজ এগিয়ে যাচ্ছে। আরও কতগুলি ব্রিজ আছে, যেগুলি নষ্ট হয়ে গেছে, সেগুলির কাজ শুরু করব। আমরা বিশেষ করে পাহাড়ের উপর যে রাস্তাগুলি আছে, সেগুলি শুরু করার চেষ্টা করছি। ৫৫ নাম্বার ন্যাশনাল হাইওয়ে যেটা দার্জিলিং এ আছে, দার্জিলিং এর সদস্যরা মাঝে মাঝেই বলেন যে, পাগলাঝোরা ডাইভারসনে ধ্বস নামে। এটাতে ৬ কোটি টাকার এস্টিমেট করে দিয়েছি, একটা অলটারনেটিভ রাস্তা করার জন্য, ধ্বস নামে যে জায়গা সেই জায়গাটা বাদ দিয়ে। আরও ৩ কোটি টাকার অ্যানুয়াল প্ল্যানের মধ্যে ৫৫ নাম্বার ন্যাশনাল হাইওয়ের ১৫টি কালভার্ট নিয়ে রাস্তা করার চেষ্টা করছি। অন্যান্য রাস্তাগুলি ডি জি এইচ সিকে দেওয়া আছে। তবে কিছু কিছু রাস্তা আমরা করে থাকি। একটা অলটারনেটিভ রাস্তা দার্জিলিং থেকে সিংলা বাজার পর্যন্ত করার প্ল্যান আছে। এটা ২২ কোটি টাকার প্ল্যান। এটা নাইনথ ফাইভ ইয়ার প্ল্যানে আছে। রেললাইনের পাশাপাশি আর একটা রাস্তা করার পরিকল্পনা আছে। এটা কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অপেক্ষায় রয়ে গেছে। রেল দপ্তর সেটা চেষ্টা করছে। ১২ কোটি টাকার এটার স্কিম আছে। বিভিন্ন আর্থিক অনটনের মধ্যেও শিলতোর্ষা ব্রিজের কাজ এগিয়ে চলছে। এর সঙ্গে সঙ্গে অন্যান্য ব্রিজের কাজও এগিয়ে চলছে। কারণ উত্তরবঙ্গে রেল নেই, সেখানে সড়ক পথে যোগাযোগের ব্যবস্থা আছে। তার জন্য আমরা সড়ক ও সেতুর উপর নজর দিয়েছি। বাসরা ব্রিজের কাজ কমপ্লিট হয়ে গেছে। এছাড়া আরও অনেক ব্রিজের কাজ আমরা ধরেছি। আমরা তুরতুরি নদী, গদাধর নদী, খাটাজানি নদী, কারুলা নদী ও সাহু নদীর উপর ব্রিজের কাজ ধরেছি। শিলিগুড়ি শহরের সঙ্গে যোগাযোগের জন্য তৃতীয় মহানন্দা নদীর উপর ব্রিজের কাজ শুরু করেছি। জলপাইগুড়ি ও কুচবিহার শহরে যে সড়কগুলো ছিল সেখানে অনেক জায়গায় কাঠের ব্রিজ ছিল। আমরা সেই কাঠের ব্রিজগুলো বদল করে সেখানে পাকা ব্রিজ বানাচ্ছি। কোচবিহারের কাছে তোর্ষা নদীর উপর রেল-কাম-রোড আছে। সেখানে যাতায়াতের অসুবিধা হচ্ছে। সেই জায়গাটা সারানোর জন্য আমরা ২২ লক্ষ টাকা রেলকে দিয়েছি। কিন্তু রেল সারাচ্ছে না। আমরা সরকার থেকে একটা ব্রিজ বানাচ্ছি, তার প্রগ্রেস খুব সুন্দর ভাবে চলছে। আশা করি সময় মতো সেই কাজটা আমরা শেষ করতে পারব। সীমান্ত এলাকায় বি. এ. ডি. পি. এ রাস্তাঘাট তৈরির কাজ আমরা হাতে নিয়েছি। সেখানে অনেক কালভার্ট, ব্রিজের মেরামতির কাজ আমরা হাতে নিয়েছি। উত্তরবঙ্গে আমরা বিভিন্ন অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং তৈরির কাজ হাতে নিয়েছি। সেখানে কোনও কোনও জায়গায় থানার বিল্ডিং কোনও জায়গায় কলেজের বিল্ডিং, কোনও জায়গায় হাসপাতালের বিল্ডিং-এর কাজ আমরা হাতে নিয়েছি। সেই কাজগুলো সুন্দরভাবে

করা যাচ্ছে। মাননীয় সদস্যরা খুব সুন্দর ভাবে আলোচনা করলেন এবং আমাদের ত্রুটিগুলো দেখিয়ে দেওয়ার চেষ্টা করেছেন। আমাদের এই ব্যয়-বরাদ্দের দাবি পাশ করার জন্য আপনারা অনুমোদন দিচ্ছেন তার জন্য আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পূর্ত ও পূর্ত-সড়ক দপ্তরের ব্যয়-বরাদ্দ এখানে পেশ করা হয়েছে। আমরা ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছি এবং সেই দাবি সম্পর্কে পক্ষে ও বিপক্ষে বিস্তৃত আলোচনা হয়েছে। ইতিমধ্যে আমরা যে আলোচনা শুনলাম তাতে বিভিন্ন পরিসংখ্যান আমাদের সামনে এল। আমাদের ব্যর্থতার দিকটা তুলে ধরার জন্য মাননীয় বিরোধী সদস্যরা খানিকটা চেষ্টা করলেন। পরিসংখ্যানের দিকটা আমরা জানি, এটাকে জাগলারি বলা হয়। মাননীয় সদস্য অসিত মিত্র তাঁর বক্তব্য রাখতে গিয়ে আমাদের পরিসংখ্যান দেখানোর চেষ্টা করলেন যে, রাস্তা তৈরি হওয়া দূরে থাক, আমরা রাস্তা কমিয়ে ফেলেছি। কিন্তু এটা হয় না। একবার টুথপেস্ট থেকে পেস্ট বের করলে সেই পেস্ট আর ঢোকানো যায় না। সেই রকম কোনও জায়গায় যদি রাস্তা তৈরি হয়ে যায় তাহলে সেই রাস্তাকে আর গিলে খাওয়া যায় না। এটা নিশ্চয়ই কোন হেডের এন্ট্রিতে ভুল আছে। হয়তো ভুল করে ন্যাশনাল হাইওয়ের জায়গায় স্টেট হাইওয়ে লেখা হয়েছে। কিন্তু যে রাস্তা তৈরি হয়ে গেছে সেই রাস্তাকে খেয়ে ফেলা যায় না, সেটা থাকেই।

[4-00 – 4-10 p.m.]

সুতরাং পুরানো রাস্তা আছে এবং নতুন রাস্তাও হয়েছে। পরিষ্কার বলা আছে, পশ্চিমবাংলার রাস্তাঘাটের সার্বিক উন্নয়ন করতে গেলে যে পরিমান অর্থের দরকার, দুর্ভাগ্যজনকভাবে আমাদের রাজ্যের হাতে সেই অর্থ নেই। তার মধ্যেই আমরা যে রাস্তাগুলো ছিল তার রক্ষণা-বেক্ষণ করি এবং তার পরিসর বৃদ্ধি করি। মাননীয় সদস্য পূর্ণেন্দুবাবু বললেন এবং অনেক সমস্যই বললেন রাস্তা-ঘাটের রক্ষণা-বেক্ষণ খুব গুরুত্বপূর্ণ। ঠিক। যখন রাস্তাগুলো তৈরি হয়েছিল, যে স্পেসিফিকেশনে তৈরি হয়েছিল, এখন যে ভারী গাড়িগুলো চলে, তা সেই রাস্তায় চলতে পারে না। এইজন্য রাস্তাগুলো চওড়া এবং শক্তিশালী করা দরকার, এবং আমরা সেটা করছি। সেক্ষেত্রে আমাদের অর্থের একটা বড় অংশ ব্যয় করতে হয়। সেটা করে আমরা রাস্তাকে চওড়া করতে পেরেছি এবং শক্তপোক্ত করতে পেরেছি। এক্ষেত্রে অর্থের যোগানটা ঠিকমতো পেলে সুবিধা হয়। অর্থ দপ্তর এবং দু-একটি দপ্তর আমাদের সঙ্গে হাত মেলানোর ফলে আমাদের কাজে সুবিধা হয়েছে। পঞ্চায়েত পরিচালনা সম্বন্ধে হয়ত বিরোধী পক্ষের কারো কারো অভিযোগ থাকতে পারে কিন্তু পঞ্চায়েত দপ্তর এগিয়ে আসার ফলে, তাদের সম্মিলিত প্রচেষ্টার মধ্যে দিয়ে বিভিন্ন

রাস্তার ক্ষেত্রে অর্থ যোগাবার ব্যবস্থা করা হচ্ছে। ফলে আমাদের অর্থের দারুন অভাব কিছুটা কাটিয়ে উঠে কিছু রাস্তাঘাটের কাজ আমরা করতে পেরেছি। আপনারা বলেছেন, ব্যয়বরাদ্দের ক্ষেত্রে কত টাকা চেয়েছিলেন এবং কত টাকা পেলেন? আমি যে হিসেব পেয়েছি, তাতে দেখছি প্ল্যান বাজেটে দেওয়া হয়েছে ৯০ পার্সেন্ট এবং নন-প্ল্যানে গত বছর প্রায় ৮০ পার্সেন্ট টাকা আমাদের দেওয়া হয়েছে। সুতরাং টাকা আমরা শেষ পর্যন্ত পেয়েছি। তবে একথা ঠিক, যে কথা মাননীয় সদস্য অসিত মিত্র মহাশয় বলেছেন, আর্থিক বছরের প্রথম থেকেই অর্থের যোগানটা যদি নির্দিষ্ট পরিমাণে হয় বা বোঝা যায় এই পরিমাণ অর্থ বরাদ্দ হয়েছে, তাহলে পরিকল্পনা করে কাজ করার সুবিধা হয়। কিন্তু অর্থের যোগানটা অনিশ্চিত দেখা গেলে কাজ করতে অসুবিধা হয়। কেননা, এক দানা বালি ফেললে, এক টুকরো পাথর ফেললে, একটা লেবারকে খাটালেও পয়সা দিতে হবে। পয়সা যারা পাবেন, তারা কেউ ছাড়বেন না। সুতরাং অর্থের যোগানটা নিয়মিত হলে কাজ করতে সুবিধা হত। আমরা জানি আমাদের অর্থ দপ্তরের কিছু সুবিধা-অসুবিধা আছে। তাদের কিছু এমারজেন্সি এক্সিজেন্সি থাকে এবং যে ভাবে সেটা মিট আপ করে, সেখানে আমরা যেভাবে চাইছি সেই ভাবে দিতে পারে না। স্বাভাবিক, অর্থের অভাবের জন্যই এটা হয়। আমরা তো বলিই আমাদের অভাবী রাজ্য। ফলে অর্থ যখন আসে, ফেব্রুয়ারি, মার্চ মাসে, তখন সেই অর্থ দিয়ে কিছুটা বাকি-বকেয়া শোধ করি। কিন্তু নতুন রাস্তা করার কাজ ধরার ক্ষেত্রে তড়িঘড়ি করে অসুবিধা হয়। কেননা, আমাদের কিছু দায়বদ্ধতার মধ্যে দিয়ে কাজ করতে হয়। পূর্ত দপ্তরের কাজেও অনেক বাধা আছে। অর্থ দপ্তর থেকে প্রথমে অনুমোদন নিতে হয় এবং যখন কাজ করতে যাচ্ছি, তখনও অনুমোদন লাগে এবং যে অর্থ ব্যয় করি, এল. ও. সি. যাকে বলে, সেটা অর্থ দপ্তরের কাছ থেকে অনুমোদন পেলে সেই ব্যয় আমাদের করতে হয়। সুতরাং সেই ভাবে একটা সময়ের ব্যাপার রয়েছে। কাজেই আমরা চেষ্টা করছি। এখনও কোনও কাজ করতে পারিনি। যার জন্য সময় লেগে যায় বা আপনারাও অনেক সময় বলেন দেরির কথা। ঠিকই। কিন্তু অন্য দিক দিয়ে দেখতে গেলে আমরা যে নিয়মের নিগড়ে বাঁধা তাতে অতি দ্রুত কাজ করার কিছু অসুবিধা রয়েছে। মাননীয় বিরোধী সদস্যদের ধন্যবাদ তাঁরা খানিকটা মনে হয় উপলব্ধি করতে পেরেছেন এবং আমারও মনে হয় কিছুটা আশ্বস্ত করতে পেরেছি। কতগুলো জেলাতে আমরা পিছিয়ে আছি। আবার, কতগুলো জেলাতে মোটামুটি ভাবে রাস্তাঘাট ঠিক রাখতে পেরেছি।

আবার কেউ কেউ বলেছেন, এতগুলো ব্রীজের কাজ হাতে নিয়েছেন, কি করে শেষ করবেন? তখন অনেকে ব্যঙ্গ করে বলেছিলেন, আপনি কি গিনেস বুকে নাম তুলতে চান? এক সময় আমরা ৮০-টা ব্রিজের ফাউণ্ডেশন করেছিলাম। তখন অনেকে বলেছিলেন, উনি তো ফাউণ্ডেশন মন্ত্রী। এই হাউসের কাছে আজ আমি আনন্দের সঙ্গে

বলছি, ইতিমধ্যে যে ব্রিজগুলোর ফাউণ্ডেশন করেছিলাম তার শতকরা ৮০ ভাগের কাজ চালিয়ে যাচ্ছি। আপনারা হয়তো দেখেছেন, বিবৃতির মধ্যে ৪৫-টার কথা বলা হয়েছে। আরো, ২০-টার কাজের কথা বলেছি। সেগুলো ধরে ফেলেছি, আশা করি দেড়-দু বছরের মধ্যে ৮০-টা ব্রিজই আপনাদের উপহার দিতে পারব। এবং সেই ভাবেই কাজ করে যাচ্ছি। এখানে ময়না ব্রিজ নিয়ে অনেক আলোচনা হয়েছে। এটা অনেকদিন ধরে মানুষেব দাবি ছিল। সেই ব্রিজের কাজ আমরা করতে পেরেছি। হাজার হাজার মানুষ এজন্য আমাদের দু-হাত তুলে আর্শিবাদ করেছেন। এই ব্রিজ করার ফলে মেদিনীপুর জেলার মানুষের বিশেষ করে অনেক সুবিধা হবে। শিলতোর্ষার কথাও এখানে অনেক বলা হয়েছে। এই নিয়ে সেখানকার মানুষ ২৬ বছর ধরে আন্দোলন করেছেন। শেষ পর্যন্ত অনেক কষ্টে আমরা এই কাজ করতে শুরু করেছি এবং কাজটা এগিয়ে চলেছে। এইভাবে বলা যায় কিছুটা দুঃসাহসের সঙ্গে আমাদের এগোতে হচ্ছে। আপনারা বিশ্বব্যাঙ্ক, নাবার্ড, বর্ডার এরিয়া ডেভেলপমেন্ট প্রোজেক্ট, প্রভৃতি কথা বলেছেন। বিভিন্ন দিক থেকে আর্থিক সহায়তা পাচ্ছি। মিথ্যা কথা বলব না যে, পাচ্ছি না। তবে সেই অর্থে অর্থের যোগান নেই। এখনও আমাদের অনেক কাজ জমে আছে। এক দেড় বছর সময় ধরে যদি আমরা এই ভাবে কাজ করতে পারি তাহলে আর অসুবিধা হবে না। আমাদের এখানে রাস্তার অগ্রগতির বার্ষিক হার বলবার মতো কিছু নয়। কিন্তু আমরা যে ক্রাইসিস অবস্থায় ছিলাম সেটা যদি কাটিয়ে উঠতে পারি তাহলে অনেক নতুন রাস্তা করতে পারব। যাই হোক আপনারা শুনে খুশি হবেন, আমরা ১৪০০ কি.মি. ইন্টারন্যাশনাল স্টাণ্ডার্ডের রাস্তা করবার জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহায়তা পেয়েছি। কাজে হাতও দিয়েছি। গতকাল ওয়ার্ল্ড ব্যাঙ্কের টিম এসেছিল, তাদের সঙ্গে এনিয়ে কথা হয়েছে। টেকনিক্যাল সার্ভের কাজ শুরু হয়েছে। আশা করছি, ১৯৯৯-এর শুরুতে এই কাজ করতে পারব। এর মধ্যে অনেক সুন্দর সুন্দর রাস্তা আপনাদের জেলাতেও আছে। কিন্তু সেই দীর্ঘ লিস্ট পড়ার সময় এখানে নেই।

আপনারা অনেকে সন্দেহ প্রকাশ করেছেন এবং বলেছেন এ. ডি. বি. প্রোজেক্টের কাজ কোথায় করেছেন? আমরা এবিষয়ে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সঙ্গে কথা বলেছি। এক্ষেত্রে 'অ্যবকন' বলে যে এজেন্সিকে কাজে লাগানো হয়েছিল তারা সময় মত কাজ করতে পারবে না বলে নতুন এজেন্সি আনা হয়েছে। এই কাজ ১৯৯৮ সালের মধ্যে অবশ্যই শেষ করতে হবে, তা না হলে রাজ্য সরকারের কাঁধে এই কাজের বোঝা চেপে যাবে।

[4-10 – 4-20 p.m.]

দুর্গাপুর এক্সপ্রেসওয়েটা আন্তর্জাতিক মানের রাস্তা হয়েছে। ইতিমধ্যে মোট ৬৫ কি.

মি. রাস্তার মধ্যে ৫০ কি.মি. রাস্তা আমরা কমপ্লিট করে ফেলেছি। আর ৬ কি.মি. রাস্তা ব্ল্যাকটপ করতে পারলে এই রাস্তাটা আমরা ডানকুনির সঙ্গে যোগাযোগ করতে পারবো। ডানকুনি থেকে পালসিট যেতে কোন লেভেল ক্রসিং পড়বে না। এত দ্রুত এবং এত সুন্দর একটা আন্তর্জাতিক মানের রাস্তা দিয়ে আপনারা যেতে পারবেন, এটা একটা বড় অ্যাচিভমেন্ট। মোরগ্রাম-পানাগড়ের প্রায় ৫০ পার্সেন্টের বেশি কাজ সাঙ্গ হয়েছে. সেই রাস্তা খুলে দেওয়া হয়েছে, সেই রাস্তা মানুষ ব্যবহার করছে এবং তারা বলছেন যে, রাস্তা হলে এই ধরনের রাস্তা হওয়া উচিত। আসানসোল-বরাকর-রানীগঞ্জ এবং রানীগঞ্জ-পানাগড় যেটাকে আমরা এন. এইচ.-২ বলে থাকি, তাকে আরও ফোর লেন করার জন্য পদক্ষেপ নিয়েছি, কাজ শুরু হবে, প্রিকনস্ট্রাকশনের কাজ শুরু হয়েছে। আমরা ওয়ার্ল্ড ব্যাঙ্কে বলে দিয়েছি আমরা প্রস্তুত, তোমরা টাকা দিলেই আমরা কাজে লাগতে পারবো এবারে পশ্চিমবঙ্গের রাস্তাঘাটের ক্ষেত্রে আমরা খানিকটা এগোবার চেষ্টা করছি। সুন্দরবনকে যোগাযোগ করবার জন্য বাসন্তীতে ব্রিজ তৈরির কাজ চলছে যাতে একেবারে গোসাবা পর্যন্ত যুক্ত করা যায়। ঘটকপুকুর থেকে যে রাস্তা বাসন্তী, গোসাবা গেলো, সেই রাস্তাকে আরও চওড়া এবং শক্ত করার চেষ্টা করছি, এটা ওয়ার্ল্ডব্যাঙ্কের প্রোজেক্ট, এটাকে আমরা গোসাবা পর্যন্ত নিয়ে যাব। আমরা এই ভাবে কুলপী থেকে রাস্তা নিয়ে যাবার চেষ্টা করছি, বারুইপুরে বাইপাশ হবে, এখানে বিধায়ক শোভনদেব বাবু নেই, তিনি বলতেন। বারুইপুরের বাইপাশ এটা ওয়ার্ল্ডব্যাঙ্কের, তার থেকে একটা রাস্তা বেরিয়ে আসবে কলকাতার দিকে এবং জয়নগরের রাস্তা যেটা কুলপী, জয়নগর রাস্তা সেই রাস্তাটিও চওড়া হবে এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রোজেক্টে এটা হাইওয়ে হিসাবে বেরিয়ে আসবে। সুতরাং মৌড়ীগ্রামে একটা ফ্লাইওভার সেটা প্রায় তৈরি হয়েই এসেছে, এ ব্যাপারে সরকার যথেষ্ট আগ্রহী। মৌড়ীগ্রামের রাস্তা চওড়া না করলে আমরা সেখানে ফ্লাইওভার করতে পারছি না। আন্দুল রোডের অবস্থা কিছুটা খারাপ ছিল, আমরা ঠিক করে দিয়েছি এবং আন্দুল রোডকে যানবাহন চলাচলের উপযুক্ত করে দিয়েছি। হাওড়ার কথা এখানে আপনারা বলেছেন, হাওড়াতে গত ২, ৩ বছর ধরে যদি দেখেন বিশেষ করে গত বছর থেকে হাওড়া ধরবার পরে ডোমজুড়ের রাস্তা ভালো হয়েছে, আমতার রাস্তা ভালো হয়েছে, তবে হাওড়ার রেজাল্ট পেতে একটু সময় লাগবে। মেদিনীপুর, মুর্শিদাবাদ, উত্তরবঙ্গের জেলাগুলির কথা যদি বলেন তাহলে বলব প্রত্যেকটি জায়গায় যে রাস্তা চালু ছিল সেগুলির প্রায় ১০০ ভাগ ভালো আছে। সুতরাং আমরা চেষ্টা করছি সমস্ত যানবাহন চালু রেখে এই রাস্তাগুলি ঠিক রাখার চেষ্টা করছি। বর্ডার এরিয়ার প্রোজেক্ট, যেমন বনগাঁ সীমান্তে পেট্রাপোল থেকে ফোর লেন বেড়িয়ে আসবে, সেখানে মোটামোটা গাছ নিয়ে বিতর্ক চলছিল, সেখানে সেই গাছকে রেখে আমরা পাশ দিয়ে করেছি। আমরা ট্রাক টার্মিনাল করার চেষ্টা করছি, আমরা টাকা পেয়েছি। কেন্দ্রীয় সরকারের টাকা, আমরা সেই

টাকা দিয়ে দুটো ট্রাক টার্মিনাল করব, বোম্বে রোডে এবং বনগাঁ রোডে। এছাড়াও এম. এল.এদের জন্য একটা সুখবর আছে, আপনাদের অ্যাকোমোডেশনের অভাবে আপনারা কষ্ট পেতেন এবং এই নিয়ে আপনদের বিক্ষোভও ছিল। এখন আমাদের যে এম. এল. এ. হোস্টেল এবং তার পাশে যে গেস্ট হাউস আছে, সেই গেস্ট হাউসকে বাড়াবার চেষ্টা করছি, তার ফলে আপনাদের অ্যাকোমোডেশনও অনেক বেড়ে যাবে। বঙ্গভবন সম্পর্কে বলি, সেখানেও জায়গা অকুলান হত। সেখানে একটা নতুন ভবন তৈরি করার চেষ্টা করছি। অফিসও সেখানে শিফ্ট করে নিয়ে যাব। সেখানে অ্যাকোমোডেশন বাড়বে এবং এমপ্লয়ীদের কোয়াটার করছি। চেন্নাই সম্পর্কে বলি আপনাদের গেস্ট হাউজ করার দাবি ছিল, চেন্নাইতে আমরা জায়গা দেখে এসেছি। মাননীয় রাষ্ট্রমন্ত্রী মনোহর তিরকী মহাশয় জায়গা দেখে এসেছেন। চেন্নাই সরকারও রাজি হয়েছেন। মুখ্যমন্ত্রীর কাছ থেকে চিঠি গেছে। কাজেই এই ভাবে আমরা বিভিন্ন জায়গায় রাজ্যের মানুষের প্রয়োজনের দিকে তাকিয়ে কাজগুলি করবার চেষ্টা করছি। কৃষ্টি সংস্কৃতির সঙ্গে যুক্ত বিল্ডিংগুলির দায়-দায়িত্ব পূর্ত দপ্তরের ওপরে এসেছে। হেরিটেজ বিল্ডিং রক্ষার দায়িত্ব'ও আমাদের ওপরে এসেছে। আমরা সেগুলি অত্যন্ত সাফল্যের সঙ্গে রক্ষা করতে পারছি। রাজ্য রামমোহন রায়ের বাড়িটা রিভাইভ করেছি। এটা একটা দেখবার জিনিস। আপনারা গিয়ে দেখবেন পুরোনো বাড়িকে কিভাবে আমরা তার স্বমহিমায় রক্ষা করছি। আরো হেরিটেজ বিল্ডিং রক্ষার দাবি আসছে। আমরা চেষ্টা করছি। এবিষয়ে আমি আপনাদের সহযোগিতা চাইছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমার মনে হয় এই ব্যয়-বরাদ্দের দাবির ওপর আলোচনার সময় আরো ১০ মিনিট বাড়ান প্রয়োজন। তাই আমি আপনাদের অনুমতি নিয়ে সময় ১০ মিনিট বাড়িয়ে দিচ্ছি।

(১০ মিনিট সময় বৃদ্ধি করা হয়।)

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** অনেকগুলো আর. ও. বি.—রেলওয়ে ওভার ব্রিজ-এর দাবি আছে। আমরা বেশ কয়েকটি আর. ও. বি.-র কাজ করছি। অনেকখানি এগিয়ে গিয়েছি। মৌড়ি-গ্রামের সেতুটির কথা মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জি আমাকে বলেছিলেন। ওঁর জেলায় আরো একটা ওভারব্রিজ লিলুয়াতে আমরা প্রায় সাঙ্গ করে ফেলেছি, ওখানে রেলের সঙ্গে রাজ্যের যে বিরোধ ছিল। কয়েকটা পুরোনো কোয়ার্টার, ওরা চাইছিলেন নতুন দামে কিনতে হবে, তা নাহলে নতুন করে দিতে হবে। আমি রেলমন্ত্রীর সঙ্গে দেখা করে বলেছি—তোমাদের রেলওয়ে একটা সাম্রাজ্য, আমরা গরিব মানুষ, আমাদের কাছে পুরোনো বাড়ির জন্য অত দাম চাইছ কেন? যাই হোক কাজ শুরু হয়েছে। লিলুয়া ব্রিজের কাজ চলছে। সোনারপুরে ওভারব্রিজ করছি, রেলের সঙ্গে কথা সাঙ্গ হয়েছে। আগামী দিনে সোনারপুরে ওভারব্রিজ করতে যাচ্ছি। আপনারা জানেন লেক গার্ডেন্স-এ

একটা ওভারব্রিজ-এর কাজ চলছে, অনেকখানি এগিয়েছে। আমার মনে হয় নির্দিষ্ট সময়ের মধ্যে শেষ করতে পারব। বণ্ডেল রোডের ওভারব্রিজটা অত্যন্ত প্রয়োজনীয় ছিল, ওখানে রেগুলার অ্যাক্সিডেন্ট হত। সেটার কাজ এগিয়ে চলেছে। কলকাতার রাস্তা চওড়া করার ব্যাপারটা একটা দুরূহ ব্যাপার, সেই কাজে হাত দিয়েছি। রাজা এস. সি. মল্লিক রোড যাদবপুর ইউনিভার্সিটির পাশ দিয়ে গড়িয়ায় চলে যাচ্ছে। সেই রাস্তার দু'ধারে দখলদাররা ছিল, তাদের পুনর্বাসনের ব্যবস্থা করেছি। রাস্তা চওড়ার কাজ চলছে। অনেকখানি এগিয়েছি। সেকেণ্ড ফেজের কাজ শেষ, থার্ড ফেজ ধরলে গড়িয়ার মুখে পৌঁছে যাব। গড়িয়ার মুখে প্রচণ্ড জ্যাম জট হয়, সেখানে নামতে পারছিলাম না, ব্রিজ করতে প্যারছিলাম না, স্থানীয় মানুষের সহযোগিতা এবং সি. এম. সি.-র সহযোগিতায় এনক্রোচার্সদের সেখান থেকে সরিয়ে তাদের রিহ্যাবিলাইটেশনের ব্যবস্থা করেছি। গড়িয়ার মোড় পর্যন্ত কাজটা এগিয়ে এনেছি। কলকাতা শহরের রাস্তা পারাপারের ব্যাপারে অভিযোগ আছে। গাড়ির স্পিড বাড়ার ফলে মানুষ অ্যাক্সিডেন্টের মুখোমুখি হচ্ছে। ওপর দিকে ওঠার ক্ষেত্রে কিছু মানুষের আপত্তি আছে। আমরা কিছু ফ্লাই ওভার করেছি, কিন্তু কিছু মানুষ বলছে,—বয়স্ক মানুষ এবং বাচ্চারা ওপরে উঠতে পারেনা। সুতরাং এ ক্ষেত্রে আণ্ডার-পাশ করার প্রস্তাব আছে। আমরা কিছু কিছু ক্রসিং-এ আণ্ডার-পাশ করার সিদ্ধান্ত নিয়েছি। ৮/বি বাস স্টাণ্ডের কাছে আণ্ডার-পাশের ৫০% কাজ শেষ হয়ে গেছে। অল্প দিনের মধ্যেই সেটা চালু হতে পারবে। ভি. আই. পি. রোডেও আমরা আণ্ডার-পাশ করার সিদ্ধান্ত নিয়েছি। ভি. আই. পি. রোডের ওপর রাস্তা এনক্রোচ করে বিল্ডিং করা নিয়ে এখানে প্রশ্ন উঠেছে। আমি বলছি পূর্ত দপ্তরের রাস্তার ওপর যদি কোনও বিল্ডিং এসে থাকে তাহলে আমরা সেই বিল্ডিং ভেঙে দেব। ভি. আই. পি. রোড চওড়া করার কাজে ইতিমধ্যেই আমরা হাত দিয়েছি, টেণ্ডার হয়ে গেছে, ওয়ার্ক অর্ডার দিয়ে দেব। ভি. আই. পি. রোড চওড়া করার কাজ শুরু হয়ে যাচ্ছে।

[4-20 – 4-30 p.m.]

ভি. আই. পি রোডের বাগুইহাটি মোড়ের প্রকল্প গ্রহণ করেছি। সেখানে আণ্ডারপাশ হবে। নিচু দিয়ে পারাপারে ব্যবস্থা করতে হচ্ছে। বাগুইহাটির মোড়ে শত শত মানুষ পার হন, ভয়ঙ্কর ব্যাপার সেখানে চলে। সেইজন্য ওখানে আণ্ডারপাশ তৈরি করার ব্যবস্থা করেছি। আর আলিপুর জু—তাজবেঙ্গল হোটেলের ওখানে ওভারপাশ করে লিফট লাগিয়ে দেবার ব্যবস্থা করা হয়েছে। মানুষ লিফটে করে উপর দিক দিয়ে উঠে গিয়ে ওপারে নিচে নেমে যাবার ব্যবস্থা করা হচ্ছে। এটা একটা অভিনব বিউটি স্কীম, এটা অ্যাকসেপটেড হয়েছে, চিড়িয়াখানার ওখানে বসছে। একটা অভিনব ব্যবস্থা আমরা এক্সপেরিমেন্ট করছি। এরপর কল্যাণী এক্সপ্রেস ওয়েব কথা জিজ্ঞাসা করলেন। কল্যাণী

এক্সপ্রেস ওয়ে—এটা আমাদের নয়, সি. এম. ডি. এ করে। ১৪ কিলোমিটার বাকি আছে এন. এইচ (৩৪) সঙ্গে যুক্ত করার জন্য। সি. এম. ডি. এ ইতিমধ্যেই কাজ শুরু করে দিয়েছে। বি. টি. রোড ইতিমধ্যেই যথেষ্ট ভাল করেছে। রাস্তার দুইপাশ পরিষ্কার পরিচ্ছন্ন করা দরকার। জি. টি. রোডের কাজ অলরেডি করছে। মাননীয় বিধায়ক আপনি জানেন, অনেক পরিষ্কার করা সম্ভবপর হয়েছে। মাঝখানে একটা ডিভাইডার আছে। এটা নিয়ে অনেকের আপত্তি আছে। সেই ডিভাইডার তুলে দেব, সেখানে অন্য ব্যবস্থা করছি। সেখানে দুইদিক দিয়ে ট্রাফিক চলে, এর ফলে হ্যাজার্ড ক্রিয়েট করছে। এটা যাতে না করতে পারে তারজন্য ব্যবস্থা নিচ্ছি। আর নন্দকুমার মোড় সুন্দরভাবে আলোকোজ্জ্বল করা হয়েছে। মাননীয় বিধায়ক শ্রী ব্রহ্মময় নন্দ এবং মাননীয় বিধায়ক শ্রী সুকুমার দাস মহাশয়রা খুবই দাবি করেন এত সুন্দর মেদিনীপুর জেলা যেখানে স্বাধীনতা আন্দোলনের ইতিহাসের ঐতিহ্য জড়িত সেখানে কোনও মণীষীর মূর্তি বসানোর জন্য। সেখানে নিশ্চয়ই দেব, নীতিগতভাবে স্বীকার করে নিচ্ছি যাতে মণীষীর মূর্তি দিয়ে জায়গাটাকে মহিমান্বিত করা যায় তার ব্যবস্থা করব। আর যশোর রোড থেকে এয়ারপোর্ট—এটা কংক্রিট রাস্তা হবে এবং সেই প্রকল্পের কাজ শুরু করছি এবং তার সার্ভের কাজ চলছে। ইন্দিরা গান্ধীর মূর্তি বসানোর ব্যাপারে বিরোধীদলের সদস্য এবং আমি একসঙ্গে ঘুরেছিলাম এবং জায়গাও ঠিক করেছিলাম, কিন্তু আর্মি থেকে পারিমিশন দিচ্ছে না। ইস্টার্ন কম্যাণ্ডের জি. ও. সি ইন. সি মিঃ রেড্ডি মহাশয়কে পারমিশন দিতেই হবে। এই প্রচেষ্টা আমাদের থাকবে এবং তার জন্য আমি রিমাইণ্ড করে দিয়েছি। যাইহোক, আমার সময় বেশি নেই। আপনারা যে উৎসাহী হয়েছেন এতেই আমার যথেষ্ট আনন্দ। আপনারা সকলে মিলে সহযোগিতা করলে নিশ্চয়ই আমি মনে করি কাজের স্পিরিট বেড়ে যাবে। আমাদের ভিতর অনেক দুর্বলতা আছে—এটা আপনারা অনেকেই জানেন। সেগুলিকে কাটিয়ে তোলার চেষ্টা যথাসাধ্য করছি। আপনারা উৎসাহিত করুন, ভিজিলেন্সে থাকুন। আর রবীনবাবু যেকথা বলেছেন এটা ঠিকই, যেসব প্রতিনিধিরা অভিযোগ করেন বা আবেদন করেন প্রতিটি বিভাগীয় ইঞ্জিনিয়ার সেইসব অভিযোগগুলি দেখে কাজ করুন। না করলে আমাকে জানাবেন। সংশ্লিষ্ট বিভাগীয় ইঞ্জিনিয়াররা বা অফিসাররা যদি অ্যাভয়েড করে কাজ করার চেষ্টা করে নিশ্চিতভাবে আমি ব্যবস্থা নেবার চেষ্টা করব। এটাই তো গণতন্ত্রের সবচেয়ে বড় জনপ্রতিনিধিদের সঙ্গে যোগাযোগ রেখে কাজ করা। যদি কোনও ক্ষেত্রে ব্যর্থতা ঘটে সঙ্গে সঙ্গে আমার নজরে আনবেন, আমি নিশ্চয়ই দেখব। এই কথা বলে বিরোধীদলের আনা কাট-মোশনের বিরোধিতা করে এই ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 25**

The motions of Shri Sultan Ahmed, Shri Shobhan Deb Chattopadhyay,

Shri Abdul Mannan, Shri Ashok Kumar Deb, Shri Kamal Mukherjee and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 384,59,55,000 be granted for expenditure under Demand No. 25 Major Heads; "2059—Public Works, 2205—Art and Culture (Buildings). 2216—Housing (Buildings), 2853—Non-Ferrous Mining Metallurgical Industries (Buildings), 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family Welfare (Buildings), 4216—Capital outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) and 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 128,18,00,000 already voted on account.) was then put and agred to.

**Demand No. 79**

The motion of Shri Ashok Kumar Deb, Shri Abdul Mannan, Shri Ajoy Dey, Shri Mr. Sohrab, Shri Nirmal Ghosh, Sultan Ahmed, Shri Gopal Krishna Dey, Shri Deba Prasaed Sarkar, Shri Tushar Mondal,

Shri Pankaj Banerjee, Shri Rabindranath Chatterjee, Shri Sashanka Shekhor Biswas, Shri Shyamadas Banerjee, Shri Kamal Mukherjee and Shri Saugata Roy that the amount of Demand be reduced by Rs 100/- were then put and lost.

The motions of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 297,23,52,000 be granted for expenditure under Demand No. 79, Major Heads; "3054—Roads and Bridges and 5054—Capital Outlay of Roads and Bridges" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 99,42,00,000 already voted on account) was then put and agreed to.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 54 and 86

**Mr. Deputy Speaker :** There are 22 Cut Motions on Demand No. 54 and 4 Cut Motions on Demand No. 86. all the Cut Motions are in order and taken as move.

### Demand No. 54.

| | |
|---|---|
| Dr. Hoimi Basu<br>Shri Ashoke Kumar Deb<br>Shri Nirmal Ghosh<br>Shri Sultan Ahmed<br>Shri Shashanka Shekhar Biswas<br>Shri Ajoy De<br>Shri Deba Prasad Sarkar<br>Shri Saugata Roy<br>Shri Pankaj Banerjee | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

### Demand No. 86

| | |
|---|---|
| Dr. Hoimi Basu<br>Shri Sultan Ahmed<br>Shri Ashoke Kumar Deb<br>Shri Deba Prasad Sarkar | Sir, I beg to move that the amount of the Demand be re duced by Rs. 100/- |

[4-30 – 4-40 p.m.]

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, শুনলাম মাননীয় মন্ত্রী মহাশয় অসুস্থ। অসুস্থতার কারণ হতে পারে—৬ মাস আগে আমরা হাউসে শুনেছি, খবরের কাগজেও মাধ্যমেও জানলাম, মাননীয় মন্ত্রী এন. টি. রামা রাও-এর স্টাইলে দু টাকা কে. জি. দরে রেশনের দোকানের মাধ্যমে গরিব মানুষদের চাল খাওয়াবেন। তারপর আমরা শুনলাম যে গভর্নমেন্ট পলিসি করেছেন বি. পি. এল. এ. পি. এল। আমরা টি. ভি. খুললে দেখি, বি. পি. এল. is the best কিন্তু আমাদের মন্ত্রীর বি. পি. এল আজ পর্যন্ত আমি দেখতে পারিনি। বি. পি. এল. এর নামে গত ৬ বছর ধরে কোনও রেশান অফিসে কাজ হচ্ছে না। নুতন কোনও রেশান কার্ড ইস্যু হচ্ছে না। মানুষ যাচ্ছে, লাইন দিচ্ছে কিন্তু ওরা বলছে যে এখন বি. পি. এল-এর কাজ হচ্ছে, বি. পি. এল-এর কাজ শেষ হলে তারপরে নুতন কার্ড ইস্যু হবে। বামফ্রন্ট সরকার থেকে একটা ডেড লাইন করে দেওয়া হয়েছিল যে মার্চ মাস থেকে বি. পি. এল চালু হবে। কিন্তু এর সিস্টেমটা কি? আগে আমরা মাথা পিছু এক কে. জি. চাল এবং এক কে.জি. গম পেতাম। আপনারা বললেন যে আমরা ১ কে.জি. গম দিতে পারব না, মাথা পিছু পাঁচশত গ্রাম করে গম দেওয়া হবে। তারপরে আমরা শুনলাম যে চাল, গম সব কম দামে পাওয়া যাবে। সাধারণ মানুষের জন্য রেশন সিস্টেম ইস্যু করা হয়। সেই রেশন সিস্টেমে গমের দাম ছিল ৪.৫০ টাকা পার কেজি, সেটা বাড়িয়ে করলেন ৫.৫০ টাকা পার কে. জি.। নর্থ বেঙ্গল কমন রাইস ছিল ৬.৮০ টাকা, সেটাকে বাড়িয়ে করলেন ৭.৪০ টাকা। সুপার ফাইন চাল ছিল ৭.১৫ টাকা, সেটাকে বাড়িয়ে করলেন ৮.৫০ টাকা। নর্থ বেঙ্গল ফাইন রাইস ৮.৯০ টাকা পার কে.জি.। ফুড ডিপার্টমেন্ট থেকে যে হিসাব দেওয়া হয়েছে তাতে বি. পি. এল-য়েতে সারা রাজ্যে ১ কোটি ১৩ লক্ষ ৩১ হাজার ৭৭৬ জনকে আইডেনটিফায়েড করেছেন। এই সংখ্যার মানুষ বি. পি. এল-য়েতে বেনিফিটেড হবে। কিন্তু ৬ মাস হয়ে গেল কোন জেলায় বি. পি. এল আরম্ভ হয়নি। অপর দিকে দেখছি যে, দার্জিলিংয়ে জি. এন. এল. এফ আগামী ২৫শে জুন বি. পি. এল-এর বিরুদ্ধে বনধ্ ডেকেছে। তাদের বক্তব্য হচ্ছে যে, হিল এরিয়ায় যারা থাকে তাদের ৯০ ভাগ মানুষ বিলো পভার্টি লাইনে রয়েছে। সেখানে আপনারা বি. পি. এল-য়েতে কি করছেন? একটা পরিবারে যদি ১০ জন মানুষ থাকে তাহলে ৫ জনকে বি. পি. এল'র সুযোগ দেওয়া হবে আর বাকি ৫ জনকে মার্কেট থেকে চাল, গম কিনতে হবে। অর্থাৎ বামফ্রন্ট সরকার যে পলিসি ঘোষণা করেছেন সেটা একটা ফার্স ছাড়া আর কিছু নয়। মানুষকে ধাপ্পা দেওয়া হচ্ছে এবং পঞ্চায়েত নির্বাচনকে সামনে রেখে এটা করা হয়েছে যাতে মানুষকে বোকা বানিয়ে ভোট নেওয়া যায়। আমি জানি আপনি কি বলবেন। আপনি বলবেন যে বি. পি. এল-য়েতে কেন্দ্র থেকে চাল, গমের কোটা পাওয়া যাচ্ছে না।

এই কথা অনেকদিন ধরেই শুনছি। রাজীব গান্ধী, ইন্দিরা গান্ধী, নরসিমা রাওয়ের সরকার যখন ছিল তখন এসব কথা অনেক শুনেছি। এখন আপনাদের বন্ধু সরকার রয়েছে, এখন কেন এসব কথা উঠবে। ওখানে সি. পি. আই-এর মন্ত্রী রয়েছেন চতুরানন মিশ্র। তিনি সিভিল সাপ্লাই এবং এগ্রিকালচারের মন্ত্রী। মাননীয় মন্ত্রী অসীমকুমার দাসগুপ্ত কম দামে গম, চাল দেবেন বলে বিবৃতি দিলেন টি. ভিতে। কিন্তু এখনও পর্যন্ত দিতে পারেননি। আমি আপনাকে জিজ্ঞাসা করছি যে, আপনার ডিপার্টমেন্ট কে চালাচ্ছে? মন্ত্রী হয়ে আপনি চালাচ্ছেন, না অসীম দাসগুপ্ত চালাচ্ছেন, নাকি ১২ জুলাই কমিটি চালাচ্ছে না কো-অর্ডিনেশন কমিটি চালাচ্ছে? মন্ত্রী বলছেন যে এসেনসিয়াল কমোডিটিজ-এর যে অফিসাররা আছেন তারা ওনার কথা শোনে না। আজকে এসেনসিয়াল কমোডিটিজ কর্পোরেশনের টার্ন ওভার দিনের পর দিন কমে যাচ্ছে। ওখান থেকে যে রিপোর্ট দিয়েছে আমি তার থেকে বলছি। ওয়েস্ট বেঙ্গল আণ্ডারটেকিং, আগে এটাকে আণ্ডারটেকিং করেছিলেন। পরে এটাকে ওয়েস্ট বেঙ্গল এন্টারপ্রাইজ বলে ঘোষণা করেছেন কিন্তু অ্যাসেম্বলিতে কোনও রুল বা বিল আসেনি। ওয়েস্ট বেঙ্গল এসেনশিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশনের টার্ন-ওভার ছিল—১৯৮৫-৮৬ সালে ১৮১ কোটি টাকা, ১৯৮৭-৮৮ সালে ছিল ২৩৪ কোটি টাকা, ১৯৮৮-৮৯ সালে ছিল ১৭৮ কোটি টাকা। টোটাল টার্ন ওভারে ডব্লু. বি. ই. সি. এস. সি.-র ঘাটতি ৪৩.৭৩ কোটি টাকা, তার মানে ৪৪ কোটি টাকা। আমি জিজ্ঞাসা করতে চাই, ডব্লু. বি. ই. সি. এস. সি.-কে কে ব্যবহার করছেন; মন্ত্রী, না এম. ডি.? আমার কাছে দুই বছরের হিসাব রয়েছে। ১৯৯২-৯৩ সালে লোকশন হয়েছে ২ কোটি ৪১ লক্ষ টাকা, ১৯৯৩-৯৪ সালে লোকসান হয়েছে ৫৮ লক্ষ টাকা। মন্ত্রী মহাশয় কি জানেন, আজকে ই. সি. এস. সি.-কে চালাচ্ছেন কে? নির্মল বোসের আমলে এম. ডি. নারায়ণ কর্মকারের নাম উঠেছিল ডাল কেলেঙ্কারীতে। ডাল কেলেঙ্কারীতে সেই সময় ই. সি. এস. সি. ২ কোটি টাকা লোকসান করেছিল। সেই নারায়ণ কর্মকার এবারে আবার মন্ত্রীর আশীর্বাদে ই. সি. এস. সি.-কে গাড্ডায় ফেলেছে। মন্ত্রী মহাশয় অর্ডার দিয়েছেন এবং তার ভিত্তিতে সাব-স্ট্যাণ্ডার্ড মাস্টার্ড সীড কেনা হয়েছে। আমি মন্ত্রীর কাছে জানতে চাই, যেখানে ই. সি. এস. সি.-তে লোকসান চলছে সেখানে তার এম. ডি. তিনটি গাড়ি ব্যবহার করছেন কি করে? মন্ত্রী কি জানাবেন, কোন অর্ডার বলে তিনি তিনটি গাড়ি ব্যবহার করছেন যেখানে দিনের পর দিন সেখানে লোকসান হচ্ছে, কোন টার্ন-ওভার নেই? কিন্তু ফুড ডিপার্টমেন্টের অর্ডার রয়েছে, মাসে ৫০০ কিলোমিটারের বেশি গাড়ি ব্যবহার করা যাবে না। কিন্তু আজকে প্রাইভেট গাড়ি ভাড়া করে ৬,০০০ টাকা করে মাসে বিল পেমেন্ট করা হচ্ছে। ঐ তিনটি গাড়ির একটি তিনি ব্যবহার করছেন, একটি ব্যবহার করছেন তার স্ত্রী এবং তৃতীয় গাড়িটা তার বন্ধু-বান্ধব রাজ্যের এবং কেন্দ্রের ব্যবহার করছেন। ...**(কংগ্রেস বেঞ্চ থেকে ধ্বনি : সভায় কোনও মন্ত্রী**

**নেই)**... মিঃ ডেপুটি স্পিকার স্যার, একটা ইম্পর্টেন্ট বাজেট হচ্ছে, অথচ কোনও মন্ত্রী নেই। ...(এই সময় কিছুক্ষণের জন্য বেল বাজানো হয়) ...স্যার, দু'একজন মন্ত্রী এসেছেন, কাজেই আমি বলছি।

তারপর ই. সি. এস. সি. বর্ধমান থেকে ২,২০০ মেট্রিক টন স্বর্ণলঘু ফাইন রাইস কিনলো পার কেজি ৭.৮৫ টাকা দরে। সেটা বাজারে বিক্রি করবার দর ই. সি. এস. সি. ধার্য করল ৮.৪০ টাকা পার কেজি। অথচ বর্ধমানের খোলা বাজারে এই স্বর্ণলঘু চাল ৭ টাকা পার কেজি দরে পাওয়া যাচ্ছে। ঐ চাল বিক্রি করতে রেশন-শপগুলিকে দেওয়া হল এবং জনসাধারণকে বলা হল ৮.৪০ টাকা দরে ঐ চাল কিনতে হবে। আজকে ফুড ডিপার্টমেন্টের অবস্থা কোথায় গেছে। সাধারণ মধ্যবিত্ত বা গরিব মানুষেরা অনেক আশা নিয়ে রেশনের দোকানে যাচ্ছেন ন্যায্য দরে চাল, গম, চিনি পাবেন বলে। কিন্তু দোকানের অবস্থা কি? কোনও সপ্তাহে চাল আছে তো গম নেই, কোনও সপ্তাহে গম আছে তো চিনি নেই। অতীতে ডাল নিয়ে মাস্টার্ড সীড নিয়ে কেলেঙ্কারী হয়েছে। এবারে কেলেঙ্কারী হল স্বর্ণলঘু রাইস নিয়ে। এ-ব্যাপারে উনি যদি সি. বি. আই. এনকোয়ারীর অর্ডার দেন তাহলে সমস্ত কিছু সামনে চলে আসবে।

[4-40 – 4-50 p.m.]

আর আমি জানতে চাই, গতকাল এই হাউসে পি. এল. অ্যাকাউন্ট নিয়ে ডিসকাশ হয়েছে, ই. সি. এস. সি-তে ফুড ডিপার্টমেন্টে কোনও পি. এল. অ্যাকাউন্ট অর্থাৎ পারসোনাল লেজার অ্যাকাউন্ট নামে কিছু আছে কি না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে বিশেষ ভাবে জানতে চাই ফুড ডিপার্টমেন্টে কোনও পি. এল. অ্যাকাউন্ট আছে কি না, সেটা কি ভাবে ব্যবহার হচ্ছে? স্যার, আজকে স্বর্ণলঘু চাল ৮০০ মেট্রিক টন কেনা হয়েছে। আজকের রিপোর্ট হচ্ছে ৭৫৬ মেট্রিক টন চাল গোডাউনে পড়ে আছে। স্যার, কিছুক্ষণ আগে আমি খবর পেলাম ই. সি. এস. সি থেকে আমাদের বিধানসভার এম. এল. এ.-দের জন্য প্রেসের জন্য স্টাফদের জন্য ৫০০ প্যাকেট খাবার এসেছে। আমরা কোনও খাবারের প্যাকেট পাইনি, আমি তো কোনও প্যাকেট দেখিনি। বোধ হয় সি. পি এম ভাইদের কাছে চলে গেছে। মন্ত্রী মহাশয়কে বলব এনকোয়ারী করুন, এটা আমি চ্যালেঞ্জ করে বলছি স্যার, আমার এগেনস্টে প্রিভিলেজ আনুন, গত কাল ২৩ হাজার টাকা তোলা হয়েছে ই. সি. এস. সি ফাণ্ড থেকে বিধানসভায় ৫০০ প্যাকেট খাবার যাবে। প্যাকেটগুলি কোথায় স্যার? আমি মন্ত্রী মহাশয়কে বলব, এটা যদি সত্যি না হয় সেটা বলুন। আমি শুনেছি সি. পি. এম ভাই-রা নিয়ে নিয়েছে, ফরোয়ার্ড ব্লকের ভাই-রা পায়নি। আমি জিজ্ঞাসা করেছিলাম ফরোয়ার্ড ব্লক এম. এল. এ-দের, কি ভাই প্যাকেট পেয়েছেন, রবীনবাবু পেয়েছেন? রবীনবাবু পাননি। তাহলে সি. পি. এম পেয়েছে।

আজকে ই. সি. এস. সি তৈরি হয়েছে সস্তায় জিনিস দেবে। ফুড ডিপার্টমেন্ট ব্যবসা করতে পারবে না, গভর্নমেন্ট কখনও ব্যবসা করতে পারবে না অ্যাজ পার কন্সটিটিউশন। তার জন্য পাবলিক আণ্ডারটেকিংগুলি করা হয়। পাবলিক আণ্ডারটেকিংগুলি করে প্রফিট করে কি করে মানুষের সুবিধা দেওয়া যায়। আমরা বামফ্রন্ট সরকারের অনেক কথা শুনেছি যে আমরা পি. ডি. এস সিস্টেম চালু করব। তাতে আমরা ১৪টি জিনিসের নাম শুনেছি চাল, গম, চিনি, তেল, বই, খাতা, পেনসিল, সাবান ইত্যাদি সব পি. ডি. এস সিস্টেমে আছে। তার জন্য ই. সি. এস. সি অ্যাডভার্টাইজমেন্ট বার করেছিল জানুয়ারি মাসে—টার্মস অ্যাণ্ড কণ্ডিশন ফর অ্যাপ্লিকেশন অফ ডিস্ট্রিবিউটার্স রিটেলার্স ফর আউটলেট। আজকে বলুক কটা অ্যাপ্লিকেশন পেয়েছে? ১ লক্ষ টাকা খরচ হয়েছে অ্যাডভার্টাইজমেন্টের জন্য। ১৩০০ টাকার ফর্ম বিক্রি হয়েছে, প্রতি ফর্মের দাম ১০ টাকা করে। ১ লক্ষ টাকা বিজ্ঞাপনের জন্য খরচ করা হল, ফর্ম বিক্রি করে ১৩০০ টাকা পেয়েছে। তারপর কি হয়েছে সেটা জানতে চাই। আজকে ফুড ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয় এখানে রয়েছেন, জানতে চাই কি হয়েছে। আমরা শুনলাম ফুড ডিপার্টমেন্টের ম্যানেজিং ডিরেক্টর ট্রান্সফার হয়েছে। ট্রান্সফার কে করেছেন? আমরা খবরের কাগজে পেয়েছি, মন্ত্রী মহাশয় বলেছেন মাস্টার্ড সিডের ব্যাপারে দেখেছেন কোনও কিছু অনিয়ম হয়েছে, তাই ইনকুয়ারী করতে হবে। স্যার, ইনভেস্টিগেশান তো দূরের কথা, ১২ই জুলাই কমিটি, কো-অর্ডিনেশন কমিটি এবং সি. পি. এম মন্ত্রী মহাশয় আছেন—উল্টে ম্যানেজিং ডিরেক্টরকে আশীর্বাদ করছে। একবার ট্রান্সফার করছেন তারপর সেখানে চিফ সেক্রেটারি লিখছেন, না, ট্রান্সফার ইজ ইললিগাল। আমি জানতে চাই E.C.S.C. is not a Government institution. It is a limited company under the Company's Act. ওঁকে লিয়েনে ডাকা হয়েছিল, ডেপুটেশনে আনা হয়েছিল। চিফ সেক্রেটারি কি করে এই ব্যাপারে ইন্টারফেয়ার করতে পারেন? আজকে এখানে খাদ্য মন্ত্রী আছেন, স্যার, কোনও সংস্থার ম্যানেজিং ডিরেক্টর যদি এই রকম কোরাপশন চার্জে থাকেন, আর তাঁর ৭ বছর হয়ে গেল এই সংস্থায়, আমি শুনেছি আই. এ. এস, আই. পি. এস, ডব্লু বি. সি. এস অফিসাররা ২-৩ বছরের বেশি থাকেন না, ওনার ৭ বছর হয়ে গেল, তারপরেও এই ম্যানেজিং ডিরেক্টরের একটা রেকর্ড আছে উনি সুগার ডেভেলপমেন্ট কর্পোরেশনে ছিলেন সেই সুগার ডেভেলপমেন্ট কর্পোরেশন রুগ্ন হয়ে গেছে বন্ধ হয়ে গেছে, সুগার ডেভেলপমেন্ট কর্পোরেশনে আর সস্তায় কিছু পাওয়া যায় না, ওনাকে আমা বলার চেষ্টা হচ্ছে যে এই ই. সি. এস. সি-তে উনি তালা লাগিয়ে চলে যাবেন। ওনাকে বলা হচ্ছে থাকবেন, তাহলে চুরি যেটা হয়েছে কোরাপশন যেটা হয়েছে? আমি জানতে চাই এই সব কোরাপ্ট অফিসারদের যদি সি. পি. এম, ১২ই জুলাই কমিটি এবং বামফ্রন্টের মন্ত্রীরা শেলটার দেয় তাহলে পাবলিক ইন্সটিটিউশনগুলি পাবলিক আণ্ডারটেকিংগুলি কোথায় যাবে? এইসব

পাবলিক আণ্ডারটেকিং আমার আপনার জনগণের পয়সা নিয়ে তৈরি হয়। এর উদ্দেশ্য হচ্ছে মানুষের কাজে লাগবে, মানুষগুলো সস্তা দামে জিনিস পাবে। কিন্তু আমরা এই রকম একটা সংস্থাকে চালাচ্ছি, আর চেয়ারম্যান হিসাবে বসে আছেন কলিমুদ্দিন শামস। তিনি পুতুল হয়ে বসে আছেন, কিছু করতে পারছেন না। আপনি বলুন, সি. বি. আই-কে দিয়ে এনকোয়ারি হবে কিনা এম. ডি.র বিরুদ্ধে? কোটি কোটি টাকার যে ক্ষতি হয়েছে ফুড ডিপার্টমেন্টে মাস্টার্ড সিডস'এর নামে, বি. পি. এল'এর নামে, আর বেশি দামে মানুষ জিনিস কিনছে, কতদিন চলবে এইভাবে? ফুড ডিপার্টমেন্ট অচল হয়ে পড়েছে, রেশন সিস্টেম কোলাপ্স হয়ে গেছে। কলকাতায় এস. আর. এরিয়ায় এবং এম. আর. এরিয়ায় রেশন দোকানগুলো বন্ধ হয়ে যাচ্ছে। বি. পি. এল. আর এ. পি এল'.এর নামে আর কতদিন চলবে? আমি এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি এই বাজেটের বিরোধিতা করার জন্য এবং আমাদের কাট মোশনের সমর্থনে দাঁড়িয়েছি। স্যার, মাননীয় স্পিকার আমাকে ফুড অ্যাণ্ড সাপ্লাইজ ডিপার্টমেন্টের সাবজেক্ট কমিটির চেয়ারম্যান করেছেন। সাধারণ ভাবে আমাদের নিয়ম হচ্ছে এই হাউসে, যদি কেউ সাবজেক্ট কমিটির চেয়ারম্যান হোন, তাহলে তিনি সেই বিষয়ে বলেন না। এর আগে আমি এগ্রিকালচার অ্যাণ্ড এগ্রিকালচার মার্কেটিং এর উপরে আলোচনায় বলিনি। আজকে শুক্রবার। হাউসে কোরাম নেই। মফস্বলের বহু সদস্য আগেই চলে গেছেন। তাই আমার দলের পক্ষ থেকে আমাকে বলতে বলা হয়েছে। স্বভাবতই আমি একজন পশ্চিমবাংলার নাগরিক হিসাবে পশ্চিমবাংলার খাদ্য অবস্থা নিয়ে বলছি। আমি দেখছি মন্ত্রী মহাশয় অসুস্থ, গলায় মাফলার জড়িয়ে আছেন। আমি জানিনা উনি উত্তর দিতে পারবেন কিনা। তবে আমি কোনও কড়া কথা ওঁর উদ্দেশ্যে বলতে চাইনা। কোনও মন্ত্রী বা অফিসারকে আমি আক্রমণ করতে চাই না। কিন্তু যে পরিস্থিতিতে খাদ্য দপ্তর আছে সেটা বলতে চাই। সেটা বলতে গিয়ে বলছি, বামফ্রন্টের শরিক দলের ভাগাভাগি—এগ্রিকালচার এবং ফুড পাবে ফরোয়ার্ড ব্লক, পি. ডব্লু. ডি. এবং ইরিগেশন পাবে আর. এস. পি., সি. পি. আই. পাবে মাইনর ইরিগেশন এবং বাকিগুলো পাবে সি. পি. এম, অর্থাৎ ছোট পার্টি যেগুলো পেয়েছে সেগুলো তাহলে চলবে না? সেগুলো কোলাপসড হয়ে যাবে? আমাদের মনে আছে, ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে প্রফুল্লচন্দ্র সেন ছিলেন খাদ্যমন্ত্রী। ফুড ইজ টু সিরিয়াস এ বিজনেস টু বি লেফট টু দি ফুড মিনিস্টার। আজকে মৌলিক সমস্যাগুলো যা দাঁড়িয়েছে, আমাদের রেশন সিস্টেম সম্পর্কে সেই ব্যাপারে রাজনৈতিক সিদ্ধান্ত নেবার ক্ষমতা কারও নেই। কারণ কি? রেশন ব্যবস্থা আজকে হাস্যকর অবস্থায় এসে দাঁড়িয়েছে। কলকাতার স্ট্যাটুটরি রেশনিং এলাকায় দু'হাজার ছশো এস. আর. শপ আছে। সরকার বাধ্য বিধিবদ্ধ ভাবে

রেশন দিতে। এস. আর. শপের জন্য এই বছরে চাল এসেছে তিন হাজার মেট্রিক টন। তারফলে এস. আর. এরিয়াতে কোটা হচ্ছে মাসে তিনশো গ্রাম। তার মানে সপ্তাহে ৭৫ গ্রাম পার হেড। কি হাস্যকর অবস্থায় পি. ডি. এস-কে নিয়ে এসেছেন দেখুন। গম দেওয়া হচ্ছে টোটাল ২ কেজি ৪০০ গ্রাম। তার মানে সপ্তাহে একজন অ্যাডাল্ট পাবে ৬৭৫ গ্রাম, চাল ও গম মিলিয়ে পাচ্ছে। মিনিমাম স্কেল হচ্ছে ২ কেজি পার অ্যাডাল্ট পার উইক। সেখানে পাচ্ছে ৬৭৫ গ্রাম। ওরা চিৎকার করে বলছেন পি. ডি. এস রাখতে হবে, ১৪টি জিনিস সরবরাহ করতে হবে। পি. ডি. এস-এ ২ কেজি.র জায়গায় ৬৭৫ গ্রাম সাপ্লাই করছেন। এম. আর এরিয়াতে কিছু বেশি চাল দেওয়া হচ্ছে।

[4-50 – 5-00 p.m.]

কিন্তু এম. আর এরিয়ার অধিকাংশ রেশন শপগুলোই সপ্তাহে ২-৩দিন খোলা থাকে, তাহলে এই খোলা রাখার পারপাস কি? পশ্চিমবঙ্গের রেশনিং ব্যবস্থাকে এইভাবে রাখার পারপাস কি এটা খুব ক্লিয়ার নেই। সরকার ক্লিয়ারকাট সিদ্ধান্ত রেশনিং ব্যবস্থার ক্ষেত্রে নিতে পারেননি। আজকে পুলিশদের যে রেশন সরকার যে দেন তা হচ্ছে ২ হাজার ৫৫০ মেট্রিক টন পার মান্থ। চাল গম মিলিয়ে সংশোধিত দরে যে রেশন পুলিশদের দেওয়া হয় তা হচ্ছে চাল এবং গম ৫০ পয়সা দরে তাদেরকে দেওয়া হয়। সেখানে সরকার স্ট্যাটুটারি রেশনিং এলাকায় প্রায় ৩ হাজার মেট্রিক টন সাপ্লাই করবে, তাহলে আগামী মাসের থেকে পুলিশ রেশনে কি সাপ্লাই করবে? তাহলে তো পুলিশি রেশন ব্যবস্থা ভেঙ্গে যাবে, এতে পুলিশের মধ্যে বিক্ষোভ হবে কি না আমি জানি না এবং তা বুঝতে পারছি না। এখানে কয়েকটি সিদ্ধান্ত যেটা সরকার অ্যানাউন্স করে দিয়েছেন সেটা আবার মন্ত্রী ইমপ্লিমেন্ট করছেন না। সেটা হচ্ছে কি—আমরা সাবজেক্ট কমিটির থেকে রেকমেণ্ড করেছিলাম যে চালকলগুলোর থেকে লেভি আদায় উন্নত করার জন্যে চালকলের মালিকদের স্ট্যাটুটারি রেশনিং এলাকায় চাল বিক্রি করার সুযোগ দেওয়া হোক। সেখানে এই বছরে সাবজেক্ট কমিটির রিপোর্টে বলা হয়েছে যে আমাদের আড়াই লক্ষ্য টন টারগেট এবং তাতে সংগৃহীত হয়েছে ১লক্ষ ৫৩ হাজার টন। আমাদের মুখ্যমন্ত্রী দিল্লি গেলে সি পি আইয়ের খাদ্যমন্ত্রী বলেছিলেন যে, আপনারা ১৩২ লক্ষ টন খাদ্যশষ্য উৎপাদন হয়েছে বলে ক্লেম করেছেন, কিন্তু আড়াই লক্ষ টন তো দিতে পারেননি। তাতে তিনি বলেছিলেন যে আমরা পরের বছরে আরো ৫ লক্ষ বাড়াব। এইবারেই ২ লক্ষ টন প্রকিয়োর করতে পারছেন না, কি করে আরো বাড়াবেন? সেইকারণেই আমরা এই সাজেশন রিপোর্ট দিয়েছিলাম যে, চালকলগুলোর থেকে লেভী আদায়ে উন্নতি করতে হলে নিশ্চিতভাবে স্ট্যাটুটারি রেশনিংয়ে চাল বিক্রি করার সুযোগ দেওয়া হোক। আমরা এট রেকমেণ্ড করার পরে ফিনান্স মিনিস্টার তার বাজেট স্পীচে বলেছিলেন যে, মেম্বাররা

জেনে খুশি হবেন যে এইবার থেকে চালকলের মালিকরা আইনগতভাবে স্ট্যাটুটারি রেশনিং এলাকায় চাল বিক্রি করতে পারবে। ফিনান্স মিনিস্টার বাজেটে বললেন অথচ মন্ত্রী সেটা ইমপ্লিমেন্ট করতে দেননি। হয়তো কোনও প্রেসার আছে, কেন জানিনা করতে দেননি, আমি তার মধ্যে যেতে চাইছি না। আমার কাছে তথ্য সব আছে, কিন্তু আমি তার মধ্যে যেতে চাইছি না। ফিনান্স মিনিস্টার তার বাজেট স্পীচে বললেন যে চালকলগুলোকে স্ট্যাটুটারি রেশনিং এলাকায় চাল বিক্রি করার বিধিবদ্ধ সুযোগ দেওয়া হবে। কিন্তু আজ অবধি ৩ মাস হয়ে গেল, আজ পর্যন্ত সেটা কার্যকর হয়নি। অন্যদিকে লেভীও আদায় হচ্ছে না। যে চালকলগুলোর থেকে এক্সট্রা চাল রেশন দোকানের মাধ্যমে দেওয়া হত এবং তার মাধ্যমে রেশন দোকানগুলোরও কিছু কাজ থাকত, সেটাও বন্ধ করে দেওয়া হয়েছে, ফলে রেশন দোকানগুলো এখন করবে কি? শুধুমাত্র ২ হাজার ৭০০ গ্রাম চাল এবং গম সব মিলিয়ে দিচ্ছে, তাও সব সময়ে রেশনে মেলে না, এই অবস্থায় রেশন দোকান খোলা রেখে লাভ কি? এরফলে তো রেশন দোকানগুলো পুরোপুরি কোলাপ্স করে যাবে। আবার বলেছেন যে, রেশনের মাধ্যমে বিলো পভার্টি লাইনের অর্থাৎ বি পি এল লাইনে কম দামে চাল, গম দেবেন। টি. ভি.তে তো অসীম দাশগুপ্ত এবং আপনার ছবি উঠল, ক্ষমতা দেখালেন যে আপনারা গরিব লোকেদের নাকি কম দামে চাল এবং গম দেবেন। আপনাদের যোগান নেই অথচ টি. ভি.তে প্রচার করার জন্য বললেন যে, বি পি এল ওপেন হবে এবং লিমিটেড ওয়েতে ২ কোটি ৩৭ লক্ষর মধ্যে এস আর এরিয়াতে আইডেনটিফাই করা হয়েছে ১৬ লক্ষকে। তাতে বি পি এল দের ৫০০ গ্রাম উইকলি দেবেন অর্থাৎ ২ কে.জি. পার মান্থ। ফ্যামিলি অফ ফাইভ রিকোয়ারমেন্ট হচ্ছে সিরিয়াল পরিবার পিছু ৩০ কে. জি., সেখানে ফ্যামিলি অফ ফাইভকে আপনারা দিচ্ছেন কত—৫ থেকে ১০ কে. জি.। তাহলে বাইরের থেকে তাদেরকে কিনতে হচ্ছে ২০ কে.জি.। এইভাবে তাদেরকে বাইরের থেকে কিনতে বাধ্য করাচ্ছেন, তাহলে এইভাবে বি পি এলের পাবলিসিটি করে গরিব মানুষদের ঠকাচ্ছেন কেন? আমি তাই স্যার, আপনাকে বলতে চাই, বামফ্রন্ট ভণ্ডামী ছেড়ে গ্রাউণ্ড রিয়েলিটিতে নেমে আসুন। আপনাদের রেশন সিস্টেম আছে, কিন্তু সেই রেশন সিস্টেমের মাধ্যমে আপনি কিছু দিতে পারছেন না। এই বছরে পাঞ্জাবে হুইট প্রকিওরমেন্ট ফেইল করেছে, এই যে করেছে, তার কারণ ব্যবসায়ীরা, চাষীরা সরকারের প্রকিওরমেন্ট দামে তাদের গম দিতে চায়না। চালও পাঞ্জাব প্রধান সাপ্লায়ার। তার ফলে এবারে সরকার বাধ্য হয়েছেন ভাল ক্রপ হওয়া সত্ত্বেও বিদেশ থেকে গম আমদানি করতে। তাতে পজিশনটা খানিকটা ইজড হয়েছে। কিন্তু যে সমস্যা দেখা দিয়েছে তার কারণ হচ্ছে পাঞ্জাবের মাণ্ডিতে যে গম, আসে সেটা হঠাৎ রাতারাতি ৭ দিনের মধ্যে কেনা হয়ে যায়। সেই সময় এফ. সি. আই. কিনতে পারেনি। ফার্মারদের রেজিসটেন্স ছিল। সেইজন্য আমাদের গম যথেষ্ট আসছে

না, চালের সরবরাহও নেই, আমরা পশ্চিমবাংলায় প্রকিওরমেন্ট করতে পারিনি। তার ফলে স্ট্যাটিউটরি বা মডিফাইড রেশন কোনওটাই চালানো যাবে না। আমি চাই যে এই হাউসে মাননীয় মুখ্যমন্ত্রী একদিন অন্তত এই সমস্যাটা নিয়ে বুঝুন। তাঁর বয়স হয়েছে, দুইবেলা কাজ করতে পারে না, কিন্তু ফুড ডিপার্টমেন্ট-এর যে অবস্থা মানুষ অত্যন্ত অসুবিধার মধ্যে আছে। পুরো সিস্টেমটা কোলাপসড করে গিয়েছে। এই অবস্থায় মন্ত্রী একা যেটা পারছেন, পারছেননা কিছু সিদ্ধান্ত নিতে। ফুড ডিপার্টমেন্ট বিরাট বাজেট, এর বেশিটা নন প্লান বাজেট। ৭৩ কোটি টাকার মধ্যে প্লান প্রভিসন মাত্র ৪ কোটি টাকা এবং সেই প্লান প্রভিসনেও ওরা পুরোটা খরচ করতে পারছেন না। আমি আমার সাবজেক্ট কমিটির রিপোর্টে দেখিয়েছি, গত বছরে ২০ লক্ষ টাকা দিয়েছিলেন নূতন ফুড স্টোরেজ অ্যাণ্ড ওয়ার হাউসিং করার জন্য। তার মধ্যে মাত্র ২ লক্ষ ৮৭ হাজার টাকা আপনি খরচ করতে পেরেছেন। আপনার স্যাংশন প্লান ফাণ্ডে খরচ করতে পারেননি। ঠিক, একই ভাবে আপনাদের যে মডার্নাইজেশান অফ ল্যাবরেটরি, ইন্সপেকশন অফ কোয়ালিটি কন্ট্রোল ল্যাবরেটরি সেটার কাজটাও আপনি কমপ্লিট করতে পারেননি। ফুড ডিপার্টমেন্টের হাতে দায়িত্ব আছে, যে তারা সমস্ত এসেনসিয়াল কমোডিটিজ দেখবেন। এই যে লোকে রেশন কার্ড নেয়, এই রেশন কার্ড নেওয়ার কারণ হচ্ছে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেশন কার্ড লাগে; আর একটা কারণ হচ্ছে কেরোসিন তেল তোলার জন্য লাগে। কিন্তু কেরোসিনটা আমরা কিছুতেই কেন্দ্রকে বলে সাপ্লাইটা বাড়াতে পারিনি। আমি এখানে ফিগার দিচ্ছি, পশ্চিমবঙ্গে অন্যান্য বেশিরভাগ রাজ্য থেকে পার-ক্যাপিটা কেরোসিন কম পাচ্ছে। আপনাদের তো এখন কেন্দ্রে বন্ধু সরকার, এই সমস্যাটা নিয়ে তাদেরকে বলুন। কেরোসিনের কোটাটা শহরে বেশি গ্রামে কম। শহরেতে অনেক লোকের এল. পি. জি. আছে, বা অন্য জ্বালানীর সুযোগ আছে। কিন্তু গ্রামে যেখানে কেরোসিনের দরকার সেখানেই কেরোসিনের কোটা কম। অথচ আপনি এখানে কিন্তু কেরোসিন এর কোটা বাড়াতে পারলেন না, এটা আমার মনে হয় এখান থেকে হাউস থেকে সর্বদলীয় রেজলিউশন নিয়ে চলুন, দিল্লিতে যাই, অ্যাজিটেড করি; আমাদের কেরোসিনের কোটাটা বাড়াতে হবে। সেখানে এল. পি. জি. ইউজারসদের বাদ দিন, তাতে আমাদের আপত্তি নেই। লাস্ট যেটা বলব, সেটা হচ্ছে, এসেনশিয়াল কমোডিটিজ কর্পোরেশনের ব্যাপারে। এখানে সুলতান সাহেব অনেক কথাই বলেছেন, আমার অত সময় নেই বলার, একটা জিনিস হাস্যকর ব্যাপার হয়েছে, আপনি এসেনশিয়াল কমোডিটিজ কর্পোরেশনের চেয়ারম্যান, আপনি বলছেন এম. ডি. কে চলে যেতে হবে। আপনার কমিশনার সই করে দিল অর্ডার, তাকে রিলিজ করে দিল হোম পি. আর. ডিপার্টমেন্ট থেকে, চীফ সেক্রেটারি বললেন না ওকে তুমি রিলিজ করতে পারনা। আপনার মিনিস্টিরিয়াল অথরিটি কোথায়? অফিসার ভাল কি খারাপ আমার ডিটেলসে জানা নেই। আমার সাবজেক্ট কমিটি

এসেনশিয়াল কমোডিটিজও দেখে না। হয় আপনি নিজে ক্লিয়ার করুন পজিশনটা কার অর্ডারে ডিপার্টমেন্ট চলে। আপনার অর্ডারে, না চীফ সেক্রেটারির অর্ডারে ডিপার্টমেন্ট চলে? এই ভাবে তো আপনি কাজ করতে পারবেন না। তবে শামস সাহেব আমি আপনাকে অনুরোধ করি একজন হাউসের সদস্য হিসাবে বলছি, আপনি চেয়ারম্যানটা ছেড়ে দিন। আপনার এটুকু সম্মান থাকা উচিত, আপনার এম. ডি. কে ঠিক রাখতে না পারলে ছেড়ে দিন। তাছাড়া আপনার বিরুদ্ধে নানান অভিযোগ উঠেছে। আমি একটা কাগজ পেয়েছি, সেটা পেয়ে আশ্চর্য হয়ে গেলাম। আপনার এসেনশিয়াল কমোডিটিজকে কি ভাবে ব্যবহার করা হচ্ছে। আপনার পার্টির একজন এম. পি. ফরোয়ার্ড ব্লকের, আমারও বন্ধু লোক [**] এম. পি. তাঁকে ৪ হাজার টাকা এসেনশিয়াল কমোডিটিজ কর্পোরেশন থেকে স্যাংশন করা হয়েছে। স্যার, আপনি দেখুন আমার কাছে কাগজটা রয়েছে, আপনি ভাবতে পারেন একটা পার্টির লোককে একটি সরকারি সংস্থা থেকে চার হাজার টাকা স্যাংশন করা হয়েছে।

[5-00 – 5-10 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার :** নামটা বাদ যাবে।

**শ্রী সৌগত রায় :** একজন ফরোয়ার্ড ব্লকের এম. পি.কে চার হাজার টাকা স্যাংশন করা হয়েছে টু ইমপ্রুভ দি সেল অফ ডব্লু. বি. ই. সি এস. সি। আপনি সরকারি একটা কর্পোরেশন থেকে পার্টির একজন এম. পি.কে টাকা দিয়েছেন। এভাবে কোন সংস্থা চলতে পারে? স্যার, আমার কাছে আরেকটি কাগজ এসেছে ১৭.৭.৯৬ তারিখে আপনি এসেনশিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের চেয়ারম্যান হয়েছেন, কয়েকজন লোককে আপনি চাকরি দিয়েছেন, তাদের একজনের নাম হল কিরণশঙ্কর চ্যাটার্জি—নামটা কেটে দিতে পারেন—আরেকজন হচ্ছে মহম্মদ শরিফ অফ আপার বাজার নলহাটি এবং আরেকজন হচ্ছে মহম্মদ ইজাজ, অফ একবালপুর লেন, এদের সবাইকে আপনি চাকরি দিয়েছেন, উইথ এফেক্ট ফ্রম ১লা জুন, ১৯৯৬ তারিখে। যখন আপনি নিজে এসেনশিয়াল কমোডিটিজের চেয়ারম্যান ছিলেন না। এসেনশিয়াল কমোডিটিস কর্পোরেশনে যদি এই রকম বে-নিয়ম হয় তাহলে কি করে চলবে? আমি এর আগেও বলেছি, আমাদের সাবজেক্ট কমিটির রিপোর্টেও আছে, আপনি রিপোর্টারদের কাছে ডিপার্টমেন্ট নিয়ে বলছেন কেন? আপনি মাইনরিটি ডিপার্টমেন্ট নিয়ে বলতেন বলুন, কিন্তু আপনি ডিপার্টমেন্ট নিয়ে যা বলছেন তা করতে পারছেন না। আপনি হঠাৎ বললেন বি. পি. এল চালু করে দিলাম, কিন্তু চালু করতে পারলেন না। আপনি বললেন গম আসছে না, এসেনশিয়াল

---

Note *Expunged as ordered by the chair.

কমোডিটিস কর্পোরেশন পশ্চিমবাংলায় যে গম উৎপাদন হয়েছে সেটা কিনবে এবং কিনে তা বিক্রি করবে। আপনি বলার আগে গমের পার কুইন্টাল ছিল ৫৮০ টাকা সরকারি রেট, সেটা পরে বেড়ে হল ৬৪৪ টাকা পার কুইন্টাল, আপনি কিনতে পারলেন না। আপনি মন্ত্রী হিসাবে একটা অ্যানাউন্সমেন্ট করে যদি সেটা ক্যারি আউট করতে না পারেন, তাহলে রিডিকিউলাস হয়ে যাবে, ফুড মিনিস্টার হ্যাজ টু বি ভেরি সারকামসপেক্ট। আপনি মন্ত্রী হিসাবে একটা বিবৃতি বাজারে ছেড়ে দিলে বাজারে একটা স্পেকুলেটিভ ট্রেডিং শুরু হয়ে যাবে। আপনি অন্য যা কিছু নিয়ে বিবৃতি দিন, কিন্তু ফুড ডিপার্টমেন্ট নিয়ে বিবৃতি দেবেন না। আমি বলতে চাই ফুড ডিপার্টমেন্টে টোটালি অব্যবস্থা চলছে, কোনও পলিসি গভর্নমেন্ট ফলো করতে পারছে না এবং এটা যদি না চেঞ্জ হয় এবং যদি মুখ্যমন্ত্রী এই ডিপার্টমেন্টের ব্যাপারটা না দেখেন এবং এই ব্যাপারে যদি পলিসি ডিসিসন না নেন তাহলে আর কিছুদিনের পরে রেশন ব্যবস্থা ভেঙ্গে যাবে এবং রেশন ব্যবস্থা বলে আর কিছু থাকবে না। তাই আমি এই বাজেট বরাদ্দকে সমর্থন করতে পারছি না, আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** স্যার, মাননীয় সদস্য সুলতান আহমেদ সাহেব বক্তৃতা করার সময় বলেছেন, ওনার সোর্স অফ ইনফর্মেশন থেকে উনি খবর পেয়েছেন এখানে নাকি ৫০০ প্যাকেট খাবার এসেছে। এখানে অ্যাসপারসান হয়েছে, উনি বলেছেন এটা নাকি সি. পি. এমের এম. এল. এ-দের ডিস্ট্রিবিউশন করার জন্য এসেছে—এটা অসত্য, সি. পি. এম দলের তরফ থেকে আমি এর প্রতিবাদ করছি। উনি হাউসকে মিস ইনফর্মেশন দিয়েছেন। ওনাকে রিবিউক করার জন্য বলছি, ফর্ম দি চেয়ার। আর মাননীয় সদস্য সৌগত রায় যেটা বলেছেন তার কাগজগুলো আপনার কাছে জমা দেওয়ার জন্য বলছি। কারণ হোয়েন হিজ স্পীচ ইজ রেকর্ডেড, ডকুমেন্টস শুড বী রেকর্ডেড। একজন এম. পি. সম্পর্কেও উনি যে কথা বলেছেন তার কাগজপত্রগুলো আপনার কাছে প্লেস করা হোক।

(এই সময় মাননীয় সদস্য শ্রী সৌগত রায় ডেপুটি স্পিকারের টেবিলে গিয়ে কিছু কাগজপত্র জমা দেন।)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি এটা পরে দেখব, উনি এই ব্যাপারটা নিয়ে কি বলেছেন না বলেছেন।

(নয়েজ)

যদি কোনও সদস্য কারো বিরুদ্ধে অ্যালিগেশন আনেন তাহলে তাকে নোটিশ দিতে হয়। যদি ফলস অ্যালিগেশন আনা হয় কারো বিরুদ্ধে তাহলে সেই মেম্বার হাউসকে

মিসলেড করার জন্য প্রিভিলেজ আনতে পারেন। দ্বিতীয়ত, যদি কোনও সদস্য আমাদের হাউসের সদস্য নন বাইরের কেউ এইরকম ব্যক্তি যে নিজেকে ডিফেণ্ড করতে পারবে না তার নাম আমাদের হাউসে উল্লেখ করা যাবে না। ওই জন্য আমি ওঁর নাম বাদ দিয়ে দিয়েছি।

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হচ্ছে যে, সৌগতবাবু বলেছেন তিনি চলে যাবেন কিন্তু আমি, তিনি যা বলেছেন সেটা সিরিয়াসলি টেক আপ করেছি। এসেনশিয়াল কমোডিটিস সাপ্লাই থেকে গাড়ির জন্য টাকা দেওয়া হয়েছে—এটা একেবারে মিথ্যা কথা।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বাজেট উত্তর দেবেন। এইরকম যদি কোনও অ্যালিগেশন বেসলেস হয়, উনি এনে থাকেন, আপনি ওঁর বিরুদ্ধে প্রিভিলেজ আনতে পারেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, একটা জিনিস লক্ষ্য করছি। বাজেট ডিসকাশন হচ্ছে, ডিবেট হচ্ছে। আপনি রুলিং দিচ্ছেন। মিনিস্টার রিপ্লাই দেবেন। প্রভঞ্জন মণ্ডল একজন সিনিয়র মেম্বার, ৬বার জিতেছেন তিনি প্রত্যেকদিন এইরকম ডিসটার্ব করেন। একজন করে বলার পরই উনি ডিসটার্ব করেন। উনিই যদি বলবেন তাহলে ওনার নামটা স্পিকারস লিস্টে দেওয়া উচিত ছিল। একজন বলবে আর তিনি কাউন্টার করবেন। এটা, স্যার, বন্ধ করুন।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ আবার বলছি, আপনাদের অবগতির জন্য আপনারা রুলস অনুধাবন করেননি। এর আগে মাননীয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে ডাঃ মানস ভুঁইয়া ট্রেজারীর একটা বেসলেস চার্জ এনেছিলেন। এটা প্রিভিলেজে গিয়েছিল। হী ডিড নট প্রুভ ইট। তাঁর এটা বেসলেস অ্যালিগেশন। ফলে তাঁর এগেনস্টে প্রিভিলেজ হয়। সেটা প্রমাণ হল না। সুতরাং যদি কোনও মন্ত্রী, কোনও সদস্যর বিরুদ্ধে কেউ বেসলেস অ্যালিগেশন আনেন, আপনি তার বিরুদ্ধে অধিকার ভঙ্গের প্রস্তাব আনতে পারেন।

[5-10 – 5-20 p.m.]

**শ্রী তমালচন্দ্র মাঝি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, খাদ্য ও খাদ্য সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়, যে অর্থবরাদ্দের দাবি পেশ করেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন করেছি এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। আমি মনে

করি বিরোধীপক্ষের সদস্যরা বিরোধিতা করতে হবে বলেই বিরোধিতা করছেন। আমি মনে করি তাদের বিরোধিতা করার নৈতিক অধিকার নেই। একটু আগে বিরোধীপক্ষের সদস্য সৌগত বাবু বলছিলেন যে, কংগ্রেস আমলে খাদ্যমন্ত্রী প্রফুল্ল সেনের যোগ্যতার কথা। এই যোগ্যতার আমি একটা উদাহরণ দিই। সেই কংগ্রেস আমলে এই পশ্চিমবাংলায় খাদ্যের চরম সঙ্কট হয়েছিল এবং সেই সঙ্কটের জন্য গ্রামের মানুষরা কলকাতায় যখন খাদ্য চাইতে এসেছিল, তখন সেই মানুষদের খাদ্যের পরিবর্তে গুলিতে ঝাঁঝরা করে দেওয়া হয়েছিল। কেড়ে নেওয়া হয়েছিল ৮০টা প্রাণ। ১৯৬৬ সালে যখন প্রফুল্ল সেন খাদ্যমন্ত্রী ছিলেন, তখন এই খাদ্য আন্দোলনের শহিদ হয়েছিলেন কৃষ্ণনগরের আনন্দ হাইত এবং বসিরহাটের নুরুল ইসলাম। সেই নুরুলের মায়ের কান্না এখনও শুনতে পাওয়া যায়। এখনও শুকিয়ে যায়নি তাদের চোখের জল। এই পরিস্থিতির সৃষ্টি করেছিলেন আপনারা। আপনারা বিধবা পত্নীর হাতে না খেতে দেওয়ার সমন তুলে দিয়েছিলেন। এই হচ্ছে আপনাদের সময়ে খাদ্যের পরিস্থিতি। আপনারা জোর করে এটাকে ধামা চাপা দিতে চাইছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিভাগের প্রধান দায়িত্ব হল মানুষের গ্রহণযোগ্য চাল, চিনি, গম এবং আরও কতগুলি নিত্যপ্রয়োজনীয় জিনিস সাধারণ মানুষের মধ্যে ন্যূনতম দামে, সমানভাবে বন্টন করা এবং বন্টন ব্যবস্থা যাতে সঠিকভাবে চলে, তার দিকে লক্ষ্য রাখা। কিন্তু বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় ছিলেন না, তখন সারা রাজ্যে ১/৫ অংশ মানুষ বিধিবদ্ধ রেশন ব্যবস্থার মধ্যে ছিলেন। শতকরা ৬০ ভাগ মানুষের মধ্যে রেশন কার্ড প্রচলিত অবস্থায় ছিল। সেই জায়গায় চাল গম চিনি সরবরাহ করা হত। আর গ্রামের মানুষের মধ্যে সংশোধিত এলাকায় দেওয়া হত চাল গম এবং চিনি কদাচিৎ দেওয়া হত। এই ছিল পরিস্থিতি। শুধু তাই নয় কি দেওয়া হবে, কতটা পরিমাণে দেওয়া হবে, সেটা জানার সাহস ছিল না তখনকার মানুষের। ফলে তাদের রেশন ব্যবস্থা নিয়ে দুর্নীতি চলত এবং এই কথা বলা যায় যে, সেই গরিব মানুষের পরিবার পিছু একটা করে কার্ড থাকত। কিন্তু তাদের হাতে সেই কার্ড থাকত না। সেটা আপনাদের প্রতিনিধিদের কাছে থাকত। তাই তারা রেশন তোলার সুযোগ থেকে বঞ্চিত হত। আর বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এলেন, তখন বিশেষ উদ্যোগ নিয়ে পরিকল্পনা অনুযায়ী বন্টন ব্যবস্থার প্রভূত উন্নতি করা হয়েছে। এটা আপনারা লক্ষ্য করেছেন। বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচির মধ্যে এই বন্টন ব্যবস্থাকে অগ্রাধিকার দিয়ে প্রতিটি মানুষের জন্য একটা করে কার্ড-এর ব্যবস্থা করা হয়েছে। যার ফলে আজকে গরিব মানুষ তার আর্থিক ক্ষমতার মধ্যেই রেশন তুলতে পারছে—মাসে ৪ বার করে। এবার থেকে কি পরিমাণে রেশন দেওয়া হবে, সেটা জানানোর ব্যবস্থা হয়েছে। মানুষ আজকে নিশ্চিন্তে জেনে নিতে পারছে। শুধু চাল, গম, চিনি নয়, আরও ১৪টা নিত্য প্রয়োজনীয় দ্রব্য কেরোসিন তেল, কয়লা, গুঁড়ো মশলা, ইত্যাদি এই সমস্ত জিনিস রাজ্য

সরকারের বন্টন ব্যবস্থায় তালিকাভুক্ত করা হয়েছে। আর গ্রামেগঞ্জে এই পণ্য ব্যবস্থার পর্যায়ক্রমে যাতে প্রসার ঘটে সেজন্য প্রতি জেলায় জেলায় জেলাপরিষদ এবং পঞ্চায়েত সমিতি স্তরে স্থায়ী সমিতি এবং পৌর এলাকাতে স্ট্যাণ্ডিং কমিটির মধ্য দিয়ে এই কর্মসূচিকে অব্যাহত রাখার চেষ্টা চলছে। আজকে স্বীকার করতে হয়, অত্যাবশ্যকীয় যে সমস্ত পণ্য আছে সেই পণ্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটা ঘাটতি রাজ্য। এই ঘাটতি সরকারের কোনও অকর্মণ্যতার জন্য হয়নি। কারণ সারা ভারবর্ষে চাষযোগ্য যে জমি আছে তার সাড়ে তিন অংশ পশ্চিমবঙ্গের। অপরদিকে সারা ভারতবর্ষের যে জনসংখ্যা তার ৮ পারসেন্ট আমাদের এই রাজ্যে অবস্থিত। এই যে চাপ, এই চাপকে অস্বীকার করা যাবে না। তাছাড়া ভৌগোলিক দিক দিয়ে বিচার করলে দেখা যাবে আমাদের রাজ্যের সমস্ত উত্তর অংশ জুড়ে চা উৎপন্ন হয়। আবার আমাদের রাজ্যের কোনও কোনও জায়গা যেমন রাণীগঞ্জ, আসানসোল ইত্যাদি জায়গায় প্রচুর কয়লা এবং খনিজ সম্পদ পাওয়া যায়। এটা আমাদের গর্বের বিষয়। এই চা, কয়লা ইত্যাদিকে জাতীয় সম্পদ, দেশের সম্পদ হিসাবে ধরা হয়। অথচ অন্যান্য রাজ্যে যে জিনিসগুলো উৎপন্ন হয় সেগুলোকে জাতীয় সম্পদ হিসাবে ধরা হয় না। কেন্দ্রের যে বঞ্চনা, সেই বঞ্চনার জন্যই আজকে খাদ্যে ঘাটতি চলছে, এটাকে আমাদের স্বীকার করতে হবে। তবে এই ঘাটতি রাজ্যের জন্য হয়নি। রাজ্যকে, কেন্দ্রীয়সরকারের খাদ্য সরবরাহ ও বরাদ্দের উপর নির্ভর করতে হয়। কিন্তু কেন্দ্রের এই সরবরাহে যে বাধা, সেই বাধাকে অতিক্রম করে আমাদের বামফ্রন্ট সরকার বন্টন ব্যবস্থাকে ধরে রাখতে বদ্ধপরিকর। ভারতীয় খাদ্য নিগম অর্থাৎ এফ. সি. আই. এর মধ্যে দিয়ে চাল, গম, চিনি ইত্যাদি সরবরাহ করা হয়। কিন্তু এই এফ. সি. আই. যদি যথেষ্ট তৎপর হত এবং রেল বিভাগ যদি সময়মতো রেক সরবরাহ করত তাহলে খাদ্য সরবরাহে এই ঘাটতি দেখা যেত না। কোন মাসে যদি ৫টি সপ্তাহ পড়ে, তাহলে সেই মাসে কেরোসিন ড্রাই হয়। অপরদিকে ঐ নিগমের যে খাদ্যনীতি, যে সংগ্রহ নীতি, তার ব্যবসায়িক নীতির জন্যই অত্যন্ত নিম্ন মানের চাল, গম ইত্যাদি সরবরাহ করা হয়। এর ফলে মানুষের মধ্যে ক্ষোভের সৃষ্টি হয় এবং এই ব্যাপারে আমাদের রাজ্য স[illegible] বার বার প্রতিবাদ করেছে। কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় কেন্দ্রীয়সরকার রাজ্য সরকারকে দেওয়া কোটা কমিয়ে দিচ্ছে। মাননীয় সুলতাম আহমেদ সাহেব যে ৫০০ গ্রামের হিসাব দিলেন। আমি সেই হিসাব দিচ্ছি, সেই হিসাব দেখে তারপর আপনারা বিচার করবেন। আপনারা কেন্দ্রে যখন ক্ষমতায় ছিলেন, নরসীমা রাও যখন প্রধানমন্ত্রী ছিলেন, তখন আপনারা ডাঙ্কেল চুক্তি মেনে নেওয়ার মধ্যে দিয়ে যেমন কৃষিতে কালা দিন নিয়ে এসেছিলেন, তেমনি বিশ্ব ব্যাঙ্কের নির্দেশ অনুযায়ী ভর্তুকি তুলে দিয়ে এই গণবন্টন ব্যবস্থাকে আপনারা ধ্বংস করতে চেয়েছেন। আপনারাই এর সৃষ্টি কর্তা। আপনারা এই সঙ্কট নিয়ে এসেছেন। সঙ্কটটা কোথায়, একটা হিসাব দিলেই তা পরিষ্কার হবে। যেখানে

আমাদের চালের চাহিদা ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন, সেখানে ১৯৮৮ সাল থেকে কমতে কমতে সেটা আমরা পাচ্ছি ৭৫ হাজার মেট্রিক টন। আপনারাই বলুন কি করে এই সমস্যা মিটবে? যেখানে আমাদের গমের চাহিদা ১ লক্ষ ২৬ হাজার মেট্রিক টন সেখানে এখন আমরা গম পাচ্ছি ১ লক্ষ ১৫ হাজার মেট্রিক টন। আজকে সারা রাজ্যে কয়লার চাহিদা ১২ লক্ষ মেট্রিক টন, সেই জায়গায় ৭.৮০ লক্ষ মেট্রিক টন কয়লা পাচ্ছি। যেখানে সারা মাসের জন্য কেরোসিন প্রয়োজন ১ লক্ষ ৬৩ হাজার ৩৭৭ কিলোলিটার সেখানে কেরোসিন পাচ্ছি ৮১ হাজার ৭৭০ কিলোলিটার, অর্থাৎ মোট চাহিদার মাত্র ৫০ পার্সেন্ট পাচ্ছি। কেন্দ্রের এই বঞ্চনার ফলে মানুষের যে চাহিদা সেটা পূরণ হচ্ছে না। এতে রাজ্যের কোনও দোষ নেই। আজ কেন্দ্রীয়সরকারের নীতির ফলেই নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম বেড়ে চলেছে। নির্ধারিত মূল্যে যাতে রেশন পাওয়া যায় তার জন্য এখনও বামফ্রন্ট সরকার প্রতিনিয়ত চেষ্টা চালিয়ে যাচ্ছে। এবং কোনও কোনও জায়গায় আমাদের সরকারকে একটা আর্থিক ক্ষতি স্বীকার করতে হচ্ছে এই ভর্তুকি দিতে গিয়ে। এ সত্ত্বেও পশ্চিমবাংলার অন্যান্য নিত্যপ্রয়োজনীয় জিনিসগুলোও সরবরাহ করার চেষ্টা চলছে। এটা সম্ভবও হচ্ছে। সুতরাং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সঠিক ভাবে এই গণবন্টন ব্যবস্থাকে পরিচালিত করতে পেরেছে, সেই জন্য এই বাজেটকে পূর্ণ সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 – 5-30 p.m.]

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য দপ্তরের এই বাজেটকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি।

খাদ্য সমস্যা শুধু পশ্চিমবঙ্গের সমস্যা নয়, সারা ভারতবর্ষের সমস্যা। আমি ভেবেছিলাম এখানে বিরোধী পক্ষের সদস্যরা এই সম্পর্কে আলোচনা করবেন এবং কি ভাবে এই সমস্যার মোকাবিলা করা যাবে তার কিছু দিগনির্দেশ করবেন। কিন্তু দেখলাম তাঁরা সেদিকে না গিয়ে শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা করছেন। আপনারাও জানেন, একটা রাজ্য রেশন ব্যবস্থার মাধ্যমে রাজ্যের সমস্ত মানুষকে কম দামে চাল দেওয়ার দায়িত্ব নিতে পারে না। অন্যান্য রাজ্যের থেকে এই রাজ্যের সমস্যা কিছুটা আলাদা। ভারতবর্ষ ভাগ হওয়ার পর বিরাট সংখ্যায় রিফিউজি আসতে শুরু করে এখানে। কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন এদিকে বিশেষ দৃষ্টি দেবেন। এখানে চটকল আছে, কিন্তু পাট আছে বাংলাদেশে। এখানে কোলিয়ারি আছে। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারেরও দায়বদ্ধতা

---

**Note :** * [Expunged as ordered by the chair]

আছে। কংগ্রেস আমল থেকেই ধীরে ধীরে পশ্চিমবাংলার প্রতি অর্থনৈতিক দিক থেকে ও অন্যান্য দিক থেকে বিমাতৃসুলভ আচরণ করে আসছে। সরকারি চাল ও গমের বরাদ্দ ছিল ১৮ লক্ষ মেট্রিক টন, সেখানে ৪ লক্ষ মেট্রিক টন দিয়েছে। এখন এক কে.জি. চালে ৪ টাকা ভর্তুকি দিতে হয়। এই ভর্তুকি দিয়ে যদি পশ্চিমবঙ্গের টোটাল রেশন ব্যবস্থাকে চালু করতে হয়, তাহলে সেটা কেন্দ্রীয় সরকারের সাহায্য ছাড়া কোনও রাজ্য সরকার পারবে না। আমাদের উৎপাদন আছে, আবার কিনব, আবার ভর্তুকি দেব, এই ভাবে রেশন ব্যবস্থা ঠিক ভাবে চালু রাখা কি সম্ভব? একজন মাননীয় সদস্য বললেন, প্রফুল্ল সেনের আমলে খাদ্য আন্দোলনের কথা। তখন একটু ফ্যানের জন্য, একটু ভাতের জন্য গ্রামের লোক শহরে আসত। এখন সেই অবস্থা নেই। এত চাপ সত্ত্বেও এখানে শান্তি-শৃঙ্খলা বজায় আছে। যারা অন্য জায়গায় কাজ পায় না, তারা এখানে আসে। স্বভাবতই আমাদের সমস্যা বেশি। বিগত দিনে গ্রামে রেশন দোকানগুলো প্রায়শই খুলত না, নানা অনিয়ম হত। এখন পঞ্চায়েত আছে, পঞ্চায়েত সমিতি আছে, তারা দেখে। আবার বিলিবন্টনের ক্ষেত্রেও এখন কোন অভিযোগ নেই। কাগজে দেখলাম এসেন্সিয়াল কমোডিটিসের জন্য একজন এম. ডি. আট বছর ধরে দায়িত্বে আছেন। সেখানে গভর্নমেন্ট বডি নেই, একটা বডি আছে। সেখানে ডেপুটেশনে একজন এম. ডি. কে দিয়েছিলেন মন্ত্রী, সেখানকার চেয়ারম্যান। উড়িষ্যা সর্ষে সাপ্লাই নিয়ে একটা তদন্ত কমিশন হয়েছিল। সেই তদন্তের রিপোর্ট না দেওয়ার পরও টাকা দেওয়া হয়েছিল। এবং এই ভাবে যদি একটা মিনিস্টার এবং চেয়ারম্যানের অর্ডারকে ভায়োলেট করা হয় তাহলে একটা বিশেষ চিন্তার বিষয়। মাননীয় মন্ত্রী মহাশয়কে এটা সঠিক ভাবে এবং গুরুত্ব দিয়ে দেখতে বলব। আমরা কংগ্রেসিদের মতো সরকার চালাই না। বামফ্রন্ট যৌথ ভাবে সিদ্ধান্ত নিয়ে, যৌথ ভাবে কমিটি দিয়ে কাজ করে থাকে। আমাদের সমস্ত মন্ত্রীরা মিলিত ভাবে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর নেতৃত্বে সরকার পরিচালনায় অংশগ্রহণ করে থাকেন। তাঁর নেতৃত্বে সঠিক ভাবেই এই সরকার পরিচালিত হচ্ছে। সেখানে ফরোয়ার্ড ব্লক, সি. পি. আই., সি. পি. এম. বলে কোনও ভেদাভেদ নেই। বামফ্রন্ট সরকার ২০ বছর ধরে সঠিক ভাবে গরিব মানুষের পক্ষে, মেহনতি মানুষের পক্ষে কাজ করে চলেছেন এবং শাসনে রয়েছেন। আপনারা এখানে আসতে পারবেন না। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, পশ্চিমবাংলার মাননীয় খাদ্য মন্ত্রী শামস সাহেব এখানে যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের আমি তীব্র বিরোধিতা করছি। যে কোনও মানুষের জীবনে খাদ্য-বস্ত্র-বাসস্থান-চিকিৎসা অত্যন্ত এবং একান্ত গুরুত্বপূর্ণ জিনিস। কোনও মানুষ, সে যে কোনও দলের হোক না কেন এগুলো ছাড়া বাঁচতে পারেন না। স্যার, খাদ্য দপ্তরের মতো একটা গুরুত্বপূর্ণ বাজেটের আলোচনা চলছে অথচ হাউসে কোরাম নেই।

(এই সময় কোরাম বেল বাজানো হয় এবং হাউস বন্ধ থাকে। কোরামের পর হাউসের কাজ পুনরায় চালু হয়।)

স্যার, এই সরকার দাবী করেন তাঁরা গরিব-মেহনতী-নিপীড়িত-বঞ্চিত-শোষিত মানুষের স্বার্থে নাকি কাজ করে চলেছেন। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির বন্ধুরা এগুলোকে বেশি করে প্রচার করতে লিপ্ত হন। এটা আমরা দেখেছি। শুধু তাই নয়, ১৪-টা নিত্য প্রয়োজনীয় জিনিস একই মূল্যে রেশন সপের মাধ্যমে দেওয়ার ব্যাপারে ওঁদের আমরা প্রচার করতে দেখেছি। এ নিয়ে সি. পি. এম. দেওয়াল লিখেছে, মিছিল, মিটিং করেছে। কিন্তু এক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি অবস্থাটা এমন একটা জায়গায় এসে দাঁড়িয়েছে যে, এঁরা মানুষকে সামান্য চাল-গম দিতে পারছে না। তাই খাদ্যমন্ত্রী নিজে বিবৃতি দিয়ে বলছেন, রাজ্যে খাদ্যের আকাল দেখা দিচ্ছে এবং যে কোন সময় পশ্চিমবাংলায় দুর্ভিক্ষ দেখা দিতে পারে। তাহলে আজকে জ্যোতিবাবুর নেতৃত্বাধীন সরকার, সি. পি. এম.-এর সরকার পশ্চিমবাংলাকে কোথায় এনে দাঁড় করিয়েছে যে, খাদ্যমন্ত্রীকে একথা বলতে হচ্ছে। আর, এখানে সি. পি. এম.-র বন্ধুরা বসে বসে কটাক্ষ কি করে করছেন? আপনাদের কথা-বার্তার সঙ্গে বাস্তবের কোনও মিল নেই। শুধু মানুষকে ধাপ্পা দেওয়া, ভাওতা দেওয়া, মানুষের কাছে মিথ্যা বেসাতী করে নির্বাচনের প্রচার করা, বুথ দখল করে ক্ষমতাসীন হয়েছেন এঁরা।

[5-30 – 5-40 p.m.]

আর কত মানুষকে ধাপ্পা দেবেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সি. পি. এম. নেতৃত্বাধীন বামফ্রন্ট সরকার বার বার বাংলার মানুষকে ধোকা দিচ্ছে। বেকার যুবকদের বেকার ভাতা প্রদানকারী বামফ্রন্ট সরকারকে লাল সেলাম। আজকে আর বেকার যুবকদের বেকার ভাতা দেওয়া হচেছ না, বন্ধু। আবার নতুন করে মানুষকে ধাপ্পা দিচ্ছেন কম দামে বি. পি. এলের রেশন দেবেন বলে। বাজেট পেশ করার কয়েক দিন আগে খাদ্যমন্ত্রী চাল, গমের দাম আবার নতুন করে বাড়িয়েছেন। চালের দাম ছিল ৬ টাকা কে. জি., সেখান থেকে ৮.৫০ টাকা করে দিলেন। আর গম ছিল ৪ টাকা কে.জি. সেখান থেকে বাড়িয়ে ৫.৫০ করে দিলেন। আমরা জানি না বি. পি. এলের রেশন সিস্টেম যেটা সরকার চালু করতে চলেছেন এবং সেটা যারা পাবেন সেই চাল, গম তারা কি করে পাবেন। পশ্চিমবাংলার অর্থমন্ত্রী, কি মুখ্যমন্ত্রী কি খাদ্যমন্ত্রী তাঁরা তা বলেননি। যাদের রোজগার ১৫০০ টাকার মধ্যে তারা বি. পি. এলের আওতাভুক্ত হবেন এবং সরকার তাদের কম দামে রেশন দেবেন। এটা খাদ্যমন্ত্রী বাজেট বইতে বলেছেন। যে ইতিমধ্যেই রেশন ব্যবস্থা চালু হয়ে গেছে। আমি নিজে দায়িত্ব নিয়ে বলতে পারি কলকাতা মহানগরীর বুকে আমার কাশীপুর বিধানসভা কেন্দ্রে আমার নলেজে নেই যে, কোনও রেশন শপে

বি. পি. এলের রেশন দেওয়া হচ্ছে বা কেউ এই রেশন পেয়েছেন। এটা একটা নতুন করে ধাপ্পা, ভাঁওতা। আজকে পশ্চিমবাংলার গরিব মানুষদের সঙ্গে সি. পি. এম. নেতৃত্বাধীন বামফ্রন্ট সরকারের একটা ষড়যন্ত্র, একটা চক্রান্ত। তার মূল কারণ হচ্ছে পশ্চিমবাংলার মানুষ আজকে বামফ্রন্ট সরকারের এই জনস্বার্থবিরোধী নীতিতে বীতশ্রদ্ধ। বাংলার মানুষের সমর্থন এই সরকারের প্রতি নেই, যার জন্য মানুষকে নতুন করে ভাঁওতা দিয়ে মানুষের বিরুদ্ধে চক্রান্ত করে ষড়যন্ত্র করে আসন্ন পঞ্চায়েত নির্বাচনের আগে গ্রামের মানুষকে আবার নতুন করে ভাঁওতা দিতে চাইছেন। সেই জন্য বি. পি. এল। রেশন সিস্টেম চালু করার জন্য ওঁদের ঘুম আসছে না, চোখের জলে দিন যাপন করছেন। তাই চক্রান্ত করে গরিব মানুষকে অর্ধেক মূল্যে রেশন দিচ্ছেন। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ ইতিমধ্যেই তা ব্যর্থ করে দিয়েছেন। এই যে সরকারি নীতি তা প্রহসনে পরিণত হয়েছে। আমরা দেখেছি যে পৌরসভা নির্বাচনের আগে দু-একটি দোকানে খাদ্যমন্ত্রী বি. পি. এলের রেশন দেওয়া শুরু করে দিলেন। মালিকদের জিজ্ঞাসা করলে তারা বলেন আমরা বি. পি. এলের মালপত্র পাইনি। পশ্চিমবঙ্গে এই রকম অরাজকতার সৃষ্টি হয়েছে। বর্তমানে রেশন দোকানের মালিকরা টাকা দিয়ে দিচ্ছে কিন্তু তারা মাল পাচ্ছে না। আগে ১৫ দিন বাদে বাদে মাল পেত, আর এখন মাসে একবার, তাও সময় মতো আসে না। তখন রেশন ব্যবস্থা এফ. সি. আই-এর হাতে ছিল তখন দোকানের মালিকরা ঠিক সময়ে মাল পেত। যে দিন থেকে ই. সি. এসের মাধ্যমে এই মাল বন্টনের ব্যবস্থা করা হয়েছে সে দিন থেকে সমস্ত বানচাল হয়ে গেছে। মানুষ দিনের পর দিন ঘুরে বেড়াচ্ছে। তাই এই ব্যর্থ সরকার, এই জনস্বার্থ বিরোধী সরকার, গরিব মানুষদের বিরুদ্ধে চক্রান্তকারী সরকারের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, খাদ্য ও সরবরাহ বিভাগের মাননীয় মন্ত্রী মহোদয় খাদ্য ও সরবরাহ বিভাগের ব্যয়-বরাদ্দের যে দাবি এখানে উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করে প্রথমেই বলতে চাই যে, মাননীয় খাদ্যমন্ত্রী পশ্চিমবঙ্গের খাদ্য নীতির কোনও সুস্পষ্ট রূপ-রেখা তাঁর বিবৃতির মধ্য দিয়ে আমাদের কাছে উপস্থিত করেন নি। আমরা লক্ষ্য করি, বামফ্রন্ট সরকার দাবি করেন যে, তারা ভূমি সংস্কারের মধ্যে দিয়ে খাদ্য উৎপাদনে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে অনেক উন্নতি ঘটিয়েছেন। পশ্চিমবঙ্গে খাদ্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে। এই যদি বাস্তব অবস্থা হয় তাহলে খাদ্য সংগ্রহের ক্ষেত্রে খাদ্যমন্ত্রী তাঁর লক্ষ্য পূরণ করতে পারেন না কেন? সংগ্রহে ক্ষেত্রে অত পিছিয়ে আছেন কেন? খাদ্য সংগ্রহের ব্যর্থতার পরিণতি হিসাবে আমরা দেখছি পশ্চিমবঙ্গের রেশন ব্যবস্থা সম্পূর্ণ ভেঙে পড়েছে, সম্পূর্ণ বিপর্যস্ত। বিধিবদ্ধ রেশন এলাকায় আগে মাথা পিছু ৭৫০ গ্রাম চাল এবং ১ কে.জি. গম সরবরাহ করা হত। আজকে সেই পরিমাণকে ৩০০ গ্রাম চালে এবং ৫০০ গ্রাম গমে নামিয়ে আনা

হয়েছে। গ্রামাঞ্চলে আগে যেখানে মাথাপিছু ৫০০ গ্রাম করে চাল দেওয়া হত এখন তা সম্পূর্ণ বন্ধ হয়ে গেছে এবং গম ৫০০ গ্রামের জায়গায় ২৫০ গ্রাম করে দেওয়া হচ্ছে। তাও নিয়মিত দেওয়া হয় না। বর্তমানে কেন্দ্রে বামফ্রন্টের বন্ধু সরকার রয়েছে, তাহলে সেই বন্ধু সরকারের কাছ থেকে পশ্চিমবঙ্গের চাহিদা মতো কেন চাল গম আসছে না? বামফ্রন্ট সরকার নিজেরা সংগ্রহ করতে পারছেন না, কেন্দ্রের কাছ থেকে চাল, গম চিনি আনতে পারছেন না, তাহলে এই অবস্থায় এ রাজ্যের মানুষের কাছে খাদ্য-দ্রব্য পৌঁছে দেওয়ার দায়ভার কে বহণ করবে? অবশ্যই এই দায়-ভার রাজ্যের খাদ্যমন্ত্রীকেই বহণ করতে হবে। আমরা খুবই দুঃখের সঙ্গে দেখছি যে, পশ্চিমবঙ্গের গণ-বণ্টন ব্যবস্থার মৃত্যু ঘন্টা বেজে উঠেছে। গ্রামাঞ্চলের রেশন দোকানগুলোর মাধ্যমে গ্রামের মানুষদের এত দিন যতটুকু খাদ্য-দ্রব্য সরবরাহ করা হত, তাও আজ বন্ধ হতে বসেছে। যতটুকু খাদ্য-শস্য সেখানে যায় ততটুকুও রেশন কার্ড হোল্ডাররা পায় না, তা চোরা পথে খোলা-বাজারে বিক্রি করে দেওয়া হয়, এরকম অনেক অভিযোগ আছে। আমি খাদ্যমন্ত্রীকে আরো জানাচ্ছি, এই অবস্থায় হাসপাতাল, অনাথ আশ্রম, জেলখানা প্রভৃতির ক্ষেত্রে খাদ্য সরবরাহ করার দায়িত্ব তাঁর দপ্তরের। সেই সমস্ত স্থানকে তাদের কোটা অনুযায়ী খাদ্য সরবরাহ করা হচ্ছেনা। ফলে সেসব জায়গায় খাদ্য সরবরাহ ব্যবস্থা ভেঙে পড়েছে। এই অবস্থায় মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লিতে দরবার করবেন বলে সংবাদ প্রকাশিত হয়েছে। কিন্তু আজ পর্যন্ত কি হল তা কি মাননীয় খাদ্যমন্ত্রী আমাদের জানাবেন? আগামী দিনে বিধিবদ্ধ রেশন এলাকায় এবং মডিফায়েড রেশন এলাকায় অবস্থা কি দাঁড়াবে আশা করি তা আপনি আমাদের কাছে বলবেন এবং আমাদের আশ্বস্ত করবেন। আশা করি আপনি এখানে সদস্যদের এবং পশ্চিমবাংলার মানুষদের আশ্বস্ত করবেন। কারণ সারা পশ্চিমবাংলায় আজকে গণ-বণ্টন ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছে। এই অবস্থা থেকে উদ্ধার পাবার জন্য আগামী দিনে আপনি কি পদক্ষেপ নিচ্ছেন তা সুস্পষ্টভাবে এখানে উল্লেখ করলে আমরা তা বুঝতে পারব।

[5-40 – 5-50 p.m.]

তাছাড়া আপনি জানেন, গ্রামে রেশন কার্ড আজও হাজার হাজার মানুষ পায়নি। তাদের জন্য রেশন কার্ডের ব্যবস্থা কি হবে? পঞ্চায়েত সমিতির মাধ্যমে বণ্টনের কোনও ব্যবস্থা নেই। অপরদিকে আপনি ভুয়ো রেশন কার্ড ধরবার চেষ্টা করছেন বলে এখানে উল্লেখ করেছেন। কিন্তু এমন অনেক জায়গা আছে যেখানে ১৯৯১ সালের সেনসাস-এর পরবর্তী সময়ে যে পার্সেন্টেজ লোক যুক্ত হয়েছে তার চেয়ে অর্থাৎ লোকসংখ্যার চেয়ে রেশন কার্ডের ইউনিটের সংখ্যা বেশি আছে। সুতরাং এই ভুয়ো রেশন কার্ড ধরবার কি ব্যবস্থা নিয়েছেন? এমন একটা অবস্থার মধ্যে খাদ্যশস্যের যে সঙ্কট, গণ-বণ্টন ব্যবস্থার বিপর্যয়ের ফলে সাধারণ মানুষের কাছে পৌছাতে পারছে না।

আপনারা ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিসের সরবরাহের দাবি বরাবর করে এসেছেন। কিন্তু আজ পর্যন্ত সেই ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস গণবন্টন ব্যবস্থার মাধ্যমে মানুষকে দিতে পারেননি। এই কথা বলে বাজেট-এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের আনীত এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। প্রথমত মাননীয় শ্রী সৌগত রায়ের চেয়ারম্যানশিপে যে সাবজেক্ট কমিটি সেই কমিটির রিপোর্ট থেকে দুটি লাইন উল্লেখ করছি এবং তারপর মাননীয় মন্ত্রীর বাজেট বই থেকে দুটি লাইন উল্লেখ করছি। সাবজেক্ট কমিটির রিপোর্টে প্রথম পৃষ্ঠায় বলেছেন, "Present position of supply to PDS :- There was a real crisis in wheat supply to the PDS in the months of March and April, 97".

এর কিছুক্ষণ পরে আছে, "On 22nd April, the stock of wheat with FCI in the State was only 27,000 tons which was very little compared to the requirement of 90,000 tons per month for the State. The problem in supply was mainly due to failure of wheat procurement in Punjab and Haryana by FCI."

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মন্ত্রী মহাশয় তিনি তার বাজেট বক্তৃতায় এবার কি বলেছেন দেখুন, প্রথমেই আছে, "প্রায় সমস্ত রকম অত্যাবশ্যকীয় পণ্যের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ এখনও একটি ঘাটতি রাজ্য এবং সেজন্যই এই রাজ্যকে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ ও সরবরাহের ওপর নির্ভর করতে হয়। স্বাভাবিকভাবেই গণবন্টন ব্যবস্থার বিপর্যয়ের মূল কারণ হল কেন্দ্রীয় সরকার এবং/অথবা এর কার্যকরী সংস্থাসমূহ—যেমন ভারতীয় খাদ্য নিগম ও স্টেট ট্রেডিং কর্পোরেশন অফ ইণ্ডিয়ার পর্যাপ্ত এবং সময়মতো দ্রব্যসামগ্রী বরাদ্দ অনুযায়ী সরবরাহের ব্যবস্থা গ্রহণে ব্যর্থতা।" আমার কথা হচ্ছে কেন্দ্রীয় সরকারের এই যে ব্যর্থতা' এই ব্যর্থতার মূল কারণ হল আমেরিকা এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশে আমাদের দেশে ভরতুকি দেওয়া বন্ধ করে দিয়ে গণ-বন্টন ব্যবস্থাকে বিপর্যস্ত করতে চাইছে। এর আগে কেন্দ্রে যে সরকার ছিল সেই সরকার ভরতুকি তুলে দেওয়ার নীতি গ্রহন করে জনজীবনকে বিপর্যস্ত করতে চেয়েছিলেন। তারই প্রতিফলন ঘটছে আমাদের রাজ্যে এবং অন্যান্য রাজ্যে। এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকারকে কাজ করতে হচ্ছে। আমি আর এ বিষয়ে বিশেষ আলোচনা করতে চাই না, কারণ এই নিয়ে অনেক আলোচনা হয়েছে। আমি শুধু দু-চারটি কথা বলব। মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তৃতার মধ্যে আছে, রান্নার গ্যাস সরবরাহ সম্পর্কে। এখানে দেখা যাচ্ছে, ৮ লক্ষ ২৬ হাজার ৩৫২ জন রান্নার গ্যাসের জন্য অপেক্ষমান।

আর আমাদের রাজ্যে আছে ২৯১ জন এজেন্ট। এই এজেন্টের সংখ্যা বাড়িয়ে দিয়ে রান্নার গ্যাস আরও বাড়িয়ে তরান্বিত করা যায় কি না চেষ্টা করবেন। আর কেরোসিন তেলের অবস্থা খুবই খারাপ। এই বিষয়ে সৌগতবাবু যে কথা বলেছেন তার সঙ্গে সহমত পোষণ করছি। আমাদের রাজ্যে কেরোসিন অপ্রতুল এবং সমস্ত খাদ্যশস্য ব্যবস্থা সঠিক সরবরাহ করতে সর্বদলীয় প্রতিনিধিদল-এর দিল্লিতে যাওয়ার দরকার আছে। দিল্লিতে গিয়ে কেরোসিনের বরাদ্দ বাড়ানোর জন্য এবং খাদ্যশস্য সরবরাহ সুনিশ্চিত করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে বলতে হবে। আর ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশে, ভরতুকি তুলে নেওয়ার যে নীতি কেন্দ্রীয়সরকার গ্রহণ করেছে তার বিরুদ্ধে সর্বদলীয় ডেপুটেশন দিতে হবে। রেশন কার্ডের ব্যাপারে বলতে চাই, অনেক রেশন কার্ড বাতিল করেছেন। কিন্তু আমার জিজ্ঞাস্য, এর জন্য যারা দায়ী তাদের কতজনকে আপনি শাস্তি দিয়েছেন? আর চা-বাগানে আমাদের পি. ডি. এস সিস্টেম নেই। চাল, গম মালিকদের কাছ থেকে কর্মচারীরা পায় বটে কিন্তু তাদেরকে রেশন কার্ড দেওয়া হয়নি। তাদের রেশনকার্ড নেই। অন্যান্য সামগ্রীও তাদের দেওয়া দরকার। মাননীয় মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করে এর আগেই বলা হয়েছে যে গত ৪ সপ্তাহ ধরে দার্জিলিং এলাকায় কোনও রেশন পাওয়া যাচ্ছে না, সেখানে কেরোসিন তেলও পাওয়া যাচ্ছে না। এর যাতে সুষ্ঠু ব্যবস্থা করা যায় মন্ত্রী মহাশয় আশা করি তার প্রতি দৃষ্টি দেবেন। এই বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য ও সরবরাহ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তা সম্পূর্ণরূপে সমর্থন করে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা বলছি। স্যার, প্রথমেই আমি বিরোধীপক্ষের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করছি। বিরোধী দলের মাননীয় সদস্য তারকবাবু স্বাধীনতার ৫০ বছর পূর্তির কথা বললেন। স্যার, আমরা জানি, দেশ যখন স্বাধীন হয় তখন রাষ্ট্রনায়করা বলেছিলেন 'মোটা ভাত, মোটা কাপড়ের কথা।' সেই সময় ওদের নেতারাই দেশের শাসন ক্ষমতায় ছিলেন। ওদের চিরকালের অভ্যাস হচ্ছে ঘোলা জলে মাছ ধরা, আজকে হাউসেও দেখলাম সেই কাজই ওরা করে গেলেন। আমরা দেখেছি, ওদের কেন্দ্রীয় সরকারের জন্য সারা দেশে গনবণ্টন ব্যবস্থা শুকিয়ে গিয়েছে। আমরা পশ্চিমবঙ্গে এ ক্ষেত্রে দাঁড়িয়ে আছি শুধু এই কারণে যে আমরা চাই এই গণবণ্টন ব্যবস্থা ভালোভাবে চলুক। স্যার, আপনি জানেন, ১৯৭৭ সালের আগে আমাদের পশ্চিমবাংলায় চালের উৎপাদন ছিল ৭১.০১ লক্ষ মেট্রিক টনস এবং সেটা বাড়তে বাড়তে হয়েছে ১২৫.৯২ লক্ষ টনস। এই কারণেই আমাদের রাজ্যে কালাহাণ্ডির মতন ঘটনা ঘটেনি। এর সঙ্গে সঙ্গে আমাদের রাজ্যে সফল পঞ্চায়েতি ব্যবস্থা গড়ে তোলার জন্য ও গরিব কৃষকদের হাতে জমি দেবার জন্য ও তার সঙ্গে সঙ্গে মিনিকিট, সার দেওয়ার জন্য ও সেচের ব্যবস্থা করার জন্য

আমাদের এখানে খাদ্যের উৎপাদন বেড়েছে। মাথাপিছু মাসে পশ্চিমবঙ্গে খাদ্যশস্যের ভাগ আগে যেখানে ছিল ১৪.২ কে. জি. এখন সেটা মাসে বেড়ে হয়েছে ১৫.৪ কে.জি.। অপর দিকে সারা ভারতবর্ষের ক্ষেত্রে এই সংখ্যাটা যেখানে ছিল ১৪.৮ কে.জি. সেটা এখন কমে দাঁড়িয়েছে ১৪ কে.জিতে। অর্থাৎ সারা ভারতবর্ষের ক্ষেত্রে যেখানে কমেছে সেখানে পশ্চিমবঙ্গে চাল ও গমের ভাগটা বেড়েছে। আমাদের অনেক সমস্যা আছে—স্বাধীনতার পর উদ্বাস্তু সমস্যা আমাদের উপর এসে পড়েছে। তারপর দেশ ভাগের ফলে দেখা গেল যে পাটকলগুলি পশ্চিমবঙ্গে পড়েছে কিন্তু পাটচাষের জমিগুলি ওপার বাংলায় পড়েছে। এ ক্ষেত্রে আমাদের পাট চাষ বাড়াতে হয়েছে। সেই কেন্দ্রীয় সরকার আমাদের বড় বড় প্রতিশ্রুতি দিয়ে বলেছিলেন যে পশ্চিমবঙ্গ রাজ্যের যত প্রয়োজন তত চাল কেন্দ্র সরবরাহ করবেন, চালের কোনও অভাব হবে না কিন্তু বাস্তবে তা হল না। আমাদের রাজ্যে মূলত খাদ্যশস্যের অনটন যেটা হচ্ছে তার কারণ কেন্দ্রীয় সরকার ঠিকমতন খাদ্যশস্য সরবরাহ না করার জন্য। অপর দিকে আমরা দেখছি কেন্দ্রীয় সরকারের নীতির ফলে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম দিনের পর দিন বাড়ছে। এই রকম একটা অবস্থায় দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার চেষ্টা করে যাচ্ছেন সাধারণ গরিব মানুষদের পাশে দাঁড়িয়ে তাদের তণ্ডুল জাতীয় খাদ্য সরবরাহ বাড়াতে এবং ঠিক রাখতে। এর পর আমি কয়েকটি প্রস্তাব রাখছি। গণ বণ্টন ব্যবস্থাকে সুষ্ঠুভাবে নিয়ন্ত্রণ করা দরকার। এরজন্য নির্বাচিত জনপ্রতিনিধিদের মাধ্যমে গ্রাম সংসদ বা ওয়ার্ড কমিটিগুলিকে যুক্ত করা যায় কিনা সেটা ভেবে দেখা দরকার। দ্বিতীয়ত মরে যাওয়া ও স্থানান্তরিত কেসগুলির জন্য চেকিং ব্যবস্থা জোরদার করা দরকার। তৃতীয়ত, সাড়ে তিন হাজার-এ একটি দোকানের যে পদ্ধতি সেটা এলাকার প্রয়োজনের তাগিদে এবং দুর্গম এলাকার ব্যাপারে পরিবর্তনের প্রয়োজনীয়তা ভেবে দেখা দরকার। কিছু কিছু এলাকা আছে আমরা জানি যে বন্যার সময় একদিকের লোক আর একদিকে গিয়ে রেশনের মাল তুলতে পারে না। যাতে আরও বেশি করে করা যায় সেদিকে ব্যবস্থা করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এই প্রস্তাব রাখছি। এই কথা বলে কংগ্রেসের তরফ থেকে আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 – 6-00 p.m.]

**শ্রী কলিমুদ্দিন শামস :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে এখানে বাজেটের ডিমাণ্ড নং ৫৪ এবং ডিমাণ্ড নং ৮৬, এর উপরে কাট মোশান আনা হয়েছে, তার বিরোধিতা করে আমার যে বাজেট এখানে পেশ করেছি, আমি হাউসের মাননীয় সদস্যদের কাছে অনুরোধ করব সেটা পাশ করে দেবার জন্য। এখানে কিছু বলার আগে একটা কারেকশন করে নিতে বলছি সেটা হচ্ছে, আমার বাজেট স্পীচের পেজ ৩, প্যারা এইটে

In the Statutory Rationing Areas comprising Greater Calcutta and Industrial areas of Howrah, Hooghly, North 24 Parganas, Asansol and Durgapur more than 1 crore of people draw their ration articles through 2,919 Fair Price Shops. ফেয়ার প্রাইস শপের সংখ্যা দেওয়া আছে ২৯১৯, সেখানে ২৬১৪ হবে। এই কারেকশনটা করার জন্য আমি রিকোয়েস্ট করছি। এই বাজেট সম্বন্ধে আমার বন্ধু সুলতান আমেদ অনেক কিছু বলার চেষ্টা করেছেন। উনি বি. পি. এল সম্পর্কে অনেক কথা বলেছেন। তিনি এটা বলতে চেয়েছেন যে, যেহেতু এটা বন্ধু সরকারের ব্যাপার আছে, আমরা এই সম্পর্কে কিছু বলছিনা। আমার বন্ধু সুলতান আমেদকে এই কথা বলব যে, বি. পি. এল কোনও দিল্লির সরকারের মাইণ্ডের ক্রিয়েশান নয়। উনি হয়ত জানেন, সেই সময়ে উন স্টুডেন্ট ছিলেন, সেই সময়ে বামপন্থীদল খাদ্য আন্দোলন শুরু করেছিলেন। খাদ্য আন্দোলনে অনেক যুবকের প্রাণ গিয়েছিল। তাদের একটা ডিমাণ্ড ছিল যে, সারা ভারতবর্ষে ১৪টি এসেনশিয়াল কমোডিটিজের দাম ফিক্সড করতে হবে, সাবসিডাইজ রেটে গরিবদের এটা দিতে হবে। পশ্চিমবঙ্গে এটা শুরু হয়েছিল এবং আমাদের মায়েরা তাদের সন্তানদের বলি দিয়ে এই মুভমেন্টকে জোরদার করেছিলেন। এটা ঠিক যে দিল্লিতে যতদিন কংগ্রেসের রাজত্ব ছিল, গরিব খেটে-খাওয়া মানুষের এই স্বপ্ন পূরণ হতে পারেনি। কিন্তু যখন বামফ্রন্ট সরকার এল—এর আগে এক বছর, দেড় বছর-এর মতো অকংগ্রেসি সরকার ছিল তারা আসার পরে স্টিয়ারিং কমিটির মাধ্যমে কমন মিনিমাম প্রোগ্রাম অনুসারে এই সিদ্ধান্ত হল যে, বিলো পভার্টি লাইনে যারা রয়েছে কম দামে চাল, গম রেশনের মাধ্যমে দিতে হবে। এর জন্য মুখ্যমন্ত্রী দিল্লিতে কয়েকবার মিটিং করেছেন, প্রধানমন্ত্রীও মিটিং করেছিলেন। আমাদের মুখ্যমন্ত্রী পরিষ্কারভাবে প্রধানমন্ত্রীর মিটিংয়ে এটা বলেছিলেন যে, বি. পি. এল-এর বাই-ফার্কেশান করলে চলবেনা। পশ্চিমবাংলায় বিলো পভার্টি লাইনের সকলকে এই রেশান সাপ্লাই করতে হবে। এটা কেন্দ্রীয় সরকার মানতে রাজি হলেন না। তারা কেন মানতে রাজি হলেন না সেটা আপনারা ভাল ভাবেই জানেন। যদিও দিল্লিতে বন্ধু সরকার, যদিও দিল্লিতে যুক্তফ্রন্ট সরকার, কিন্তু এটা তো অজানা নয় যে, যুক্তফ্রন্ট যাদের সহায়তা নিয়ে দাঁড়িয়ে রয়েছেন তারা কারা। আমরা জানি, কংগ্রেসের সহায়তা নিয়ে আজকে যুক্তফ্রন্ট দাঁড়িয়ে রয়েছেন, আমি এটাই বলতে চাই। এবং সেখানে তারই জন্য সি. পি. এম., ফরোয়ার্ড ব্লক এবং অন্যান্য বামপন্থী দল ঐ সরকারে ডাইরেক্টলি যোগদান করেনি, তারা বাইরে থেকে সমর্থন করছেন, কারণ তারা জানেন যে, এই কংগ্রেস ৫০ বছর ধরে দেশকে কাহিল করে দিয়েছে। সেই কংগ্রেসের সমর্থন নিয়ে কতদিন সেখানে সরকার চলবে? বেশিদিন চলতে পারে না। তারই জন্য আমরা ক্যাবিনেটে যাইনি, বাইরে থেকে সমর্থন জানিয়েছি। তারই জন্য আমরা যেটা চেয়েছিলাম সেটা করতে পারছি না। যখন

প্রাইম মিনিস্টার এবং মুখ্যমন্ত্রী লেভেলে বি. পি. এল.-এর সিদ্ধান্ত হল, তারপর আমরা মনে করেছিলাম যে, এ-ব্যাপারে ফুড মিনিস্টার লেভেলে যদি কিছুটা এগিয়ে নেওয়া যায়। কনফারেন্স হল দিল্লিতে। সেখানে সব রাজ্যের চিফ মিনিস্টাররা এসেছিলেন। সেখানে পশ্চিমবঙ্গ, কেরালা এবং ত্রিপুরার চিফ মিনিস্টারগণ যে প্রপোজাল দিয়েছিলেন তার কোনও মূল্যই দেওয়া হল না। সেখানে তাদের ইচ্ছামতো একটা সিদ্ধান্ত গ্রহণ করলেন। আমি আপনাদের বলতে চাই, আমরা চেয়েছিলাম এবং সেখানে বলেছিলাম—পশ্চিমবঙ্গের সকল মানুষকে অর্ধেক দামে রেশন দিতে হবে। এই ডিমাণ্ড নিয়ে এক সময় আমাদের অনেক ছেলেরা খাদ্য মুভমেন্টের মাধ্যমে জীবন দিয়ে রায় দিয়ে দিয়েছেন। দুঃখের ঘটনা, আমাদের বামফ্রন্ট নেই সেখানে, আমাদের বামফ্রন্টের প্রাইম মিনিস্টার নেই সেখানে। তারই জন্য এই বি. পি. এল. সিস্টেম শুরু হবার সঙ্গে সঙ্গে আমি নিজে বলেছি যে, সিস্টেমটা ডিফেকটিভ। কারণ ৫০০ গ্রাম রেশন দিয়ে একটা ফ্যামিলি এক সপ্তাহ খেয়ে বেঁচে থাকতে পারবে না। আমরা বলেছিলাম যে, এটা চলতে পারে না। কিন্তু কি করা যাবে? কিছু করবার নেই আমাদের। কেন্দ্রীয় সরকার থেকে একটা ডাইরেকটিভ এলো—১৫ই ফেব্রুয়ারি থেকে এটা চালু করতে হবে। তার আগেই আমরা এটা চালু করেছিলাম। কেন্দ্রীয় সরকারকে আমরা বলেছিলাম—আপনারা এটা চালু করুন; রেশন পাঠিয়ে দেবেন, টাকা পাঠিয়ে দেবেন। তারপর ১৫ই ফেব্রুয়ারি থেকে তাঁরা এটা চালু করলেন, কিন্তু একটি টাকাও দিলেন না। তারপর ১লা জুন থেকে যখন কেন্দ্রীয় সরকার বড় বড় ইস্তাহার দিয়ে এটা চালু করলেন তখন আমাদের মুখ্যমন্ত্রী প্রাইম মিনিস্টারকে পরিষ্কার করে লিখেছিলেন—আপনাদের এই বি. পি. এল.-এর যে পলিসি সেটা ডিফেকটিভ। মাননীয় মুখ্যমন্ত্রী তাতে বলেছিলেন,

I would strongly urge there, that the following corrective measures be taken immediately (a) restoration of the monthly annual allotment of foodgrains from the Central pool to the levels obtaining prior to the introduction of TPDS to ensure minimal requirement of all sections of populations.

[6-00 – 6-16 p.m.]

(b) Restoration of the Scale of distribution (rice and wheat) for the BPL population to the level before TPDS, i.e. at least 1500 grams of foodgrains per week per adult or the 30 kg. per family of 5 per month and the issue of this entire quantity at the reduced central issue price applicable to the BPL beneficiaries of the scheme.

এই চিঠি জ্যোতিবাবু লিখছে আই. কে. গুজরালকে। উনি রাজনীতি বাইরে থেকে করেন না, উনি গ্রাস রুটের লোক, উনি জানেন কি প্রয়োজন আছে। আমি আপনাদের বলতে চাই, আমরা এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকারকে এটা পরিষ্কার ভাবে বলে যাচ্ছি যে এটা ডিফেকটিভ আছে। এমন কি কাল আমি সুভাষ ঘিসিং মহাশয়ের কাছ থেকে একটা চিঠি পেয়েছি। তিনি লিখেছেন আগে সিস্টেম ছিল সেই সিস্টেমটা বহাল রাখুন, আমরা বি. পি. এল-এ যাব না। উনি চিঠি লেখার আগে আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু দিল্লিকে এই কথাটা লিখেছেন। দার্জিলিং হিল এরিয়ায় আগে যে সিস্টেম ছিল সেই সিস্টেমটা তাদের বহাল থাকল, এই সিস্টেমের পর যদি ওনারা চান তাহলে বি. পি. এল ওঁনারা অ্যাভেল করতে পারেন। আমি আপনাদের কাছে বলতে চাই দার্জিলিং এরিয়ার জন্য একটা স্পেশ্যাল ফেসিলিটি আছে। আমাদের ওয়েষ্ট বেঙ্গলের দুটি ডিস্ট্রিক্টে, দার্জিলিং এবং পুরুলিয়ায় স্পেশ্যাল ফেসিলিটি আছে, এই কথা পরিষ্কার ভাবে মুখ্যমন্ত্রী বলে দিয়েছেন। তাঁরা যদি সেই ফেসিলিটি অ্যাভেল করতে চান তাহলে করতে পারেন। আমরা এখনও লড়াই করে যাচ্ছি। কেন্দ্রীয় সরকারের ওই রেশনিং সিস্টেমটা আমরা মানি না, স্বীকার করি না। আমার মনে হচ্ছে যে এটা ডিফেকটিভ হয়েছে। এই সিস্টেমটা ডিফেকটিভ সিস্টেম হয়েছে। এই ব্যাপারে কথাবার্তা চলছে এবং চলতে থাকবে। যদি পলিটিক্যাল সিচুয়েশান নরমাল থাকে তাহলে নিশ্চয়ই জ্যোতিবাবু যে কথাটা বলেছেন সেটা নিশ্চয়ই পুরো করা যাবে। আমি আপনাদের কাছে বলতে চাই আমাদের রাজ্যতে আগে ১৮ লক্ষ টন অ্যানুয়াল রেশন আমরা পেতাম। কিন্তু নূতন সিস্টেমের মাধ্যমে ৪ লক্ষ টন রেশন কমিয়ে দিয়েছে। এই ৪ লক্ষ টন কেন্দ্রীয় সরকার কমিয়ে দিয়েছেন।

**(এ ভয়েস ঃ কেন্দ্রে তো আপনাদের বন্ধু সরকার?)**

বন্ধু সরকার তো নিশ্চয়ই আছে। আপনারা নিশ্চয়ই জানেন অনেক সময় মাইনাস মাইনাস প্লাস হয়ে যায়। কিন্তু আবার দেশের যে অবস্থা রয়েছে তাতে আনডিজায়ারেবেল এলিমেন্টদের সঙ্গে হাত মিলিয়ে দেশ পরিচালনা করতে হচ্ছে, বাধ্য হয়ে করতে হচ্ছে। আনডিজায়ারেবেল বন্ধুদের সঙ্গে হাত মিলিয়ে কাজ করতে হচ্ছে। এটা বড় কথা নয়। আমি যে কথাটা বলতে চাই তা হল, এই কথা ঠিক যে ৪ লক্ষ টন ইয়ারলি রেশন কমছে। এটা কমে যাওয়ার জন্য এখন প্রশ্ন হচ্ছে এই রেশনটা কোথা থেকে আসবে। পুলিশকে যে রেশন দেওয়া হচ্ছে তা কোথা থেকে আসবে? ডিফেন্স, মিলিটারীকে যে রেশন দেওয়া হচ্ছে, এটার কি হবে? জেল, মাদার টেরেজা, অরফ্যান ডেস্টিটিউট হাউসের কোটাগুলোর কি হবে? এটা ঠিক, আমাদের বছরে চার লক্ষ টন যে সাবসিডি চাই, কেন্দ্রীয় সরকার যা দিচ্ছিল সেটা না দিলে কিছু করার নেই, অসহায় হয়ে পড়ব, সব বন্ধ হয়ে যাবে। আমি একটা কথা বলতে চাই, এই বন্ধ হবার প্রস্তুতি অনেক

আগেই এসে গিয়েছিল। আমি ডিপার্টমেন্টকে অর্ডার দিয়েছিলাম, এটা চালু রাখুন। এটা ৩০শে জুন পর্যন্ত চালু থাকছে। কোনও ভাবেই অরফানেজ ডেসটিটিউট হাউস, জেল, হাসপাতাল এবং পুলিশকে আমরা অসহায় অবস্থায় ছেড়ে দেব না। আমরা কেন্দ্রীয় সরকারকে এখনও পর্যন্ত এই কথাটা বোঝাতে পারছি না। আমাদের মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীরা কেন্দ্রীয় নেতাদের সঙ্গে কথা বলেছেন। আমি গত সপ্তাহে কেন্দ্রীয় ফিনান্স মিনিস্টারের সঙ্গে কথা বলেছিলাম। ওঁকে আমি বলেছিলাম, এটা কি হতে পারে যে, পুলিশকে আমরা চাল দেব না? পুলিশ যদি ওপেন মার্কেট থেকে চাল কেনে তাহলে ইনফ্রাকচুয়াস হয়ে যাবে, বাজেট ফেল হয়ে যাবে। ওরা যদি ওপেন মার্কেট থেকে কেনে তাহলে সেই সময় দেখা যাবে এর দাম বেড়ে যাবে, তাহলে সব জিনিসের দাম বেড়ে যাবে। আমরা এটা হতে দেব না। ওয়েস্ট বেঙ্গলে আমরা এটা বরদাস্ত করব না। সেদিন গ্রেট ইস্টার্ন হোটেলে আমি এই কথা বলেছি। আমি আপনাদের অ্যাস্যুওর করছি, মুখ্যমন্ত্রীর সঙ্গে প্রধানমন্ত্রীর মিটিং হয়েছে, মুখ্যমন্ত্রী বলেছেন, কোনও হিসাবেই এই কাজ করা চলবে না। প্রয়োজন হলে ওয়েষ্ট বেঙ্গলের চাল ব্যবহার করে ডেফিসিট যা আছে এটা আমরা পূরণ করব। এখন প্রশ্ন হচ্ছে, ওয়েস্ট বেঙ্গলের চাল যদি আমরা কিনি, কেনার সময়ে সাবসিডির প্রশ্ন আসছে, এই সাবসিডি কোথা থেকে আসবে? মুখ্যমন্ত্রী ১৫/১৬ তারিখে প্রাইম মিনিস্টারের সঙ্গে কথা বলেছেন। আমরা চিন্তা করছি। আপনারা জানেন যে, চিরকাল নোট ছাপাবার মেশিন দিল্লিতে ছিল। ওখান থেকে ট্রান্সফার হয়ে কোনওদিন এখানে আসেনি। টাকা তাদের কাছেই আছে। যদি ওয়েস্ট বেঙ্গলের চাল আমরা এখানে ব্যবহার করি এবং এটা হসপিটালকে, পুলিশকে মিলিটারীকে, অরফানেজকে, মাদার টেরেজা আর অন্যান্য ইনস্টিটিউশনকে যদি দিতে হয়, তাহলে প্রেজেন্ট প্রাইস যা আছে তাতে তিনটাকা করে স্যাবসিডির প্রয়োজন হবে। আমরা গভর্ণমেন্ট অফ ইণ্ডিয়ার সঙ্গে কথাবার্তা বলেছি। আমি আপনাদের বলছি, এই তিনটাকা সাবসিডির ব্যাপারে কথা বলতে মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমাদের ফিনান্স মিনিস্টার দিল্লিতে গিয়েছিলেন। সেখানে তাঁরা প্রাইম মিনিস্টারের সঙ্গে কথা বলেছেন। ওঁরা কি জবাব দিয়েছেন তা আমি জানি না। যেহেতু এক সপ্তাহ আমার শরীর খারাপ, সেজন্য ওদের সঙ্গে আমার যোগাযোগ হয়নি। আমি আশা করছি, পশ্চিমবাংলার খেটে খাওয়া মানুষের কাছে রেশন পৌঁছে দেবার প্রয়োজন হলে আমরা যে ভাবেই হোক না কেন, দিল্লির দিকে তাকিয়ে দেখব না। প্রয়োজন হলে এটা আমরা ব্যবস্থা করব। আমরা কাউকে না খেয়ে মরতে দেব না। আমার বন্ধু সৌগত রায় একটা কথা বলেছেন—চার হাজার টাকার কথা বলেছেন। আমি তাঁকে বলি, কোথা থেকে একটা জেরক্স নিয়ে এসেছেন জানিনা, এই জেরক্সকে আমি চ্যালেঞ্জ করছি। এটা অপনারা দেখাতে পারেন। ব্যাপারটা হচ্ছে যে, এম. পি একটি গাড়ি ভাড়া করেছিলেন, সেই গাড়ি ভাড়া করার পরে যে ভাড়া হয়েছিল সেই

ভাড়া তিনি রিটার্নও দিয়েছিলেন, ম্যানেজিং ডাইরেক্টর এসেনশিয়াল কমোডিটিস-এর ডাইরেক্টর যে নোটটা দিয়েছেন সেই নোটটা আমি পড়ে শোনাচ্ছি—

"Shri Deba Prasad Biswas had refunded rupees four thousand as he did not want it. The amount has been taken by the Corporation and cash receipt was issued to him. No money is outstanding with him on this account. Moreover, M-I-C Food and Supplies had no direct connection in this matter."

এখানে হাউসকে মিসলিড করা হচ্ছে, আমি জানিনা ডেপুটি স্পিকার কি ডিসিসন নেবেন। মিঃ সৌগত রায়ের আর্গুমেন্টের উপরে প্রিভিলেজ মোশন আনবেন কি না। যেহেতু আমি ১০ বছর ধরে ওই চেয়ারে ছিলাম সেইকারণে বলছি এটা একটা ক্লিয়ার কেস যে মিসলিড করা হচ্ছে। দ্বিতীয় যে জিনিসটার কথা তিনি বলেছেন, সেটা হচ্ছে যে কিরণশঙ্কর চ্যাটার্জি—আপনি জানেন যে, চেয়ারম্যানের একটা অফিস থাকে আর এসেনশিয়াল কমোডিটি সাপ্লাই কর্পোরেশনেও একটা অফিস ছাড়া চলতে পারে না। চেয়ারম্যানের একটা পোস্ট আছে, একটা অফিস আছে, তাঁর কাজকর্ম দেখার জন্যে একজন সি. এ. দরকার আছে, টাইপিস্টের দরকার আছে, পিওনের দরকার আছে। এর মধ্যেই তাকে কাজ করতে হয়, কিন্তু এত প্রয়োজন থাকা সত্ত্বেও আমরা কখনই পার্মানেন্ট অ্যাপলিকেশন দিইনি। নো ওয়ার্ক নো পে-র ভিত্তিতে আমি সি. এ.-কে অ্যাপয়েন্ট করেছি। দ্বিতীয় বিষয় যেটা সুলতান আহমেদ বললেন ম্যানেজিং ডিরেক্টরের ব্যাপারে সেই সম্পর্কে বলছি যে, তাঁর একটা রাইট আছে এই ব্যাপারে বলার, আমি সেই সময়ে অসুস্থ ছিলাম এবং সব কিছু দেখতে পারিনি এবং সব কিছু শুনিনি। তবে এই ব্যাপারে একটা ক্ল্যারিফিকেশন আমি চেয়েছিলাম। সেটা হচ্ছে যে, এই এসেনশিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশন যেটা আছে এটা কি ডাইরেক্ট ফুড ডিপার্টমেন্টের আণ্ডারে না এটা একটা অটোনোমাস বডি, নাকি সেপারেট কর্পোরেশন যে বোর্ড অফ ডাইরেক্টরসের ডিসিসন অনুযায়ী কাজ করছে। যদি আমার এনকোয়ারীর বা প্রশ্নের উত্তর আসে যে, বোর্ড অফ ডাইরেক্টর যিনি আছেন তিনিই চেয়ারম্যান এবং ম্যানেজিং ডাইরেক্টরকে বোর্ড অফ ডাইরেক্টরের মেম্বার হতে হবে এবং বোর্ড অফ ডাইরেক্টরের সিদ্ধান্তই হবে ফাইনাল, গভর্নমেন্টের কিছু করার নেই—এই যদি হয় তাহলে ম্যানেজিং ডাইরেক্টরকে চলে যেতে হবে। তিনি ৭-৮ বছর ধরে আছেন। কর্পোরেশন আর তাকে চায় না। যে ৭-৮ বছর ধরে আছে, সে আরো থাকুক এটা কর্পোরেশন চায় না। তবে এটা যদি সরকারের আণ্ডারে হয়, অর্থাৎ কর্পোরেশনটা যদি সরকারের আণ্ডারে হয় তাহলে গভর্নমেন্টের চীফ সেক্রেটারি যা বলবেন সেই ব্যাপারে যদি প্রয়োজন হয় সি. এমের সঙ্গে কথা বলব। সি. এম. যে অর্ডার দেবেন সেই অর্ডার ক্যারি আউট হবে। এই কথা বলে কাটমোশনের বিরোধিতা করে যে বাজেট প্লেস করেছি তাকে আমি আশা করি ইন টো টো অ্যাকসেপ্ট করবেন এবং পশ্চিমবঙ্গের জনসাধারণের মুখে হাসি ফোটানোর চেষ্টা করব।

**Demand No. 54**

The Cut Motions of Dr. Hoimi Basu (Noes. 1-2) Shri Ashok Kumar Deb (Noes. 3-4), Shri Nirmal Ghosh (Noes. 5-9), Shri Sultan Ahmed (Noes. 10-14), Shri Shashanka Shekhor Biswas (Noes. 15-17), Shri Ajoy De (Noes. 18-19), Shri Deba Prasad Sarkar (No. 20), Shri Saugata Roy (No. 21) and Shri Pankaj Banerjee (No. 22) Were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 68,66,00,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "2408—Food, Storage and Warehousing and 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 22,90,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 86**

The Cut Motions of Dr. Hoimi Basu, Shri Sultan Ahmed, Shri Ashok Kumar Deb and Shri Deba Prasad Sarkar—that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,94,40,000 be granted for expenditure under Demand No. 86, Major Head : "3456—Civil Supplies" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 1,65,00,000 already voted on account.)—was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6.16 p.m. till 11 a.m. on Monday, the 23rd June, 1997 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 23rd June, 1997 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 6 Ministers of State and 94 Members.

[11-00 – 11-10 a.m.]

**Held over Starred Questions**

**(to which oral Answers were given)**

**বজবজে স্টেডিয়াম নির্মাণ**

***৫৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯২৪) **শ্রী অশোককুমার দেব ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ এলাকায় সুভাষ উদ্যানে অসম্পূর্ণ স্টেডিয়াম নির্মাণের কাজ দ্রুত সম্পন্ন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) বজবজ মিউনিসিপ্যালিটির একটি পরিকল্পনা আছে।

(খ) পূর্ব রূপায়নের সময়সীমা মিউনিসিপালিটিদের উপর নির্ভর করে।

**শ্রী অশোককুমার দেব ঃ** এই স্টেডিয়াম করবেন বলে সরকার পক্ষ এবং পৌরসভা দীর্ঘদিন আগে কথা দিয়েছিলেন। কিন্তু কিছু কাজ হওয়ার পরে বাকি কাজ এখনো পর্যন্ত শেষ হয়নি, অথচ বলা হয়েছিল ১৯৯৫ সালের মধ্যে এই স্টেডিয়ামের কাজ শেষ করা হবে। কবে নাগাদ এই কাজ শেষ হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই কাজ শেষ করা সম্পর্কে নির্দিষ্টভাবে রাজ্য সরকারের পক্ষ থেকে কিছু বলা সম্ভব নয়। রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা আড়াই লক্ষ টাকা

দিয়েছি এবং কেন্দ্রীয় সহযোগিতায় যে স্কীম হবে সেটার পরিকল্পনা পাঠানো হয়েছে, কিন্তু সেখান থেকে কোনও অর্থ বরাদ্দ হয়নি। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে অগ্রাধিকার দেওয়া হয়েছে জেলা এবং মহকুমা স্তরে, তারপর অন্যগুলোর অগ্রাধিকার আসবে। যেহেতু বজবজ একটি শিল্পাঞ্চল এবং দক্ষিণ ২৪ পরগনার একটি শিল্প সমৃদ্ধ জায়গা, তাই সেখানকার কথা বিবেচনা করে পৌরসভা যখন স্টেডিয়াম নির্মাণের জন্য প্রস্তাব নিয়ে আসে তখন আমরা তুলনামূলকভাবে অগ্রাধিকার দিই। প্রস্তাব পাওয়ার পর, আমাদের দশ লক্ষ টাকা যে স্ট্যাণ্ডার্ড ইয়ার মার্ক আছে, জেলায় বা মহকুমায় যে স্টেডিয়ামগুলো হবে তাদের দশ থেকে বারো লক্ষ টাকার বেশি খরচের অনুমোদন নেই। সেখানে আড়াই লক্ষ টাকা আমরা দিয়েছি, ওরা কাজ করে যোগাযোগ করে বাকি টাকা আমরা দেব।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, সমস্যাটা আপনি জানেন, যে অবস্থায় স্টেডিয়ামটা পড়ে আছে তার কাজ যদি ত্বরান্বিত করা না হয় তাহলে খরচ আরও বাড়বে। এই ব্যাপারে সরকারের আরও এগিয়ে আসা সম্ভব কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে অনুরোধ করব এই বিধানসভার অধিবেশন শেষ হয়ে গেলে পৌরসভা এবং রাজ্য সরকারের সঙ্গে একটা বসার উদ্যোগ নিতে। এই ব্যাপারে রাজ্য সরকার সহযোগিতা করবে।

**শ্রী অশোককুমার দেব ঃ** বজবজ হচ্ছে কলকাতার আশে পাশে। সেখানে অনেক স্কুল-কলেজ আছে এবং সেখানকার ছেলে-মেয়েদের খেলার আগ্রহ আছে। এর আগেও আপনি বলেছিলেন বিধানসভার শেষ হবার পর আমরা নিশ্চয় সহযোগিতা করব। আগামী দিনে আপনি কি করবেন সেটা বললে ভালো হয়?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আমি আমার দপ্তরকে বলব এই ব্যাপারে একটা মিটিঙের দিন ঠিক কবতে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, বললেন যে বজবজ এলাকা নিয়ে তাঁর ভাববার সময় নেই। উনি জেলার প্রয়োজনে, মহকুমার প্রয়োজনে স্টেডিয়াম তৈরি করেন। উনি পশ্চিমবাংলার গত ২০ বছরে কটা স্টেডিয়াম শুরু করে শেষ করেছেন। কটা জেলায়, কটা মহকুমায়, কটা স্টেডিয়াম তৈরি করে শেষ করেছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নটা যে ভাবে এসেছে, আমি

একথা বলিনি যে বজবজ নিয়ে ভাববার সময় নেই। প্রশ্নটা হচ্ছে অগ্রাধিকারের প্রশ্ন। রাজ্য সরকার প্রথমে জেলা মহকুমা তারপর অন্য জায়গা। তা সত্ত্বেও, এই বজবজ সম্পর্কে বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে। দক্ষিণ ২৪ পরগনা সমৃদ্ধ শিল্পাঞ্চল। এখানে খেলাধূলার প্রয়োজনীয়তা বা প্রয়োজনীয় খেলাধূলার পরিকাঠামো গড়ে তোলার উপলব্ধি করেই—এই বিষয়টা অগ্রাধিকারের মধ্যে না থাকা সত্ত্বেও, আমরা এটা বিবেচনা করেছি। আর অন্য যে প্রশ্নগুলো এসেছে সেটা অন্যান্য উত্তরের সঙ্গে জড়িয়ে আছে, একেবারেই দেব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, স্টেডিয়াম করবার জন্য প্রোজেক্ট নিয়েছেন, ব্যবস্থা নিয়েছেন এটা অভিনন্দন যোগ্য। কিন্তু আপনি খেলাধূলার জগতের মানুষ হয়েও—অনেকগুলো মাঠ যেখানে থাকে সেখানে খেলাধূলা হয়। মাঠ থাকলে খেলাধূলা হয় তারপর আসে স্টেডিয়ামের প্রশ্ন। যেখানে খেলাধূলার জন্য কোনও মাঠই নেই, সেখানে আপনি স্টেডিয়ামের উপর জোর দিচ্ছেন। সেখানে একটা স্টেডিয়াম তৈরি করার কি যৌক্তিকতা থাকতে পারে। আমার প্রশ্ন হচ্ছে আপনি কতগুলো খেলার মাঠ তৈরি করবার জন্য পরিকল্পনা নিয়েছেন বা করেছেন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যর সঙ্গে আমার ভাবনার সঙ্গে একমত যে খেলার পরিকাঠামো বিশেষ করে খেলার মাঠ অনেক প্রয়োজন। সুনির্দিষ্ট ভাবে এই প্রশ্নের সঙ্গে এটা আসছে না। এটা রাজ্যসরকারের অন্য দপ্তর এটা করে থাকেন।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে জানতে চাইছি যে হুগলি জেলার চন্দননগরে যে স্টেডিয়ামের কাজ শুরু হয়েছিল ৮২ সালে শহিদ কানাইলাল ক্রীড়াঙ্গন স্টেডিয়ামটির কাজ শেষ করার কোনও পরিকল্পনা সরকারের ভাবনা চিন্তার মধ্যে আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা তো বজবজ স্টেডিয়াম নিয়ে প্রশ্ন। এটা তো বজবজ স্টেডিয়াম নিয়ে প্রশ্ন শুরু হয়েছিল। এটা এখানে আসে না। চন্দননগরের স্টেডিয়ামের কাজ প্রায় শেষ হয়ে গেছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বজবজ নিয়ে প্রশ্ন শুরু হয়েছিল কিন্তু আপনি অন্য জায়গা নিয়ে উত্তর দিতে শুরু করলেন বলে প্রশ্ন করবার লোভ সংবরণ করতে পারছি না। সাতের দশকে মেদিনীপুর জেলায় শহর থেকে, মহকুমা শহরে ঋষি অরবিন্দের নামে কিছু স্টেডিয়াম তৈরি হয়েছিল এবং সেই স্টেডিয়ামগুলো অর্ধ সমাপ্ত অবস্থায় আছে। স্বয়ং সম্পূর্ণ হয়ে উঠতে পারেনি। এই স্টেডিয়ামগুলোকে সম্পূর্ণ করার জন্য এই মুহূর্তে সাহায্য করবার কোনও ভাবনা চিন্তা সরকারের আছে কি না

দয়া করে জানাবেন।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** যদিও এটা প্রাসঙ্গিক প্রশ্ন নয়, তবে আমি লক্ষ্য করেছি যে এই স্টেডিয়াম সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের অর্থানুকূল্যে তৈরি হচ্ছে এবং তার সঙ্গে সহযোগিতা যেটা করছেন, সেটা হচ্ছে যে, হিল ডেভেলপমেন্ট অথরিটির থেকে টাকা দেওয়া হচ্ছে। তবে নির্দিষ্ট কোনও জিজ্ঞাস্য থাকলে, আমাকে নোটিশ দিলে আমি উত্তর দিয়ে দেব।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলছেন যে, জেলায় প্রথম অগ্রাধিকার, তারপরে মহকুমায়। বর্ধমান জেলায় স্টেডিয়াম ২-৩টি হয়ে গেছে। কিন্তু আসানসোলে বিজয় পাল যখন বেঁচেছিলেন, তখন এখানকার স্টেডিয়ামটির ভিত্তিপ্রস্তর স্থাপন করেছিলেন। তার ৫/১০ বছর পর কাজ শুরু হয়েছিল। তারপর ই. সি. এল ৫০ লক্ষ টাকা দেওয়ার পর তৎকালীন কেন্দ্রীয় মন্ত্রী অজিত পাঁজা মহাশয়, এই স্টেডিয়ামের একটা ব্লক তৈরি করেন। কিন্তু তারপর থেকে আজ পর্যন্ত একটা ব্লকও তৈরি হয়নি। এই স্টেডিয়ামটা কি দুই হাজার বা দুই হাজার দশ সালের মধ্যে কমপ্লিট হবে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই স্টেডিয়াম নির্মাণের বিলম্বের কারণগুলি এই মুহূর্তে সব বলতে পারছি না। কিন্তু খেলার উপযোগী ব্যবস্থা ইতিমধ্যেই আসানসোল স্টেডিয়ামে হয়ে গেছে। দেখার উপযোগী ব্যবস্থার মধ্যে একটা ব্লক হয়েছে। ওখানে স্থানীয় উদ্যোগে স্টেডিয়াম কমিটিকে আপনি বলবেন যাতে খেলাধুলা শুরু হয়। আমি গতকাল আসানসোলে ছিলাম। আমি দেখছি যে, খেলার মাঠটি পরিপূর্ণভাবে তৈরি হয়ে গেছে। কিন্তু বসার ও আনুষঙ্গিক ব্যবস্থা হয়নি। কিন্তু খেলা এখনই শুরু করা যেতে পারে।

## Held over Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### আলিপুরদুয়ারে স্টেডিয়াম/স্পোর্টস কমপ্লেক্স

*৫৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৭) **শ্রী নির্মল দাস ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলিপুরদুয়ারে স্টেডিয়াম/স্পোর্টস কমপ্লেক্স গড়ে তোলার কোনও প্রস্তাব সরকার বিবেচনা করছে কি; এবং

(খ) করে থাকলে, কবে নাগাদ তা রূপায়িত হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শুধুমাত্র একটি স্টেডিয়াম কমিটি গঠন করা হয়েছে।

(খ) এখনও পর্যন্ত নির্মাণ কার্য শুরু হয়নি।

**মহকুমা/ব্লক পর্যায়ে স্টেডিয়াম/খেলার মাঠ নির্মাণ**

***৫৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩১১) **শ্রী গুরুপদ দত্ত ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মহকুমা/ব্লক পর্যায়ে স্টেডিয়াম অথবা খেলার মাঠ তৈরির জন্য আর্থিক অনুদানের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে কি না;

(খ) বিবেচনাধীন হলে, জেলাওয়ারী কতগুলি স্টেডিয়াম/খেলার মাঠের জন্য অনুদান দেওয়ার পরিকল্পনা আছে; এবং

(গ) খেলাধুলার মান উন্নয়নে বেসরকারি প্রতিষ্ঠানকে কাজে লাগানোর কোনও পরিকল্পনা আছে কি না?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জিলা এবং মহকুমা পর্যায়ে স্টেডিয়াম বা ক্রীড়া পরিকাঠামো গঠনের জন্য আর্থিক অনুদান গত কয়েক বছর (সপ্তম পরিকল্পনা থেকে) ধরে অব্যাহত আছে।

(খ) সংশ্লিষ্ট তালিকা অবগতির জন্য সংযুক্ত করা হইল।

**পশ্চিমবঙ্গ সরকার**

**ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তর, ক্রীড়া শাখা**

পশ্চিমবঙ্গের জিলা ও মহকুমা শহরগুলিতে নির্মিত এবং নির্মায়মান স্টেডিয়াম ও ক্রীড়া পরিকাঠামোর তালিকা ঃ

**স্টেডিয়াম ঃ**

*১) শ্রীরামপুর স্টেডিয়াম

*২) কুচবিহার স্টেডিয়াম

*৩) জলপাইগুড়ি স্টেডিয়াম

*৪) মালদহ আউট-ডোর স্টেডিয়াম

*৫) কৃষ্ণনগর স্টেডিয়াম

*৬) উলুবেড়িয়া স্টেডিয়াম

*৭) কালনা স্টেডিয়াম

*৮) মেদিনীপুর স্টেডিয়াম

*৯) পুরুলিয়া ভিক্টোরিয়া স্কুল গ্রাউণ্ড স্টেডিয়াম

*১০) পুরুলিয়া জেল গ্রাউণ্ড স্টেডিয়াম

*১১) শিলিগুড়ি (কাঞ্চনজঙ্ঘা) স্টেডিয়াম

*১২) বর্ধমান শ্রীঅরবিন্দ স্টেডিয়াম (ইণ্ডোর)

*১৩) বর্ধমান রাধারানী স্টেডিয়াম

১৪) কাটোয়া স্টেডিয়াম

১৫) বারাসত স্টেডিয়াম

১৬) নৈহাটী স্টেডিয়াম

১৭) অশোকনগর স্টেডিয়াম

১৮) যাদবপুর স্টেডিয়াম

১৯) ডায়মণ্ডহারবার স্টেডিয়াম

২০) সিউড়ি স্টেডিয়াম

২১) বোলপুর স্টেডিয়াম

২২) হাওড়া স্টেডিয়াম

২৩) চন্দননগর স্টেডিয়াম

২৪) কন্টাই স্টেডিয়াম

২৫) কোচবিহার স্টেডিয়াম (রয়েল প্যালেস গ্রাউণ্ড)

২৬) দার্জিলিং স্টেডিয়াম

*২৭) বালুরঘাট স্টেডিয়াম

২৮) বহরমপুর স্টেডিয়াম

২৯) আসানসোল স্টেডিয়াম

**সুইমিং পুল ঃ**

১) তালদি, দক্ষিণ ২৪ পরগনা

*২) নালিকুল, হুগলি

৩) হাওড়া রাইফেল ক্লাব

৪) বহরমপুর

৫) বাঁকুড়া ইনস্টিটিউট

৬) উলুবেড়িয়া, হাওড়া

৭) কৃষ্ণনগর, নদীয়া

৮) আরামবাগ, হুগলি।

**জিমনাসিয়াম ঃ**

১) বর্ধমান সি. এম. এস. হাইস্কুল

২) দমদম মোতিঝিল কলেজ

৩) তেলেনিপাড়া উদয়ন ব্যায়াম সমিতি, হুগলি

৪) সোদপুর

৫) ধামুয়া কেশব বান্ধব সমিতি, দক্ষিণ ২৪ পরগনা।

৬) হরিনাভী স্পোর্টিং ক্লাব।

**বি.দ্র.** * তারকাচিহ্নিত স্টেডিয়াম, সুইমিং পুল, জিমনাসিয়ামগুলির নির্মাণকার্য সমাপ্ত।

(গ) না।

## Starred Questions
## (to which oral Answers were given)

### বিমান চালনা প্রশিক্ষণকেন্দ্র

*৬৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২) **শ্রী আব্দুল মান্নান** ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বেহালা বিমান-চালনা প্রশিক্ষণকেন্দ্রটি চালু রাখতে রাজ্য সরকারের বাৎসরিক খরচের পরিমাণ কত?

**শ্রী সুভাষ চক্রবর্তী** ঃ

বর্তমান হারে এই কেন্দ্রে চালু রাখতে রাজ্য সরকারের মোট খরচ আনুমানিক ২০ লক্ষ টাকা (প্রতি বছর)।

**শ্রী আব্দুল মান্নান** ঃ এই প্রশিক্ষণ কেন্দ্র শুরু হওয়ার পর থেকে মোট কত টাকা ব্যয় হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী** ঃ এটা নির্দিষ্ট নোটিশ না দিলে বলতে পারব না।

**শ্রী আব্দুল মান্নান** ঃ এখানে ট্রেনিদের সংখ্যা কত?

**শ্রী সুভাষ চক্রবর্তী** ঃ এখন বর্তমানে ৫ জন ট্রেনি আছে। আপনারা জানেন যে, এটা চালু নেই। ইন্সট্রাক্টারের সমস্যার জন্য এটা হয়নি। আমি গত পরশু দিন এই বিষয় নিয়ে আলোচনা করেছি। এই আলোচনা সংশ্লিষ্ট অফিসার এবং ট্রেনিদের সঙ্গে করেছি এবং ইন্সট্রাক্টার পদে নিয়ে যে ধরনের মাইনে দিতে হবে, রাজ্য সরকারের স্বাভাবিক পরিকাঠামো থেকে দিতে পারছি না।

**শ্রী আব্দুল মান্নান** ঃ আপনার আগের মন্ত্রীদের কাছ থেকে একই উত্তর পাচিছ। আশা করি পাব। এরজন্য বছরে ২০ লক্ষ টাকা খরচা হচ্ছে। এটা সরকারের টাকা। আজ পর্যন্ত কয়েক কোটি টাকা খরচা হয়েছে বেহালা ফ্লাইং ক্লাবের জন্য। হাতি পোষার খরচা হচ্ছে প্রতি বছর এই ভাবে মিস-ইউজ হচ্ছে। সুতরাং এই প্রশিক্ষণ কেন্দ্রটি বন্ধ করার কোনও পরিকল্পনা আপনারা নিয়েছেন কি? এর আগে ৩ জন পরিবহন মন্ত্রী বলেছিলেন যে এখানে ইন্সট্রাক্টর নিয়োগের চেষ্টা করা হচ্ছে। কিন্তু আজ পর্যন্ত সেটা কার্যকর হল না। সুতরাং এই ফ্লাইং ক্লাবটি বন্ধ করার কোনও পরিকল্পনা আপনাদের আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী** ঃ না, এই ফ্লাইং ক্লাবটি বন্ধ করার কোনও পরিকল্পনা আমাদের নেই। এই বেহালা ফ্লাইং ক্লাবটি আমরা খুলবই। কাঁচরাপাড়া সিভিল অ্যভিয়েশনের কাছ থেকে অনুমতি পেয়েছি। সামরিক বিভাগ থেকে জমি পেয়েছি সেই জায়গায়। রাজ্যসরকার যৌথভাবে উদ্যোগ সংগঠিত করছে যাতে ফ্লাইং ক্লাবটির ট্রেনিং সেখানে হতে পারে। আমরা ইন্সট্রাক্টর পাওয়ার ব্যাপারে সবরকম চেষ্টা করছি এটার পরিকাঠামো আছে, ফ্লাইং পজিশন আছে। কিন্তু ইন্সট্রাক্টর ছাড়া সার্টিফিকেট দেওয়া সম্ভব নয়। তবে যেরকম যোগ্যতা সম্পন্ন ইন্সট্রাক্টর দরকার, তাদের যে বাজারদর, তাতে আমাদের রাজ্যসরকারের বেতন কাঠামোয় কিছুতেই তাদের রাখা সম্ভব হচ্ছে না। তবে আমরা চেষ্টা করছি। এ ব্যাপারে বিভিন্ন লোকের সঙ্গে যোগাযোগ করছি। ইন্সট্রাক্টর পেলেই এটা পরিপূর্ণ ভাবে চালু করা হবে। এটা বন্ধ করার কোনও পরিকল্পনা নেই।

**শ্রী আব্দুল মান্নান** ঃ মাননীয় মন্ত্রীর কাছে আমি স্পেসিফিক অ্যসুরেন্স চাইছি যে, এটা কবে নাগাদ চালু করা যাবে? যারা এখানে প্রশিক্ষণ প্রাপ্ত হবে তারা কি ধরনের বিমান চলানোর ছাড়পত্র পাবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী** ঃ কবে নাগাদ এটা চালু হবে সেটা নিশ্চিত ভাবে এই মুহূর্তে এখানে দাঁড়িয়ে বলা ঠিক হবে না, সেটা সম্ভবও নয়। তবে এটা অনেকগুলো কার্যকারণ সম্পর্কের উপর নির্ভর করছে। যেমন—যদি এটা হয়, বা যদি ওটা হয় এরকম নানা কারণ আছে। স্বাভাবিক ভাবে এটা এভাবে বলতে পারব না। আমরা চেষ্টা করছি যাতে সত্বর হয়। এরজন্য আমি নিজেও অন্তর্জ্বালায় ভুগছি। আমি এক বছর ধরে কোয়ালিফায়েড ইন্সট্রাক্টরের জন্য চেষ্টা চালাচ্ছি। কারণ ইন্সট্রাক্টরের সার্টিফিকেট ছাড়া 'ট্রেণ্ড হয়েছে' এটা ঘোষণা করা যায় না। সেজন্য এটা কবে খুলব সেটা জোর দিয়ে বলতে পারছি না। তবে আমার নিজের ধারণা, আমরা এটা সত্ত্বর খুলতে পারব।

**শ্রী সৌগত রায়** ঃ স্যার, দুর্ভাগ্যের ব্যাপার যেখানে সারা দেশে প্রাইভেট এয়ার লাইন্স হচ্ছে, ওপেন স্কাই পলিসি হচ্ছে, সেখানে সরকারের অপদার্থতার জন্য বেহালার এই ফ্লাইং ক্লাবটি বন্ধ হয়ে আছে। স্যার বীরেন রায় উদ্যোগ নিয়ে বেহালায় এই ক্লাবটি শুরু করেছিলেন। পরবর্তীকালে এখানে প্রাইভেট পাইলট লাইসেন্স দেওয়া হত, কিন্তু এখন সেটা বন্ধ আছে। আমি কতকগুলো প্রশ্ন জিজ্ঞাসা করতে চাই—(ক) উনি বললেন যে ইন্সট্রাক্টর সত্ত্বর পাওয়া যাচ্ছে না। বর্তমানে ঐ জায়গায় কটা প্লেন আছে এবং কি কি? (খ) বর্তমানে কটা প্লেন চালু অবস্থা আছে এবং কি কি প্লেন—টাইগার মথ না কি পুষ্পক কোনও প্লেন এখানে আছে? (গ) বর্তমানে পশ্চিমবঙ্গের কাউকে বিমান চালানো শিখতে হলে রায়বেরিলি বা ফুরসৎগঞ্জে যেতে হচ্ছে। এরজন্য রাজ্যসরকার কোনও সাহায্য দিচ্ছেন কি না?

[11-20 – 11-30 a.m.]

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** আপনারা জানেন ট্রেনিদের আমরা স্কলারশিপ দিই। কার্যত নিখরচায় ট্রেনিংটা হয়। আমি বাইরের সঙ্গে যোগাযোগ করেছি, ট্রেনিংয়ের সময়কাল যেভাবে নির্ধারিত আছে, ওদের ফ্লাইং আওয়ারস অনুযায়ী ৫২ ঘন্টা যদি চালাতে না পারে তাহলে ওদের সমস্ত চেষ্টাটাই পণ্ডশ্রম হবে। মধ্যপ্রদেশ, মাদ্রাজ, উত্তর প্রদেশের ফ্লাইং ক্লাবগুলো সবটাই বেসরকারি। এটার যে ব্যয়, সেটা দেওয়ার মত জায়গায় আমরা নেই। আমি ব্যক্তিগত ভাবে ট্রেনিদের সঙ্গে, ওদের ডেপুটেশনে মিট করেছি। সরকার কিছু সাহায্য দিয়ে, আর ওরা কিছু দিয়ে এটা সম্পূর্ণ করতে পারে কিনা ভেবে দেখছি। ওখানে বর্তমানে তিনটে প্লেন আছে। ডিটেইলসটা এখনই বলতে পারছি না।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** এটা কমার্শিয়াল বা ইকনমিক্যালি চালু করার জন্য কত টাকা লাগবে। এর ক্যাপিট্যাল এক্সপেণ্ডিচার এবং রেকারিং এক্সপেণ্ডিচার কত?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** নির্দিষ্ট ভাবে নোটিশ না দিলে ডিটেলস বলতে পারব না।

## স্পোর্টস ডেভেলপমেন্ট স্কীম

*৬৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) স্পোর্টস অথরিটি অফ ইণ্ডিয়ার সহযোগিতায় রাজ্যে কোনও স্পোর্টস প্রোজেক্ট ডেভেলপমেট এরিয়া স্কীম চালু করা হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, তা কবে থেকে চালু করা হয়েছে; এবং

(গ) এ ধরনের মোট কয়টি স্কীম চালু করা হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ

(খ) ও (গ)—এ ধরনের ২(দুটি) স্কীম এ রাজ্যে চালু হয়েছে যথা—

(১) একটি বর্ধমানে ৭.৯.৯১ থেকে এবং

(২) অপরটি দার্জিলিং এর লেবং-এ ৩.৬.৯৪ থেকে।

**শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** আমি জানতে চাইছি, এই দুটি স্কীম কার্যকর করতে, রূপায়িত করতে কেন্দ্রীয় সাহায্যের পরিমাণ কত এবং ক্রীড়াক্ষেত্রে এই দুটো প্রোজেক্টের সাফল্য কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটা মূলত কেন্দ্রীয় সরকারের প্রকল্প। এটাকে বলা হয় এস. পি. ডি. স্কিম। দুটোই এখনও পর্যন্ত লাভ করেনি, সবটাই কনস্ট্রাকশনাল স্টেটে আছে। এই কাজ যেভাবে চলছে, তাতে এই আর্থিক বছরেও হবার সম্ভাবনা দেখছি না। কারণ, প্রত্যেকটা প্রকল্পে দু কোটি করে টাকা কেন্দ্রীয় সরকারের দেওয়ার কথা। গত বছর তারা কিছুই দেয়নি। আর এবারেও যেভাবে স্পোর্টস বাজেট কাট করেছেন এবং নবম পরিকল্পনায় যেভাবে কমিয়েছেন, এই বছরেও হয়ত কিছু পাব না। এই ব্যাপারে আমি মানব সম্পদ উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, এসব চালু স্কীমগুলো সম্বন্ধে তৎপর মূল্যায়ন করে সঠিক সিদ্ধান্ত নিন যাতে এইগুলো বন্ধ না হয়ে যায়।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** এই দুটো সম্পন্ন হলে আমাদের রাজ্যে আর কোথাও এরকম করার পরিকল্পনা আছে কি? যদি করা হয়, তাহলে কোন কোন জায়গায় করা হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই রাজ্য তিনটে স্কীম পেয়েছে। তার মধ্যে দুটোতে কিছু কিছু টাকা দিয়েছি। একটা হচ্ছে, দার্জিলিং-এর লেবেং-এ এবং অন্যটা বর্ধমানে ১০৮ মন্দিরের কাছে। এছাড়া হাওড়ার প্রস্তাবিত কমপ্লেক্সটা এস. পি. ডি. এস. পি.-র মধ্যে নিয়ে আসার সুপারিশ করা হয়েছে। কারণ, আমাদের দেওয়া ২ কোটি টাকা আমরা ইতিমধ্যে খরচ করেছি এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি ওদের যে দু কোটি টাকা দেওয়ার কথা তা দিয়ে পূরণ করার জন্য। কিন্তু এ ব্যাপারে আমরা এখনও কোনও উত্তর পাইনি।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** এই স্কীম দুটো কার্যকর হলে, আমাদের রাজ্যে প্রত্যন্ত গ্রামাঞ্চলে ক্রীড়া পরিকাঠামো গড়ে ওঠার ক্ষেত্রে কোনও সহায়তা হবে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** স্বাভাবিক ভাবেই এই স্কীমগুলোতে সমস্ত রকম স্মল এরিয়া গেম এবং ইণ্ডোর গেমের ফেসিলিটি আছে। আর, এগুলো মূলত দৃষ্টি দেওয়া হচ্ছে পূর্বাঞ্চলীয় ভারতবর্ষের ক্ষেত্রে। বিশেষ করে সেই সেই রাজ্যের খেলাধুলার পরিকাঠামোকে শক্তিশালী করে, সেই সাথে এখানকার সম্ভাবনায়ম এবং উদীয়মান যে তরুন-তরুনী খেলোয়াড় আছে তাদের প্রতিভাকে বিকশিত করার জন্য চেষ্টা করা হচ্ছে। এব্যাপারে মেন্টেনেন্সের সমস্ত আর্থিক দায়িত্ব কেন্দ্রীয় সরকারের নেওয়ার কথা। আমরা শুধু প্রশাসনিক সাহায্যটুকু করব। এই ভাবে স্কীম আছে। সুতরাং যদি হয় তাহলে আমাদের রাজ্যে ছেলে-মেয়েরা এতে উপকৃত হবে।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, 'সাই' আমাদের রাজ্য সরকারের ক্রীড়া দপ্তরকে উপেক্ষা করে কোনও এন. জি. ও.-র সঙ্গে সরাসরি যোগাযোগ করে তাদের অর্থ সাহায্য করেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সাধারণ ভাবে সরকারি ব্যবস্থায় বলা হয়—কেন্দ্রীয় সরকারের কাছে অর্থ সাহায্য চাইতে গেলে রাজ্যের একটা সুপারিশ প্রয়োজন হয়। ওদের প্রফর্মায় অ্যাপ্লিকেশন করতে হয়। এটা যারা চান সাধারণ ভাবে আমরা তাদের ফেরাই না, সুপারিশ করে দিই। কিন্তু কারা টাকা পাবেন তা আমরা নির্ধারণ করি না। এটা কেন্দ্রীয় সরকার সরাসরি তাদের পাঠান। কখনও কখনও রাজ্য ক্রীড়া পর্ষদের মাধ্যমেও টাকা পাঠান। দুটোই করেন।

**বিদ্যুৎ-নিয়ন্ত্রণ কমিশন গঠন**

***৬৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২০) **শ্রী তপন হোড় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিদ্যুতের মূল্য নির্ধারণের জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের কাছে বিদ্যুৎ-নিয়ন্ত্রিণ কমিশন তৈরি করার প্রস্তাব দিয়েছে; এবং

(খ) সত্যি হলে, তার সংক্ষিপ্ত রূপরেখা কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) হ্যাঁ। বিদ্যুতের জন্য সাধারণ ন্যূনতম জাতীয় প্রকল্প অনুসারে কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় ও রাজ্যস্তরে, দুইটি নিয়ন্ত্রণ সংস্থা গঠনের প্রস্তাব দিয়েছেন। প্রস্তাবিত ঐ সংস্থার অন্যান্য কাজের মধ্যে বিদ্যুতের মূল্য নির্ধারণও থাকার কথা।

(খ) রূপরেখা এখনও স্থির হয়নি। কেন্দ্রীয় সরকার স্তরে বিদ্যুৎ আইন সংশোধনের প্রাথমিক কাজ চলছে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বিদ্যুতের মূল্য নিয়ন্ত্রণের জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের নিকট বিদ্যুৎ নিয়ন্ত্রণ কমিশন তৈরি করার প্রস্তাব দিয়েছেন। এর পেছনে আইডিয়াটা কি?

[11-30 – 11-40 a.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** সর্বভারতীয় ক্ষেত্রে বিভিন্ন রাজ্যে একাধিক এজেন্সী আছে, যেমন আমাদের রাজ্যে ৭টি এজেন্সী কাজ করছে এই ৭টা এজেন্সী ৭ রকমের মূল্য নির্ধারণ করে। যেগুলি কেন্দ্রীয় সরকারের অর্গানাইজেশন, তাদের রীতিনীতি কেন্দ্রীয় সরকার ঠিক করে দেন। রাজ্যসরকারের ইউনিটগুলি ইলেক্ট্রিসিটি বোর্ডের লাইসেন্সী হয়। ইলেক্ট্রিসিটি বোর্ড দেখে রাজ্য সরকারকে পাঠান, রাজ্যসরকার একটা অনুমতি দেন। এটা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে চালু আছে। ইলেক্ট্রিসিটি সাপ্লাই অ্যাক্ট এবং ইলেক্ট্রিসিটি অ্যাক্টের যে পরিধি

তার আইনটাকে বজায় রেখে এটা করা হয়। ১৯৯১ সালের পর যে ন্যাশনাল পলিসি এসেছে সেখানে ওয়ার্ল্ড ব্যাঙ্কের ইন্টারন্যাশনাল মানিটারি ফাণ্ডের যে নীতি, সেই নীতি অনুসারে বিভিন্ন আই. পি. পি. যেগুলি আসছে—অর্থাৎ আমাদের পাওয়ার স্টেশনগুলি প্রাইভেট হয়ে যাচ্ছে। এক কথায় বলছি ডিস্ট্রিবিউশন প্রাইভেটাইজেশনের কথা উঠছে। ট্রান্সমিশন প্রাইভেটাইজেশন সেটা বাতিল হয়ে গেছে, পার্লামেন্টে এটা পাস হয়নি সময়ের জন্য। সাময়িক ভাবে এই চিত্রটা আমাদের কাছে ফুটে উঠেছে যে কনজিউমারদের কোনও ফোরাম থাকলে তারা সরাসরি এদের কাছে বক্তব্য রাখতে পারে। এখানে কনজিউমারদের যে ৫, ৬টি ফোরাম আছে তারা রাজ্য সরকারের কাছে এলে, রাজ্য সরকার তাদের হেয়ারিং দেন। আমাদের ধারণা এটা আরও ট্রান্সপারেন্ট হওয়া উচিত। এর আগে কেন্দ্রীয় সরকার যখন বিদ্যুতের দাম বাড়িয়েছে তখন অনেক বিষয় বিবেচ্য ছিল— অর্থাৎ কয়লার দাম বেড়েছিল, পেট্রোলের দাম বেড়েছিল, রেলওয়ে ফ্রেট বেড়েছিল, এই সবগুলির উপরেই বিদ্যুতের দাম নির্ভর করে, এটা হল কমার্শিয়াল সাইড। আর টেকনিক্যাল সাইড হচ্ছে আজকে যদি কোনও রাজ্য মনে করে ইণ্ডিপেণ্ডেন্ট পাওয়ার কর্পোরেশন করে পাওয়ারের ব্যবস্থা করবে—আমরা তাদের কাছ থেকে নেব বলে তাদের একটা গ্যারান্টী দিতে পারি। কিন্তু চাহিদা সব সময় এক থাকে না, দিনের বেলায় যে চাহিদা থাকে, গভীর রাতে চাহিদা কম হয়। আমরা যদি ইণ্ডিপেণ্ডেন্ট পাওয়ারের ক্ষেত্রে গ্যারান্টী দিতে চাই, অর্থাৎ আমরা যদি তাদের বলি যে এই পরিমাণ বিদ্যুৎ আমরা কিনব, তাহলে আমাদের যে পুরনো বিদ্যুৎ কেন্দ্রগুলি আছে সেগুলি ব্যাক-ডাউন করতে হবে, তার উৎপাদন কমিয়ে দিতে হবে। বিদ্যুতের গ্যারান্টী দিলে যেটা হবে আমরা বেশি দামে বিদ্যুৎ কিনছি, কম দামে না নিয়ে এবং এটা ট্যারিফের উপর এফেক্ট করবে। এছাড়াও গ্রীডের ফ্রিকোয়েন্সীও একটা গুরুত্বপূর্ণ বিষয়। এ. বি. বির কাছে থেকে যে লোকোমোটিভ কেনা হয়েছে সেগুলির ফ্রিকোয়েন্সী ভ্যারিয়েশনের ব্যাপার আছে। বিদেশে ফ্রিকোয়েন্সী ভ্যারিয়েশন নেই। সঠিক ভাবে চিন্তা করে একটা প্রস্তাব মুখ্যমন্ত্রী এবং বিদ্যুৎমন্ত্রীদের সভায় কেন্দ্রীয় সরকার রেখেছিলেন। ১৯৯৩-৯৪ সাল থেকে এটার আলোচনা চলছে, এখনও পর্যন্ত চূড়ান্ত কিছু ঠিক হয়নি। এর কয়েকটা মডেল আছে, একটা হচ্ছে ব্রিটিশ মডেল—এটা কমপ্লিটলী ইণ্ডিপেণ্ডেন্ট অফ গভর্নমেন্ট হবে। আমরা বলেছি যে ইলেক্ট্রিসিটি রেগুলেটরী কমিশন হবে। এটা এখন কি ভাবে হবে সেটা কেন্দ্রীয় সরকার ঠিক করতে পারেনি। আমরা কেন্দ্রীয় সরকারের রূপরেখা না এলে কিছু করতে পারব না। কারণ করতে গেলে ইলেক্ট্রিসিটি সাপ্লাই অ্যাক্ট এবং ইলেক্ট্রিসিটি অ্যাক্ট পাল্টাতে হবে। সার্বিকভাবে কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল। কেন্দ্রীয় সরকার এখনও স্ট্রাকচারটাকে তৈরি করতে পারেনি। আলাপ-আলোচনা চলছে। হয়তো পার্লামেন্টে কিছু দিনের মধ্যেই আসবে। আপনি যদি জানতে চান তাহলে আমি বলব প্রযুক্তির দিক থেকে এর প্রয়োজনীয়তা আছে বলে মনে করি।

**শ্রী তপন হোড় ঃ** আপনি দুটি বিষয়ে বললেন কমার্শিয়াল সাইড ও টেকনিক্যাল সাইড। টেকনিক্যাল সাইডের ব্যাপারে আপনি বিদগ্ধ পণ্ডিত মানুষ, আর এ ব্যাপারে আমি কিছু বলতে পারব না। তবে কমার্শিয়াল সাইডের একটা কথা বলেছেন পাওয়ার সেক্টর থেকে শুরু করে ডিস্ট্রিবিউশন সেক্টর পর্যন্ত—প্রাইভেটাইজেশনের কথা। এই যে প্রাইভেটাইজেশনের কথা বিবেচিত হচ্ছে, এ ক্ষেত্রে রাজ্য সরকারের কি চিন্তা ভাবনা আছে?

**ডঃ শঙ্কর কুমার সেন ঃ** আমাদের পশ্চিমবঙ্গের ৩৫ শতাংশ পয়সাওয়ালা গ্রাহক। গ্রামের স্বল্পবিত্তের গ্রাহকরা খুব বেশি বিদ্যুৎ ব্যবহার করেন না। শহরের পয়সাওয়ালা গ্রাহকদের এবং বড় বড় ইণ্ডাস্ট্রিগুলিকে একটা বড় প্রাইভেট সংস্থা আজ প্রায় ১০০ বছরের বেশি সময় ধরে বিদ্যুৎ সরবরাহ করছে। সুতরাং পশ্চিমবঙ্গে আর প্রাইভেটাইজেশনের বিষয়ে নতুন করে চিন্তা ভাবনা করার বিশেষ অবকাশ নেই। আজকে ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ড এবং ডি. পি. এল. সামহোয়াট গ্রামীণ বিদ্যুৎ পর্ষদ। আমাদের বর্ধমান, আসানসোল ইণ্ডাস্ট্রি এলাকায় ডি. ভি. সি. বিদ্যুৎ দিচ্ছে। ডি. ভি. সি.-র কাছ থেকে বেশি দামে বিদ্যুৎ কিনে পর্ষদ গ্রামীণ বিদ্যুৎ প্রকল্পে—দরিদ্র মানুষকে, ছোট শিল্পকে— বিদ্যুৎ দিচ্ছে সুতরাং একমাত্র আমরা যদি বিদ্যুৎ পর্ষদ তুলে দেবার কথা ভাবি, তাহলেই প্রাইভেটাইজেশনের কথা ভাবা যেতে পারে। তবে আমার মনে হয় না কোন প্রাইভেট কোম্পানি এখানে ব্যবসা করতে এসে গ্রামের মানুষকে সস্তায় বিদ্যুৎ দেবে, লোকদীপ প্রকল্প করবে। আমি ব্যক্তিগতভাবে এটা বিশ্বাস করি না। এ ক্ষেত্রে আমরা কি করছি? জয়েন্ট ভেঞ্চারে পাওয়ার জেনারেশন; ট্রান্সমিশন, ডিস্ট্রিবিউশন নয়। ট্রান্সমিশনের কাজ আমরা ওই. সি. এফ-এর ধরে করছি।

**শ্রী তপন হোড় ঃ** আমরা শুনতে পাচ্ছি যে, বিদ্যুতের দাম নাকি খুব শীঘ্র বেড়ে ডবল হয়ে যাবে। ফলে সাধারণ মানুষের মধ্যে আশঙ্কা এবং বিভ্রান্তি সৃষ্টি হচ্ছে। অতএব অনুগ্রহ করে বলুন বর্তমানে বিদ্যুতের যা দাম আছে তা আর কতটা বাড়তে পারে বা কি হতে পারে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** পশ্চিমবঙ্গে যত বিদ্যুতের প্রয়োজন তার তিন ভাগের এক ভাগ বিদ্যুৎ পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ নিজেই উৎপাদন করে। বাকি বিদ্যুতের বেশির ভাগটাই তারা রাজ্য সরকারি বিদ্যুৎ নিগমের কাছ থেকে নেয়। তারপরেও যেটা বাকি থাকে সেটা ডি. ভি. সি, ফারাক্কা সুপার থার্মাল পাওয়ার স্টেশন ইত্যাদির কাছ থেকে কেনে। ভারত সরকারের ঐ সংস্থাগুলি হঠাৎ এক জাম্পে দাম ডবল করে দিল। তারপর গত ১লা এপ্রিল থেকে কয়লার দাম ৩০ শতাংশের বেশি বেড়েছে এবং রেলওয়ে ফ্রেট ১২ শতাংশ বেড়েছে। তবে আমার মনে হয় না কয়লার দাম, রেলওয়ে ফ্রেট এবং

কর্মিদের মাইনে বাড়া ছাড়া বিদ্যুতের দাম বাড়ার অন্য কোনও কারণ থাকতে পারে যদিনা এন. টি. পি. সি., ডি. ভি. সি.-র এফেক্টে দাম বাড়ে। সেজন্য আমি মনে করি এবিষয়ে একটা টোটাল রেগুলেটরি কমিটি থাকা দরকার। তা যদি হয় তবে একমাত্র তারাই সবাইকে সন্তুষ্ট করতে পারব। তা নাহলে রাজ্য যখন বিদ্যুতের দাম বাড়াবার কথা বলে তখন ইউটিলিটিরা খুশি হয়না, পাবলিক'ও খুশি হয় না। এই রকম একটা অবস্থা চলছে। পাবলিক মনে করে অহেতুক বাড়ানো হচ্ছে, ইউটিলিটি বলছে,—আমাদের পাওনা আমরা পাচ্ছিনা। এইরকম জায়গায় কিন্তু আছে। সেখানে ইনডিপেণ্ডেন্ট রেগুলেটরী কমিশন বেটার সার্ভ করতে পারে। আর পাবলিকের যে হিয়ারিং সেটার হিয়ারিং তারা পাবে—এটাই একটা অ্যাডভানটেজ।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের একটি কথা শুনে আনন্দিত হয়েছি যে মাননীয় মন্ত্রী মহাশয় রেগুলেটরী কমিশনের আইডিয়াটা মেনে নিয়েছেন, বিশেষ করে যখন প্রাইভেটাইজেশনে যাবে। যেমন টেলিকম রেগুলেটরী অথরিটি আছে সেইরকম টেলিকম প্রাইভেটাইজেশনের মতন বিদ্যুতের রেগুলেটরী অথরিটি দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় ঠিকই বলেছেন, আমাদের রাজ্যে একটা সিঙ্গল প্রাইভেট সেক্টর প্রডিউসার এবং ডিস্ট্রিবিউটিং এজেন্ট আছে তার সঙ্গে প্রায়ই এস. ই. বির কনফ্লিক্ট হচ্ছে। তারা একতরফা ভাবে দাম বাড়াচ্ছে। এইজন্য এস. ই. বিকেও কনসিকোয়েন্টলি দাম বাড়াতে হচ্ছে। আমি জানতে চাইছি, এখন যে রেগুলেটরী অথরিটি হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় কি সি. ই. এস. সি. ছাড়া অন্য কোনও প্রাইভেট এজেন্সিকে প্রডাকশন এবং ডিস্ট্রিবিউশনের জন্য ইনডিপেণ্ডেন্ট দায়িত্ব পার্টিকুলার এলাকার ক্ষেত্রে দেবার কথা চিন্তা করছেন কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি কিছুক্ষণ আগেই বলেছি, প্রাইভেট কোম্পানি এখানে আসবে ব্যবসা করতে ১৭ পারসেন্ট রিজার্ভ ব্যাঙ্ক রেট প্লাস ৫ পারসেন্ট প্রফিট দিতে হবে। শহরের যে এলাকা যেমন দক্ষিণে সোনালপুর, রাজপুর, বারুইপুর—কিছু শহরতলি আমি শহর বলছি, আপনি শহর বলবেন কিনা জানি না—তেমনি আসানসোল, বর্ধমান, শিলিগুড়ি ইত্যাদি আছে। ইলেক্ট্রিসিটি বোর্ড এদের উপরই খানিকটা বেঁচে আছে। এখন তাহলে ডিসিশন নিতে হবে। আমি ব্যক্তিগতভাবে বিশ্বাস করি না যে তারা গ্রামে অথবা কৃষিতে অথবা লোকদীপে প্রাইভেট কোম্পানি বিনা পয়সায় বিদ্যুৎ দেবে।

**শ্রী সৌগত রায় ঃ** কেন, ক্রস সাবসিডাইজেশন দেবে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ক্রস সাবসিডাইজেশন আসে কনজিউমার ইনডেক্সের উপর।

ইণ্ডাস্ট্রিয়াল কনজিউমার কত আছে, কত ইউনিট বাড়ছে আর তলার দিকে কত দাম বাড়ছে। সর্বভারতীয় ক্ষেত্রে দেখা যাচ্ছে ইণ্ডাস্ট্রিয়াল কনজিউমার—আজকে মনে করুন ৬০ এর দশকে যেখানে ৬০-৬৫ ছিল সেটা এখন কমতে কমতে ৪৭ নেমে গেছে আর ডোমেস্টিক কনজিউমার বাড়ছে, রুর‍্যাল ইলেকট্রিফিকেশন তত বাড়ছে। এই ব্যাপারে ক্রস সাবসিডাইজেশন ডিফিকাল্ট হয়ে গেছে। ইণ্ডাস্ট্রিয়াল যে রেট সেটা কিন্তু খুবই হাই রেটে চলে গেছে। আমি সমস্ত রাজ্য মিলিয়ে বলছি। কোথাও বেশি, কোথাও কম হতে পারে, সেটা আলাদা কথা, কিন্তু এটা হাই রেটে চলে গেছে। এর বেশি যদি বাড়িয়ে যাই তাহলে ক্যাপটিভ ডিজেলে চলে যাবে। ফলে এটা পরিবেশ নষ্ট করবে। কিন্তু তার সুবিধা ওদের হাতেই থাকবে। এটা একটা সমস্যা আছে। এই সমস্যাগুলি ইণ্ডিপেণ্ডেন্ট রেগুলেটরী কমিশন সার্বিক ভাবে চিন্তা করতে পারে। তবুও প্রশ্ন হতে পারে কতটা ইণ্ডিপেণ্ডেন্ট হবে, কি হবে। কেন্দ্রীয় সরকার স্থির করতে পারে না, কেন্দ্রীয় সরকার স্থির করলেও আলাপ-আলোচনা হবে, তখন রাজ্যগুলি চিন্তা করবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিদ্যুৎ নিয়ন্ত্রণ কমিশনের প্রস্তাবটি দেখছেন। কিন্তু আমরা কি লক্ষ্য করছি? সি. ই. এস. সি কলকাতা সহ শিল্পাঞ্চলে যে বিদ্যুৎ যোগান দিচ্ছে তারা গত মার্চ মাসে যে বিল পাঠিয়েছিলেন আর মে বা জুন মাসে যে বিল পাঠিয়েছেন সেটা ৩-৪ গুণ বেশি হয়ে গেছে। ব্যক্তিগত সমীক্ষা করে বলা হয়েছিল, একজন মানুষের সার্বিক আয়ের ৫ পারসেন্ট ইলেক্ট্রিসিটির জন্য ব্যয় করতে পারে। কিন্তু এখানে ১৫ পারসেন্ট হয়ে গেছে। একজন মানুষকে ১৫ পারসেন্ট বিদ্যুৎ কনজামশনের জন্য দিতে হচ্ছে। এই কলকাতা থেকে সি. ই. এস. সি মানুষের টাকা লুঠ করে নিয়ে যাচ্ছে, এর কোনও কারণ বা সংজ্ঞা লোকে জানে না, লাম্পসাম তারা দাম বাড়িয়ে দিয়েছে। মে মাসে যেখানে ১০০ টাকার বিল ছিল, জুন মাসে সেখানে ৪০০ টাকা সাড়ে ৪৫০ টাকা হয়ে গেছে। এই ব্যাপারে আপনি অবগত আছেন কি না, থাকলে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** সৌগতবাবু ঠিকই বলেছেন। আমিও অনেক সভায় বলেছি যে, প্রাইভেট মনোপোলি একথা আমি বিশ্বাস করি। গভর্নমেন্ট মনোপোলি হলেও খারাপ, প্রাইভেট মনোপোলি হলেও খারাপ গ্রাহকদের দিক থেকে। প্রশ্ন যেটা করেছেন, আমার কাছে কোনও লিখিত অভিযোগ আসেনি। আমি সি. ই. এস. সি.-র কনজিউমার—বিমার এবং বিল দেখলেই বুঝব যে সেটা এরকম আসছে না। ১লা এপ্রিল থেকে কয়লার দাম ৩০ শতাংশ বেড়েছে এবং রেলওয়ে ফ্রেট ১২ শতাংশ বেড়েছে এবং তার ফলে ৩৫-৩৬ শতাংশের মতো বিল বেড়ে যাবে। সেটাই ফুয়েল সারচার্জ হিসাবে বেড়ে গেছে। আপনি যদি কয়লার দাম বাড়িয়ে দেন তাহলে তারা দাম বাড়াবেন না?

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** ওরা প্রফিট শেয়ারিং অর্গানাইজেশন। যেখানে কোনও লোকসান হচ্ছে না সেখানে তারা ৩৫ পারসেন্ট দাম বাড়িয়েছেন।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ইণ্ডিয়ান ইলেক্ট্রিসিটি অ্যাক্টে প্রাইভেট কোম্পানি কত পারসেন্ট প্রফিট করবে সেটা বলা আছে। আমরা বিষয়টা চেক করি। এই ফুয়েল সারচার্জ তিনটি বিষয়ের উপর নির্ভর করে। এর একটি হচ্ছে কয়লা। একটি প্ল্যান্ট চালাতে তেল লাগে। এবং আর একটি হচ্ছে রেলের ট্রান্সপোর্টেশন এক্সপেন্স। এই তিনটির দাম যদি বাড়ে বা একটির দামও যদি বাড়ে তাহলে ফুয়েল সারচার্জ বেড়ে যায়। সেটা ইউনিট প্রতি ১ পয়সা হতে পারে, ৫ পয়সা হতে পারে, ১০ পয়সা হতে পারে। নিয়মটা কিন্তু সারা পৃথিবীর ইলেক্ট্রিসিটি অ্যাক্টেই চালু আছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** গত মাসে আমার বিল এসেছিল ১৪০ টাকার মতো, কিন্তু এমাসে ৪০০ টাকার বিল এসেছে। ইজ ইট জাস্টিফাইএবেল?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি বলব, আপনার মিটার রিডিং চেক করবেন। সেখানে যদি সন্দেহ হয়, আমার কাছে লিখবেন। অনেক গ্রাহক আমার কাছে এভাবে চিঠি দেন এবং সেটা আমি ক্ষতিয়ে দেখি। কিন্তু শিল্পে কি হচ্ছে সেটা বলতে পারছি না, কারণ আমি শিল্পপতি নই এবং হতেও চাই না। আমি জানি না, সেখানে কি বেড়েছে। আমি মধ্যবিত্ত গ্রাহকদের সম্বন্ধে বললাম।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** গত তিন মাসে রাজ্যে বিদ্যুৎ বিলে তিনবার দাম বেড়েছে যার মধ্যে একবার বিদ্যুতের দাম এবং দুবার ফুয়েল সারচার্জ হিসাবে। অতি সম্প্রতি এস. ই. বি. মারাত্মকভাবে বিদ্যুতের দাম বাড়াবার সিদ্ধান্ত নিয়েছে, দ্বিগুণ বাড়িয়ে দেবার সিদ্ধান্ত নিয়েছে। এছাড়া দারিদ্র্য সীমার নিচে থাকা মানুষের ছোট শিল্প, কুটির শিল্প এবং জ্যোতি প্রকল্প—সব প্রকল্পে দাম বাড়িয়ে দেবার সিদ্ধান্ত গ্রহণ করেছেন তারা যেটা ভরতুকির দ্বিগুণ। ইতিমধ্যে এস. ই. বি. দুবার দাম বাড়িয়েছেন এবং আর একবার দাম বাড়াবার ব্যাপারে আপনার অনুমোদনের অপেক্ষায় রয়েছেন তারা। আপনি ডিজেল, পেট্রোল এবং কয়লার দাম বেড়েছে বলে বারবার ফুয়েল সারচার্জ বাড়ছে বলে বলেছেন। কিন্তু আপনি নিজেই বলেছেন যে, বিদ্যুৎ সঞ্চালনা এবং বন্টনের ক্ষেত্রে যেভাবে লস হচ্ছে এবং চুরি হচ্ছে। এগুলো বন্ধ করে আবার গ্রাহকদের উপর আবার বিদ্যুতের দাম বাড়িয়ে চাপ সৃষ্টির প্রচেষ্টা আপনি বন্ধ করবেন কিনা এটা আমার স্পেসিফিক কোয়েশ্চেন। এস. ই. বি. নতুন করে দাম বাড়াবার যে প্রচেষ্টা সেটা আপনি বন্ধ করবেন—এটা হাউসকে অ্যাস্যুওর করবেন কি না? এই সম্পর্কিত ফাইল আপনার কাছে বৃহস্পতিবার গেছে।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এস. ই. বি., সি. ই. এস. সি., ডি. পি. এল., ডি. পি. এস. সি. লাস্ট দাম বাড়িয়েছে নভেম্বর ডিসেম্বর মাসে। তিনবার যে দাম বেড়েছে সেটা বাড়িয়েছে অক্টোবর-নভেম্বর-ডিসেম্বর মাসে বিভিন্ন সংস্থা বিভিন্ন সময়ে। তবে আবার দাম বাড়াবার কোনও ফাইল আমার কাছে আসেনি। যদি আসতো, বিভাগীয় সচিব নিশ্চয়ই সেটা বলতেন। দুই-তিন মাসের মধ্যে কোনও ফাইল এসেছে বলে জানা নেই। যদি আসে, নিশ্চয়ই দেখব।

[11-50 – 12-00 Noon.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পেট্রোলের দাম বাড়ছে, ডিজেলের দাম বাড়ছে, সেই সঙ্গে বিদ্যুতের দামও বাড়ছে। কিন্তু বিদ্যুতের দাম বাড়তে বাড়তে এমন একটা জায়গায় যাচ্ছে যে এতে কনজিউমারদের অসুবিধা হচ্ছে। আজকে গ্রীষ্মের সময়ে ১২/১৪ ঘন্টা করে বিদ্যুৎ থাকছে না, কিন্তু মাসের পর মাস বিদ্যুতের বিল এসে হাজির হচ্ছে। এই সম্পর্কে আপনার কাছে অনেক অভিযোগও করা হয়েছে। কাজেই এই সম্পর্কে তদন্ত করে কনজিউমারদের প্রতি দৃষ্টি রাখবেন কি এবং শহরের উপরে এই বিদ্যুৎ চুরি বেশি হচ্ছে। এই সম্পর্কেও আপনি তদন্ত করবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** প্রথম কথা হচ্ছে যে, ১০-১২ ঘন্টা করে পাওয়ার থাকছে না, আমার কাছে যে খবর আছে তাতে গত মাস দুয়েক ঝড়-ঝঞ্ঝায় কিছু কিছু জায়গায় এটা হয়েছে। আর একটা হচ্ছে, টিটাগড় থেকে জিরাট যে লাইন আছে এবং উত্তর ২৪ পরগনা, দক্ষিণ নদীয়া, এইসব জায়গায় চুরি হচ্ছে হাইটেনশন লাইনে। আপনারা জানেন যে, হাই টেনশন লাইনে চুরি হলে লো টেনশন লাইনকে এফেক্ট করে। আমাদের ২২০ কে.ভি-তে চুরি হচ্ছে যেটা থেকে অনেক সাব-স্টেশনে বিদ্যুৎ যাচ্ছে। কাজেই সেগুলিও এফেক্টেড হচ্ছে। এই চুরি করা বন্ধ করার জন্য আমরা চেষ্টা করছি। আমি সভায় বার বার বলেছি যে বিদ্যুৎ পর্ষদে যে সব কর্মী আছে তারা সকলেই যে অসৎ তা নয়, সৎ কর্মী যারা আছেন তারা এই চুরি বন্ধ করার চেষ্টা করছেন। কিন্তু ইলেকটেড রিপ্রেজেন্টেটিভ যেখানে সেখানে আমাদের সাহায্য করছেন। সেখানে আমরা সফল হচ্ছি, যেখানে সাহায্য করছেন না সেখানে সফলতা আসছে না। এই রকম একটা অবস্থায় আমরা দাঁড়িয়ে আছি। আমি ব্যক্তিগত ভাবে জানিনা যে এই চুরী টোটালি বন্ধ করতে গেলে কি ভাবে করা যাবে। কারণ বিরাট মাঠের মধ্যে দিয়ে লাইন যাচ্ছে। এটাকে যদি পুলিশ দিয়ে বন্ধ করতে হয় তাহলে আমাদের রাজ্য সরকারের যে পুলিশ ফোর্স আছে তার থেকেও বেশি দরকার।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কয়েকদিন ধরে কাগজে দেখছি যে বিদ্যুতের তার চুরি হচ্ছে। যদিও হায়ার সিকিউরিটি রেখেছেন, পুলিশ দপ্তরের সঙ্গে আলোচনাও করছেন। আমি আপনার কাছে জানতে চাই যে, এই হাই টেনশন লাইন বিভিন্ন জায়গায় কাটছে, এই ব্যাপারে পুলিশ মন্ত্রী বা পুলিশ বিভাগ কি উদ্যোগী ভূমিকা নিয়েছেন এবং কতজন রিসিভারকে অ্যারেস্ট করেছেন এবং এই বিদ্যুৎ মন্ত্রী কি উদ্যোগী ভূমিকা নিয়ে রাজ্য স্বরাষ্ট্র মন্ত্রীর সঙ্গে আলোচনা করে কি ব্যবস্থা নিয়েছেন সেটা জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** রাজ্যে ৫/৭ হাজার—আমার ঠিক মনে নেই সার্কিট কিলো মিটার লাইন আছে, এটা আপনারা চিন্তা করবেন। আজকে পুলিশ দপ্তরকে যদি পুলিশ রাখতে হয় লাইন ধরে ধরে এবং তাও আর্ম পুলিশ হতে হবে তাহলে আমাদের যে টোটাল স্ট্রেন্থ আছে তার থেকে বেশি লাগবে। এটা আমাদের বুঝতে হবে যে, আমরা ইলেক্ট্রিসিটির জন্য যতটা ইনভেস্ট করছি, চুরি করলে তার থেকে বেশি লাগছে, না কম লাগছে। আমাদের তো ইকনমিকটা দেখতে হবে। পুলিশ ডিপ্লে করে আমাদের যা খরচ হবে তার থেকে যদি চুরি বেশি হয় তখন পুলিশ ডিপ্লে করা সম্ভব। তা নাহলে করা শক্ত।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই ব্যাপারে আপনি কি পুলিশ মন্ত্রীর সঙ্গে আলোচনা করেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বিদ্যুৎ পর্ষদে একজন ইন্সপেক্টার General of Police rank. র‍্যাঙ্কের অফিসার আছেন অ্যাডভাইসার Security & Vigilence. এবং বিভিন্ন জেলাতে আমরা পুলিশ মোতায়েন করেছি। আমাদের এস. ই. বি'র পক্ষ থেকে তাকে মাহিনা দেওয়া হয়, তিনি সমস্তটা কনট্রোল করেন। আশা করি আগামীকাল এ সম্পর্কে বিস্তারিতভাবে আপনাদের কাছে আলোকপাত করতে পারব।

**শ্রী নির্মল ঘোষ ঃ** এই রেগুলেটারি কমিশন রাজ্য সরকারের পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ। বজবজ এবং বক্রেশ্বর এসে গেলে—আপনি জানেন, বক্রেশ্বরে আপনাদের নিয়ন্ত্রণ থাকবে না, সি. ই. এস. সি'তে আপনাদের নিয়ন্ত্রণ নেই। এই নিয়ন্ত্রণ না থাকার ফলে তারা কিভাবে বিল পাঠান সে সম্পর্কে অনেক মাননীয় সদস্যই উল্লেখ করেছেন, আমি আর সে সম্পর্কে বলছি না। আমি জানতে চাই, প্রকৃত অর্থে এই নিয়ন্ত্রণের মানে কি? কিভাবে নিয়ন্ত্রণ করা হবে? ধরুন ফার্নেস অয়েলের দাম বেড়ে গেল, সেখানে দাম বাড়বে— এখন কি হারে দাম বাড়বে এটা ম্যানেজমেন্ট যেটা বলবে সেটাই হবে, না, সমস্ত ফ্যাক্টর দেখে করবেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কিছুক্ষণ আগেই আমি বললাম যে বিভিন্ন ম্যানেজমেন্ট তারা একটা বিদ্যুতের হার প্রস্তাব করে এবং আমরা আমাদের বুদ্ধিমত একটা দিই। মজা হচ্ছে, ম্যানেজমেন্টও খুশি নয়, পাবলিকও খুশি নয়। তাহলেও ব্যক্তিগতভাবে আমার ধারণা ঠিক ভোল্টেজে যদি নিরবিচ্ছিন্নভাবে বিদ্যুৎ দেওয়া যায় তাহলে কনজিউমাররা বেশি পয়সা দিতে রাজি হবেন। কনজিউমারদের ইন্টারেস্ট দেখা হয় এবং ম্যানেজমেন্টকে আইনগতভাবে যেটা প্রফিট করতে দেওয়া হয়েছে সে সম্পর্কে আমাদের কিছু বলার নেই। এটা পারফেক্ট বলব না যার জন্যই এই রেগুলেটারি কমিশনের প্রশ্নটা এসেছে। তবে এই রেগুলেটারি কমিশন হলেই যে আর কেউ অসন্তুষ্ট থাকবেন না তা কিন্তু নয়। বিদেশে যেখানে এই রেগুলেটারি কমিশন হয়েছে যেমন ইংল্যাণ্ডে সেখানে দেখা গিয়েছে কনজিউমাররা খুব খুশি নন।

## সি. টি. সি.-র নতুন রুট

***৬৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৯) **শ্রী জটু লাহিড়ী ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া থেকে বিদ্যাসাগর সেতু দিয়ে সি. টি. সি.-র নতুন কোন রুটে বাস চালানোর পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে থেকে তা চালু হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) আপাতত হাওড়া থেকে বিদ্যাসাগর সেতু দিয়ে সি. টি. সির কোনও নতুন রুটে বাস চালানোর পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জটু লাহিড়ী ঃ** বিদ্যাসাগর সেতু হবার পর আমি মনে করি হাওড়ার দিকে বাকসারা, জগাছা, বালিটিকুরি, বাঁকড়া ইত্যাদি রুটে সি. টি. সি'র বাস চালানো উচিত। মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন পরিকল্পনা নেই। আমার জিজ্ঞাস্য, পরিকল্পনা না থাকার কারণ কি অর্থনৈতিক কারণ, না, নতুন বাস নেই?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** প্রশ্নটা সি. টি. সি'র বাস নিয়ে করা হয়েছে। মাননীয় বিধায়ক মহাশয় জানেন যে বাস এখান থেকে দেওয়া যায় কিন্তু ওখানে গিয়ে যেখান দিয়ে বাসগুলি বেরুবে সেই আঙ্গিকটা এখনও ঠিক তৈরি হয়নি। কোনা এক্সপ্রেস হাইওয়ে, বম্বে রোডের কানেক্টার, এটা না হওয়া পর্যন্ত হাওড়ার ভেতরে ঢোকার প্রশ্নে যে সমস্যাটা

আছে সেগুলি নিরসন না করে বাস বাড়ালে হাওড়ায় যানজট বাড়বে। সেইজন্য আমরা অপেক্ষা করছি। কোনা এক্সপ্রেস হাউওয়ে, এটা আমাদের আশা, এ বছরের শেষের দিকে, কোনা এক্সপ্রেস হাই ওয়ে, এটা কমপ্লিট হয়ে যাওয়ার কথা। আশা করি হয়ে যাবে যদিও ওরা সময়টা এপ্রিল ১৯৯৮ বলছে। কিন্তু তার আগেই হবে। এটা হলে সি. এস. টি. সি বলুন আর অন্যান্য বাস বলুন গাড়ি চলাচলের যে নিষেধাজ্ঞা আছে দ্বিতীয় হুগলি সেতুর উপর দিয়ে সেটা শিথিল হয়ে যাবে তাতে সরকারের লাভবান হবে। দ্বিতীয় হুগলি সেতু ব্যবহার করার আগ্রহ আমাদের আছে। এটা দ্রুত শেষ করতে পারলে সরকারি আয় বাড়বে।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### জলপথে কলকাতা-বহরমপুর

*৬৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৭) **শ্রী অজয় দে** ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা থেকে বহরমপুর জলপথে যাওয়ার ব্যবস্থা চালু হচ্ছে কি না; এবং

(খ) হলে, তা কবে নাগাদ চালু হতে পারে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### পলদা বিলে মাছচাষ

*৬৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৭) **শ্রী সুশীল বিশ্বাস** ঃ মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার পলদা বিলে মাছচাষের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে থেকে তা শুরু হবে বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) শীঘ্র শুরু করা যাবে বলে আশা করা যায়।

### লিগ্যাল এইড কমিটির সভ্য নিয়োজন/নির্বাচন

***৬৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৬) **শ্রী কমল মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জেলা/মহকুমাতে 'লিগ্যাল এইড কমিটি'-র সভ্যরা কি পদ্ধতিতে নিয়োজিত/নির্বাচিত হন; এবং

(খ) কি ধরনের যোগ্যতা থাকলে এই কমিটির সভ্য হওয়া যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এ রাজ্যে চালু লিগ্যাল এইড্ স্কীম অনুযায়ী কিছু সরকারি আধিকারিক পধাধিকারী বলে সভ্য হন। এবং কয়েকজন জনপ্রতিনিধি, সমাজসেবক, আইনবিদ, মহিলা প্রতিনিধি ও তফসিলি জাতি ও উপজাতির প্রতিনিধি লইয়া লিগ্যাল এইড্ কমিটি গঠন করা হয়।

(খ) স্থানীয় জনপ্রতিনিধি আইনজ্ঞ ও সমাজ সেবার ক্ষেত্রে অগ্রণী ব্যক্তিদের মধ্য থেকে সভ্য নির্বাচিত করা হয়।

### বেহালার বৈমানিক প্রশিক্ষণকেন্দ্র

***৬৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৩) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেহালায় বৈমানিক প্রশিক্ষণকেন্দ্রটির প্রশিক্ষণ-সমস্যার কোনও সমাধান হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, বর্তমানে কত জনকে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে; এবং

(গ) বৈমানিক প্রশিক্ষণের ক্ষেত্রে ন্যূনতম কি কি যোগ্যতা আবশ্যক?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) আবেদনের সময়ে প্রার্থীর বয়স ১৭ বছরের কম হবেনা; শারীরিক ভাবে সুস্থ

প্রমাণিত যোগ্যতা অন্ততপক্ষে ১০+২ মান উত্তীর্ণ হতে হবে, পদার্থবিদ্যা ও গণিত সহ।

**ওয়াকফ সম্পত্তি সম্পর্কিত ট্রাইব্যুনাল**

***৬৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০১৪) **শ্রী সুকুমার দাস ঃ** ওয়াকফ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ওয়াকফ সম্পত্তির বিরোধ নিষ্পত্তির জন্য কোনও ট্রাইব্যুনাল গঠন করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত ট্রাইব্যুনাল কাদের নিয়ে গঠিত ও প্রধান কে?

**ওয়াকফ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) না। তবে প্রস্তুতির কাজ চলছে।

**কলকাতা রাষ্ট্রীয় পরিবহনের বাস**

***৬৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৪) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন নিগমের মোট কতসংখ্যক বাস আছে; এবং

(খ) প্রতিদিন গড়ে কটি বাস রাস্তায় বার করা হয়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১২২২টি

(খ) ৮৫৭টি

**পূজালী-হাওড়া ফেরি সার্ভিস**

***৬৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯১৯) **শ্রী অশোককুমার দেব ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ এলাকার পূজালী থেকে হাওড়া (ভায়া বজবজ) পর্যন্ত ফেরি সার্ভিস চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা চালু হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**মাছের বাৎসরিক গড় চাহিদা ও উৎপাদন**

***৬৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫) **শ্রী আব্দুল মান্নান ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫ ও ১৯৯৬ দুই বছরে রাজ্যে মাছের বাৎসরিক গড় চাহিদা এবং উৎপাদন কত ছিল;

(খ) চাহিদা পূরণ করতে ঐ দু' বছরে বাংলাদেশ এবং ভারতের অন্যান্য রাজ্য থেকে কি পরিমাণ মাছ সরকারি বা বেসরকারিভাবে এ রাজ্যে আমদানি করা হয়েছে; এবং

(গ) মাছের বিক্রয়মূল্য নিয়ন্ত্রণের ক্ষেত্রে রাজ্য সরকারের কোনও ভূমিকা আছে কি না?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫ এবং ১৯৯৬ দুই বৎসরে রাজ্যে মাছের বাৎসরিক গড় চাহিদা ছিল, যথাক্রমে—১৯৯৫ ঃ ১০.২০ লক্ষ মেট্রিক টন।

১৯৯৬ ঃ ১০.৪৫ লক্ষ মেট্রিক নট।

(খ) চাহিদা পূরণ করতে ঐ দুই বৎসরে বাংলাদেশ এবং ভারতের অন্যান্য রাজ্য থেকে প্রতি বছর প্রায় ৯০/৯৫ হাজার টন থেকে ১.০০/১.০৫ লক্ষ টন মাছ আমদানি হয়েছে, যার মধ্যে ১৯৯৫ সালে বাংলাদেশ থেকে সরকারিভাবে মাছের আমদানির পরিমাণ ৬৬০ টন মাত্র। ১৯৯৬ সালে বাংলাদেশ থেকে সরকারিভাবে কোনও মাছ আমদানি করা হয় নাই।

(গ) প্রত্যক্ষভাবে মাছের বিক্রয়মূল্য সরকারের দ্বারা নিয়ন্ত্রিত হয় না। তবে মাছ চাষে জনসাধারণকে উৎসাহিত করে উৎপাদনবৃদ্ধির জন্য অনেকগুলি পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন যাহা মাছের বিক্রয়মূল্য নিয়ন্ত্রণের সহায়ক হইবে।

## প্রধানমন্ত্রী রোজগার যোজনা

***৬৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৫-৯৬ আর্থিক বছরে প্রধানমন্ত্রী রোজগার যোজনা প্রকল্পে রাজ্যের লক্ষ্যমাত্রা কত ছিল;

(খ) তন্মধ্যে, ব্যাঙ্ক কর্তৃক অনুমোদিত প্রকল্পের সংখ্যা কত; এবং

(গ) কতগুলি প্রকল্পের ক্ষেত্রে ঋণ মঞ্জুর করা হয়েছিল?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২২,৯০০ (বাইশ হাজার নয় শত)

(খ) ১০,১৮৪ (দশ হাজার এক শত চুরাশি)

(গ) ৪,৬৬৭ (চার হাজার ছয় শত সাতষট্টি)

## ডি. টি. ডব্লু ও এস. টি. ডব্লু. থেকে কানেকশন

***৬৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮) **শ্রী অজয় দে ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে ডি. টি. ডব্লু. ও এস. টি. ডব্লু. থেকে ডোমেস্টিক কানেকশন দেওয়া বন্ধ করা হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, কত দিন যাবৎ হয়েছে; এবং

(গ) উক্ত কারণে গ্রামীণ-এলাকায় যে সমস্যা হয়েছে তা দূরীকরণে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডি. টি. ডাব্লু ও এস. টি. ডাব্লুর জন্য তৈরি লাইনগুলির মাধ্যমে কৃষিকার্যে ব্যবহৃত পাম্প সেটগুলিতে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়। এই লাইনগুলি থেকে সাধারণত গার্হস্থ্য প্রয়োজনে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয় না। বর্তমানে ডি. টি. ডাব্লু ও এস. টি. ডাব্লু লাইন থেকে প্রযুক্তিগত কারণে পুরোপুরি ভাবে ডোমেস্টিক কানেকশন দেওয়া বন্ধ করা হয়েছে।

(খ) গত ২৫.১১.৯৫ থেকে ডি. টি. ডাব্লু ও এস. টি. ডাব্লু লাইন থেকে ডোমেস্টিক কানেকশন দেওয়া বন্ধ করা হয়েছে। অর্থাৎ এই প্রকার কানেকশন বর্তমান সময় পর্যন্ত প্রায় এক বছর তিন মাস বন্ধ আছে।

(গ) হ্যাঁ, ব্যবস্থা নেওয়া হচ্ছে। যেমন এস. টি. ডাবল লাইন থেকে ডোমেস্টিক কানেকশন এর জন্য আলাদা লাইন টানার কর্মসূচি নেওয়া হয়েছে। তবে পর্ষদের আর্থিক অনটনের জন্য কর্মসূচি রূপায়ণে বিলম্ব হচ্ছে।

### "ল-ক্লার্ক কাউন্সিল" গঠন

***৬৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬০৫) **শ্রী তপন হোড় ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রস্তাবিত "ল-ক্লার্ক কাউন্সিল" গঠন বর্তমানে কি পর্যায়ে আছে; এবং

(খ) রাজ্যের বিভিন্ন আদালতে বর্তমানে কত জন "ল-ক্লার্ক" আছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ ল'ক্লার্কস অ্যাক্ট, ১৯৯৭-এর ৩নং ধারামতে স্টেট কাউন্সিল গঠনের জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হচ্ছে।

(খ) রাজ্যের বিভিন্ন আদালতে বর্তমানে ১১০৪৬ জন লাইসেন্সধারী ল'ক্লার্কস আছেন।

### গাড়ির দূষণের বিরুদ্ধে ব্যবস্থা

***৬৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৮) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতায় পেট্রোল/ডিজেলচালিত গাড়ির দূষণের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কেন্দ্রীয় মোটরযান বিধি ১১৫ ও ১১৬ অনুসারে এবং পশ্চিমবঙ্গ মোটরযান বিধি অনুসারে কোনও নতুন মোটরযান প্রথম নিবন্ধীকরণ থেকে এক বছর 'পলিউশন' আণ্ডার কন্ট্রোল' শংসাপত্র ছাড়াই ব্যবহার করা যেতে পারে। এই সময়ের পর থেকে প্রতি মোটরযানকে শংসাপত্র সঙ্গে রাখতে হয়। শংসাপত্র প্রদানের জন্য রাজ্য সরকার স্বয়ং অথবা জেলাশাসক এবং পাবলিক ভেহিকলস ডিপার্টমেন্টের মাধ্যমে কোনও সংস্থাকে নিয়োগ করতে পারেন। এই সংস্থাগুলির

দেওয়া শংসাপত্র ছয়মাস অথবা তার কম সময়ের জন্য কার্যকর থাকে রাজ্য সরকারের বিবেচনানুযায়ী যে কোনও সেন্টারের শংসাপত্র সমগ্র ভারতবর্ষে গ্রহণযোগ্য।

এসত্ত্বেও, রাজ্য সরকারের মোটর ভেহিকলস ইন্সপেক্টরগণ এবং পুলিশের সাব ইন্সপেক্টরগণ এবং পুলিশের সাব ইন্সপেক্টর বা তৎ উর্ধ্ব অফিসাররা প্রয়োজনবোধে কোনও গাড়িকে পুনরায় পরীক্ষা দিতে বাধ্য করতে পারেন। যদি প্রতিপন্ন হয় যে মোটর যানটির দূষণ নির্ধারিত সীমার মধ্যে নেই সেক্ষেত্রে গাড়ির চালক বা তত্ত্বাবধায়ককে ক্রটি সংশোধন করে সাতদিনের মধ্যে গাড়িটি পুনরায় পরীক্ষা করিয়ে তার শংসাপত্র আধকারিকদের দেখাতে হয়। অন্যথায় প্রথম অপারাধের ক্ষেত্রে ১০০০ টাকা এবং পরবর্তী অপরাধের জন্য ২০০০ টাকা জরিমানা করা যেতে পারে।

যদি চালক তত্ত্বাবধায়ক পুনরায় শংসাপত্র দাখিল না করেন সেক্ষেত্রে গাড়িটির নিবন্ধীকরণ সাময়িকভাবে রদ করা যেতে পারে যতক্ষণ পর্যন্ত ঐ শংসাপত্র দাখিল না করা হয়।

আইনগতভাবে এই সমস্ত ব্যবস্থাগুলিই গ্রহণ করা হচ্ছে।

## রাজ্য বিদ্যুৎ পর্ষদে মৃত কর্মীর পরিবারের চাকরি

*৬৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৪) **শ্রী কমল মুখার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডব্লু. বি. এস. ই. বি.-তে কর্মরত অবস্থায় কোনও কর্মী মারা গেলে তার পরিবারের কাউকে চাকরি দেওয়ার ব্যবস্থা আছে কি না?

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে সরকার এ-বিষয়ে কি চিন্তা-ভাবনা করছেন; এবং

(গ) রাজ্য বিদ্যুৎ পর্ষদে কর্মচারিদের চিকিৎসা-ভাতা দেওয়ার পদ্ধতি কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) পর্ষদের সকল শ্রেণীর কর্মচারিদের প্রতি মাসে মাহিনার সঙ্গে চিকিৎসা ভাতা বাবদ ৩৭ টাকা ৫০ পয়সা দেওয়া হয়। সরকারি হাসপাতাল বা পর্ষদ স্বীকৃত চিকিৎসা কেন্দ্রে "Indoor patient" হিসাবে কোনও পর্ষদ কর্মী চিকিৎসা করালে

ঐ চিকিৎসা খরচ প্রচলিত বিধি অনুসারে পর্ষদ বহন করে থাকে। তবে হাসপাতালে চিকিৎসা বাবদ কোনও কর্মীর পোষ্যর ক্ষেত্রে বাৎসরিক সর্বোচ্চ ২০০০ টাকা পর্ষদ বহন করে থাকে। রোগের জটিলতা এবং পরিস্থিতি বিচারে ক্ষেত্র বিশেষে নিয়ম শিথিল করে বিশেষত Brain tumour, Kidney transplantation, ক্যান্সার ইত্যাদি ক্ষেত্রে পর্ষদ চিকিৎসা খরচ বহন করে।

### জীর্ণপ্রায় আদালত ভবন সংস্কার

***৬৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৫) **শ্রী অশোককুমার দেব ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত রাজ্যের কোন কোন জীর্ণপ্রায় আদালত ভবন সংস্কারের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমান আর্থিক বৎসরে উল্লেখিত সময়ের মধ্যে নিম্নবর্ণিত আদালত ভবন দুটি সংস্কারের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন ঃ

১। পুরুলিয়া জেলা জজের আদালত ভবন।

২। জলপাইগুড়িতে নবাববাড়ী প্রাঙ্গনের আদালত ভবন।

[12-00 – 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Deba Prasad Sarkar on the subject of reported proposal of West Bengal State Electricity Board to increase electricity charges.

The subject matter of the motion is not such that may call for adjournment of the business of the House.

The member will get ample scope to raise the matter during discussion and voting on Demand for Grants of the Power Department which will be taken up by the House tomorrow.

The member may also call attention of the Minister concerned

through mention, calling attention, question etc.

I, therefore, withhold my consent to the motion.

The member may, however, read the text of the motion, as amended.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল, সম্প্রতি পুনরায় রাজ্য বিদ্যুৎ পর্ষদ কৃষি, গৃহস্থ ছোট শিল্প এমনকি দারিদ্র্যসীমার নিচে বসবাসকারী মানুষের ব্যবহার্য বিদ্যুতের মূল্যও ব্যপক হারে বাড়ানোর সিদ্ধান্ত নিয়েছে। কৃষি, ও সেচের পাম্প চালানোর জন্য এখন যেখানে ইউনিট প্রতি ৮৫ পয়সা বিদ্যুতের দাম দিতে হয় পর্ষদ তা বাড়িয়ে ১৭০ পয়সা করার সিদ্ধান্ত নিয়েছে। একই সাথে গৃহস্থ বাড়ি ছোট শিল্প ও বাণিজ্যিক প্রতিষ্ঠান এবং জনহিতকর সংস্থায় ইউনিট প্রতি ১৫ পয়সা হারে বিদ্যুতের দাম বাড়ানোর সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এ ছাড়া লোকদ্বীপ কুটির জ্যোতি প্রকল্প এর ক্ষেত্রে প্রতিটি বিদ্যুতের পয়েন্টের জন্য এখন মাসে যেখানে ৬ টাকা নেওয়া হয় তা বাড়িয়ে ১০ টাকা করার জন্য পর্ষদ সিদ্ধান্ত নিয়েছে। রাজ্য বিদ্যুৎ পর্ষদ তথা রাজ্য সরকার জনস্বার্থের দিকটার কথা বিচার না করে এবং বিদ্যুৎ চুরি ও বিদ্যুৎ পরিবহন জনিত আর্থিক অপচয় বন্ধ করার উদ্যোগ না নিয়ে দফায় দফায় বিদ্যুতের দাম বাড়িয়ে যে ভাবে দরিদ্র ও নিম্ন মধ্যবিত্ত সাধারণ মানুষের উপর আর্থিক বোঝা চাপিয়ে দিচ্ছেন আমরা তার তীব্র বিরোধিতা করছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received three notices of Calling Attention on the following subjects, namely :

i) Erosion of Ganga near Bhadrakali Shibtala area under Uttarpara Kotrang Municipality, Hooghly : Shri Jyoti Krishna Chattopadhyay

ii) Alleged delay in the work of the 'Ghiya-Kunti Basin' Scheme in Hooghly district. : Shri Saktipada Khanra

iii) Stalemate condition of the Eastern Explosive (Chhinpai-Birbhum) since October, 1996. : Shri Suniti Chattaraj

শ্রী সুনীতি চট্টরাজ নেই। শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় নেই। শ্রী শক্তিপদ খাঁড়া আছেন, ওনারটাই গ্রহণ করছি।

(At this stage Shri Deba Prasad Sarkar walked out of the House)

I have selected the notice of Shri Saktipada Khanra on the subject of "Alleged delay in the work of the "Ghiya-Kunti Basin" Scheme in Hooghly district.

The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Nisith Adhikary :** Sir, the statement will be made on 25th June, 1997.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Transport Department will make a statement on the subject of reported sinking of ship in the river Ganga near Budge Budge in the district south 24 Parganas on 19.6.97

(Attention called by Shri Ashok Kumar Deb and Shri Nirmal Das on the 20th June, 1997)

**Shri Subhas Chakraborti :**

Mr. Speaker, Sir,

I rise to make a statement on the Calling Attention motion moved by Shri Ashoke Deb, MLA and Shri Nirmal Das, MLA, under Rule 198 of the Rules of Procedure and conduct of Business, regarding the accident involving M. V. GREEN OPAL on river Hooghly on 19.6.97 at about 10.12 A.M. on 19.6.97, M. V. GREEN OPAL, a Panama Registered Cargo Ship, which had left Garden Reach jetty of Calcutta Port at about 7.55 a.m. with about 6000 tonnes of cargo comprising Iron, Steel, billets and wire roads for Malaysia, collided with one of the

Lash Barges which were being towed in the opposite direction by M. V. Kamrup, a Motor Tug, owned by Eastern Navigation Pvt. Ltd. The collision took place near Mayapur in South 24-Parganas, close to the Birlapur Jetty on river Hooghly. M. V. Green Opal sank in the afternoon as a result of the collision. No casualty has been reported. Acting District Magistrate, S.P. South 24-Parganas and other officials reached the place of accident at about 12.00 hours and were supported by Ambulances and Medical Teams from C.M.O. South 24-Parganas, Budge Budge Municipality and Punjali Notified Area Authority. The crew of the cargo ship were rescued by locally stationed vessels including a coastguard vessel and a CPT vessel. Only one crew member received minor injury.

A complaint has been lodged with the office of the S.P. South 24-Parganas, in respect of this accident by Shri Tapan Purkait, Director, Diamond Shipping Co. Ltd. the agent of the owner of the Cargo ship. The Lash Barge involved in the accident, the tug and the Master of the tug have been apprehended.

The Shipping Channel is under the control of Calcutta Port Trust. Restoration of Normal river traffic and removal of wreckage are the responsibility of Calcutta Port Trust. CPT are, conducting an enquiry into the cause of accident. A parallel enquiry is also being made by the Mercantile Marine Department under the Government of India, as one of the vessels involved in the accident is a Merchant ship. The officials of CPT have stated verbally that the situation is under control.

The Motor Tug Kamrup has valid Certificate of Survey and Registration under the Inland Vessels Act. The crew of M. V. Green Opal are Filipions and Koreans comprising 20 persons, hae been lodged at Hotel Hira in Grant Street, Calcutta, by the agent of the Merchant Ship.

## MENTION CASES

[12-10 – 12-20 p.m.]

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা এলাকার জল নিষ্কাশনি ব্যবস্থা সম্বন্ধে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কিছুদিন আগে অল্প কিছু বৃষ্টি হয়েছে, কিছুদিনের মধ্যেই মনসুন আসছে, প্রত্যেক বারের মতো এবারও আমার এলাকার দেড় লক্ষ মানুষ ওখানে জল নিষ্কাশনি ব্যবস্থা না থাকার ফলে জলবন্দি হয়ে যাবার সম্ভাবনা। ওই এলাকায় জল নিষ্কাশনের ক্ষেত্রে সরকারি পরিকল্পনা ঠিকমতো রূপায়িত হতে পারেনি। ওখানে যে খরদা খাল ও নওয়াই খাল আছে এবং বাগজোলা খাল আছে তার অবিলম্বে সংস্কার দরকার। আমার এলাকার একটি অংশে পানিহাটির জল এবং কামারহাটির জল বাগজোলা খালে গিয়ে পড়ে, কিন্তু ওই খালগুলোর সংস্কারের অভাবে আমার এলাকার মানুষ ৩-৪ মাস ধরে বৃষ্টির জলে জলবন্দি হয়ে থাকে। বেশি বৃষ্টি হলেই ওখানকার ঘরবাড়ি ভেসে যাবে, সেইকারণে অবিলম্বে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে, ওই খালগুলোর সংস্কার করা হোক।

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পাটের দাম হুহু করে নেমে যাচ্ছে। পাটের কুইন্টাল ৫০০ থেকে ৫৫০তে নেমে এসেছে। পাটের যে উৎপাদন গতবারের চেয়ে এবারে দ্বিগুণ কম হবে কৃষকরা আশা করছে। এইরকম অবস্থায় কৃষকরা উদ্বেগের মধ্যে আছে। জে সি আইয়ের পাটের যে সেন্টারগুলো আছে সেগুলো অবিলম্বে চালু করার ব্যবস্থা করা হোক এই অনুরোধ করছি।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী কিছুক্ষণ আগে ছিলেন, এখন চলে গেছেন, তিনি একজন বিধায়কের প্রশ্নের উত্তরে হালকাভাবে বললেন যে, বৃষ্টি হলে একটু বিদ্যুতের অসুবিধা হতেই পারে। আমার কেন্দ্র উলুবেড়িয়ার উদয়নারায়ণপুরে এমন অবস্থা যে এক নাগাড়ে গত ৩-৪ দিন ধরে একটু বৃষ্টির ফলেই বিদ্যুৎ চলে গেছে। ওখানে সামান্য একটু জোরে হাওয়া দিলেই বা একটু বৃষ্টি হলেই সারা রাত্রি বিদ্যুৎ থাকে না। অসহায় অবস্থা হয় খালনা গ্রাম পঞ্চায়েত এলাকাতে, ওখানে এক নাগাড়ে ১৩ দিন বিদ্যুৎ ছিল না। এরফলে উদয়নারায়ণপুর, আমতা এবং কল্যাণপুরে একসঙ্গে ৩-৪ঘন্টা বিদ্যুৎ চলে যাচ্ছে। অবিলম্বে এর ব্যবস্থা করা হোক।

**ডাঃ পরভীনকুমার সাউ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে ৭ বছর আগে ডিপার্টমেন্টের

তরফ থেকে একটি ল্যাণ্ড অ্যাকোয়ার করা হয়েছিল আমার বিধানসভা কেন্দ্র টিটাগড়ে। একটি প্রাইম ল্যাণ্ড, এখনো অবধি ওখানে ভাল ডিপো বানানো হয়নি। ওই অঞ্চলে জুট মিলের ওয়ার্কাররা বাস করে। বেশিরভাগ আসে ছাপড়া এবং উড়িষ্যার থেকে, তারা বাড়ি যেতে গেলে ট্রেনের রির্জাভেশন না পাবার ফলে বাসে যেতে হয়। এক একটা বাসে প্রায় ৮০-৯০ জন করে যায়। গত ১৮ই মে মেমারিতে মহরমের দিন এই রকম একটা ওভার ক্রাউডেড বাসে অ্যাক্সিডেন্ট হয়েছিল, তাতে শতাধিক লোক ছিল। ওই বাসটি টিটাগড় থেকে যাচ্ছিল। সুতরাং ওখানে দূরপাল্লার বাস ডিপো যদি করেন তাহলে খুব ভালো হয়। এতে দূরপাল্লার বাসগুলো প্রফিটেবেলও হবে এবং সেটা করতে কোনও অসুবিধাও হবে না। ওই বাসগুলো যদি উড়িষ্যা এবং বিহারের উপর দিয়ে যায় তাহলে ওই অঞ্চলের লোকেদেরও উপকার হবে এবং সরকারেরও লাভ হবে। সুতরাং অবিলম্বে ওই এলাকায় দূরপাল্লার বাসটি চালু করার ব্যবস্থা করা হোক।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন এলাকায় পরিবহন ব্যবস্থা খুব খারাপ। পাথরপ্রতিমা রামগঙ্গা থেকে লক্ষ্মীকান্তপুর বা রামগঙ্গা থেকে ডায়মণ্ডহারবার পর্যন্ত বেসরকারি বাস চালু করবার জন্য ইতিমধ্যে মন্ত্রীর কাছে দুইবার চিঠি দিয়েছি। এখানে মন্ত্রী মহোদয় আছেন, এই সম্পর্কে আমি তার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় ৫-৬ মাস যাবৎ লালবাজার থেকে এক শ্রেণীর পুলিশ অফিসাররা উলুবেড়িয়া মহকুমায় স্বর্ণ ব্যবসায়ীদের হঠাৎ রাতের অন্ধকারে এসে গাড়িতে করে তুলে নিয়ে যাচ্ছে; তাদের বিরুদ্ধে কোনও কেস নেই। তাদেরকে ভয় দেখিয়ে বলে টাকা দাও, সোনা দাও, দিলে তারা ছেড়ে দেয়। ওখানকার ৫০ জন স্বর্ণ ব্যবসায়ী আমাকে সই করে দিয়েছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানাতে চাই, লালবাজারের পুলিশ কালোবাজারিদের ধরুক, দুষ্টুদের ধরুক, দুর্নীতিগ্রস্থদের ধরুক, কিন্তু সৎ ব্যবসায়ী যুবক যারা স্বর্ণ ব্যবসা করছে তাদেরকে তুলে নিয়ে গিয়ে টাকা বা সোনা দিলে তাদের ছেড়ে দিচ্ছে; তাই স্বর্ণ ব্যবসায়ীদের সই করা দরখাস্ত আমি আপনাকে দিচ্ছি, যাতে বিষয়টির তদন্ত হয় এবং এই অত্যাচার যাতে বন্ধ হয়। এই অত্যাচার যদি স্বর্ণ ব্যবসায়ীদের উপর পুনরায় হয় তা হলে তারা আন্দোলন করতে বাধ্য হবে, এই আবেদন আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর নিকট করছি।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করে একটি প্রস্তাব এখানে রাখছি; শোভাবাজার মেট্রো স্টেশন প্রসঙ্গে। কলকাতা পত্তনের ৩০০ বছর আগে সূতানটি ছিল, এবং জব চার্ণক তিনি

কলকাতা পত্তন করেছিলেন ঐ অঞ্চলে। ঐ অঞ্চলের সুতানটিতে সেদিন জন্মেছিলেন বহু মহামানব রাজা রামমোহন থেকে আরম্ভ করে স্বামী বিবেকানন্দ পর্যন্ত এবং রবীন্দ্রনাথ এর মতো বহু মনীষী যারা বরণীয় ও স্মরণীয় হয়ে আছেন এই অঞ্চলে। সুতানটি অঞ্চলের বর্তমান অধিবাসী হিসাবে আমরা যার জন্য গর্বিত। গত ১৫ই জুন শোভাবাজার মেট্রো স্টেশানে সুতানটি পরিষদ এবং মেট্রো রেল এর যৌথ উদ্যোগে একটা সভা অনুষ্ঠিত হয়। এবং সুতানটি প্রত্নতত্ত্ব সংরক্ষণের উদ্দেশ্যে এই অনুষ্ঠান অনুষ্ঠিত হয়। সেই অনুষ্ঠানে পরিবহন মন্ত্রী সুভাষ চক্রবর্তী মহাশয় উপস্থিত ছিলেন কলকাতার মেয়র, প্রাক্তন মেয়র কমল বসু, সুতানটি পরিষদের সভাপতি, সাধারণ সম্পাদক সুতানটি পরিষদের পূর্ণেন্দু সেনগুপ্ত মেট্রো রেল এর জি. এম. ও উপস্থিত ছিলেন। সুতানটি পরিষদের এই সভা থেকে সিদ্ধান্ত নেওয়া হয়, শোভাবাজার মেট্রো স্টেশনের নাম পরিবর্তন করে সেটি রাখা হোক সুতানটি শোভাবাজার মেট্রো স্টেশন। এই প্রস্তাবকে কার্যকরী করতে গেলে, এই ব্যাপারে মেট্রো রেল অথরিটি বলেছেন, রাজ্য সরকারের অনুমোদনের প্রয়োজনীয়তা আছে। তাই আমি সমস্ত সদস্যদের কাছে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি সূতানটি পরিষদের পক্ষ থেকে যে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে সেটাকে কার্যকরী করার জন্য এই সভার দৃষ্টি আর্কষণ করছি। শোভাবাজার মেট্রো স্টেশনে এক্সকালেটর বা চলমান সিঁড়ি না থাকার ফলে ওখানকার মানুষজনের মেট্রো স্টেশন ব্যবহার করতে অসুবিধা হচ্ছে। কাজেই মেট্রো অথরিটি যাতে ওখানে এক্সকালেটর চালানোর ব্যবস্থা করেন, তার অনুরোধ জানাচ্ছি। নরেন্দ্র দেব পার্ক-র কিছু জায়গা নিয়ে এই মেট্রো স্টেশান তৈরি হয়েছে। আমরা দেখেছি মেট্রো রেলের কাজ করার সময় তারা যে সমস্ত পার্ক ব্যবহার করেছিল, সেই সমস্ত পার্ক তারা আবার নতুন করে, দিয়েছিল। কিন্তু নরেন্দ্র দেব পার্ক আজও পর্যন্ত তৈরি হলনা। আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীকে অনুরোধ করতে চাইছি, এই নরেন্দ্র দেব পার্ক আবার নতুন করে, সুন্দরভাবে তৈরি করে দেওয়া হোক।

[12-20 – 12-30 p.m.]

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র খেজুরীতে হিজলী টাইডাল ক্যানেল বলে একটা ম্যান মেড ক্যানেল আছে এবং এটি সাড়ে দশ কিলোমিটারের মতো দীর্ঘ। সেখানে জোয়ারে নোনা জল ঢুকে যাওয়ায় সেই জল কাজে লাগানো যাচ্ছে না। সেখানে একটা ক্রস চ্যানেল করে একটা স্লুইস গেট যদি বসিয়ে দেওয়া যায় তাহলে পাঁচ হাজার থেকে সাত হাজার একর জমিকে আবার দোফসলী করা যেতে পারে। এই ব্যাপারে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে এটা অবিলম্বে করা হয়।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্য সরকারের দায়িত্বপূর্ণ মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি, কারণ এতে অনেকগুলো মন্ত্রীর ব্যাপার জড়িয়ে আছে। আপনি শুনলে অবাক হবেন, ডায়মণ্ডহারবার বিধানসভার কেন্দ্রের মধ্যে ফলতা অবাধ বাণিজ্যকেন্দ্র অবস্থিত। এই বাণিজ্যকেন্দ্র অবস্থিত হওয়ার ফলে তিনটি গ্রামের মানুষ আজকে সর্বহারা, সেই গ্রাম তিনটি হচ্ছে বিসরা, অকালমেঘ ও উত্তর শিমুলবেড়িয়া। এই তিনটে গ্রামের সমস্ত মানুষজনকে আজকে দূরাবস্থার মধ্যে দিন কাটাতে হচ্ছে সরকারের পক্ষ থেকে সেখানে রাস্তাঘাট, বিদ্যুৎ যা যা করার কথা ছিল এখনো পর্যন্ত সেসব কিছু করা হয়নি। শুধু তাই নয়, সরকার বলেছিলেন, যাদের জমি জায়গা গেছে, তাদের পরিবারের একজনকে চাকরি দেওয়া হবে, কিন্তু তাদের চাকরির আজও ব্যবস্থা করা হয়নি। ঐ তিনটি গ্রামের লোকজনকে যে সমস্ত জায়গা দেওয়া হয় তার পাট্টা তারা পাইনি, অবিলম্বে তাদের পাট্টা দেওয়ার ব্যবস্থা করা হোক এবং ওখানকার মানুষজনরা তাদের ছেলে-মেয়েদের যাতে পড়াশোনা করাতে পারে তারজন্য সেখানে বিদ্যালয় স্থাপন করা হোক। সেখানে দেখা যাচ্ছে বাইরে থেকে লোকজন এনে কলকারখানায় তাদের ঢোকানো হচ্ছে, এটা বন্ধ করার ব্যবস্থা করা হোক।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই মেদিনীপুর জেলায় টেণ্ডার নিয়ে একটা গণ্ডগোল দেখা দিয়েছে। ন্যাবার্ডের কয়েক কোটি টাকা কাজের ব্যাপারে আগে যে প্রচলিত রীতি ছিল, ডিপ্লোমা হোল্ডার ইঞ্জিনিয়ার কো-অপারেটিভ অ্যাসোসিয়েশন থাকলে পরে তাদের অগ্রাধিকার দেওয়া হবে এবং সেই নিয়ম ভেঙ্গে এখন বড় বড় কন্ট্রাকটারদের আটাত্তর লক্ষ টাকার, ছত্রিশ লক্ষ টাকার টেণ্ডার দেবার ব্যাপারে একটা অস্থিরতা দেখা দিয়েছে। কোর্ট কাছারি চলার ফলে সেখানে কাজ বন্ধ হয়ে যাচ্ছে। মেদিনীপুর জেলা থেকে ন্যাবার্ডের কয়েক কোটি টাকা অন্য জেলায় চলে যাবে। মুর্শিদাবাদ এবং বারাসাতে দশ লক্ষ টাকার, আট লক্ষ টাকার, বারো লক্ষ টাকার কাজ বিভিন্ন গ্রামীণ যুবকদের স্পিলট করে কাজ দেওয়া হচ্ছে, সেখানে কো-অপারেটিভদেরও কাজ দেওয়া হচ্ছে। কিন্তু মেদিনীপুর জেলার ক্ষেত্রে এই ব্যাতিক্রম কেন সেটা আমরা আজকে বুঝতে পারছি না। গোপীবল্লভপুর থেকে ফেকুঘাট, কাঁথি, এগরা, বেলদা, বাতকুল্লা এইসব জায়গায় বড় বড় কন্ট্রাক্টারদের কাজ দেওয়ার জন্য সেখানে একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে। সুতরাং এই অবস্থার অবসানের জন্য আমি বিভাগীয় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ধন্যবাদ।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বারবার এই সভায় সদস্যরা পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা নিয়ে উদ্বেগ প্রকাশ করেছেন। স্বরাষ্ট্র মন্ত্রী কখনো বলছেন

পুলিশ তাঁর কথা শুনছেন না, কখনো বলছেন সমাজবিরোধীদের সঙ্গে লড়াই করতে হবে, কখনো বলছেন ও. সি আমার কথা শুনছেন না। গতকাল দক্ষিণ কলকাতার টালিগঞ্জে দুদল কুখ্যাত সমাজবিরোধীদের মধ্যে সংঘর্ষ চলেছে বেলা দুটো থেকে পাঁচটা পর্যন্ত। নির্বিচারে বোমাবাজি, গুলি চলল। তখন পুলিশ সেখানে গেল না। সমাজবিরোধীরা ব্যাপক লুঠতরাজ, দাঙ্গা, হাঙ্গামা সাধারণ মানুষের বাড়িঘর লুঠপাট করে চলে গেল। তারপর পুলিশ সেখানে গিয়ে হাজির হল। একটানা বেপরোয়া গুলি চালাতে শুরু করল। ১৮ বছরের ছেলে বাবু দাস তার মুখে গুলি লেগেছে। তারপর সে মারা যায়। আপনি লক্ষ্য করবেন, কলকাতায় দিনেদুপুরে মিনিবাস ডাকাতি হচ্ছে, ৭৫ বছরের বৃদ্ধাকে ঘরে ঢুকে সেখানে খুন করে রেখে চলে যাচ্ছে। কলকাতার মানুষের জীবন, ধন সম্পত্তি আজকে বিপর্যয়ের মুখে এসে দাঁড়িয়েছে। টালিগঞ্জ, যাদবপুর, ঢাকুরিয়া দিনের পর দিন সমাজবিরোধীদের আড্ডায় পরিণত হয়েছে। দিনের পর দিন খুন হচ্ছে, ডাকাতি হচ্ছে, রাহাজানি হচ্ছে। দু দল সমাজবিরোধী রাস্তায় বোমাবাজি করে গেল অথচ পুলিশ সেখানে দর্শকের ভূমিকা গ্রহণ করেছে। পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা একেবারে ভেঙে পড়েছে।

(মাইক অফ)

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বজবজ বিধানসভা কেন্দ্রে দীর্ঘদিন ধরে এস ২৯ বাসটি বন্ধ হয়ে আছে। এটা ধর্মতলা থেকে চটা পর্যন্ত চলাচল করে। এটি আজ প্রায় ৫ মাস ধরে বন্ধ হয়ে আছে। এই বাসটি বন্ধ থাকার ফলে সাধারণ মানুষের যাতায়াত করতে প্রচণ্ড অসুবিধা হচ্ছে। এই বাসটি ভিন্ন ওখানে অন্য কোনও যানবাহন নেই। যার ফলে ওখানকার মানুষের প্রচণ্ড অসুবিধা হচ্ছে। আমি বারবার মেনশন করেছি কিন্তু কোনও ফল হয়নি। এই এস ২৯ বাসটি যাতে চালু করা হয় তার জন্য আপনার মাধ্যমে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ওই এলাকা গরিব এলাকা। এখানে অটো, মিনিবাস চলতে পারে না। নতুন কোনও বাস চালু হবার কোনও সম্ভাবনা আছে কি না সেটাও জানি না। এস ২৯ বাসটি চলার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কাগজের মাধ্যমে আমরা দেখতে পাচ্ছি। বড়বড় করে দেওয়া আছে। ৭শো, ৮শো টাকা দিয়ে রেডক্রশ সার্টিফিকেট। রেড ক্রশের মতো একটা বিশ্বখ্যাত সমাজসেবী সংস্থা তার নাম ভাঙিয়ে হাওড়া জেলায় একদল সি. পি. এম নেতা, কর্মী দু হাতে টাকা কামাচ্ছে হাওড়া জেলার রেডক্রশ একটি সাইন বোর্ড বিহীন সংগঠনে পরিণত হয়েছে। তাদের বিরুদ্ধে সবচেয়ে বড় অভিযোগ হচ্ছে যে রেডক্রশ প্রশিক্ষণের যে সার্টিফিকেট, তাতে সই থাকে জেলা শাসক, রেডক্রশের সেক্রেটারির। কিন্তু নামবিহীন

অবস্থায় সাতশো থেকে আটশো টাকা দরে এই সার্টিফিকেট বিক্রি হচ্ছে। এই চক্রের প্রধান নায়ক মাজেতালি মোল্লা নামে একজন জনাবালি নামে ঘনিষ্ঠ একজনের সহযোগিতায় এই কাজ চালিয়ে যাচ্ছে। মাসে একশোটি সার্টিফিকেট বিক্রি করা হচ্ছে, মাসে ৭০ থেকে ৮০ হাজার টাকা কামানো হচ্ছে এই বিক্রির মাধ্যমে আমরা পুর প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করেছি কিন্তু এখনও কোনও ফল হয়নি। কাগজের মাধ্যমে বড়বড় করে উল্লেখ করা হয়েছে। এর আগে এই রিপোর্ট ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেশনের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে এবং ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। কিন্তু কিছুই হয়নি। কিছুদিন আগে আমরা ডি এমের কাছে যাই। এই কথা বলার পরে তিনি এনকোয়ারী করতে বলেন এবং যে অফিসার এই কাজে নিযুক্ত হন, তিনি এই মাজেত মোল্লার কাছে গিয়েই পরামর্শ করছেন। এর যাতে নিরপেক্ষ তদন্ত হয়, তার দাবি করছি এবং হাওড়া জেলার রেডক্রশ অফিসটা দুর্নীতির কবলে পড়ে যাতে বন্ধ না হয়, তার দাবি জানাচ্ছি।

[12-30 – 12-40 p.m.]

## ZERO HOUR

**Shrimati Santa Chetri :** Hon'ble Speaker, Sir, the Gorkha Hill Council is striving to promote the feeling of brotherhood among the youths belonging to different communities. Thus they are trying to do it by having youth hostel at Mirik, Kurseong and Lava. the Government should come forward in this task. Thank you.

**শ্রী রামপদ সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পিংলা বিধানসভা কেন্দ্রে দুটি মাধ্যমিক স্কুলকে উচ্চ মাধ্যমিক স্কুলে উন্নীত করার জন্য উচ্চশিক্ষা মন্ত্রীর কাছে আবেদন জানাই। এই স্কুল দুটি হচ্ছে পিণ্ডরুই এবং বাগনাবাড় স্কুল। এই দুটো স্কুলে ছাত্রসংখ্যা যথেষ্ট। এই দুটো স্কুলেরই শিক্ষকরা হচ্ছে উচ্চমাধ্যমিক পড়ানোর মতো যোগ্যতাসম্পন্ন। এই স্কুল দুটোকে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করতে গেলে সরকারের উপর অর্থনৈতিক চাপ পড়বে না। তাছাড়া এই দুটো স্কুল থেকে প্রায় ৮-১০ কিলোমিটার দুরে হাই স্কুল রয়েছে। কিন্তু এই অঞ্চলে যাতায়াত ব্যবস্থা এত অনুন্নত, যে, ওই ১০ কিলোমিটার দুরে গিয়ে ছাত্র ছাত্রীদের উচ্চমাধ্যমিক পড়াটা খুবই কষ্টকর। এরজন্য ওই এলাকার জনসাধারণ এবং উভয় স্কুল কর্তৃপক্ষই দাবি করেছেন যে, এই দুটো স্কুলকে এই আর্থিক বছর থেকে যেন উচ্চমাধ্যমিক স্কুলে যে উন্নীত করা হয়।

**শ্রী সৌগত রায় :** মিঃ স্পিকার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের মন্ত্রীরা রাজ্যের মধ্যে বিভিন্ন যে ট্যুর করছেন,

তারা কোনও পরিকল্পনা মেনে ট্যুর করছেন না, এই অভিযোগ আমরা শুধু করছি না, সি পি আই এমের পার্টি মহলেও এই কথা বলা হচ্ছে যে, মন্ত্রীরা বিভিন্ন জায়গায় যাচ্ছেন, কিন্তু জেলা কমিটিকে জানাচ্ছেন না। তাঁরা এমন কাজে যাচ্ছেন যে, সেই ব্যাপারটা তাঁর দপ্তরের সঙ্গে সম্পর্কযুক্ত নয়। (* * *) মহাশয় রাণীগঞ্জে চলে গিয়েছিলেন একটা প্রাইভেট কয়লাখনির উদ্বোধন করতে। তিনি এই দপ্তরের মন্ত্রী নন। তিনি ওকানকার এম এল এ বংশগোপাল চৌধুরীকেও জানাননি।

**Mr. Speaker :** Mr. Roy, without giving him notice you cannot mention Minister's name.

**Shri Saugata Roy :** Sir, I am not making any allegation. What is the allegation? I am just saying that he went there. Can't I even mention where the Minister has gone? When I make allegation you tell me. What is the allegation here?

**Mr. Speaker :** Without notice you cannot mention.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার আমি তাই বলছি যে, মাননীয় মন্ত্রীরা এমন জায়গায় যাবেন, যেখানে তাঁর দপ্তরের সঙ্গে সম্পর্ক আছে। যেমন—আমরা শুনলাম যে, পুলিশমন্ত্রী একজন সাহিত্যের ছাত্র। তিনি চলে গেছেন, আই আই টির কনভোকেশন অ্যাড্রেসে। আর পি গোয়েঙ্কার কথায় তিনি গেছেন। তিনি একজন সাহিত্যের ছাত্র। কিন্তু তিনি টেকনোলজি বা সায়েন্স নিয়ে কি বক্তৃতা দেবেন? মন্ত্রীরা যদি নিজেদের রিডিকিউলাস করেন, তাহলে সরকারও রিডিকিউলাস হয়ে যায়। এটাতো মন্ত্রিসভাকে রিডিকিউলাস করে। আমার মনে হয় মুখ্যমন্ত্রীর পক্ষ থেকে নির্দেশ দেওয়া উচিত, যাতে যত্রতত্র ডাকলেই তাঁর দপ্তরের সঙ্গে সম্পর্ক নেই, গিয়ে বক্তৃতা দিয়ে দিলেন, ছবি ওঠার জন্য, এটা যেন না হয়। এতে দপ্তরের কাজের ক্ষতি হচ্ছে, সরকারের ভাবমূর্তি ম্লান হচ্ছে। বিরোধী দল হিসাবে আমরা সিরিয়াসলি কনসার্নড—যদি আই. আই. টি.র ছাত্ররা বলেন মন্ত্রী আমাদের সাবজেক্ট নিয়ে কোনও কথা বললেন না, শুধু বামফ্রন্ট সরকারের কথা বললেন। সুতরাং অবিলম্বে এটা বন্ধ করা দরকার বলে আমি মনে করি।

**Mr. Speaker :** Now, the question is that if you make a Zero Hour Mention, or a Mention involving a Minister then he has a right to defend himself. Your allegation may be justified, may be partialy

---

Note : [* Expunged as order by the chair]

justified and even may not be justified. But you are making allegations—it is in the form of allegation—which is not correct. In future, you must be refrained from doing this thing.

Mr. Roy, you have to maintain some docorum.

**শ্রী শ্যামাপ্রসাদ পাল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় গ্রন্থাগার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র রায়নার সুবলদহে বিপ্লবী রাসবিহারী বসুর জন্মস্থানে, বিপ্লবী রাসবিহারী বসুর নামে একটা রুর‍্যাল লাইব্রেরি স্থাপন করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গোটা দক্ষিণ অঞ্চল জুড়ে ভীষণ খরা দেখা দিয়েছে। সেখানে এক ফোঁটা বৃষ্টি নেই। কলকাতা থেকে আরম্ভ করে দক্ষিণ সুন্দরবন এরিয়া পর্যন্ত গোটা এলাকা জুড়ে খরার সৃষ্টি হয়েছে। এখানে ধান নষ্ট হয়ে যাচ্ছে আমন ধান নিয়ে চাষীরা সঙ্কটে পড়েছেন। এখানে ড্রিংকিং ওয়াটার অর্থাৎ খাওয়ার জল পাওয়া যাচ্ছে না। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন করছি অবিলম্বে এখানে খাওয়ার জল রাখার ব্যবস্থা করে, যে টিউবওয়েল গুলো খারাপ হয়ে গেছে সেই টিউবওয়েলগুলোকে মেরামত করে এবং যেখানে টিউবওয়েল নেই সেখানে নতুন টিউবওয়েল বসানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন হুগলি থানায় একজন অফিসার ইনচার্জ খুন হয়েছিলেন। স্বরাষ্ট্র দপ্তর থেকে বলা হয়েছিল তাঁকে আসামীরা খুন করেছে। কিছু কিছু খুনীকে তাঁরা গ্রেপ্তার করেছিলেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ নিহত অফিসার ইনচার্জের মানবাধিকার কমিশনের কাছে অভিযোগ করেছেন যে, তাঁর ছেলেকে সমাজবিরোধীরা খুন করেনি, তাঁর ছেলেকে পুলিশের একাংশ যোগসাজশ করে, রাতের অন্ধকারে ঘটনা সাজিয়ে খুন করেছে। যেখানে সাধারণ মানুষ আক্রান্ত হলে পুলিশের কাছে যান, থানার ও. সি.-র কাছে যান। সেখানে পুলিশের একাংশ যোগসাজশ করে, রাতের অন্ধকারে ঘটা সাজিয়ে ও. সি. কে খুন করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অভিযোগ কংগ্রেসের অভিযোগ নয়, কোনও পত্রিকার রিপোর্টারের অভিযোগ নয়। নিহত ও. সি.-র মা লিখিত ভাবে মানবাধিকার কমিশনের কাছে রিপোর্ট দিয়েছেন। এর পরেও নির্লজ্জ স্বরাষ্ট্রমন্ত্রী তাঁর ক্ষমতায় বসে আছেন। তাঁর তো সেই দায়িত্ব থেকে অব্যাহতি চেয়ে বাংলার মায়েদের কাছে ক্ষমা চাওয়া উচিত, পুলিশের কাছেও ক্ষমা চাওয়া উচিত, কেননা পুলিশকেও তিনি বাঁচাতে পারছেন না। আমি আপনার মাধ্যমে তাই স্বরাষ্ট্রমন্ত্রীর পদত্যাগ দাবি করছি।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয় উল্লেখ করছি। ডায়মণ্ড হারবার মহকুমা হাসপাতালে পচা লাশ ১০০ থেকে ১২০ তে পৌঁছেছে। এই পবিত্র ফ্লোরে দাঁড়িয়ে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় গত ৪ এপ্রিল তারিখে বলেছিলেন, ঐ লাশগুলো ঐখান থেকে জ্বালিয়ে দেওয়ার ব্যবস্থা করা হবে। আজ জুন মাস শেষ হতে চলল, তার কোনও ব্যবস্থা হল না। আপনার মাধ্যমে আমাদের মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করেও ব্যর্থ। তাহলে আমরা কোথায় অভিযোগ জানাব? কিভাবে আপনার মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করলে সুরাহা হবে তার পথ বাতলে দিন।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্পোর্টস মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কনস্টিটিউয়েন্সিতে ৭টি ফাস্ট ডিভিসন ক্লাব আছে। পানিহাটি স্পোর্টস, সোদপুর ক্লাব, সুখচর ইউ. এ. সি., নেতাজী স্পোটিং ক্লাব, বিবেকানন্দ সেবা সমিতি ক্লাব, ইস্টবেঙ্গল ব্যায়াম সমিতি, প্রগতি সংঘ ঘোলা। এদিকে ইস্টবেঙ্গল, মোহানবাগান, মহঃস্পোর্টিং ক্লাব। ৫২ সালে ভারতীয় ফুটবল দল অলিম্পিকে গিয়েছিল, তখন যারা খেলতেন স্বরাজ ঘোষ, পি. দের মতো খেলোয়াড়রা। তারা সেই মাঠগুলোর উন্নতির জন্য এগিয়ে এসেছিলেন। কিন্তু গত ২০ বছর ধরে এই সব ক্লাবগুলো বারবার স্পোর্টস দপ্তরে ও বিভিন্ন দপ্তরে আবেদন জানিয়েও কিছু হয়নি। এই বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আসানসোলে হিন্দি এবং উর্দু ভাষাভাষি মানুষ প্রায় ৬০ শতাংশ। কিন্তু গত ২০ বছরে সেখানে কোনও হিন্দি বা উর্দু মিডিয়ামের গার্লস স্কুল তৈরি হল না। এদিকে হিন্দি, উর্দু পপুলেশনও বাড়ছে। তাদের স্থান দেওয়া যাচ্ছে না। স্কুলে। বামফ্রন্টের ২০ বছরে কিছু হয়নি, যা হয়েছিল কংগ্রেস আমলে। যখন মন্ত্রীরা বলেন আমরা শিক্ষায় অগ্রগতি করেছি, ইত্যাদি করেছি, তখন লোকে হাসে। শিক্ষা না বাড়লে কোনও জাতি এগোতে পারে না। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, শুধু ভাষণ না দিয়ে শিক্ষা যাতে প্রসারিত হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। আমাদের রাজ্যের হাসপাতালগুলির অবস্থা এখন প্রচন্ড ভয়াবহ। আমার বজবজ এলাকায় ই.এস.আই. হাসপাতাল, পৌরসভা হাসপাতাল, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র যেগুলো আছে, দেখা যাচ্ছে সেখানে মশা, মাছির উপদ্রব এত বেশি যে, রোগীরা তো বটেই, সেখানকার সাধারণ মানুষদেরও অবস্থা খারাপ। সেসব জায়গায়

ব্লিচিং পাউডার, ফিনাইল এসব কিছু দেওয়ার ব্যবস্থা করে না। অনেককেই বলেছি, কিন্তু আজ পর্যন্ত কোনও কাজ হয়নি। আপনার মাধ্যমে জানাতে চাই, শুধু বজবজ নয়, দক্ষিণ ২৪ পরগনা নয়, সারা রাজ্যের সব হাসপাতালগুলোর দিকে লক্ষ্য রাখা উচিত। মশার কামড়ে সুস্থ্য মানুষের শরীরও খারাপ হয়ে যায়।

যারা রোগী তাদের যদি দেখা না হয় তাহলে ক্রমে ক্রমে আরও মানুষ রোগগ্রস্ত হয়ে পড়বে এবং তার ফল আরও খারাপ হবে। আপনারা জানেন, ই.এস.আই. হাসপাতালের সামনে আগাছায় ভরে গেছে, মশার উপদ্রব বাড়ছে। স্বাস্থ্য নিয়ে এই অবস্থা মাননীয় মন্ত্রীর দেখা দরকার।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, পশ্চিমবাংলায় নতুন করে সাম্প্রদায়িক উস্কানি শুরু হয়েছে। (***) নেতৃত্বে বি.জে.পি. এই ভয়ঙ্কর খেলায় পশ্চিমবঙ্গে নামতে যাচ্ছে। আগামী কাল আমাদের বীরভূমে (**) রথ এসেছিল, চূড়ান্ত ফ্লফ হয়েছে। মানুষ ওঁকে প্রত্যাখান করেছে। সেখানে অদ্ভুত একটা ব্যাপার ঘটেছে। সেখানকার মানুষ ওঁকে স্বতস্ফূর্ত ভাবে কালো পতাকা দেখিয়েছে। এই অবস্থায় বি.জে.পি.-র গুন্ডারা একজন বামপন্থী কর্মীর উপর হামলা চালিয়ে মাথা ফাটিয়ে দেয় এবং তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হয়। পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রতি ক্ষুন্ন হতে আমরা কোনও ভাবেই দেব না, এই অশুভ প্রচেষ্টার বিরুদ্ধে আমরা রুখে দাঁড়াবই। স্যার, ৯ই আগস্ট এ.আই.সি.সি.-র মিটিং বসছে। আমার কাছে খবর আছে, (**) এবং বি.জে.পি. নেতৃত্ব (***) সঙ্গে যোগাযোগ করছেন। তাঁরা আজকে গোটা পশ্চিমবাংলায় একটা অশান্তির বাতাবরণ সৃষ্টি করতে চাইছেন। আমরা বামপন্থীরা দীর্ঘদিন ধরে পশ্চিমবাংলাকে শান্তির মধ্যে দিয়ে উন্নয়নের রাস্তায় নিয়ে যাচ্ছি এবং শান্তির পথেই নিয়ে যেতে চাই। কিন্তু (***) এবং (**) যৌথ ভাবে যদি এখানে কোনও রকম বিশৃঙ্খলার সৃষ্টি করেন, সাম্প্রদায়িক সম্প্রতি ক্ষুন্ন করার চেষ্টা করেন, তাহলে আমার তাকে দৃঢ় ভাবে রুখব।

**মিঃ স্পিকার ঃ** আডবানী এবং মমতা ব্যানার্জির নাম বাদ যাবে।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রীর সৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক শক্তির প্রতিভূ বি.জে.পি. নেতা লালকৃষ্ণ আডবানীর রথ ঘুরছে। এর আগে পশ্চিমবঙ্গে আডবানীর রথকে কেন্দ্র করে বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক উত্তেজনার সৃষ্টি হয়েছিল। এই সরকার নিজেদের বামপন্থী বলে পরিচয় দেন কিন্তু কি কারণে পশ্চিমবাংলায় আডবানীর রথকে ঢুকতে দিল এবং ডি.জি., হোম সেক্রেটারি থেকে সবাই সেই রথকে পাহারা দিতে ব্যস্ত হয়ে পড়েছে তা বোঝা

Note : * [Expunged as order by the chair]

যাচ্ছে না। ওনাকে প্রধানমন্ত্রীর মর্যদা দিয়ে সারা পশ্চিমবাংলায় ঘোরান হচ্ছে। স্বাভাবিক ভাবেই আজকে সংখ্যালঘু সম্প্রদায়ের ভায়েরা আশঙ্কিত। আজকে পশ্চিমবাংলায় জ্যোতি বাবু এবং বুদ্ধদেব বাবুর ব্যর্থতার অনুপাত ব্যাপক ভাবে বাড়ছে। তাই স্যার, আমি এ ব্যাপারে মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50 – 2-10 p.m.] (including adjournment)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে বামফ্রন্টের কর্মীরা অত্যন্ত আনন্দের সঙ্গে ২০ বছর পূর্তি উৎসব পালন করল, আমিও অত্যন্ত আনন্দিত। এঁরা যে ভাবে এগিয়ে যাচ্ছে তাতে কিন্তু পশ্চিমবাংলার শিল্প এগোচ্ছে না। বীরভূম জেলায় আমরা কংগ্রেস আমলে ই. ই. সি. এল করেছিলাম। সিউড়ীতে মিনি স্টীল, আমোদপুরে সুগার মিল, পাঁচামীতে পাথর কোয়ারি, ছিনপাইয়ে ইস্টার্ন এক্সপ্লোসিভ এই গুলি এই ২০ বছরে সব ধ্বংস হয়ে গেছে। ই. ই. সি. এল. গত অক্টোবর ১৯৯৬ সাল থেকে অচল অবস্থায় আছে। সেখানকার কর্মীরা মাহিনা পাচ্ছেন না, দু-এক জন কর্মী আত্মহত্যা করেছে। আমি বার বার এখানে উল্লেখ করছি কিন্তু কুম্ভকর্ণের ঘুম ভাঙছে না। বারবার কলিং অ্যাটেনশন দিচ্ছি, মন্ত্রী বলছেন দেখছি। আমরা নতুন শিল্প বীরভূমে চাইছি না, নতুন শিল্প হবে আশা করছি না, নতুন শিল্পের স্বপ্ন আমরা দেখি না। কিন্তু যেগুলি আছে সেগুলির মেনটেন করুন। বীরভূম ছিনাপাইতে ইস্টার্ন এক্সপ্লোসিভ সেটাকে চালু করার চেষ্টা করুন। সেখানে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে হাজার হাজার কর্মী যুক্ত, তারা বাঁচবে। আমি নিজে মাননীয় মন্ত্রীর কাছে চিঠি দিয়েছি, এই হাউসের মাধ্যমে কলিং অ্যাটেনশন দিয়েছি। উনি বলেছেন দেখছি। এই দেখছি দেখছি করতে করতে ২০ বছর হয়ে গেল, আর কত সময় লাগবে দেখতে? সেখানকার বেকার ছেলেরা এর মাধ্যমে তাদের অন্নের সংস্থান করত। সেগুলি সব ধ্বংস হয়ে যাচ্ছে। আমি বীরভূমের মানুষ আমি বীরভূম জেলাকে বাঁচাবার স্বপ্ন দেখি। কিন্তু আমি কুম্ভকর্ণের ঘুম ভাঙাতে পারিনি। নতুন শিল্প আশা করি না, নতুন শিল্পের স্বপ্ন দেখি না, নতুন কর্মসংস্থানের স্বপ্ন দেখি না, কিন্তু যেগুলি আছে সেগুলিকে দেখার জন্য আবার আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি, আমরা আবার দুটোর সময় মিলিত হব।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2-00 – 2-10 p.m.] (After recess)

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমার একটা পয়েন্ট অব ইনফরমেশন আছে। স্যার, বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ, পশ্চিম বাংলায় আগুন জ্বলে যাবার মতো পরিস্থিতি সৃষ্টি করছে। আমাকে বলার সুযোগ দেওয়া হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বলুন।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** স্যার; আমি আপনার মাধ্যমে আমাদের শিক্ষা দপ্তরের মন্ত্রীগণের এবং স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম বাংলায় যে শান্তি শৃঙ্খলা বজায় আছে, যে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় আছে তাকে নষ্ট করার চেষ্টা চলছে। স্যার, যখন বামফ্রন্টের ২০ বছর পূর্ত অনুষ্ঠিত হচ্ছে তখন এ রাজ্যে মুসলিম ধর্ম বিরোধী কয়েকটা আপত্তিকর বই ছাপা হয়েছে। এই বইগুলি আপনার কাছে আমি পেশ করছি। বইগুলিতে মুসলিম ধর্ম বিরোধী আপত্তিকর ছবি আছে। বইগুলি হচ্ছে,—'গল্পাঞ্জলি' ৮ম শ্রেণীর জন্য, লেখল সোমেন চট্টোপাধ্যায়। ক্লাশ সিক্স-এর 'সাহিত্য সোপান'। আর একটা বই হচ্ছে, 'জাতীয় জীবনে স্মরণীয় যাঁরা'। এই রকম বই ছাপা হয়েছে, এতে ছবি দেওয়া হয়েছে। এ ছাড়াও অনেকগুলি বই আছে। আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের শিক্ষা দপ্তর এবং স্বরাষ্ট্র দপ্তরের কাছে জানতে চাইছি যে, কেন এখনই এই সব বইগুলির বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে না? যেখানে বিজেপি-র রথ আসছে সেখানে এ রকম মৌলবাদী প্রচার পুস্তিকার মাধ্যমে করা হচ্ছে হিন্দু মুসলমানে দাঙ্গা বাঁধাবার উদ্দেশ্যে। আমি আপনার মাধ্যমে অবিলম্বে শিক্ষা এবং স্বরাষ্ট্র মন্ত্রীকে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

(হৈ চৈ, গোলমাল)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 5. 12. 77. 78. 80. 81

### Demand No. 12

Shri Sultan Ahmed
Shri Pankaj Banerjee — Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-

Shri Sultan Ahmed

Shri Ajoy De
Shri Kamal Mukherjee
Shri Deba Prasad Sarkar — Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

### Demand No. 80

Shri Sashanka Shekhor Biswas
Shri Sudhir Bhattacharjee

Shri Kamal Mukherjee
Shri Ajoy De
Shri Nirmal Ghosh
Shri Sultan Ahmed
Shri Tushar Kanti Mandal
Shri Rabindranath Chatterjee
Shri Ashok Kumar Deb
Shri Gopal Krishna Dey
Shri Deba Prasad Sarkar
Shri Abdul Mannan

} Sir, I beg to move that the amount of the Demand be

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১২, ৭৭, ৭৮, ৮০ এবং ৮১ নং দাবির অধীন ব্যয় বরাদ্দ মঞ্জুরি সম্পর্কে পশ্চিম বাংলার পরিবহন মন্ত্রী মাননীয় সুভাষ চক্রবর্তী মহোদয় আমাদের সামনে যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমাদের দলের আমার সহকর্মী বিধায়কদের দ্বারা আনীত ছাঁটাই প্রস্তাবগুলিকে সমর্থন করে বক্তব্য শুরু করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেট বিতর্ক শুরুর আগে আপনার কাছে আমার একটা আবেদন আছে একজন নবীন বিধায়ক হিসাবে যে, এই সরকারের পরিবহনের সম্পর্কে কোনও মন নেই। আজকে পরিবহন মন্ত্রী কোনও মানসিকতা নিয়ে পরিবহনের উন্নতি সম্পর্কে কথা বলেন? যেখানে পরিবহন শব্দটা সংবিধানের ১৭৬ অনুচ্ছেদ অনুসারে রাজ্যপালের ভাষণে বারে বারে উচ্চারিত হয় সেখানে আমি অবাক হয়ে গেলাম রাজ্যপালের ভাষণে সেই পরিবহন শব্দটা নেই। ক্যাবিনেট কি করে এটার অনুমোদন দিল? শ্রী সুভাষ চক্রবর্তী ক্যাবিনেটে কোণ-ঠাসা কিনা জানি না, তবে উনি পার্টির কোণ-ঠাসা হয়েছেন এটা আমি শুনেছি। সুতরাং উনি পরিবহন সম্পর্কে কি করে কথা বলেন যখন দেখি রাজ্যপালের ভাষণে পরিবহন শব্দটা থাকে না। আমার মনে হয় এই বইটি উনি পড়ে দেখেননি (রাজ্যপালের ভাষণের বই)। আজকে তারই উপর আমাকে আলোচনা করতে হবে। আমার খুব করুণা হচ্ছে। কিন্তু আমাদের দলের চীফ হুইপ যেহেতু আমাকে আলোচনা করতে বলেছেন সেহেতু আমি আলোচনায় অংশ গ্রহণ করছি। কিন্তু রাজ্যপালের ভাষণে পরিবহন শব্দটা নেই, কিন্তু স্থান পেয়েছে বন, স্থান পেয়েছে মৎস্য, অথচ সুভাষ চক্রবর্তীর পরিবহন শব্দটা রাজ্যপালের ভাষণে স্থান পায়নি আপনি খুঁজে দেখুন, আপনি আমার কাছ থেকে এই বইটি নিয়ে যেতে পারেন, দেখবেন, আপনার পরিবহন শব্দটা স্থান পায়নি। আজকে এরই উপর আমাকে আলোচনা করতে হবে। প্রশ্ন হল, এর আগে

রাজ্যপাল টি. ভি. রাজেশ্বর, কে. ভি. রঘুনাথ রেড্ডি পরিবহন সম্পর্কে বারবার উচ্চারণ করেছিলেন, অথচ এখন নেই। সুতরাং পরিবহনের বিরুদ্ধে চক্রান্ত কিনা অর্থাৎ আপনার বিরুদ্ধে চক্রান্ত কিনা আমি জানি না। সুতরাং আপনি কি করে পরিবহন মন্ত্রী হিসাবে বামফ্রন্টের হয়ে প্রচার করে বেড়াচ্ছেন? আপনি আলোয়ার আলো ধরবার জন্য ঘুরে বেড়াচ্ছেন। আপনার কাছ থেকে এই প্রশ্নের জবাব নিশ্চয়ই চাইব—১৯৭৭ সাল থেকে নির্বাচনের আগে বামফ্রন্ট যে সমস্ত ইস্তাহার বের করেছিলেন তাতে পরিবহন সম্পর্কে উল্লেখ ছিল, কিন্তু এখন পরিবহন সম্পর্কে কোনও কথা উল্লেখ নেই কেন? ১৯৮২ সালে বলেছিলেন, "সরকারি ও বেসরকারি উভয়ক্ষেত্রেই জল-পরিবহনের উন্নতির পথে বাধাগুলি দূর করতে নতুন আইন প্রণয়ন এবং প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ, প্রয়োজনীয় এবং নিয়মিত পরিবহনের জন্য বেসরকারি মালিকদের উপর নিয়ন্ত্রণ সুনিশ্চিত করতে ব্যবস্থা গ্রহণ। অভ্যন্তরীণ জল পরিবহনের উন্নতিসাধন।' আমার প্রশ্ন হয়েছে কি? মাননীয় মন্ত্রী মহাশয় এর উত্তর দেবেন। ১৯৮৭ সালে বললেন, শহর ও গ্রামাঞ্চলের পরিবহনের আরো সুপরিকল্পিত ভাবে উন্নতি করা, জল পরিবহনের আরো সম্প্রসারণ ঘটনো এবং সেই অনুযায়ী রাস্তা নির্মার্ণ ও মেরামত করা। আমি জানতে চাই এইসব করেছেন কি? আপনি এর উত্তর দেবেন এ বিষয়ে আপনার বক্তব্য কি? ১৯৯১ সালের নির্বাচনী ইস্তাহারে বললেন, "রাষ্ট্রীয় মালিকানায় রাজ্যের সমস্ত প্রান্তের পরিবহন ব্যবস্থাকে আরও উন্নতি করা, জল পরিবহনকে সম্প্রসারিত করা, রাজ্যব্যাপী নতুন সড়ক নির্মার্ণ ও সেতুগুলি সুপরিকল্পিতভাবে রক্ষণা-বেক্ষণ করা।" ১৯৯৬ সালেও সেই কাজ সম্পূর্ণ হয়নি। এই কাজ আমরা কখনো দেখতে পাইনি। এখন প্রশ্ন হল, যে দেশের শিক্ষকেরা পেনশনের জন্য অর্থ পায় না, সেই দেশের পরিবহনমন্ত্রী হেলিকপ্টার চড়ে মিঠুন চক্রবর্তীকে নিয়ে ঘুরে বেড়ান—লজ্জা নেই, কোনও যন্ত্রণা নেই। উনি মুখ্যমন্ত্রীর থেকেও বেশি হেলিকপ্টার চড়েছেন। উনি কোথায় কোথায় না হেলিকপ্টার নিয়ে ঘুরে বেড়িয়েছেন। শুনছি, আর একটা হেলিকপ্টার কেনার কথা নাকি ভাবছেন। অথচ ক্যালকাটা ট্রামওয়েজের কর্মচারীদের ২২ কোটি টাকার মতন পি. এফ. দিচ্ছেন না। এরজন্য ওনার চিন্তা হয় না; এরজন্য কোনও ব্যবস্থা তিনি নিচ্ছেন না। রবীনবাবু "পশ্চিমবঙ্গ পত্রিকায়" ২০ জুন ১৯৯৬ সালে বলেছিলেন, "লণ্ডন ট্রান্সপোর্ট ইন্টারন্যাশনালের এক সমীক্ষার মাধ্যমে প্রশাসনিক দুর্বলতাগুলি সনাক্ত করা হয়েছে এবং সেই অনুযায়ী সমস্যার সমাধানের জন্য পদক্ষেপ গ্রহণ করা হয়েছে।" আপনি উদ্যোগী পুরুষ, উদ্যোগী মানুষ সেটা আমরা সবাই জানি। সেইজন্য উদ্যোগ নিয়ে আপনি অপারেশন সানশাইনের নামে কলকাতা থেকে হকার মুক্ত করার জন্য উঠেপড়ে লাগলেন। এরজন্য আপনার কোনও দ্বিধা নেই, কোনও দ্বন্দ্ব নেই। কিন্তু এর পাশাপাশি পরিবহনের উন্নতির জন্য যদি আপনি এন. এইচ-২, এ. এইচ-৬. এন. এইচ-৩৪তে যে এনক্রোচমেন্ট হয়ে আছে সেই এনক্রোচমেন্টের বিরুদ্ধে নেমে

পড়তেন তাহলে বাংলার মানুষ আপনাকে সাধুবাদ জানাত। কিন্তু বাংলার মানুষ সেই জিনিস আপনার কাছ থেকে দেখতে পায়নি। সুতরাং প্রশ্ন সেখানেই থেকে যায়। ১৭ বছর পর আজকে আপনারা নগর-উন্নয়নের কথা বলছেন। এই ১৭ বছর ধরে পশ্চিমবঙ্গ সরকার কি করছিলেন?

[2-10 – 2-20 p.m.]

কলকাতা শহরের যান চলাচল এবং নিয়ন্ত্রণ ব্যবস্থাকে উন্নত করার জায়গায় আজকে পরিবহন ব্যবস্থাকে কোন জায়গায় পৌঁছে দিয়েছেন? আমি আর্থিক সমীক্ষা ১৯৯৫-৯৬ সাল থেকে উল্লেখ করছি। ট্রান্সপোর্টটা দেখুন। চ্যাপ্টার ৭, পেজ ৯৬, ইকনমিক রিভিউ ১৯৯৫-৯৬ থেকে বলছি। এখানে বলছে যে,—

In the Passenger Transport Sector, the State Government through its STUs manages only $\frac{1}{4}$th of the Total Requirement. The rest have left to private entrepreneurs.

কোথায় প্রশাসন এসে দাঁড়িয়েছে সেটা ভাবুন। বেলঘরিয়া সি. এস. টি. সি'র ডিপো ১৯৪৮ সালের ১লা জুলাই উদ্বোধন হয়েছিল। সেখানে বডি তৈরি হত। সেখানে যে শুধু সি. এস. টি. সি'র বডি তৈরি হত তা নয়, অন্যান্য বাইরের বডিও সেখানে তৈরি হত এবং তার একটা সুনাম ছিল। ৬০ দশকে অন্যান্য ডিপোর বডিও তারা তৈরি করেছে। ৭০ দশকে ডিফেন্স এবং অন্যান্য বডিও তারা তৈরি করেছে। আজকে তার কি অবস্থা হয়েছে? আজকে সি. এস. টি. সি'র বডি বাইরে থেকে তৈরি করা হচ্ছে। এটা কেন করা হচ্ছে? কেন সি. এস. টি. সি'র বডি বেলঘরিয়ায় তৈরি হবেনা? কেন বাইরে কনট্রাক্ট দিয়ে এই বডি তৈরি করা হবে? আজকে এই সব প্রশ্নের উত্তর আপনাকে দিতে হবে? আজকে প্রতিটি প্রশ্নের উত্তর আপনার কাছে চাই। আপনি অনিল বাবুর মতো লোককে এক্সটেনশন দিয়ে রেখেছেন। পার্টির লোক বলে রিটায়ারমেন্টের পরেও তাকে রেখে দিয়েছেন, যেখানে আপনারা বলছেন যে বাড়তি বোঝা আপনারা কমাতে চান। আজকে আপনাদের ম্যানবাস রেশিও কত? সারা ভারতবর্ষের অন্যান্য জায়গায় যেখানে ১ঃ৮, সেখানে আপনাদের হচ্ছে ১ঃ১২, ১ঃ১৪ এবং সেটাও আবার বসে থাকা বাসকে ধরে, রিজেক্টেড বাসকে ধরে এই রেশিও দাঁড়িয়েছে।

তারপরে আপনি সুধীরদে'র মতো একজন অর্ডিনারী ইঞ্জিনিয়ারকে অ্যাডমিনিস্ট্রেশনের মতো একটা গুরুত্বপূর্ণ পোস্টে বসিয়ে রেখেছেন। যেখানে একজন আই. এ. এস অফিসার প্রয়োজন, একজন ডবলিউ. বি. সি. এস. অফিসার প্রয়োজন, সেখানে আপনি তাকে বসিয়ে রেখেছেন। আমরা দেখছি যে একটা জায়গায়ও আপনারা অন্য লোকদের রাখছেন

না, সমস্ত নিজেদের দলের লোককে এনে বসিয়ে দিচ্ছেন। আজকে বাংলার মানুষ এই সব জিনিস লক্ষ্য করছে, তারা আপনাদের ক্ষমা করবেন না। আর একটা কথা হচ্ছে, ১৯৯২ থেকে ১৯৯৪ সাল পর্যন্ত আপনি এই দায়িত্বে ছিলেন না। আপনি যদিও এই দপ্তরের মন্ত্রী হতে চাননি, আপনার ইচ্ছার বিরুদ্ধে হয়েছেন। আপনি রিজাইন করতেও চেয়েছিলেন। কিন্তু পরবর্তীকালে এই দায়িত্ব নিয়েছেন। আমরা দেখছি যে ৩০ লক্ষ টাকার ইউনিফর্ম কেনা হয়েছে কোনও রকম টেণ্ডার ছাড়াই। কেন টেণ্ডার করা হলনা তার জবাব আপনি দেবেন। আজকে বি. এল. মণ্ডল সি. এস. টি. সি-তে ডেপুটেড হয়েছিল। তিনি একজন রিটায়ার্ড মানুষ তাকে পার্মানেন্ট করে দিলেন। আজকে সর্বক্ষেত্রে এই জিনিস চলছে। ওয়েস্ট বেঙ্গল ট্যুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশনের দুটি বিল আমার কাছে এসেছে। সেখানে গাড়ির নাম্বারও দেওয়া হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখলে বুঝতে পারবেন যে কি সাংঘাতিক কারাপশন সেখানে চলছে। ওয়েস্ট বেঙ্গল ট্যুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশন তারা প্রাইভেট গাড়ি চালাচ্ছে এবং এতে সরকারের লস হচ্ছে। কলকাতা শিলিগুড়ি, কলকাতা দীঘা থেকে সমস্ত রাজ্যে প্রাইভেট বাস ফ্লাই করছে। এটা কাদের স্বার্থে চালাতে দেওয়া হয়েছে? এতে কি সরকারের কোনও উপকার হচ্ছে? প্রাইভেট বাস, আনঅথোরাইজড বাস এই ভাবে চলছে। কেন আজকে এই জিনিস চলছে? আপনি এসব প্রশ্নের উত্তর দেবেন। আজকে পাবলিক ভেইকলস ডিপার্টমেন্ট বেলতলায় রয়েছে। এটা ট্রান্সপোর্টের একটা উইংস। আমার কাছে একটা গভর্নমেন্টের একটা অর্ডার আছে। তাতে ৩.৫.৯০ তারিখের সেই অর্ডার দেখা যাচ্ছে যে, এস. পি. মুখার্জি, অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি বলছেন যে, এটা একটা ডাইরেক্টোরেট।

যদি তাই হয় তাহলে ডাইরেক্টোরেটের মতো বিহেব করছে না কেন? কোথা থেকে সেখানে টাকা আসছে, হেড কি এবং তাতে টাকা আছে কিনা? সেখানে বিমল চ্যাটার্জির মতো একজন পার্টির লোককে বসিয়ে রেখেছেন। তিনি গাড়ি নিয়ে ঘুরে বেড়াচ্ছেন পরিবহনের কোনও সুবিধার জন্য? এল.ডি.এ., ক্যাশিয়ার—ওদের ১ঃ১ রেশিও অনুযায়ী যে পার্লামেন্ট বেনিফিট সে সম্পর্কে কাকস্য পরিবেদনা। অটো রিক্সার পার্মিট দেবার জন্য নাম ইনভাইট করা হয়েছে। সে সম্পর্কে আমার কাছে একটি পার্টিকুলার ইউনিয়ন সিটুর চিঠি রয়েছে। তাতে ডাইরেক্টরকে বলা হয়েছে—এদের পার্মিট লাইসেন্স দেওয়া হোক। এটাই দীর্ঘদিন ধরে বেলতলায় চলছে, পি.ভি.ডি.-তে চলছে। আপনি মন্ত্রী হবার পরপরই ঘোষণা করেছিলেন যে, ছয় মাসের মধ্যে প্রতিটি ট্যাক্সিতে নতুন মিটার লাগাবেন। বলেছিলেন, প্যাডোস্ট্রিয়ালদের জন্য বিশেষ বন্দোবস্ত করবেন। আপনি বলেছিলেন যে, লাইট ভিইকল, মিডিয়াম ভিইকল, এবং হেভি ভিইকেলের জন্য আলাদা আলাদা লেন করবেন। আপনি বলেছিলেন যে, ওভার-টেক বন্ধ করবেন। আমি মন্ত্রী মহাশয়কে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি, ছয় মাস নয়, তের মাসেও কি আপনি কাজগুলো করেছেন?

আপনি এটা আমাদের জানাবেন যে, পেডোস্ট্রিয়ালদের এই বেসিক নীড আপনি পূরণ করতে পেরেছেন কিনা। আপনি কলকাতায় গতি আনবার জন্য হকার উচ্ছেদ করলেন। কিন্তু আজকে সেই গতি আপনি স্তব্ধ করে দিয়েছেন, আপনি জনজীবন টোটালি কোল্যাপস করে দিয়েছেন। আপনি আমাদের নিয়ে গিয়ে দেখে আসুন যে, হাওড়া স্টেশনে নেমে সেখানে থেকে আসতে মানুষের কি দুর্গতি, এয়ারপোর্টে নেমে মানুষের কি দুর্গতি, শিয়ালদহ স্টেশনে নেমে সেখান থেকে আসতে মানুষের কি দুর্গতি। আপনার সেই শক্তি রয়েছে, কিন্তু ব্যবস্থা নিতে পারেননি। বাইরে থেকে লেঠেল বাহিনী এনে কলকাতার বুক থেকে যদি হকার তুলে দিতে পারেন, তাহলে এক্ষেত্রে ড্রাইভার—পুলিশ-ব্রোকার নেকসাস ভাঙ্গতে পারেন না? আজকে এইচ.আর.বি.সি.-র অ্যাপ্রোচ রোড কোথায়? যার জন্য ব্রিজটা ঠিক ভাবে ব্যবহার করতে দেওয়া হচ্ছে না, ফলে অনেকেই এটা দিয়ে যেতে পারছেন না। আজকে কোণা এক্সপ্রেস হাইওয়ে কোথায় গেল? আজকে এইচ.আর.বি.সি.-কে আইডল বসিয়ে রেখে—হয়ত তাদের অ্যানসিলিয়ারি কাজ থাকতে পারে—আবার নতুন করে একটা কর্পোরেশন অফিস সুন্দরী মোহন অ্যাভিনিউতে খুলছেন কিসের জন্য? ইনল্যান্ড ওয়াটার ট্রান্সপোর্ট ডাইরেক্টোরেটের যে ৫০ জন এমপ্লয়ীকে বসিয়ে রেখেছেন সেই ফোর্সকে ব্যবহার করবার ব্যাপারে সরকারের কি চিন্তা-ভাবনা রয়েছে? আপনি জানেন, একটি মানুষের জন্য একটি এক্সপ্রেস বাস চলছে এই বাংলার বুকে! মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা তিনি। সেই একটি মানুষের জন্য একটি এক্সপ্রেস বাস কাঁচড়াপাড়া থেকে যাদবপুর একবার আসে, একবার যায়। সেই মানুষটি লেক গার্ডেনস থেকে ওঠেন, ১১টার একটু আগে ওঠেন। ঐ সময় ড্রাইভার খেতে যান। তারপর সন্ধ্যাবেলা আবার কাঁচরাপাড়া ফিরে যান। এইভাবে একটি এক্সপ্রেস বাস চলছে কাঁচরাপাড়া থেকে যাদবপুর পর্যন্ত। আপনি জানেন, একজন ড্রাইভার আন্দুলে নিজের বাড়িকে সরকারি গ্যারেজ বানিয়েছেন। রাত ১১টার সময় তিনি নিজের বাড়ির সামনে গাড়ি পার্ক করেন। কিন্তু এরকম পরিষেবা যদি বাংলার মানুষকে দিতেন, তারা খুশি হতেন। সুভাষ বাবু মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতা হিসাবে ৫ই জুন বরানগরের মিটিংয়ে একটি কথা বলেছিলেন।

[2-20 – 2-30 p.m.]

বরাহনগরের মিটিং-এ বলেছিলেন যে দিল্লির থেকেও গতি বাড়াব। আমি জানি না কোন অঙ্কের হিসাবে কোনও ম্যাথামেটিক্যাল ক্যালকুলেশন আপনার মধ্যে এল যে দিল্লিতে ২১ পারসেন্ট আপনি এখানে বলেন ৬ পারসেন্ট, অ্যাকচুয়াল আমরা পাই ৫.৫ পারসেন্ট রোড, কি করে আপনি এখানে দিল্লির চেয়ে বেশি গতি বাড়াবেন? আমার জানা নেই কেন আপনি বলেছেন। কথা হল এখানকার ডেনসিটি অফ পপুলেশন কথাটা আপনার মাথায় রাখতে হবে এবং ভাবতে হবে। কাঁথির মিটিং-এ আপনি বলেছিলেন যে ৬টি টারমিনাল হবে। খুব আনন্দ পেয়েছিলাম। এক সময় ভোলা সেন মহাশয় ৩টি

টারমিনালের কথা ভেবে ছিলেন, আপনি ৬টির কথা বলেছেন। আপনি বলেছেন এখানে ৭ লক্ষ স্বনির্ভর প্রকল্পে চাকুরি পাবে। যেখানে অসীম বাবু যেখানে পশ্চিমবঙ্গ সরকারের মুখ্যমন্ত্রী বলেছেন যে আমাদের টারগেট ৫ লক্ষের। আপনি কোথা থেকে কোন ম্যাথামেটিক্যাল ক্যালকুলেশনে ৭ লক্ষের কথা বলেন আমার জানা নেই। আপনি যেটা বলেছেন তার থেকে যদি দেখা যায় তাহলে ম্যাটাডোর পিছু ৩ জন চাকুরি পাবে। তাহলে আপনার কথা অনুযায়ী ২.২৫ লক্ষ গাড়ি কলকাতায় ঢুকবে। তাহলে ২.২৫ লক্ষ ম্যাটাডোর কলকাতায় ঢুকবে আর সাড়ে ৪ লক্ষ এখনই চলে। তাহলে সাড়ে ৪ লক্ষ এবং ২.২৫ লক্ষ মোট প্রায় পৌনে ৭ লক্ষ গাড়ি কলকাতায় ঘুরে বেড়াবে। আপনি কি করে ম্যানেজ করবেন? কোথা থেকে ম্যানেজ করবেন যেখানে ৫.৫ পারসেন্ট রোড আপনার অ্যাভেলেবেল? আপনি গতি আনবেন দিল্লির থেকে বেশি? আপনার প্রশ্ন আপনার কাছে আনতে চাই আপনার কথা উপর। আজকে প্রশ্ন হচ্ছে ক্যাটামেরান চালালেন বাবুঘাট থেকে হলদিয়া পর্যন্ত, কি হল তার? মাঝে মধ্যে মুখ্যমন্ত্রী এবং আপনার যাওয়ার ইচ্ছা হল, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কিছু নেতার যাওয়ার ইচ্ছা হত, তিনি গেলেন ঘুরলেন। সাধন বাবু তারপর সেটা তুলে দিলেন। আপনার ইচ্ছা মতো সাধন বাবু চালাবেন, সাধন বাবুর ইচ্ছা মতো বন্ধ করবেন, এর বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়ার কোনও ক্ষমতা কোনও শক্তি আপনার নেই। এই কনফ্লিকটিং অ্যাটিচুড টুয়ার্ডস ট্রান্সপোর্ট পলিসি সর্বত্র চলছে। মেট্রো রেল, ৩৫ কোটি টাকা লস করল। ২০০ কোটি টাকা কর্পোরেশন মাটি কাটার জন্য নিয়েছে, ৯০ কোটি টাকা অসীম বাবু আবার চাইছেন। আপনারা জানেন যে আরবার ট্রান্সপোর্ট ইজ এ জয়েন্ট ভেঞ্চার, সমস্ত স্টেট মেনে নিয়েছে। জ্যোতি বাবু দেখলাম রাম বিলাস পাশোয়ানের কাছে গেলেন। আজকে চক্ররেলের উন্নতি হচ্ছে না সম্প্রসারণ হচ্ছে না আজকে মেট্রো রেলের সম্প্রসারণ হচ্ছে না। সে তো আপনাদের সরকারের নীতির জন্য, সরকারের ভূমিকার জন্য হচ্ছে না। আপনারা যদি মেনে নেন তাহলে কালকেই আপনাকে অর্থ দিয়ে দেওয়া হবে। আপনি ৭টি খালের কথা বলছেন, জলযানের কথা বলেছেন। শুনেছি এই ব্যাপারে চুক্তি হয়েছে, কিন্তু বিধানসভায় আমরা জানতে পারলাম না। তাতে নর্থ ২৪ পরগনা সাউথ ২৪ পরগনা এবং সেই এলাকাগুলি নিয়ে কলকাতার সঙ্গে একটা সুন্দর পরিবহনের গতিপথ। আজকে তাই প্রশ্ন থেকে গিয়েছে সেখানে। আজকে প্রশ্ন আপনার কাছে, ইনটিগ্রেটেড যে স্টাডি যে প্রপার প্ল্যানিং যে ট্রাফিক ফ্লিটের ডুপলিকেশন, সেই র‍্যাশনালাইজেশন অফ বাস রুট সেইগুলি সম্পর্কে কোনও কিছু ভাবা হয়নি। কোনও কোহিশন কোনও প্ল্যানিং আপনার নেই। আজকে এম.আর.টি.পি.-র যে ব্যাপারটা সেই সম্পর্কে আপনি কখনও ভাবেননি। কেন ভাবেননি? আজকে এমন একটা অবস্থার মধ্যে, অসহনীয় দমবন্ধ হয়ে যাওয়া মতো অবস্থায় আপনি কি করছেন? সারা পৃথিবীর মধ্যে কেউ কখনও শুনেছেন

কিনা জানি না। কলকাতা একদা ভারতবর্ষের রাজধানী ছিল, আজকে একটা সেন্ট্রাল বাস টারমিনাস হয়েছে? আজকে সাধারণ মানুষ বিশিষ্ট শিক্ষাবিদ বিশিষ্ট পরিবেশবিদরা বাধা দিচ্ছে, কলকাতার বুকে জায়গা নেই একটু জায়গা রয়েছে সেটা ফুসফুস, কোথায় সেটাকে ফিরিয়ে দেবেন বাংলার মানুষের কাছে তার জায়গায় সেখানে আবার একটা কংক্রিটের জঙ্গল তৈরি করছেন। এক তলা দো তলা তিন তলা করে একটা কংক্রিটের কমপ্লেক্স তৈরি করছেন সেখানে এক তলায় বাস থাকবে। ট্রাম সম্পর্কে আপনাদের সঠিক সিদ্ধান্ত কি আজ পর্যন্ত জানতে পারলাম না রাখবেন, না রাখবেন না। আমি শুনে খুশি হয়েছি মার্কসবাদী সুভাষ বাবুদের সাধুবাদ জানাই, তাঁরা উইজনারদের সঙ্গে সাম্রাজ্যবাদী দালালদের সঙ্গে কথাবার্তা বলেছেন ট্রামের গতি আনার জন্য এবং ট্রাম থাকবে কি থাকবে না তার জন্য। জন হোয়াইট লেক তো বলেছেন যে ট্রাম তোলা যাবে না, ট্রাম তুলে দিলে এনভায়ারনমেন্টাল প্রবলেম হবে, ট্রাম তুলতে গেলে খারাপ হবে। আপনাদের তো কোনও পলিসি নেই, শিক্ষিত মানুষদের নিয়ে এক্সপার্টদের নিয়ে বসার কোনও পলিসি নেই। তাই এই ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য যে প্রস্তাব রাখা হয়েছে তার বিরোধিতা করে আমাদের আনা ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে, পরিবহন ব্যবস্থা যে জায়গায় এসে দাঁড়িয়েছে তার চরম বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। এখানে কংগ্রেসি বন্ধুরা অনেক কিছু কথা বলেছেন এবং তাপস রায় মহাশয় অনেক কিছু কথা বললেন। কিন্তু আমরা তো জানি যে আমাদের কি দায়িত্ব আছে। আমরা আমাদের দায়িত্ব সম্পর্কে সচেতন। আমরা এখানে বিপ্লব করে ক্ষমতায় আসিনি। আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে আমরা কাজ করছি। সারা ভারতবর্ষের যে আইন, তার মধ্যে দাঁড়িয়ে আমরা আমাদের কাজগুলো সঠিক ভাবে পরিচালনা করার চেষ্টা করছি। আমরা দেখেছি, ওঁরা অতীতে কি করেছিলেন। ১৯৭৬-৭৭ সালে ওঁরা আমাদের পাঁচশোর মতো বাস দিয়ে গিয়েছিলেন। তখন ওঁরা ইলেক্ট্রিসিটি ডিপার্টমেন্টে এবং আরও অনেক জায়গায় দেশলাইয়ের খোলে বা সিগারেটের বাক্সের মধ্যে লিখে অ্যাপয়েন্টমেন্ট দিয়ে গিয়েছিলেন। তার দায়ভার আমাদের গ্রহণ করতে হয়েছে। অতীত দিনের সেইসব বাসকে নিয়ে আমাদের নতুন করে পরিবহনকে গড়তে হচ্ছে। আজকে রেলওয়ে ট্রান্সপোর্টের যে কাঠামো এখানে আছে, ভারতবর্ষে আছে, তা যদি যথাযথ ভাবে চলত তাহলে এখানে পরিবহনকে ভালভাবে চালান সম্ভব হত। ইকনোমিক সার্ভে—১৯৯৪-৯৫ সাল থেকে আমি এবারে বলছি, ট্রাফিকের অবস্থাটা কি রকম ছিল। ১৯৭০-৭১ সালে ট্রান্সপোর্ট ট্রাফিক ছিল যেখানে ৭৪.২ পারসেন্ট, ১৯৮০-৮১ সালে যা ছিল ৩৭.২ পারসেন্ট, ১৯৮৮-৮৯ সালে সেটা কমে দাঁড়িয়েছে ২১.৬ পারসেন্ট। এটা থেকেই বোঝা

যায় রেলওয়ে ট্রান্সপোর্টকে ওঁরা কি ভাবে চালিয়েছেন। অথচ ওঁরাই তো পঞ্চাশ বছর ধরে ভারতবর্ষের বুকে ক্ষমতায় আছেন। সেই অবস্থার মধ্যে আমরা দেখতে পাচ্ছি, ওঁরা কি ভাবে রেল ব্যবস্থাকে পরিচালনা করেছেন। সুতরাং সমস্ত চাপটা আমাদের রোড পরিবহনের মধ্যে এসে পড়েছে। উনি আমাদের সার্ফেস ট্রান্সপোর্ট সম্বন্ধে বললেন। কিন্তু কংগ্রেস আমলে তো এ সম্বন্ধে কোনও পরিকল্পনাই ছিল না। ১৯৭৭ সালের পরে আমরা এটা শুরু করেছি। আজকে যার ফলে হুগলি, মেদিনীপুর থেকে আরম্ভ করে বর্ধমান এবং হুগলি জেলার সমস্ত মানুষ আমাদের আশীর্বাদ করছেন। সাগর থেকে আরম্ভ করে চব্বিশ পরগনার বিভিন্ন জায়গায় আমরা ১৬টি লঞ্চ চালাচ্ছি। আরও চারটির বরাত দেওয়া হয়েছে। সিলভার জেট আমাদের দপ্তরের মধ্যে পড়ে না। এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমরা সঠিক রূপায়ণ করে পরিবহনকে চালাবার চেষ্টা করছি। যাত্রী পরিবহনের একের চার ভাগ আমরা সরকারি ভাবে করে থাকি এবং তিনের চার ভাগ করে বে-সরকারি মালিকরা। কিছু দিন আগে আমরা ওড়িষ্যাতে গিয়েছিলাম। সেখানে দেখেছি যে কিছু দিন আগেও ৭৫ ভাগ পরিবহন সরকারি ভাবে চালাতেন। এখন সেটি উঠে গেছে। ১৬০ কোটি টাকা দেনা মাথায় নিয়ে ওরা এটি চালাচ্ছিলেন। সারা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় পরিবহনের ক্ষেত্রে কি অবস্থা তা আমরা দেখতে পাচ্ছি লোকসভার একটি প্রশ্নের উত্তরে—প্রশ্ন নং ১৪০৪—সেখানে আমাদের পরিবহনের ব্যাপারে বলা হয়েছে—মাননীয় পরিবহন মন্ত্রী বলেছেন যে, সমস্ত বিষয়গুলো এখানে লসে চলছে। যেমন, অসমে লস দাঁড়িয়েছে ২১.৭৪ কোটি টাকা, বিহারে ৪২.৫৯ কোটি টাকা, গুজরাটে ১০২.৩৩ কোটি টাকা, কর্নাটকে ৯০.৪৯ কোটি টাকা, মহারাষ্ট্রে ১০.৮৪ কোটি টাকা, তামিলনাড়ুতে ৩৩.৭৭ কোটি টাকা, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টে ৫.৮০ কোটি টাকা, সাউথ বেঙ্গল ট্রান্সপোর্টে ৫.৪৩ কোটি টাকা, দিল্লিতে ৬৮.২৭ কোটি টাকা। আমরা সরকারি ভাবে যে পরিবহন চালাই, এটা লাভের দৃষ্টিভঙ্গি নিয়ে চালাই না। কিন্তু পাবলিকের ক্ষেত্রে ওদের দৃষ্টিভঙ্গি হচ্ছে মুনাফা করা। শুধু তাই নয়, ওখানে মানুষকে অনেক হেনস্থা সহ্য করতে হয়। কিন্তু সরকারি পরিবহনের ক্ষেত্রে তা হয় না। সরকারি ক্ষেত্রে ভর্তুকি দিয়েও আমাদের চালাতে হয়। প্রত্যন্ত এলাকাগুলিতে যেখানে লোকসানের ভয়ে বে-সরকারি মালিকরা বাস চালায় না, সেখানে স্টেট ট্রান্সপোর্ট-এর বাস আমরা চালাই। কি নর্থ বেঙ্গল, কি দক্ষিণবঙ্গ, কি কলকাতা স্টেট ট্রান্সপোর্ট, সমস্ত জায়গাতেই পরিকল্পনা করে তারা এগোচ্ছে। গ্রামের কথা বলবেন? বিভিন্ন জায়গাতেই পরিকল্পনা করে সব কিছু চলছে। এটা যদি বোম্বের সঙ্গে কলকাতার তুলনা করেন—

[2-30 – 2-40 p.m.]

তার যে কভারেজ স্পেস যদি দেখেন তাহলে দেখবেন যে সেইভাবে করতে পারেনি। তবে পশ্চিমবঙ্গের রাস্তার ধারে ঘরবাড়ি না ভেঙ্গে কেবলমাত্র ফুটপাথ চওড়া করে গাড়ি

বাড়ানোর চেষ্টা করা হয়েছে। তারফলে যানজটের যে সমস্যাগুলো ছিল সেগুলো অনেকটা দূর করা সম্ভব হয়েছে। আজকে ট্রান্সপোর্ট চলার জন্যে সমস্যার সৃষ্টি হচ্ছে না, আজকে টুহুইলার, থ্রি হুইলার এবং ফোর হুইলার যেভাবে রাস্তায় চলছে তাতে যানজট আরও বেশি করে সৃষ্টি করছে। আমাদের পশ্চিমবঙ্গ সরকার পলিউশন রোধের জন্য বিশেষ ব্যবস্থা নিয়েছেন। যারফলে ট্রাম চালানোর আবার কিছুটা চেষ্টা হচ্ছে, কারণ এরদ্বারা পরিবেশ দূষণ কিছুটা রোধ করা যাবে। ১০ই জুন ৯৭ ফ্রন্টলাইন ম্যাগাজিনের ৯৭ পৃষ্ঠায় বেরিয়েছে যে, দিল্লিতে পলিউশন হচ্ছে ৬৪ পারসেন্ট আর ইণ্ডিয়া টু ডে পত্রিকায়, ৯ই জুন, ৯৭ পেজ ৬৯তে বেরিয়েছে যে দিল্লিতে পলিউশন হচ্ছে ৭০ পারসেন্ট। সেদিক থেকে আমরা প্রবলেম অনেকটা দূর করতে সক্ষম হয়েছি। সুতরাং এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে মানুষের সুযোগ সুবিধা দেওয়ার জন্যে ট্রান্সপোর্ট ইন ইণ্ডিয়াতে বলা হয়েছে, লোকসভাতে এটা প্রিন্টও হয়েছে, সেখানে বলা হয়েছে—

State participation in road transport commenced from 1950 and was introduced to provide efficient and adequate passenger services as well as goods transport to meet the need of hilly and under-developed areas.

সেইদিক থেকে এই বিষয়গুলো নিয়ে আলোচা করার দরকার আছে। আমাদের পশ্চিমবঙ্গ সরকার এইসব উদ্দেশ্য নিয়েই রোড পরিবহন এবং সারফেস পরিবহনের সমস্ত বিষয়গুলো নিয়ে পরিকল্পনা নিয়েছে। আমার জেলাতেও বিভিন্ন জায়গায় বাসের সংখ্যা আগের চেয়ে অনেক বেড়েছে। কিভাবে পরিকল্পিতভাবে সমস্যার সমাধান করা যায় সেইদিকে সরকার দৃষ্টি দিয়েছেন। বডি বিল্ডিং থেকে শুরু করে রিনোভেশন থেকে শুরু করে পার্টস ইত্যাদি যেগুলো কেন্দ্রীয় স্টোর থেকে পাওয়া যায় সেগুলো নিয়ে বিভিন্ন সমস্যার সৃষ্টি হয়েছে, আমাদের সরকার সেগুলো মোকাবিলা করার চেষ্টা করছে এবং তারজন্য একটা পরিকল্পনাও নিয়েছে। এরমধ্যে দিয়ে পরিবহন ব্যবস্থাকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে। নর্থ বেঙ্গল থেকে শুরু করে নদীয়া, মুর্শিদাবাদ প্রভৃতি জেলার প্রত্যন্ত গ্রামেও বাস চলাচল করার চেষ্টা করা হচ্ছে। সব জায়গায় রাস্তার অবস্থা ভালো নয়, ফলে অনেক সময়ে বাস ক্ষতিগ্রস্ত হচ্ছে। আজকে বিভিন্ন ক্ষেত্রে যেমন জনস্বাস্থ্য পরিষেবা, শিক্ষা প্রভৃত উন্নতির সাথে সাথে পরিবহন ব্যবস্থারও দ্রুত উন্নতি সাধন হচ্ছে। পরিবহনের উন্নতির সাথে সাথে ডিপোগুলোতে যাতে উপযুক্ত ল্যাট্রিনের ব্যবস্থা থাকে সেইদিকে নজর দিতে হবে। এই কারণে রোডস-এর সাথে পি. ডব্লু. ডির একটা সমন্বয় বিশেষ করে দরকার, তাহলে পরিবহন ব্যবস্থা একটা ভালো জায়গায় পৌঁছতে পারবে। দক্ষিণবঙ্গতে পরিবহনের নানারকম সমস্যা ছিল, আজকে সেখানে জল যান, জল পরিবহন প্রভৃতি ব্যবস্থা করে যোগাযোগের ব্যবস্থা করেছেন। তারপরে আমাদের জাতীয় জলপথ হিসাবে ফরাক্কা থেকে হলদিয়া পর্যন্ত যোগাযোগের চেষ্টা করা হচ্ছে

তাতে যাতায়াতের অনেক সুবিধা হবে। এইকথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের মাননীয় পরিবহন মন্ত্রী পরিবহন দপ্তরের যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেই পরিপ্রেক্ষিতে ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথমে বলার আগে মাননীয় মন্ত্রীর কাছে কতকগুলি মৌলিক প্রশ্ন আছে, সেইগুলি অবশ্যই তিনি বাস্তবে গ্রহণ করতে চলেছেন। কিন্তু তাত্ত্বিক দিক থেকে গ্রহণ করছেন কিনা সেটা আমার জানার দরকার আছে। প্রথমে আপনাদের কাছে আমি মৌলিক প্রশ্নটা বলি, ভর্তুকি দিয়ে একটা দেশের শাসন ব্যবস্থা চিরকাল থাকবে কি না? আমি এই ব্যাপারে ব্যক্তিগত ভাবে মনে করি, খাদ্যে বা ফুড গ্রেনসে সাবসিডাইসড ইকনমি চলতে পারে, কিন্তু খাদ্য ছাড়া বর্তমান আন্তর্জাতিক প্রেক্ষাপটে আমাদের দেশের অর্থনৈতিক ব্যবস্থা দেখে আমার মনে হয় পরিবহন দপ্তরে ভর্তুকি বিশেষ করে আমাদের রাজ্যের কোষাগারকে শূন্য করা। আমি আপনাদের কাছে বলি, যখন এই দপ্তরের মন্ত্রী সুভাষ বাবু ছিলেন না, বিগত তিন বছর আগে আমার প্রশ্ন ছিল, রাষ্ট্রীয় পরিবহণে কত শতাংশ লোককে আপনাদের পরিষেবার মধ্যে আনতে পেরেছেন? তখন তারা উত্তর দিয়েছিলেন আমরা ২৫ শতাংশ লোককে রাষ্ট্রীয় পরিষেবার মাধ্যমে সেবা করছি। আজকে আবার তিন বছর পরে যদি সুভাষ বাবুকে প্রশ্ন করি, সেই একই প্রশ্ন, অর্থাৎ পরিবহণে রাষ্ট্রীয় মালিকানায় আমাদের দেশের মানুষের জন্য যদি পরিষেবার সুযোগ এর সীমা বাড়াতে না পারি তার বিনিময়ে লোকসান যদি ঘটতে থাকে তাহলে এর দ্বারা কতদিন একটা রাজ্য চলতে পারে। সুভাষ বাবু নিশ্চয় লক্ষ্য করেছেন, লেটেস্ট যোজনা কমিশনের রিপোর্টে বেরিয়েছে, যার ডেপুটি চেয়ারম্যান মধু দণ্ডবতে—এর আগে '৯৬ সেপ্টেম্বর মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে এদের বসার ব্যবস্থা করা হয়েছিল—তারা রিপোর্ট দিয়েছেন, তারা ভেবেছিল অষ্টম যোজনায় পরিবহণে ১৭০ কোটি টাকা লোকসান হবে। ওনার সাথে মিটিং করার পরে যোজনা কমিশনের ধারণা হয়েছে, ৩ শত কোটি টাকা লোকসান হবে। এরপরে যোজনা কমিশন কতকগুলি প্রস্তাব দেয়, (১) রাজ্যে বাস পিছু লোক কমাতে হবে। (২) পরিবহণে ভর্তুকি কমাতে হবে। (৩) বেসরকারি ক্ষেত্রকে প্রসার করে রাজ্যের রাজস্ব বাড়াতে হবে। তারা আরো বলছেন পশ্চিমবাংলার ফ্লিট ইকোয়ালাইজেশন যেখানে ৭৬ পারসেন্ট, সারা ভারতবর্ষে অ্যাভারেজ হচ্ছে ৮৮। ভেহিকেল প্রোডাকটিভিটি রিপোর্ট পার বাস, পার ডে ১৬৪ কি.মি. অল ইণ্ডিয়া এটা ডাবল অর্থাৎ ২৬৪ কি.মি. পার বাস, পার ডে। স্টাফ প্রোডাকটিভিটি ২৬.৪ কি.মি. পার ওয়ার্কার, পার বাস। সেখানে অল ইণ্ডিয়া হচ্ছে ৩৭.৫ কি. মি এই জন্য বলছি, লোকসানের বহরটা যদি বাড়তে থাকে তাহলে আমি মনে করি ব্যক্তিগত ভাবে প্রশংসা করে কোনও লাভ হবে কি না জানিনা, তবে যেটা ভাল,

সেই ভালর দিকটা বলতে ভালবাসি। উনি তত্ত্বগতটা কতখানি গ্রহণ করেছেন জানিনা। হি ইজ এ ম্যান অফ অ্যাকশন। যদি অ্যাকশন কলকাতা ভিত্তিক হয়। আজকে সি. এস. টি. সি.র একটা রিপোর্ট বেরিয়েছে, নিশ্চয় মন্ত্রীও জানেন, এই লোকসানটা কমাবার জন্য, তার জন্য তারা কি করতে চাইছেন, ২১টি বাস রুট তারা তুলে দিচ্ছেন, বলছেন তার বদলে সাধারণ মানুষের জন্য সেখানে তারা একজিকিউটিভ বাস চালাতে চায়, এল বাস চালাতে চায়, রেটটা বাড়াবেন। কর্মী বাস যাতে কম হয় সেটা তারা করতে চায়। এটা সি. এস. টি. সি.র রিপোর্টে বেরিয়েছে। ফুড গ্রেনসে সাবসিডাইসডটা বাদ দিয়ে, এই দপ্তরের জন্য আর কতদিন সাবসিডি দিয়ে চলতে পারে। সাবসিডাইসড ইকনমি হলে স্টেট গ্রোথ বাড়তে পারেনা, এমন কি কান্ট্রি গ্রোথও বাড়তে পারে না।

[2-40 – 2-50 p.m.]

যারা তাত্ত্বিক দিক নিয়ে আলোচনা করেন তাদের আমি অনুরোধ করব এই বিষয়টি নিয়ে চিন্তা করার সময় এসেছে কিনা সেটা একটু ভেবে দেখুন। আপনারা বলছেন যে লোকসানের বহর কমানোর জন্য সি. এস. টি. সি. যাত্রা শুরু করেছে আমি প্রথমেই বলেছি, ২৫ পারসেন্ট পরিষেবার ক্ষেত্রে মানুষ এটাতে যাতায়াত করছে। আজকে কয়েক বছর ধরে তাহলে সীমাটা বাড়ছে না কেন? তার প্রমান কি? এন. বি. এস. টি. সি'র বাসের সংখ্যা ৯৭৩ এবং এই স্টাটিসটিক্স তিন বছর ধরে একই চলছে। সি. এস. টি. সি'র বাসের সংখ্যা ৩ বছর ধরে ১২২২-ই চলছে। এরমধ্যে কত যে ড্যামেজ হয়ে পড়ে আছে তার ঠিক নেই। শুধু বেড়েছে কোথায়? সরকারি পরিসংখ্যান থেকেই বলছি, S.B.S.T.C সেখানে ৯৩৩-এর জায়গায় ৯৪৩ হয়েছে। আর ক্যালকাটা ট্রামওয়েজ কোম্পানির সামান্য কিছু বেড়েছে। বাড়ার মুখ দেখেছে ক্যালকাটা ট্রামওয়েজ কোম্পানির বাস। এ ক্ষেত্রে দেখা যাচ্ছে যে সমস্ত ট্রান্সপোর্ট কর্পোরেশন রানিং অন লস। এটা দাঁড়াচ্ছে কত—৩০০ কোটি টাকা। ৩০০ কোটি টাকা রাজ্যের অর্থভাণ্ডার থেকে দিতে পারলে তবেই ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট চলবে। আজকে আমি তাই বলব, এটা নিয়ে কিন্তু ভাবার সময় এসেছে। যদি এক্সপানসান না হয় for the benefit in the interest of the public. যেগুলি অন্যান্য স্টেটে আছে। অন্ধ্র, মহারাষ্ট্রে যান, সেখানে দেখবেন স্টেট এনট্রিপেনিয়ারশিপে ট্রান্সপোর্টের বিজনেসটা চলছে। হোয়ার অ্যাজ যেখানে ভাল হওয়া উচিত সেই পশ্চিমবঙ্গে হচ্ছে না। পশ্চিমবঙ্গে আদর্শগত দিক দিয়ে শ্রমিক সমাজকে উদ্বুদ্ধ করে কাজে লাগিয়েছে বলছেন এবং সাবসিডিয়ারি ইকনমিকে বন্ধ করে উদ্বৃত্তমূলক ব্যবস্থাপনার ব্যবস্থা করার কথা বলেছেন। অনেক দেরিতে হলেও আপনারা অনেক ভাল ভাল কথা বলছেন কিন্তু কাজে কিছুই করছেন না। সমস্ত দপ্তর সম্পর্কে সাবজেক্ট কমিটির রিপোর্টগুলি যদি ভালোভাবে পড়ে দেখেন তাহলে দেখবেন সমস্ত রিপোর্ট against the Government but the Government itself claims we are running O.K.

এই পরিবহন দপ্তরও তার বাইরে নয়। সুভাষবাবু নতুন এসেছেন, আমরা জানি যে তার উদ্যোগ আছে কিন্তু গতি যদি বাড়াতে না পারেন তাহলে কিন্তু উন্নতি করতে পারবেন না। আমরা দেখেছি যে গতি বাড়াবার জন্য তিনি উদ্যোগ শুরু করলেন। অপারেশন সানশাইন করে কলকাতা থেকে হকার উচ্ছেদ করলেন কিন্তু গতি বাড়ল না। ব্যক্তিগতভাবে তাকে প্রশ্ন করেছিলাম, এই যে হকার উচ্ছেদ করলেন তাতে কি স্টেট ট্রান্সপোর্টে গতি বেড়েছে? উনি বললেন বেড়েছে। তারপর কি হল জানি না, যে উদ্যোগ তিনি শুরু করেছিলেন তা আর দেখা যাচ্ছে না। এখন এই হকার উচ্ছেদের প্রসঙ্গে বলি, এই যে হকার উচ্ছেদ করলেন, জানি বেশিরভাগ মানুষ তা সাপোর্ট করেছে কিন্তু একটা লেখণীর অর্থনীতিতো এর উপর নির্ভরশীল। যারা দিন আনে দিন খায় তাদের ক্ষেত্রে মানবিকতার প্রশ্নটা উড়িয়ে দেওয়া যায়না। এদের জন্য বিকল্প একটা ব্যবস্থা না করলে......

**(এই সময় লাল আলো জ্বলে যায়)**

স্যার, আমাকে এক মিনিট সময় দিন। আমি এবারে কয়েকটি প্রস্তাব রাখছি। মাননীয় মন্ত্রী মহাশয় হলদিয়া শিল্পনগরীতে তো বক্তৃতা দিতে যান, তিনি বলুন, সেই হলদিয়াতে কোনও বাস স্ট্যাণ্ড আছে কি না?

**(সময় শেষ হয়ে যাওয়ায় এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)**

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহনমন্ত্রী ১৯৯৭-৯৮ সালের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সম্পূর্ণরূপে সমর্থন করে কয়েকটি কথা বলছি। পরিবহন বিভাগের যে কর্পোরেশনগুলি আছে সুদক্ষ পরিচালনার ফলে তাতে আমাদের রাজ্যের পরিবহণের অগ্রগতি ঘটেছে। কিছু কিছু ক্ষেত্রে অসুবিধা হয়ত আছে। দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন, কলকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের যে ডিপোগুলি আছে সেখানে যাত্রী সাধারণের স্নানাদির এখনও ব্যবস্থা নেই। যাত্রীদের সুবিধার ক্ষেত্রে এটা হওয়া দরকার। তারপর দক্ষিণবঙ্গ এবং উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের ডিপোগুলি থেকে মূলত দূরপাল্লার বাসগুলি বেশি যাতায়াত করে। আমাদের জেলা ভিত্তিক পরিষেবার ক্ষেত্রে আমাদের আরও উদ্যোগী হওয়া দরকার। এছাড়া আমরা মাঝে মাঝেই ভুটভুটিতে দুর্ঘটনার কথা শুনতে পাই। সেই ভুটভুটিগুলো তুলে দিয়ে যাতে করে লঞ্চ সার্ভিস বাড়ানো যায় সেই ব্যাপারে সরকারের উদ্যোগ নেওয়া দরকার। শ্রীরামপুর থেকে দুর্গাপুর এবং দক্ষিণ ২৪ পরগনা এলাকায়, বিশেষ করে ডি. ভি. সি. ফিডার ক্যানেল দিয়ে বর্ধমান থেকে হাওড়া পর্যন্ত যদি লঞ্চ সার্ভিস চালানো যায় তাহলে আমাদের অনেক সুবিধা হতে পারে। এছাড়া আমাদের যেসব বাস দীর্ঘদিন ধরে অকেজো অবস্থায় পড়ে আছে, সেই অকেজো বাসগুলোকে মেরামতি করে এবং যে অতিরিক্ত কর্মী সংখ্যা আছে, সেই কর্মী সংখ্যা দিয়ে ঐ বাসগুলোকে চালানোর ব্যাপারে একটা পরিকল্পনা

নিন। আর হাসপাতালে যেভাবে চুক্তির ভিত্তিতে ডাক্তার নিয়োগ হবে, যেভাবে চুক্তির ভিত্তিতে শিক্ষক নিয়োগ হবে, ঠিক সেই রকমভাবে চুক্তির ভিত্তিতে যদি বাস চালানো যায় এই ব্যাপারটা আমি মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করছি। এছাড়া বিভিন্ন জেলাতে, বিশেষ করে গ্রামাঞ্চলে যে সমস্ত ট্রেকারগুলো চলছে তাদের উপর সরকারের কোনও নিয়ন্ত্রণ আছে কি না? কারণ দেখা যায় ট্রেকারগুলো বাদুড়ঝোলা হয়ে মানুষ যাচ্ছে এবং দুর্ঘটনাও হচ্ছে। এই সম্পর্কে ব্যবস্থা নেওয়ার জন্য আমি অনুরোধ করব। শহরে এখনো ট্যাক্সির দৌরাত্ম আছে। যখন আমরা বিধানসভা থেকে এম. এল. এ হোস্টলে যাওয়ার জন্য ট্যাক্সি ধরতে যায়, তখন ট্যাক্সি যাবেনা বলে দেয়। ট্যাক্সিগুলো তাদের খুশীমতো যাতায়াত করে। ধর্মতলা এবং বিধানসভার মতো গুরুত্বপূর্ণ জায়গায় যদি ট্যাক্সির বুথ খোলা যায় এবং যাত্রী সাধারণ টেলিফোনের মাধ্যমে যাতে ট্যাক্সি বুক করতে পারে সেদিকে দৃষ্টি দেওয়ার আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। পরিবেশ দুষণের ক্ষেত্রে বলি, আপনি আচরি ধর্ম এই নীতিই মেনে সকলের চলা উচিত। সরকারি যানবাহন দূষণ করছে কিনা এই ব্যাপারে থ্যারান্টি থাকা দরকার। এছাড়াও দূরপাল্লার বাসগুলোতে চেকিং সিস্টেমকে জোরদার করতে হবে, যদি টেকিং সিস্টেমকে জোরদার করা যায় তাহলে সরকারের আয় বাড়বে। আমাদের রাজ্যে ৮০ শতাংশ মানুষ পরিবহনের উপর নির্ভরশীল। এখানে যে সমস্ত স্টেট হাইওয়েগুলো আছে সেগুলো মূলত একমুখী। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব বি. ও. ডি. স্কীমে এই একমুখী রাস্তাগুলো ডাবল করা যায় কি না এই সম্পর্কে আপনি উদ্যোগ নেবেন। রেলওয়ে পরিষেবার ক্ষেত্রে বলি, আমাদের এখানে মেট্রো রেল এবং চক্ররেল আছে। অন্যান্য জেলার ক্ষেত্রে যেমন আমাদের আরামবাগে তারকেশ্বর থেকে বিষ্ণুপুর পর্যন্ত রেলের ব্যাপারটা দীর্ঘদিন ধরে ঝুলে আছে। কেন্দ্রীয় সরকার কখনো বাজেটে এক লক্ষ টাকা, কখনো পঞ্চাশ লক্ষ টাকা দিচ্ছেন। এই ক্ষেত্রে আমার প্রস্তাব হল, কোকন রেলওয়ে কর্পোরেশন যেভাবে পরিষেবা করার উদ্যোগ নিয়েছে, আপনি সেই কোকন রেলওয়ে কর্পোরেশনের মতো, রাজ্য নিজের উদ্যোগে এই রকম একটা কর্পোরেশনের ব্যবস্থা করা যায় কিনা সেটা বলবেন। সেখানে এই ব্যবস্থা নেওয়া যায় কিনা। এরপর আসে বিমান যোগাযোগ। আমাদের দেশে একটা শিল্পোন্নয়নের চেষ্টা হচ্ছে। কিন্তু আমি মনে করি সড়ক পরিবহনের সাথে জেলা শহরের যোগাযোগের ক্ষেত্রে বিমান যোগাযোগের ক্ষেত্রে একটা বাধার সৃষ্টি হচ্ছে। এরপর যে কথাটা বলব পাইলট—আমাদের বেহালা পাইলট প্রশিক্ষণ কেন্দ্রটি দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে আছে। আমাদের বাঙালি পাইলটের সংখ্যা কমে যাচ্ছে। এই পাইলট প্রশিক্ষণ কেন্দ্রটি যাতে পুনরায় চালু করা যায় তার জন্য আপনার কাছে অনুরোধ রাখছি। পুনরায় এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 – 3-00 p.m.]

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পরিবহন মন্ত্রী আজকে যে ব্যয়বরাদ্দ এনেছেন আমি তার বিরোধিতা করছি। স্যার এর আগের পরিবহন মন্ত্রী শ্রী শ্যামল চক্রবর্তী তো পরিবহন ব্যবস্থাকে একেবারে ভেঙেচুরে তছনছ করে দিয়েছিলেন। তার পর সুভাষ বাবু মন্ত্রী হয়ে এলেন। আমরা আশা করেছিলাম উনি বোধহয় পরিবহনের ক্ষেত্রে পরিবর্তন আনবেন। উনি কাজের মানুষ বলে পরিচিত। আমাদেরও আশা ছিল উনি কিছু করবেন। কিন্তু দুঃখের কথা বিগত এক বছর ধরে উনি এমন কিছু করেননি বাংলার মানুষের জন্য বিশেষ করে হাওড়ার মানুষের জন্য যে তারা তাঁর উপর আশা করতে পারে। আজকে প্রশ্নোত্তর পর্বে আমি তাঁর কাছে প্রশ্ন রেখেছিলাম যে হাওড়ায় নতুন কোনও রুটে সি. টি. সি. বাস দেওয়া হচ্ছে কিনা। উত্তরে উনি বলেছেন না, "কোনও পরিকল্পনাও নেই"। তখন সময়াভাবে আপনি উত্তর দিতে পারেননি। কিন্তু এখন মাননীয় মন্ত্রী রয়েছেন উনি উত্তর দেবেন। আপনি নূতন কিছু করতে পারছেন না কিন্তু যেগুলো রয়েছে সেগুলো বজায় রাখার কি ব্যবস্থা করেছেন। আজকে টিকিয়াপাড়া থেকে এসপ্ল্যানেড, সি. টি. সি'র বাস বিদ্যাসাগর সেতু দিয়ে চলে, গত ৯ই জুন থেকে সেটা বন্ধ। আজকে জি. এম, টি. এম পরিবহন দপ্তরের সমস্ত জায়গায় আমি নিজে যোগাযোগ করেছি। আজকে গোটা পরিবহন ব্যবস্থায় একটা গুরুত্বপূর্ণ পথ। আমার কেন্দ্র থেকে সি. টি. সি'র একটাই মাত্র রুট। এই রুটে ৪০-৫০ হাজার এর মত মানুষ যাতায়াত করে। সি. টি. সি'র সবচেয়ে প্রফিটেবল রুট যদি হয় তো এটাই। অথচ নিয়মিত সেখানে কোনও বাসই চলত না। কোনওদিন দুটো, চারটে আসার সময় ঠিক নেই, যাওয়ার সময় ঠিক নেই। মানুষের তো বিরক্তি আসতেই পারে। তারা তো নতুন বাস চাইতেই পারে। আপনি মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি তো বলেছিলেন যে নতুন একটা রুট চালু করতে গেলে ৮ খানা বাস দরকার। অথচ টিকিয়াপাড়া রুটে কোনওদিন ৮ খানা বাস চলেনি। অথচ অজুহাত দেখিয়ে গত ৯ই জুন থেকে আজ ২৩শে জুন একটা সরকারি বাস বন্ধ করে রাখা হয়েছে। দীর্ঘদিন একটা সরকারি বাস বন্ধ হয়ে থাকে আর সরকার নীরব থাকে এটা ভাবা যায়। এর জবাব আপনি নিশ্চয়ই দেবেন আপনার জবাবি ভাষণে। আর আগামীকাল থেকে বন্ধ বাসটি যাতে চালু হয় তার ব্যবস্থাও আপনি করবেন। দ্বিতীয় কথা হচ্ছে, বিদ্যাসাগর সেতুকে সামনে রেখে আমরা, হাওড়ার মানুষ আশা করেছিলাম যে আমাদের পরিবহনের ক্ষেত্রে অনেক উন্নতি হবে। কিন্তু সি. টি. সি'র বাস বাড়ানো গেল না। তার কারণ কি না কোনা এক্সপ্রেস ওয়ে তৈরি হয়নি। আন্দুল রোডের উপর চাপ ইত্যাদি। অথচ আপনি আপনার বাজেট বক্তৃতায় বলেছেন যে বিদ্যাসাগর সেতু দিয়ে ড্রেনেজ ক্যানেল রোড হাওড়াকে যুক্ত করেছে। এই ড্রেনেজ ক্যানেল রোড হওয়ায় আমার কেন্দ্রের মধ্যে দিয়ে হাজার হাজার লরী যাচ্ছে।

আর একটাই অজুহাত দেখিয়ে আপনি নতুন বাস দিতে চাইছেন না। যেমন আগের মাননীয় মন্ত্রী মহাশয়, শ্যামল চক্রবর্তী বলে গিয়েছিলেন। সি. টি. সি বা সরকারি বাস ছাড়া বিদ্যাসাগর সেতু দিয়ে কোনও বাসকে চলতে দেব না। আমার প্রশ্নের উত্তরে উনি বলেছিলেন যে, "আমি যতদিন মন্ত্রী আছি, ততদিন প্রাইভেট বাসকে চলতে দেব না।" আপনার কাছে আমার জিজ্ঞাস্য রইল যে, যেখানে আপনারা সরকারি বাস দিতে পারছেন না, সেখানে বাঁকুড়া বাকসারা, বালটিকুরী, কদমতলার মানুষ যানবাহনের অভাবে কষ্ট পাচ্ছেন, সেখানে আপনারা বিদ্যাসাগর সেতু দিয়ে কেন বেসরকারি বাসের ব্যবস্থা করবেন না। এটা আপনি আপনার জবাবি ভাষণে দেবেন। আজকে আমার ভাবতে অবাক লাগে যে, আপনি কিভাবে এগুলি চালাচ্ছেন। আপনি ১৯৯৬-৯৭ এ বলেছিলেন, আপনার বাজেট বক্তৃতায় ছিল যে, ২৩৬টা বাস সি এস টি সি চালাচ্ছে। ১০০টা বাইরের রুট, আর ভিতরের রুট। দূরপাল্লা আর কলকাতা শহরে। অদ্ভুত ব্যাপার যে, ১৯৯৭-৯৮ সালে আপনার বাজেট বক্তৃতায় বলেছেন যে, কলকাতা শহরে ১০০টা রুটে বাস চলছে, দূরপাল্লার বাস চলছে ১২৬টা। ১৯৯৬-৯৭এ বললেন যে, ২৩৬টা, আর ১৯৯৭-৯৮এ ১০০, ১২৬, মোট ২২৬, অর্থাৎ ১০টা কমে গেল। এটা আমি বুঝতে পারছি না। ১০টা বাড়ে না কমে। উন্নয়ন না অবনতি। যেটা গতবার বলেছিলেন ২৩৬, সেটা এবার ২২৬ হয়ে গেল, এটা আমি বুঝতে পারছি না। ১২৬টা দূরপাল্লার রুট খুলেছেন সি এস টি সি থেকে। গত ৩ বছরে দেখা যাচ্ছে যে, চালু বাসের সংখ্যা বাড়েনি, আপনার সমীক্ষায় বলেছেন। আর্থিক সমীক্ষায় বলেছেন ১২২২, ১২২২, ১২২২, চালু বাসের সংখ্যা। বাজেট বক্তৃতায় বলেছেন সি এস টি সির ৮০০ কিছু বেশি বাস চলছে। যদি ১২৬টা দুরপাল্লা রুটে ৪টে করে বাস দিতে গেলে ৪০০। ৫০০ টা বাস লাগে। আর আপনার কলকাতা শহরে ১০০টা রুটে মিনিমাম ৮০০টা বাস দরকার। কেননা একটা রুটে মিনিমাম ৮টি বাস দরকার। তাহলে ৮০০ আর ৪০০, ১২০০ বাস কমপক্ষে চালানোর দরকার দৈনিক। আপনার বক্তৃতায় বলেছেন যে, বাস চলছে ৮০০ কিছু বেশি। তাহলে কলকাতা শহরে রুট আছে, বাস নেই এবং একটা বাস যাওয়ার পরে আর একটা বাস যখন আসছে, তখন মানুষ তিতিবিরক্ত হয়ে যাচ্ছে। আপনি নিজে বাসগুলির চেহারা দেখেছেন কি? সেগুলি করেও মানুষ ওইভাবে যেতে পারে না। এগুলি আপনি ভাববেন। আপনি বলছেন যে, পরিবহনে আপনি উন্নতি আনবেন। অনেক দিকের কথা বলেছেন। আপনি নিজেও জানেন, সি. এস. টি. সির পরে এন. বি. এস. টি. সি.র কি অবস্থা। উত্তরবঙ্গের অনেক বিধায়ক বলেন সর্ব ব্যাপারে সর্বদিক থেকে উত্তরবঙ্গ বঞ্চিত। আপনাদের বাস সার্ভিসের কি অবস্থা দেখুন। ১৯৯৩-৯৪ সালে নর্থ বেঙ্গলের জন্য বাস কিনেছেন ৯১টি। আপনি গত বছর এসেছেন, তাই আপনার রেকর্ড থেকে দেখা যাচ্ছে ১৯৯৫-৯৬ সালে বাস কিনেছেন ৩৫টি এবং ১৯৯৬-৯৭ সালে নর্থ

বেঙ্গলের জন্য একটা বাসও কেনেননি। চালু বাসের সংখ্যা কত? নর্থ বেঙ্গলে ৪ বছর ধরে একই সংখ্যায় বাস চলছে—৯৪০টি বাস ৪ বছর ধরে নর্থ বেঙ্গলে চলছে, তুলনায় চালু গাড়ির সংখ্যা কত সেটা বলেননি, একটা শতাংশ বসিয়ে দিয়েছেন। শুনেছি ৫০ পারসেন্টের বেশি বাস নর্থ বেঙ্গলে চলে না। ১৯৯৩-৯৭ সাল পর্যন্ত যেখানে ৭৫০ লক্ষ কিলোমিটার রাস্তায় বাস চলত, সেখানে ১৯৯৬-৯৭ সালে মাত্র ৬৫৫ লক্ষ কিলোমিটার রাস্তায় বাস চলছে। এতেই প্রমাণ্ হল কত বাস রাস্তায় চলছে। **(এখানে মাইক অফ হয়ে যায়।)**

[3-00 – 3-10 p.m.]

**শ্রী খাঁড়া সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পরিবহন মন্ত্রী, ১২, ৭৭, ৭৮, ৮০, ৮১ নম্বর দাবির অধীন যে ব্যয়বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। পরিবহনের মাধ্যমে যোগাযোগ ব্যবস্থা সভার মূল চাবিকাঠি। পশ্চিমবঙ্গে যেভাবে কৃষির উৎপাদন বেড়েছে, পঞ্চায়েতের মাধ্যমে যেমন কিছু নতুন নতুন পাকা রাস্তা তৈরি হয়েছে, তাতে আমরা লক্ষ্য করছি গ্রামের মানুষ জেলা সদর শহরের সঙ্গে, জেলার মানুষ শহরের সঙ্গে যোগাযোগ রক্ষা করতে পারছে। এই যোগাযোগ রক্ষার জন্য বাসের প্রয়োজন। আজকে আমাদের পশ্চিমবঙ্গের প্রত্যন্ত গ্রামের মানুষেরা যাতে শহরের সঙ্গে যোগাযোগ করতে পারে, তারা নিজেরাই নিজেদের উৎপাদিত ফসল যাতে শহরে নিয়ে যেতে পারে তার জন্য বাসের প্রয়োজন। আমি দক্ষিণ-দিনাজপুরের মানুষ। কলকাতা থেকে এর দূরত্ব প্রায় ৪০০ কিলোমিটার। যেখানে ১৯৭৭-৮৩ সাল পর্যন্ত ৫টি বাস চলত, সেখানে আজকে এন. বি. এস. টি. সি., সি. এস. টি. সি., এস. বি. এস. টি. সি. মিলিয়ে প্রায় ১৬টি বাস প্রতিদিন যাতায়াত করছে। এতে যাত্রী সাধারণের সুযোগসুবিধা আংশিক পূরণ হচ্ছে। দক্ষিণ-দিনাজপুর রেল বিহীন জেলা। রেল কি জিনিস তা এখানে কেউ ভাবতে পারে না। সেজন্য সড়ক পরিবহনের উপর তাদেরকে নির্ভর করতে হয়। আজকে সেজন্য এন. বি. এস. টি. সি.র বাস ছাড়াও সেখানকার মানুষকে পাবলিক বাসের উপর নির্ভর করতে হয়। কারণ বালুরঘাট ও রায়গঞ্জে যে ২টি বাস ডিপোট আছে সেখান থেকে সময়ে গাড়ি বের করা হয় না। সেজন্য সেখানকার মানুষকে পাবলিক বাসের উপর নির্ভর করতে হয়। সেই কারণে ঐ ২টি ডিপো থেকে যখন বাস বের হয় তখন ঐ বাসগুলোতে অনেক সময় লোক হয় না। আমরা যখন বালুরঘাট, রায়গঞ্জ থেকে আসি তখন অনেক সময় বালুরঘাট থেকে গৌড় কালেকশন ভাল হয় না। এবং অধিকাংশ সময় সেই বাসগুলো রাস্তার মধ্যে ব্রেক ডাউন হয়ে যায়। তার ফলে আমরা অনেক সময় মালদা পৌছাতে পারি না এবং রেল ধরতে পারিনা বলে সময়মতো কলকাতায় পৌছাতে পারিনা। এন. বি. এস. টি. সি.র নাইট বাস সার্ভিসের যে রকেট আছে সেই রকেটেরও একই অবস্থা। সেখানকার

ডিপোগুলোতে এ ব্যাপারে আমরা অভিযোগ করাতে তারা বলেছে, অনেক সময় কুচবিহার থেকে যে নতুন গাড়িগুলো বালুরঘাটের উদ্দেশ্যে দেওয়া হয় সেগুলো রায়গঞ্জের ডিপোতে রেখে দেওয়া হয়। তার পরিবর্তে রায়গঞ্জ থেকে ব্যবহৃত বা পুরোনো বাসগুলো বালুরঘাটে পাঠানো হয়। এ ছাড়া বাস মেরামতের জন্য যে পরিমাণ কর্মচারী প্রয়োজন সেই পরিমাণ কর্মচারী না থাকার জন্য বাস সময়মতো মেরামত না হওয়ার ফলে বাস ডিপো থেকে বাস সময়মত বেরোতে পারে না।

তাই আজকে যে ভাবে গ্রামে-গঞ্জে পাকা রাস্তা হয়েছে, ব্লক থেকে গ্রাম-পঞ্চায়েত পর্যন্ত পাকা রাস্তা হয়েছে তাতে পাবলিক বাসের প্রয়োজনীয়তা বাড়ছে। মানুষ যাতে শহরের সঙ্গে সহজ ভাবে যোগাযোগ রক্ষা করতে পারে তার জন্য ব্যবস্থা নেওয়া দরকার। দক্ষিণবঙ্গে সি. এস. টি. সি.-র বাসের সংখ্যা বেড়েছে। আপনারা জানেন, উত্তরবঙ্গ অবহেলিত জায়গা এবং সেখানকার মানুষের রাজধানীর সঙ্গে যোগাযোগ রক্ষা করা প্রায় দুঃসাধ্য ব্যাপার। সেখানকার মানুষকে মালদাতে এসে রেল যোগাযোগ করতে হয়। সেই জন্য মালদা, বালুরঘাট, রায়গঞ্জে আরো বাস প্রয়োজন। আবার বাসের ব্যাপারে কিছু কিছু অভিযোগ শুনতে পাওয়া যাচ্ছে। যে নতুন বাস রায়গঞ্জ এবং বালুরঘাটের উদ্দেশ্যে দেওয়া হয় ৬ মাস যেতে না যেতেই অকশন করে দেওয়া হয়। কিন্তু সেখানে পরীক্ষা করে দেখা হল না যে, নতুন বাস দেওয়া হল সেটা ১-২ বছর পুরনো হওয়ার আগে কেন বিক্রি করা হল। দরকার হলে সারানো যেত। এই সব কারণে দক্ষিণ দিনাজপুরের মানুষের অসুবিধা হচ্ছে। আবার, দেখা যাচ্ছে, রাস্তাগুলো একমুখী। এতে সমস্যা দেখা দিচ্ছে, এই সমস্যা পশ্চিমবাংলার প্রতিটি জেলাতেই আছে। একমুখী রাস্তাগুলো চওড়া করে দুমুখী রাস্তায় পরিণত করার জন্য ব্যবস্থা নেওয়া দরকার। এই সমস্যাগুলো সমাধানে করতে পারলে নিশ্চয়ই পরিবহন সমস্যার দ্রুত উন্নতি করা যাবে। এই আশা রেখে এবং এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 – 3-20 p.m.]

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় পরিবহন মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। গতকাল হাওড়ার একটা জনসভায় বামফ্রন্টের খুব দায়িত্বশীল মন্ত্রী এবং আগামীদিনে মুখ্যমন্ত্রীর পদে আসীনও হতে পারেন এমন একজন ব্যক্তি, তিনি বলেছেন যে, আমাদের সরকার পরিবহন এবং স্বাস্থ্য—এই দুটো বিষয়ে ব্যর্থ হয়েছে। আমি জানিনা, মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের সঙ্গে ঐ মন্ত্রী মহাশয়ের কোনও বিবাদ আছে কি না। সেটা আপনি একটু ভেবে দেখবেন। পরিবহন মন্ত্রী ভর্তুকি কমাতে ২১-টা রোড থেকে বাস তুলে নিয়েছেন। ১৯৯৫ সালের পর সি. এস. টি. সি. আর নতুন করে বাস কেনেনি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলকাতা সি. এস. টি. সি.-তে আগে বাস প্রতি ২০ জন করে লোক নিযুক্ত ছিল। কিন্তু পশ্চিমবঙ্গের শ্রমিক দরিদ্র সরকার, মেহনতি মানুষের সরকার, গরিবের সরকার, যারা কিনা আরো বেকার যুবকদের কর্মসংস্থান দিতে চান, তাঁরা সেটা ২০ থেকে কমিয়ে ১১-তে এনে দাঁড় করিয়েছেন। তাই তাঁরা পরিবহনকে সুষ্ঠ ভাবে পরিচালনা করতে পারছেন না, সম্পূর্ণ রূপে ব্যর্থ হয়েছেন। ডঃ বিধানচন্দ্র রায় যখন এখানকার মুখ্যমন্ত্রী তখন এক পয়সা ট্রামে ভাড়া বাড়াতে বামপন্থী বন্ধুরা ধর্মতলা, বহুবাজার, হাতিবাগান, মহাত্মাগান্ধী রোড, প্রভৃতি জায়গায় বহু ট্রাম পুড়িয়ে দিয়েছিলেন।

মাননীয় পরিবহন দপ্তরের মন্ত্রীরা কতবার ট্রাম, বাসের ভাড়া বাড়িয়েছেন একবার ভেবে দেখুন। তারা এই জনবিরোধী কাজ করে সম্পূর্ণ ভাবে জনগন থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন, জনমানসের সমর্থন আর এই সরকারের প্রতি নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেস যখন ক্ষমতায় ছিল, এই কলকাতায় বরানগর থেকে টালিগঞ্জ, ডানলপ থেকে গোলপার্কের রুটে বাস চলাচল করত। নতুন বামফ্রন্ট সরকার আসার পর সেই রুটগুলো ভেঙে দিল। শুধু তাই নয়, এখন ই. বাস, সি. বাস, এম. এস. বাস এসব চালু করেছে এবং তাদের ভাড়া এত বেশি যে, তাতে সাধারণ গরিব মানুষ, খেটে খাওয়া মানুষ, শ্রমিজীবী মানুষ চড়তে পারে না। মাননীয় পরিবহন মন্ত্রী যেসমস্ত রুটে এইসব বাস চালু করেছিল, সেইগুলো উইথড্র করে নিতে হল, ঐসমস্ত বাসে মানুষ চাপছে না ভাড়া খুব বেশি হওয়ার জন্য। কিন্তু ঐ একই রুটে প্রাইভেট বাস, মিনি বাস চুটিয়ে ব্যবসা করে যাচ্ছে। সরকারের সঠিক পরিকল্পনা না থাকার জন্য, এই ব্যর্থতার জন্য পরিবহন দপ্তরে দিনের পর দিন অন্ধকার নেমে এসেছে।

শুধু সি. এস. টি. সি. নয়, এন. বি. এস. টি. সি.-র অবস্থা একবার দেখুন। নর্থ বেঙ্গলের মানুষের কর্মসংস্থানের সুযোগ এন. বি. এস. টি. সি.-তে তাছাড়া সেখানে অন্য কোনও কল-কারখানা, শিল্প নেই। সেই এন. বি. এস. টি. সি. ভেঙ্গে পড়েছে, তা বন্ধের মুখে। এমনই দুরবস্থা তার যে, কোন জায়গায় একটা গাড়ি সারাতে গেলে, গাড়ির স্পেয়ার পার্টস নিতে গেলে কেউ ধার দিচ্ছে না। দেউলিয়ায় পরিণত হয়েছে সেটা। মাননীয় মন্ত্রী কুচবিহারে একটি সেন্ট্রাল ওয়ার্কশপের উদ্বোধন করে এলেন, বাস সব সেখানে সারানো হবে। কিন্তু আজ পর্যন্ত সেখানে কোনও কাজ চালু হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সারা পশ্চিমবাংলার যেদিকেই তাকাবেন, সেদিকেই সামগ্রিক ব্যর্থতা দেখতে পাবেন। মাত্র ২৫ পারসেন্ট মানুষ সরকারি পরিবহনে যাতায়াত করেন, ৭৫ পারসেন্টই যাতায়াত করেন বেসরকারি পরিবহনে। সারফেস ট্রান্সপোর্টটা একটু দেখুন। আমি যে বিধানসভার প্রতিনিধি, সেখানে আহিরিটোলা, শালকিয়া, বাগবাজার, শোভাবাজার চারটি লঞ্চ সার্ভিস আছে। একটা বেসরকারি সংস্থা আহিরিটোলা-শালকিয়া যাত্রী পরিবহন করত। একটি আছে হুগলি নদী জলপথ পরিবহন সমবায় সমিতি। এদিকে সরকারি

পরিবহন দপ্তরেরও নিজস্ব লঞ্চ আছে। দুটো কোম্পানি আছে ইণ্ডো সুইস ট্রেডিং কোম্পানি এবং ঘাটাল স্টিম নেভিগেশন। আমরা দেখলাম, সরকার না চালিয়ে হঠাৎ আহিরিটোলা থেকে শালকিয়া নতুন করে লঞ্চ চালাবার অনুমতি ওদের দিয়ে দিল। যেখানে অনেক যাত্রী রয়েছে, সেখানে যদি সরকার পরিচালিত সংস্থা লঞ্চগুলি চালাত, তাহলে সরকার সেখান থেকে লাভ করতে পারতেন। কিন্তু সেখানে বেসরকারি সংস্থাকে এনকারেজ করার ক্ষেত্রে। এর পিছনে কি কারণ রয়েছে সেটা নিশ্চয়ই মাননীয় পরিবহনমন্ত্রী বলবেন। গত বারের যে সাবজেক্ট কমিটি ছিল, যে কমিটির চেয়ারম্যান ছিলেন সুভাষ বসু মহাশয়, যে কমিটিতে সদস্য ছিলেন শ্যামাপদ বাবু, লগনদেও সিং মহাশয় এবং আরও অনেকে, সেই কমিটি সুপারিশ পেশ করেছিলেন ১৯৯৫-৯৬ সালের বাজেট পরিকল্পনা বাবদ বরাদ্দকৃত অর্থের পূর্ণ সদ্‌ব্যবহারের দিকে দৃষ্টি দিতে হবে। ট্রাম পরিষেবার ক্ষেত্রে বর্তমান অবস্থায় যাতে অবনতি না ঘটে তার দিকে যথাযথ দৃষ্টি দিতে হবে এবং ব্যবস্থা গ্রহণ করতে হবে। কিন্তু ট্রাম তুলে দেওয়ার চেষ্টা করছেন পরিবহন মন্ত্রী। ইতিমধ্যেই রাস্তায় ট্রাম চালু আছে কিন্তু ট্রাম চলে না। কলকাতাকে পরিবেশ দূষনের হাত থেকে বাঁচাতে গেলে ট্রাম চালানো একান্ত আবশ্যক। শুধুমাত্র যানজটের প্রশ্ন তুলে ট্রাম তুলে দেওয়ার একটা পরিকল্পনা চলছে। এক দিকে যেমন সার্ফেস ট্রান্সপোর্ট থাকছে তেমনি ট্রামও থাকবে, এর মধ্যে দিয়ে আমাদের পরিবহনকে এগিয়ে নিয়ে যেতে হবে। পরিবহন দপ্তরের যে সমস্যা, যে জটিলতা পরিবহন দপ্তর যেভাবে ভেঙে পড়েছে—সময় না থাকার জন্য আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী প্রবোধ পুরকায়স্থ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবহনমন্ত্রী তাঁর ব্যয় বরাদ্দ পেশ করেছেন, আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা স্থাপন করে কয়েকটি কথা বলতে চাই। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর দিনে দিনে পরিবহন ব্যবস্থার দুর্গতি ক্রমাগত বাড়ছে এবং সরকারের পরিচালনায় যে পরিবহন সংস্থাগুলি চলছে তাতে আমরা দেখছি প্রতি বছর লোকসান, আর লোকসান। এই লোকসানের যদি আমরা অডিট রিপোর্ট দেখি তাহলে দেখব, এই লোকসানের পিছনে এর মূল কারণ হল অব্যবস্থা, পরিবহন পরিচালন ব্যবস্থার ক্রটি, এই জন্যই পরিবহন ব্যবস্থায় লস হচ্ছে। পরিবহন ব্যবস্থার ক্রটিগুলি দূর করবার জন্য আপনার দপ্তর থেকে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে সেটা নিশ্চয়ই মাননীয় মন্ত্রী বলবেন। আমরা এখানে বার বার আলোচনা করেছি যে একটা বাস পিছু ১৪-১৬ জন বা কোনও কোনও জায়গায় ২০ জন করেও কর্মচারী আছেন। এই কর্মচারিদের ছাটাই করলেই যে সমস্যার সমাধান হবে তা নয়, কিন্তু অডিট রিপোর্টে দেখা যাচ্ছে পরিচালন ব্যবস্থার মধ্যে ক্রটি, ইচ্ছামতো ব্রেক-ডাউন করে গাড়ি রাস্তায় ফেলে রাখা, বাসগুলিকে খারাপ বলে তুলে দেওয়া হচ্ছে এবং অডিট রিপোর্টে

যেটা বেশি করে বলা হয়েছে যে ব্রেক-ডাউন করে বছরের পর বছর তুলে দিয়ে বিভিন্ন জায়গায় উপযুক্ত যে মূল্য হওয়া দরকার তার থেকে অনেক কম মূল্যে সেগুলিকে বিক্রি করে দেওয়া হয়েছে এবং রক্ষণাবেক্ষণের অভাবের জন্যও সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে, এই ভাবে লস হচ্ছে এই হল একটা দিক। আর অপর দিকে আপনি পরিবহন সংস্থা বিভিন্ন জায়গায় টার্মিনাস করবার কথা বলেছেন এবং উদ্বোধনও করেছেন। নর্থবেঙ্গলে ছিল, কলকাতার এ্যাসপ্ল্যানেড অঞ্চলে আধুনিক উন্নত মানের, আন্তর্জাতিক মানের টার্মিনাস করবার কথা আমরা কাগজে দেখেছি এবং তা নিয়ে বহু বিতর্কও হয়েছে। কলকাতার বুকে এই ভাবে সবুজকে নষ্ট করার জন্য আপনি বদ্ধপরিকর এবং এখন আপনি সৈন্যবাহিনী থেকে জমি হস্তান্তর করে নিয়ে এটা করবেন।

এ সম্পর্কে বর্তমানে আপনার পরিকল্পনা কি তা আমরা আপনার কাছে জানতে চাইছি। আপনি দয়া করে তা আমাদের জানান। কলকাতার বুকে উন্নতমানের টার্মিনাস করার ক্ষেত্রে যে সমস্যা দেখা দিয়েছে তা কি ভাবে আপনি সমাধান করতে চাইছেন? অপর দিকে আমরা লক্ষ্য করছি গ্রামে সরকারি বাসের সংখ্যা ক্রমাগত কমছে। উত্তরবঙ্গ, দক্ষিণ-বঙ্গ এবং কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থার যে বাস রুটগুলি পশ্চিমবঙ্গের বিভিন্ন গ্রামাঞ্চলের মধ্যে দিয়ে চালু আছে সে সমস্ত রুটগুলির সরকারি বাসের সংখ্যা দিনের পর দিন ক্রমাগত কমছে। আমাদের মনে হচ্ছে এগুলো বোধ হয় ধীরে ধীরে বন্ধ করে দেবার দিকেই সরকার যাচ্ছেন এবং এই রুট গুলি বেসরকারি বাস মালিকদের কাছে খুলে দেবার পথে যাচ্ছেন। আগামী দিনে সরকারি পরিবহন ব্যবস্থা তুলে দিয়ে বেসরকারি মালিকদের কাছে সমস্ত রুটগুলিকে দিয়ে দেবার সরকারের কোনও পরিকল্পনা আছে কি? এটা আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি।

এরপর আমি জল পরিবহন ব্যবস্থা সম্পর্কে দু একটা কথা বলতে চাই। আমাদের সুন্দরবনাঞ্চলের পরিবহন ব্যবস্থা মূলত নদী নির্ভর। বিভিন্ন এলাকার মানুষ ঐ অঞ্চলে 'ভুটভুটি' নামক যন্ত্র চালিত নৌকায় যাতায়াত করে। সেই যন্ত্রচালিত নৌকাগুলি নানা সময়ে নানা দুর্ঘটনায় পতিত হচ্ছে, বহু মানুষ হতাহত হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে একটা কমিটি করার কথা ইতিপূর্বে এই সভায় বলেছিলেন এবং তিনি আরো বলেছিলেন যে, কমিটির রিপোর্টের ভিত্তিতে যন্ত্রচালিত নৌকার মান উন্নয়নের ব্যবস্থা করা হবে এবং সুন্দরবনাঞ্চলে লঞ্চ সার্ভিস চালু করার ব্যবস্থা করা হবে। কিন্তু আমরা ঐ অঞ্চলে সে সমস্ত কিছু এখন পর্যন্ত দেখতে পাচ্ছি না। এ বিষয়ে কি করছেন, না করছেন যদি জানান তাহলে ভাল হয়।

**(এই সময় লাল আলো জ্বলে ওঠে)**

আমার সময় শেষ হয়ে যাওয়ার জন্য আমি এই ব্যয়-বরাদ্দের দাবির বিরোধিতা

করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পরিবহন দপ্তরের ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে, বিরোধীদের দ্বারা আনীত কাট মোশনের বিরোধিতা করে আমি আশা করছি আমাদের পরিবহন দপ্তরের নবীন এবং প্রবীন মন্ত্রিদ্বয় আমাদের রাজ্যের পরিবহন ব্যবস্থার উন্নতি সাধন করবেন।

আমাদের রাজ্যের সর্বত্র ট্যাক্সি বুথ না থাকায় ট্যাক্সি চালকদের রিফুজাল যেমন একটা সমস্যা, তেমনি গতি বৃদ্ধির ক্ষেত্রেও আমাদের বিরাট সমস্যা রয়েছে। সুতরাং এই দুটি সমস্যার দিকে আমি মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই প্রসঙ্গে জানতে চাইছি, ট্রাম সম্পর্কে রাজ্য সরকারের সুচিন্তিত মতামত কি? আমাদের এই শহরে ট্রাম রাখা হবে, কি হবে না? এ সম্পর্কে সরকারের ভাবনা চিন্তা কি আছে তা আমাদের সামনে রাখা হোক।

স্যার, আমি এখানে বলতে বাধ্য হচ্ছি যে, আমাদের বিভিন্ন জেলার আর.টি.ও. দপ্তরগুলি বাস্তু-ঘুঘুর বাসায় পরিণত হয়েছে। আর.টি.ও.-তে বিভিন্ন সংস্থার এবং বিভিন্ন দলের প্রতিনিধিদের নেওয়া দরকার। বিশেষ করে প্রাইভেট কোম্পানিগুলিকে যখন পারমিট, লাইসেন্স দেওয়া হয় সেই সময় অবশ্যই এটা দেখা দরকার যে, বে-সরকারি বাস মালিকরা শ্রমিক স্বার্থ সঠিক ভাবে রক্ষা করে চলবে কিনা। শ্রমিকদের বে-সরকারি মালিকরা অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার সময় অ্যাপয়েন্টমেন্ট লেটার না দিলে, পে-স্কেল না দিলে আর.টি.ও. যাতে মালিকের বিরুদ্ধে কড়া ব্যবস্থা নিতে পারে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা দরকার। আজকে পশ্চিমবাংলায় কৃষির পরেই সবচেয়ে বেশি সংখ্যায় মানুষ পরিবহন শিল্পের ওপর নির্ভরশীল। সুতরাং এই বিশাল পরিবহন শিল্পের শ্রমিক কর্মচারিদের স্বার্থ যাতে আমরা খানিকটা রক্ষা করতে পারি তার জন্য আমার মাননীয় মন্ত্রীর কাছে দাবি সমস্ত আর.টি.ও.গুলিকে এ বিষয়ে সঠিক নির্দেশ দেওয়া হোক। যে সমস্ত বে-সরকারি বাস মালিকরা লাইসেন্স বা পারমিট পাচ্ছে তাদের ওপর শ্রমিক স্বার্থে কয়েকটা কন্ডিশন আরোপ করা হোক। এটা করা দরকার, তা না হলে শ্রমিক কর্মচারিদের বাঁচানো যাবে না।

আমার দ্বিতীয় কথা হচ্ছে, আমরা কলকাতা শহরের প্রতি যেমন লক্ষ্য রাখব, নজর দেব, তেমনি আমাদের মফস্বলের জেলাগুলির প্রতিও লক্ষ্য দিতে হবে, নজর রাখতে হবে। মফস্বলের দিকে অনেক সময়ই আমরা দেখি সন্ধ্যার পর প্রাইভেট বাস মালিকরা রাস্তা থেকে বাস তুলে নেয়। ফলে যাত্রী সাধারণের খুবই অসুবিধা হয়। তাঁরা অসহায় বোধ করেন। এ সম্পর্কে দপ্তর থেকে আর.টি.ও.-গুলিকে কড়া নির্দেশ দেওয়া প্রয়োজন—যে টাইমিং নির্দিষ্ট আছে সেই অনুযায়ী গাড়ি চালাতে হবে।

এই প্রসঙ্গে আমি এ কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলব যে, এ কথা ঠিক যে, আমাদের হাওড়া থেকে চৌরঙ্গি পর্যন্ত আসতে কোনও কোনও সময় প্রায় ৪০ মিনিট সময় লেগে যায়। আমরা জানি আমাদের রাস্তা চওড়া নয় এবং অনেক রাস্তা সঙ্কুচিত হয়ে গেছে। আজকে কলকাতা এবং মফস্বলের জেলাগুলিতে, মহকুমাগুলিতে বাস টার্মিনাস-এর সংখ্যা বাড়ানো দরকার। সাথে সাথে গোটা রাজ্যেই বাসের গতি বৃদ্ধির জন্য উপযুক্ত উদ্যোগ গ্রহণ করা দরকার। ট্যাক্সির রিফ্যুজাল বন্ধ করা দরকার। আমাদের কলকাতার এসপ্লানেডে আধুনিক বাস টার্মিনাস দরকার। এই সমস্ত কাজগুলির মধ্যে দিয়ে আমাদের রাজ্যের পরিবহন ব্যবস্থার উন্নতি সাধন ঘটিয়ে তাকে আন্তর্জাতিক মানে উন্নত করা দরকার। পৃথিবীর সমস্ত দেশকেই পরিবহন শিল্পে ভর্তুকি দিতে হয়। সুতরাং আমাদের রাজ্যেও জনস্বার্থে পরিবহন শিল্পে ভর্তুকি নীতি চালু থাকবে এই আশা প্রকাশ করে, বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী মিহির গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী শ্রী সুভাষ চক্রবর্তী আনীত বাজেট ভাষণের বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত প্রস্তাবসমূহের সমর্থনে কয়েকটি কথা বলছি। প্রথমেই বলা উচিত আমরা যে জায়গা থেকে আসি সেই জায়গাটা হচ্ছে পশ্চিমবাংলার শেষ প্রান্তে অর্থাৎ কোচবিহারে। বিশাল উত্তরবঙ্গের এলাকা, এমনিই পিছিয়ে পড়া জায়গা যেটা পশ্চিমবাংলার সকল মানুষই জানেন। কোচবিহার থেকে কলকাতায় আসতে ৭০০ কিলোমিটার রাস্তা অতিক্রম করতে হয়। ১৯৭৫-৭৬ সালে রকেট বাসের যেখানে সময় লাগতো ১৬ ঘন্টা থেকে ১৭ ঘন্টা, সেখানে বামফ্রন্ট সরকার বাসের এতো গতি বাড়িয়েছেন যে সেই রকেট বাস কলকাতায় আসতে সময় লাগে কখনো ২২ ঘন্টা, কখনো ২৪ ঘন্টা। কাজেই পরিবহন দপ্তরের উন্নয়ন কোথায় দাঁড়িয়েছে—এই সময়সীমা যদি বিচার করেন তাহলে পরিষ্কারভাবে বুঝতে পারবেন। এই বামফ্রন্ট সরকার বলেন আমরা গরিব মানুষের সরকার। শতকরা ৮০ ভাগ মানুষ গ্রামে বাস করেন। এই সরকারের পরিবহন দপ্তর এমনই একটি রোড ট্যাক্স চালু করেছেন যেখানে কলকাতার মানুষ কম ট্যাক্স দেবে আর গ্রামের মানুষকে বেশি ট্যাক্স দিতে হবে। সুতরাং কেন আপনারা গরিব মানুষের সরকার বলেন তা আমি জানি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়. গ্রাম বাংলায় এক ধরনের ট্যাক্সি ম্যাক্সির ব্যবস্থা আছে যার আসন সংখ্যা ১১ প্লাস ১ আবার কোথাও ১৫ প্লাস ১। এখন এগুলিকে কলকাতায় চালাতে গেলে ট্যাক্স দিতে হয় ৪০০ টাকার মতন আর কোচবিহারে বা কোনও মফস্বলে চালাতে গেলে ট্যাক্স দিতে হয় কোথাও ১৫০০ টাকা আবার কোথাও ১৭০০ টাকা। এই ব্যবস্থা বামফ্রন্ট সরকারের আমলে থাকবে, কি থাকবে না সেটা আমি জানতে চাই? এই ব্যবস্থা গ্রামের সাধারণ মানুষের স্বার্থে আঘাত করে। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের ক্ষেত্রে বলতে গেলে আমি

১০-১১ মাস আগে আমার লিখিত প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন কোচবিহারে কেন্দ্রীয় কারখানা ৩ বছরের মধ্যে শেষ করবেন যাতে ১ হাজারটি বাস অন্ততপক্ষে প্রতি বছর মেরামত করা যায়। ১৯৭৬-৭৭ সালে কংগ্রেস আমলে নিউ কোচবিহারে একটি জায়গা ঠিক হয়েছিল কারখানাটি করার জন্য। কিন্তু সেই জায়গাতে আজ পর্যন্ত কোনও পরিকল্পনা দেখতে পাইনি। অথচ মন্ত্রী মহাশয় এখানে অসত্য ভাষণ দিলেন। তিনি এই বিধানসভায় দাঁড়িয়ে বললেন ওখানে কাজ শুরু করবেন, কিন্তু কোথায় কাজ শুরু হয়েছে? সরকারি হিসাবে বলছে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাস আছে ৯০৬টি। রাস্তায় যে বাসগুলি চলে তার সংখ্যা মূলত ৫০০ থেকে সাড়ে ৫০০ মতন। এর বেশি চলে না। ডিপোতে খোঁজ নিলে দেখা যাবে, কারো টায়ার নেই, কারো টিউব নেই, এরজন্য বাসগুলি চলে না। আপনারা ভাবতে পারেন কোচবিহার থেকে কলকাতায় দূরত্ব যেখানে ৭০০ সাড়ে ৭০০ কিলোমিটার সেখানে যে রকেটবাসগুলি আসবে তার বেশিরভাগই টায়ার নেই, রিসোলিং টায়ারগুলি লাগিয়ে চলে। এরফলে প্রতিনিয়তই যাত্রীদের প্রাণের আশঙ্কা থাকে। সুতরাং এ বিষয়ে নতুন করে ভেবে দেখার দরকার আছে। এ ছাড়া প্রায়ই দেখতে পাই, কাগজে থাকে এবং হিসাবপত্রে দেখি, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে শ্রম সংকোচন করতে করতে শ্রমিকের সংখ্যা ক্রমশ কমছে। নূতন করে আর রিক্রুটমেন্ট হয়নি। এরফলে ওখানকার বেকার ছেলেদের চাকরির কোনও সুযোগ নেই। এমনিতেই ওখানে চাকরীর কোনও সুযোগ নেই, যাও বা রাষ্ট্রীয় পরিবহন ছিল সেখানেও চাকরির সুযোগ সংকোচন করা হল। আর যারা কাজ করছে তাদের লাইফ ইন্সুরেন্সের প্রিমিয়ামের টাকা এবং পি. এফের টাকা সংস্থা মেরে অন্য কাজে ব্যবহার করছে। শ্রমিকের স্বার্থ সেখানে রক্ষিত হচ্ছে না। আমি অনুরোধ করব, এই ব্যাপারে যথাযথ খোঁজ নিয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা দরকার। আমরা দেখছি, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের ক্ষেত্রে কিলোমিটার পিছু যে ভাড়া ধার্য করা হয় যাত্রীপ্রতি অর্থাৎ যাত্রীদের কাছ থেকে অনেক বেশি টাকা আদায় করা হয়। যেহেতু গ্রাম বাংলায় বেশিরভাগ মানুষ বাস করে সেহেতু তাদের অপরাধ হচ্ছে বেশি ভাড়া দিতে হবে আর শহরের মানুষকে ভাড়া কম দিতে হয়। সুতরাং এই বিষয়ে সিদ্ধান্ত আপনাকে এই বিধানসভায় নিতে হবে। পরিবহন দপ্তর নানা কথা তুলে ধরার চেষ্টা করেন, দার্জিলিং হিল কাউনসিলের কথা বলেন। দার্জিলিং হিল কাউন্সিলের ক্ষেত্রে পরিবহন দপ্তর থেকে যে দায়িত্ব দেওয়া দরকার সেই দায়িত্ব দেওয়া হয়নি। আমার সময় কম, তাই আমি সবশেষে এই কথা এই হাউসে জানাতে চাই, আপনি জানেন, উন্নয়নহীন জায়গায় সাধারণত বিচ্ছিন্নবাদী আন্দোলন সুড়সুড়ি দেয়।

গতি দিন দিন কমছে, বাড়ছে না। পরিবহন দপ্তরের গতি এমন জায়গায় দাঁড়িয়েছে যে উত্তরবঙ্গের বিস্তীর্ণ অঞ্চলে মানুষের যাতায়াত দুর্বিষহ হয়ে দাঁড়িয়েছে। টুরিষ্ট বাসের

পারমিট নিয়ে সেখানে ফাটকাবাজি চলছে। সেখানে বিভিন্ন জায়গাতে যে ট্যুরিস্ট বাসের পারমিট দেওয়া হচ্ছে সেগুলি ডেলি পারমিট এবং পার্মানেন্ট পারমিট হিসাবে ইউজ করা হচ্ছে। কোথাও সিটু, কোথাও থানার অফিসাররা মাসিক পয়সা নিয়ে ট্যুরিস্ট বাসগুলিকে রেগুলারাইজ করে দিচ্ছে। এই ব্যবস্থার অবিলম্বে পরিবর্তন দরকার। তা না হলে রাষ্ট্রীয় পরিবহনের যে বিরাট ক্ষতি হচ্ছে তা আটকানো যাবে না। এই বলে, এই অসহ্য এবং গতিহীন বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাটমোশনগুলি সমর্থন করে শেষ করছি।

[3-30 – 3-40 p.m.]

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় পরিবহন দপ্তরের বাজেট নিয়ে আলোচনা যা চলছে সেই বাজেটের বিরুদ্ধে বিরোধী থেকে যে সমস্ত কাটমোশন আনা হয়েছে তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। আমি এই বাজেটের সপক্ষে আমার বক্তব্য রাখতে গিয়ে কয়েকটি কথা বলব। এখানে বিরোধীদলের বক্তারা শুধুমাত্র বিরোধিতা করার জন্যই যে বক্তব্য রেখেছেন তাতে আমরা দেখলাম যে তারা কোনও তথ্যের গভীরে না গিয়ে উপর উপর কিছু বিষয় ধরে তাদের বক্তব্য রাখলেন এবং বাজেটের সমালোচনা করলেন। বিরোধীদলের বক্তা তাপসবাবুর বক্তৃতায় খেই ধরেই দেখলাম বিরোধীদলের বক্তারা তাদের বক্তব্য রাখলেন। তাদের সকলেরই বক্তব্য প্রায় একই, তা এতে বিশেষ পার্থক্য আমরা দেখতে পাইনি। ওরা ওদের বক্তব্যে সরকারি সংস্থাগুলির সমালোচনা করলেন। যারা সরকারি সংস্থাগুলি রাখারই বিরুদ্ধে, যারা দিল্লিতে ক্ষমতায় থাকার সময় এই ধরনের সমস্ত সংস্থাগুলি বেসরকারি ব্যবস্থাপনার হাতে তুলে দেওয়ার পক্ষপাতি ছিলেন এবং যার বিরুদ্ধে আমাদের রাজ্য সরকারকে জেহাদ ঘোষণা করতে হয়েছিল তাদের মুখে আমি মনে করি সরকারি সংস্থাগুলির সমালোচনা শোভা পায় না। ওরা ওদের বক্তব্যের মধ্যে সযত্নে এড়িয়ে গেলেন এই প্রসঙ্গটি যে ওদের কৃতকর্মের জন্য টায়ার টিউব, যন্ত্রাংশের দাম কত গুন বৃদ্ধি পেয়েছে। ওরা হয়ত এখন বলবেন যে গত এক বছর ধরে ওরা দিল্লিতে ক্ষমতায় নেই কিন্তু ওরা দিল্লিতে ক্ষমতায় থাকাকালীন যে ব্যবস্থাটি কায়েম করে গিয়েছেন সেখান থেকে বেরিয়ে আসার জন্য আমরা জানি যে ভারতবর্ষের মানুষকে আরও অনেক মূল্য দিতে হবে। এ বিষয়ে পরিসংখ্যান দিয়ে আমি আমার বক্তব্যকে দীর্ঘায়িত করব না, শুধু বিরোধীপক্ষকে জিজ্ঞাসা করছি, তারা কি বলবেন, ওদের আমলে অর্থাৎ ওরা যখন দিল্লিতে ক্ষমতায় ছিলেন তখন টায়ার, টিউব, যন্ত্রাংশ, পেট্রোল, ডিজেলের দাম কত গুন বেড়েছে? এসব কথা ওরা জানেন কিন্তু বলার মতন সৎসাহস ওদের নেই। উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন নিয়ে অনেক সমালোচনা ওরা করলেন কিন্তু একবারও বললেন না যে ওদের প্রয়াত প্রধানমন্ত্রীর জমানায় উত্তরবঙ্গের পরিবহনের জন্য যে অনুদান দেওয়া হত তা ১৯৮৬

সাল থেকে বন্ধ করে দেওয়া হয়েছে এক কলমের খোঁচায়। আজও সেই অনুদান চালু করা যায়নি। এখন দিল্লিতে নতুন সরকার এসেছেন, আমরা তাদের কাছে দরবার করেছি এই অনুদান পুনরায় চালু করার জন্য। স্যার, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ এখন একটা রাজ্য যে রাজ্যে স্বাধীনতার পরবর্তী পর্যায়ে রেলের সুযোগ যেভাবে সম্প্রসারিত হওয়ার কথা ছিল তা হয়নি। পথ পরিবহনের উপরই এখানকার শতকরা ৮০ ভাগ মানুষকে নির্ভর করতে হয়। এই রকম একটা রাজ্যে আমাদের সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যেও আমরা পরিকল্পনামাফিক মানুষের কাছে পরিবহনের পরিষেবা যতটা সম্ভব পৌঁছে দেওয়ার চেষ্টা করছি। বিরোধীদলের বক্তারা তাদের বক্তব্যে বললেন, ভরতুকি দিয়ে চালানো যাবে না, ভরতুকি দিয়ে চালানো অন্যায় ইত্যাদি এমন একটা সংস্থার নাম করতে পারেন যেখানে—শুধু আমাদের ভারতবর্ষে নয়, ভারতবর্ষের বাইরেও, আমেরিকা যা আপনাদের আদর্শ, স্বপ্ন, বৃটেন যা আপনাদের আদর্শ, এমন একটা রাষ্ট্রের নাম আপনারা করতে পারেন যেখানে পরিবহন সংস্থা ভরতুকি ছাড়া চলে? না, বলতে পারবেন না। তার কারণ, পরিবহন ব্যবস্থা সরকারের দ্বারা যেটা চালিত হয় সেটা পরিষেবার সঙ্গে সম্পর্কযুক্ত। এই পরিবহন ব্যবস্থা কখনও লাভ ক্ষতির অঙ্কের হিসাব করে পরিচালিত হয় না। তবে এক্ষেত্রে আমরা যত্নবান হয়েছি। আমাদের যে বাস আছে পরিবহনের ক্ষেত্রে, আমরা ভরতুকীর ক্ষেত্রে সীমাহীন ভাবে বৃদ্ধি না করে যাতে কমিয়ে আনা যায় সেই ব্যাপারে সচেষ্ট আছি। এই বাজেট বক্তৃতায় যেটা উপস্থিত করা হয়েছে, গতবারের বাজেট বক্তৃতা যদি মিলিয়ে দেখা যায় তাহলে দেখা যাবে যে এক বছরের মধ্যে জিনিস-পত্রের দাম যে ভাবে বেড়েছে তার সঙ্গে তাল মিলিয়ে ভরতুকীর অর্থ যা বাড়ার কথা ছিল সেটা বাড়ানো হয়নি। আয়ের ক্ষেত্রে আমি বলতে পারি যে আমাদের কিছু সুবিধা হয়েছে। কিছু কিছু ক্ষেত্রে আমাদের আয় বৃদ্ধি হয়েছে। আমরা সরকারি পরিবহনের পরিসেবাকে মানুষের কাছে পৌঁছে দেবার ক্ষেত্রে যত্নবান হয়েছি। আমি একথা বলতে পারি যে পশ্চিমবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার ক্ষেত্রে এক বছরের মধ্যে দুটো ডিপো করেছি যাতে যাতায়াত আরো ভাল ভাবে করা যায়। আজকে গ্রামাঞ্চলে সরকারি বাসের পরিষেবা আস্তে আস্তে মহকুমার বাইরে গুরুত্বপূর্ণ যে সব শহর আছে সেখানে নিয়ে যাবার প্রশ্নে আমরা সচেষ্ট। দীঘা একটা গুরুত্বপূর্ণ পর্যটন কেন্দ্র। সেখানে শুধু সরকারি ভাবে নয়, বেসরকারি উদ্যোগ কে নিয়ে যৌথ ভাবে পরিকল্পনা নিয়ে সেখানে আধুনিক মানের যাতে সমস্ত রকম সুযোগ-সুবিধা থাকে সেই রকম একটা টার্মিনাস তৈরি করার পরিকল্পনা করা হয়েছে। আজকে ট্রান্সপোর্ট থেকে আয়ের ক্ষেত্রে গত বছর যে আয় হয়েছিল সারা রাজ্যের জেলাগুলি থেকে, এবারে আমাদের ধার্য করা ১২৫ কোটির উপরে আরো বাড়তি ১১ কোটি টাকা অর্থাৎ ১৩৬ কোটি টাকা আমরা সংগ্রহ করতে পেরেছি। এটা পরিকল্পনা মাফিক চলতে গিয়ে পরিবহনের উন্নতির ক্ষেত্রে

সাহায্য করবে। আমাদের পথ পরিবহনের ক্ষেত্রে একটা সীমাবদ্ধতা আছে। সেই পথ পরিবহনের পাশাপাশি জলপথ ব্যবহার করার ক্ষেত্রে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। ভুতল পরিবহন ব্যবহারের পাশাপাশি পথ পরিবহনের ক্ষেত্রেও যুক্ত করা হয়েছে। পশ্চিমবঙ্গের ভুতল পরিবহন নিগম আমাদের রাজ্যের সুন্দরবন এলাকায় গঙ্গার উপরে পরিবহন পরিষেবা মানুষের কাছে পৌঁছে দেবার জন্য নূতন প্রচেষ্টা শুরু করেছে। জলপথকে ব্যবহার করার ক্ষেত্রে ভুটভুটি নিয়ে বিধান সভায় বাজেটের সমালোচনা করা হয়েছিল। সেই ভুটভুটিকে আধুনিকীকরণের জন্য আমাদের সরকার খড়গপুর ইঞ্জিনিয়ারিং কলেজের সহায়তায় একটা যৌথ প্রচেষ্টা নিয়েছেন। যৌথ প্রচেষ্টায় এই প্রকল্পকে কার্যকর করার প্রচেষ্টা চলছে। ভুটভুটির ক্ষেত্রে যে অসুবিধা হত সেটা থেকে এখন বেরিয়ে আসা যাবে। আপনাদের বক্তব্যে জেলার আর. টি. এ অফিসগুলির সমস্যার কথা উল্লেখ করা হয়েছে। এই বিষয়ে আমাদের লক্ষ্য আছে। এই সম্পর্কে আমাদের যেটুকু ক্ষমতা ছিল, কেন্দ্রীয় সরকারের আইন সেই ক্ষমতা কেড়ে নিয়েছে এবং মোটর ভিহ্‌কলস অ্যাক্টের মাধ্যমে সেটা কেড়ে নেওয়া হয়েছে। আমাদের চিন্তা-ভাবনা আছে যে, বেসরকারি সদস্যদের কি ভাবে কাজে যুক্ত করা যায়। আমরা পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করে তার মধ্যে দিয়ে এলাকায় নূতন নূতন রাস্তা তৈরি করেছি, অনেক পিচ রাস্তা তৈরি করা হয়েছে এবং মোরামের রাস্তাগুলিকে সংযোগ করা হচ্ছে। স্বভাবতই মানুষের মধ্যে পরিবহনের চাহিদাও বাড়ছে। আমরা বাসের ক্ষেত্রে পরিবহনের পরিষেবাকে বৃদ্ধি করতে না পারলেও ছোট ছোট যান যাতে সেখানে চালাতে পারি সেই ব্যাপারে প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে। আপনার সব ক্ষেত্রেই সমালোচনা করে থাকেন। কিন্তু গঠনমূলক সমালোচনা করলে সেটা গ্রহণযোগ্য হয়। আমি একথা বলতে পারি যে, সামগ্রিক ভাবে একটা পরিকল্পনা নিয়ে পরিবহন ব্যবস্থার উন্নতি করার জন্য যে প্রচেষ্টা সেটা আমাদের সরকারের আছে। তাতে আমাদের সীমাবদ্ধতা রয়েছে। তবে এই সীমাবদ্ধতার মধ্যেও যাতে পরিকল্পনা বাস্তবায়িত করতে পারি সেরকম বাস্তব পরিকল্পনাই নেওয়া হয়, কোনও আকাশকুসুম পরিকল্পনা আমরা গ্রহণ করি না। সেজন্য বলতে পারি, বিগত বছরে বাজেট বরাদ্দের আলোচনার সময় যে সমালোচনা করেছিলেন তার প্রত্যুত্তরে আমাদের যে পরিকল্পনা সেগুলো বাস্তবায়িত করবার ক্ষেত্রে অগ্রগতি যে দেখাতে পেরেছি জনগণই তার সাক্ষী। অবশ্য জনগণের সঙ্গে আপনাদের সম্পর্ক কম এবং এক্ষেত্রে নিজেদের বাস্তব অভিজ্ঞতাও নেই। তাই বিরোধীপক্ষের সমালোচনাকে নস্যাৎ করে এবং তাদের কাট মোশনের বিরোধিতা করে এবং আমাদের বাজেট বরাদ্দকে সমর্থন করে শেষ করছি। ধন্যবাদ।

[3-40 – 3-50 p.m.]

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ব্যয়-বরাদ্দের যে দাবি

উপস্থাপিত করেছি সেটা আমি পুনরায় সোচ্চার করছি। আমি বিরোধী পক্ষের ছাঁটাই প্রস্তাবগুলি বিবেচনা করেছি, দেখেছি এবং ধৈর্যসহকারে অনুধাবন করবার চেষ্টা করেছি। তার থেকে প্রথমে যে সিদ্ধান্তে তাৎক্ষণিক উপনীত হয়েছি তাতে ছাঁটাই প্রস্তবাগুলির সম্পূর্ণ বিরোধিতা করছি। বিরোধী দলের বক্তব্যের মধ্যে একদিকে যেমন ঝাঁঝ রয়েছে, তেমনি কিছু অভিযোগ, কিছু অনুযোগ রয়েছে। তবে সমস্যার গভীরতা সম্পর্কে তাদের যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গির ব্যাপারে আমি সংবেদনশীল। নিজ নিজ এলাকার কিছু সমস্যা এবং যাত্রী পরিবহনের ক্ষেত্রে সরকারি নীতি নিয়ে এখানে আলোচনা করেছেন। সেগুলো নিশ্চয়ই এই বক্তব্যের মধ্যে দিয়ে সীমাবদ্ধ করব না; সেটা গ্রহণ করে কিভাবে সামগ্রিক পরিবহন-ব্যবস্থাকে শক্তিশালী করে যাত্রী পরিষেবা এবং পণ্য পরিষেবাকে আরো স্বার্থক করা যায় সে ব্যাপারে দপ্তরে আলোচনা করব। এবং সিদ্ধান্ত নেব। পরিবহন এমন একটা ব্যবস্থা যা আমাদের রাজ্য এবং দেশের বলা যায় দ্বিতীয় বৃহত্তম কর্মসংস্থানের জায়গা—সেকেণ্ড লার্জেস্ট এমপ্লয়ার নেক্সট টু এগ্রিকালচার। কাজেই এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার উভয়েরই গুরুত্ব দেওয়া উচিত ছিল। আমি এ-ব্যাপারে দিল্লির এবং রাজ্য পরিকল্পনা বোর্ডের দৃষ্টি আকর্ষণ করেছি, কিন্তু নিজেদের উন্নয়নের ক্ষেত্রে এর গুরুত্ব কেন্দ্রের পরিকল্পনা কমিশন এবং রাজ্যের পরিকল্পনা বোর্ড, তারা উপলব্ধির মধ্যে আনতে পারেননি। আজকে আমাদের সমাজে সমস্যার গভীরতা যা তাতে নানারকম কাজের পরিধি বেড়েছে, অথচ বেকারীর সংখ্যায় তার উল্টো প্রতিফলন ঘটছে। সব মিলিয়ে বলা যায়, আমাদের রাজ্যে প্রধান সমস্যা হচ্ছে রোজগারের সমস্যা এই রোজগারের ক্ষেত্রে পরিবহন-ব্যবস্থা একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে। অথচ যে বাজেট উপস্থাপিত করেছি তা থেকে দেখবেন, আমাদের প্রয়োজনীয় বরাদ্দ আমরা রাখতে পারিনি। নিশ্চয়ই ভবিষ্যতে সেটা রাখব।

আমার দ্বিতীয় কথা হচ্ছে, একটা অদ্ভুত বদ্ধমূল ধারণা সৃষ্টি হয়ে রয়েছে যে, পরিবহন মানে হচ্ছে কলকাতাকে ঘিরে লোকেদের যাতায়াতের ব্যবস্থা, বিশেষ করে রাজ্য সরকার পরিচালিত কর্পোরেশনগুলির ক্ষেত্রে। যেমন সি. এস. টি. সি, এন. বি. এস. টি. সি, এস. বি. এস. টি. সি, সারফেস ট্রান্সপোর্ট কর্পোরেশন, সি. টি. সি এরা মূলত কি ফাংশন করছে তার মধ্যেই আলোচনার সময় সমস্ত ভাবনা চিন্তা সীমাবদ্ধ রয়ে যায়। কিন্তু আমরা এতেও বলেছি, বিভিন্ন সময় আমরা বলছি যে পরিবহনের সঙ্গে যুক্ত যে কাজটা আমরা করি সরকারি ব্যবস্থাপনায় সবটাই হয় ঠিকই কিন্তু প্রত্যক্ষ ভাবে কর্পোরেশনগুলির যে যান তার মাধ্যমে মাত্র ২৫ ভাগ যাত্রি আমরা পারাপার করি। স্বাভাবিক ভবে সকলেই নিশ্চয়ই অনুমান করবেন, উপলব্ধি করবেন যে এটা সবটাই ঠিক ঠিক হচ্ছে এই কথা দাবি করা যায় না। ৭৫ ভাগ আমরা করতে পারিনা। ব্যক্তিগত মালিকানাধীন স্বতস্ফূর্ত গড়ে ওঠা নানা কাঠামোর মধ্যে যে ভাবে হয়েছে, সেটা

তারা করে। সিটি টান্সপোর্টের দ্বিতীয় কথা হচ্ছে, পরিবহন শুধু রাজ্যের ব্যাপার নয়। প্রতিদিন ২০ লক্ষের কাছাকাছি মানুষ হাওড়া এবং শিয়ালদা দিয়ে কলকাতায় আসে, মানুষের একটা ঢল নামে। তার সঙ্গে বিমান তার সঙ্গে অন্য পথে গাড়ি আসে। বহু গাড়ি আসে শহরের মধ্যে। প্রায় ১১ হাজার গাড়ি স্টেজ ক্যারেজের গাড়ি চলে। আশেপাশের জেলাগুলি ধরলে তো অনেক হবে। এই ১১ হাজার গাড়ি কোনওটা একবার আসে কোনওটা দুবার আসে কোনটা তিনবার আসে। তার ইমপ্যাক্ট যদি আমরা ভেবে দেখি তাহলে প্রায় ৫০ হাজার বড় গাড়ি এই ডালহৌসী এসপ্লানেড চত্তরে ঘুরে বেড়াচ্ছে। এর সঙ্গে পণ্য পরিবহনের জন্য যারা আছে সেটা খুবই গুরুত্বপূর্ণ। সমাজ থাকতে পারবে না পণ্য ঠিক ভাবে সরবরাহ না হলে। অসংখ্য ট্রাক আসে, আনুমানিক একটা হিসাাব দেখলাম আমাদের রাজ্যে যা চলাচল করে তা প্রায় ১৫ হাজার হবে। এইগুলোও যদি একবার ঢোকে একবার বার হয় তাহলে তার ইমপ্যাক্ট ৩০ হাজার হবে। তার অর্থ দাঁড়াচ্ছে প্রায় এক লক্ষর কাছাকাছি বড় গাড়ি এই ডালহৌসী চত্তরে মূলত সকাল ৮টা থেকে পরের দিন ৮টা এই ২৪ ঘন্টা চলে। লরিটা রাতে বেশি। কিন্তু অফিসের সময় বলতে কাজের সময় বলতে যেটা বোঝায় সেই সময় সিংহ ভাগ বড় গাড়ি রাস্তার উপর থাকে। আমাদের এখন জীবনধারা, ধরণ-ধারণ চলা-ফেরা পাল্টে গিয়েছে। ১০ বছর আগে যে গাড়ির সংখ্যা ছিল কলকাতাতে আজকে যে গাড়ির সংখ্যা যেটা চলাফেরা করছে আগের থেকে তার সংখ্যা অনেক বেশি। অথচ রাস্তার পরিসর বাড়েনি, অন্য সুযোগ সুবিধাগুলি সেই ভাবে বাড়েনি। এই সমস্ত অবস্থানটা যদি সঠিক ভাবে না নিয়ে শুধু যদি অভিযোগ করেন সেটা ঠিক হবে না। হ্যাঁ, অভিযোগ তো নিশ্চয়ই থাকবে অনুযোগ তো নিশ্চয়ই থাকবে কিন্তু সমাধানের পথ তো বলতে হবে। ১০ লক্ষ লোকের শহর নিয়ে শুরু করেছিল ইংরেজরা, পরে এটা বাড়িয়ে ৩০ লক্ষ লোকের পরিকাঠামো গড়ে উঠেছিল। অন্যান্য পরিকাঠামোর মধ্যে সড়ক পরিকাঠামো বলতে ভারবর্ষের অন্য যে কোনও রাজ্যের থেকে সড়ক পরিকাঠামো এবং বিন্যাস এটা কলকাতায় সর্বোচ্চ না হলেও আদর্শ আমরা নিশ্চয়ই বলব। যদি তার রক্ষণা-বেক্ষণ ব্যবস্থা করতে পারি—সেটা কিছুটা আমরা হাত দিয়েছি, বাকিটা আমরা করার চেষ্টা করছি। এর জন্য প্রয়োজন সাহায্য এবং সহযোগিতা। বিশেষ ভাবে দরকার হবে রেল কর্তৃপক্ষ বন্দর কর্তৃপক্ষ এবং সেই সাথে আমাদের সামরিক বাহিনীর। তাদের যে ব্যাপারগুলি আছে এখানে সেটা যদি মেটানো যায় তাহলে আমরা অনেকটা করতে পারবো বলে আমার ব্যক্তিগত বিশ্বাস জন্মেছে। আজকের প্রজন্ম যদি এই কাজটা ঠিক ঠিক ভাবে না করতে পারে ৫০ বছর পরে ইতিহাস এই প্রজন্মের মানুষকে ক্ষমা করবে না সে যে রাজনীতিতে যুক্ত থাক না কেন। যে ভাবে সমস্ত ভেঙে পড়বে, ক্ষমা করবে না। আমরা হয়ত থাকব না, ইতিহাসের অমোঘ নিয়মে কালের গতিতে চলে যাব। কিন্তু আমাদের দায়বদ্ধতার কথা বারে বারে

পরের প্রজন্ম স্মরণ করবে। ছিন্ন বিচ্ছিন্ন অনেক সমস্যা রয়েছে। অনেক রুট অনেক অঞ্চলে হয়েছে এবং সবটাই হল এক মুখী। আমাদের সামগ্রিক পরিকাঠামোটা গড়ে উঠেছে, অর্থনৈতিক কর্মকাণ্ড থেকে শুরু করে সব কিছু, কলিকাতার একটা বিশেষ বাণিজ্যিক অঞ্চল ডালহৌসী এলাকাকে কেন্দ্র করে। আপনি চটা থেকেই বাস চান, হওড়ার উলুবেড়িয়া থেকে বাস চান, শ্যামপুর থেকে বাস চান, বনগাঁ থেকেই বাস চান, সবাই বলবে ডালহৌসী হয়ে যেতে হবে। বাসের তাগিদ আছে প্রয়োজন আছে ঠিকই কিন্তু কত বাস আর ডালহৌসীতে ঢুকবে? বাস হয়ত বাড়ানো যায় ঠিকই কিন্তু বাড়ালেই কি সমস্যার সমাধান হয়ে যাবে? সব মিলিয়ে যদি ব্যাপারটা না দেখা হয় শুধু বাস বাড়ালেই হবে না।

বাস কিছু বন্ধ হয়েছে। আমাদের কিছু প্রশাসনিক জটিলতা যেমন আছে, তেমনি কোর্ট কাছারি, গ্রীণ বেঞ্চ ইত্যাদি মিলিয়ে আমাদের অনেকগুলো রুট বন্ধ হয়েছে। তবে আমরা পর্যায়ক্রমে কিছু খুলেছি। বাকি কিছুটা আছে প্রত্যন্ত এলাকায়। বজবজের চটা থেকে রামগঙ্গার ব্যাপারে আমরা সত্ত্বর ব্যবস্থা নেব যাতে সুরাহা হয়। তবে বিধায়করা যেভাবে চাইছেন, সবটা হয়ত হবে না, তবে আমরা তাঁদের পরামর্শ নেব। আমাদের বাস বাড়ানো হবে। কিন্তু বাস যে বাড়াবো তার জায়গা নেই। সেজন্য আমরা মূলত জোর দেব বাসের ফ্রিকোয়েন্সী যাতে বাড়ে, অর্থাৎ একই বাস যাতে বেশি বার চলতে পারে। হ্যাঁ, এটা ঠিকই, এবারে যখন সরকারে আসি তখন বলেছিলাম, গতি বাড়ানোই হবে আমদের প্রথম কাজ। আমরা একটা ছোট অ্যাকশন নিয়েছি। ছোট কেন, আমি তার ব্যাখ্যায় যাচ্ছি না। আমাদের পরিধির এই যে বিশালতা, সেখানে খুব সামান্য কথাটাকে হকার উচ্ছেদ বলা হচ্ছে। যাঁরা ফুটপাথ বন্ধ করছিলেন, আমরা তাঁদের সেখান থেকে সরিয়ে দেব বলে সরকার থেকে সিদ্ধান্ত নিয়েছি। তারফলে গতি কিছু বেড়েছে। যেকোন বাস কণ্ডাক্টরকে, বাস ড্রাইভারকে, যে কোনও সিণ্ডিকেটকে জিজ্ঞাসা করুন, দেখবেন, যে আগে তিনটে করে ট্রিপ দিত, সে সেখানে চারটে করে ট্রিপ দিচ্ছে। প্রাইভেট বাস যেগুলো আগে তিনটে ট্রিপ দিত, সেখানে সে পাঁচটা করে ট্রিপ দিচ্ছে। এটা সাফিসিয়েন্ট আমি বলছি না। এটা যথেষ্ট বলে আমি কখনও দাবি করব না। আরও প্রয়োজন আছে, আরও তাগিদ আছে। এবারে আমি একটি কথা বলব, যেটি মাননীয় সদস্যদের কাছে খুব নতুন বলে মনে হবে, এটি নিয়ে আমাদের দপ্তরে আমরা আলোচনা করেছি। রেল মন্ত্রকের সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী কথা বলেছেন। আমি নিজেও সেখানে উপস্থিত ছিলাম। আমরা প্রস্তাব রেডি করছি। শুধু মুখে বললেই হয়না, তারসঙ্গে কনসালটেন্সীর ছাপ দরকার হয়, বিশেষজ্ঞের ছাপ দরকার হয়। আমরা দেখছি যাতে কিছু ব্যবস্থা হতে পারে। যে বিন্যাস এবং যে পরিকাঠামো আছে, এতে কিছুতেই আগামী দশক ধরে চলতে পারে না। এর পুনর্বিন্যাস করতে হবে, যাত্রীদের মানসিক ভাবনার মধ্যে আনতে

হবে। হয়ত এতে তাদের কিছু মানসিক দিক থেকে আঘাত লাগতে পরে, সেজন্য আজকে না হলেও আমরা ধীরে ধীরে সেইদিকে যাব। হাওড়া স্টেশন সম্পর্কে আমরা যেটা বলেছি, হওড়া যে লোডটা আসে, এটাকে দুটি ভাগে ভাগ করতে হবে। একটি হচ্ছে শালিমার পর্যন্ত সাউথ ইস্টার্ন রেলওয়েকে এবং নর্থে যেটা আছে সেটিতে ইস্টার্ন রেলওয়ে থাকবে। এতবড় একটা ব্রিজ হুগলি ব্রিজ, প্রায় চারশো কোটি টাকা খরচ করে করা হল—জুট লাহিড়ী যে কথা বলছিলেন তা ঠিকই। এত কোটি টাকা খরচ করা হল, তার ইউটিলইজেশন হচ্ছে না। স্বাভাবিক ভাবেই শালিমার পর্যন্ত যদি হয়, তাহলে সেখানে যে যাত্রী আসবে, তাদের ডিসপার্সেলের ব্যবস্থা করতে হবে। তারা ঐ ব্রিজকে ব্যবহার করতে পারবে, তাদের সময় বাঁচবে, সরকারের আয়ও বাড়বে। আবার এইদিকে যারা ইস্টার্ন রেলে আসবে, তাদেরও সুবিধা হবে। তেমনি ভাবে শিয়ালদহ স্টেশনকে আমরা তিনটি ভাগে ভাগ করার কথা বলেছি। এখন যে তিনটি স্টেশন আছে—শিয়ালদহ মেইন, শিয়ালদহ নর্থ এবং শিয়ালদহ সাউথ, এই তিনটি ভাগ থাকলেও এটি একটি কেন্দ্রে এসে পড়ছে। এটাকে তিনটি ভাগে—মাঝেরহাটে প্লাটফর্ম করে, দক্ষিণ এবং উত্তরের কিছু গাড়ি আনতে পারব। সেই সঙ্গে সঙ্গে টালাতে উত্তর এবং মেইন স্টেশনের কিছু গাড়ি নিয়ে যাওয়া যাবে। এটা করতে পারলে গতি বাড়বে। এই কাজ আমাদের বাকি আছে। আমাদের রাজ্য সরকার দীর্ঘদিন ধরে যেটা চেষ্টা করছিল, যে বিষয়টি কেন্দ্রীয় মন্ত্রকের—সার্কুলার রেলওয়েকে প্রিন্সেপ ঘাট থেকে মঝেরহাট পর্যন্ত যাতে চালানো হয়, সেটি এখনও পর্যন্ত সম্ভব হয়নি। পোর্টট্রাস্ট এবং সার্ফেস ট্রান্সপোর্ট মিনিস্ট্রির সঙ্গে কথা হয়েছে। পোর্ট কর্তৃপক্ষ ঠিক করেছেন, তাঁরা ঐ জায়গাটা ছেড়ে দেবেন। পোর্ট কমিশন ওই জায়গাটার ব্যাপারে রেল মন্ত্রককে প্রস্তাব দিয়েছে নিয়ে নেবার জন্যে এবং তারজন্য খুঁটিনাটি পরীক্ষাও চলছে। সারফেস ট্রান্সপোর্ট কর্পোরেশন ইতিবাচক দিকটা দেখে এই ব্যাপারে রেলমন্ত্রকের সঙ্গে কথা বলবে। পোর্ট কমিশন জমি হস্তান্তর করার ব্যাপারে রেল মন্ত্রকে চিঠিও দিয়েছে। সেখানে আশান্বিত যে এই সার্কুলার রেল এটা চালু করার ক্ষেত্রে যে সমস্যা রয়েছে সিঙ্গল লাইনকে ডবল লাইন করবার, এই ব্যাপারে চিঠিপত্রও দিয়েছে। পোর্ট কমিশন জমি দিলে পরে ডবল লাইনের ব্যবস্থা হবে। ওই জমি রেল কর্তৃপক্ষ নেবে। সেখানে রেলের সহযোগিতা না পেলে আমরা শত চেষ্টা করলেও কিছু করে পারব না। সেখানে আমার ধারণা রেল কর্তৃপক্ষের সহযোগিতা আমরা পাব। সেখানে উত্তর এবং দক্ষিণ অর্থাৎ মাঝেরহাট থেকে টালা এবং হাওড়া থেকে শিয়ালদহগামী বিচ্ছিন্ন লোকেদের সুবিধা হবে আমরা মেট্রো রেল এবং সার্কুলার রেলের মাধ্যমে জনসাধারণকে সুবিধা দিতে চাই এবং এগুলো বৃদ্ধির মাধ্যমে আমরা যতটা পারব জনসাধারণকে সুযোগ করে দেব। এছাড়া কলকাতাগামী বাস যেগুলো আসছে সেগুলো আসবে কিন্তু আগের তুলনায় কম আসবে। আমরা রেলের উপরে

বেশি জোর দেব। এছাড়া রেল কর্তৃপক্ষের অনেক জমি পড়ে আছে, প্রায় ৫০ কি. মি. জুড়ে জমি রয়েছে, এছাড়া সংলগ্ন জমিও রয়েছে, সেগুলো বেদখল হয়ে পড়ে আছে। এই জমিগুলো পেলে পরে আমরা টার্মিনাল ফেসিলিটি করার ব্যবস্থা করব। এই ব্যাপারে অনুমোদন পেলে পরে আমরা কাজ শুরু করতে পারব। আশা করি এতে আপনাদের আনন্দ দিতে পারব এবং ৩-৪ বছরের মধ্যে এগুলোকে দর্শনীয় করতে পারব। এই কাজগুলো ধীরে ধীরে করা হচ্ছে। এছাড়া দৈনন্দিন নিত্যযাত্রী যারা আছেন তাদের এক্ষেত্রে কিছুটা সাময়িক অসুবিধা হলেও একটা সুষ্ঠ পরিবহন ব্যবস্থা গড়ে তুলতে পারব। এই আশু সমস্যার সমাধান কিভাবে করতে পারব তারজন্য গভীর মনোযোগ দিয়েছি। এই ব্যাপারে কর্পোরেশন এবং প্রাইভেট বাস সিণ্ডিকেটের সঙ্গে কথাবার্তাও বলেছি। আগে উত্তরবঙ্গ থেকে কলকাতা আসতে ১৭ ঘন্টা লাগত এখন সেটা বেড়ে ২১ ঘন্টা প্রায় লেগে যাচ্ছে। কেন লাগছে জানি না, তেমনি রাজধানীতে আগে যেখানে ১৩ ঘন্টা সময় লাগত, এখন সেখানে ১৭-১৮ ঘন্টা সময় লাগছে। এগুলো নির্দিষ্টভাবে কি করতে পারব এখনই বা এই মুহূর্তে বলতে পারব না, তবে গতিবৃদ্ধির সম্ভাবনা সামনে রেখে এগোব, গতিহীনভাবে নয়। একটা শ্রমদিবসও যাতে নষ্ট না হয় সেইদিকে লক্ষ্য রেখেছি। আগে তো ৪ কোটি টাকার শ্রম দিবস নষ্ট হয়েছে। এই যে ৪ কোটি টাকার শ্রম দিবস নষ্ট হল এটা তো শুধু বড়লোকদেরই নয়, এতে ৯০ ভাগ গরিব ৪ কোটি টাকার শ্রম দিবস নষ্ট হয়েছে। এইসব কথাগুলো আমাদের মাথায় রেখে এর সুরাহা করতে হবে। আজকে বাসের যে গতি বেড়েছে একথা কেউ অস্বীকার করতে পারবে না। এই ব্যাপারে আমি সমস্ত স্তরের ইউনিয়নের সঙ্গে কথা বলেছি। আমি নিজে বাস ইউনিয়নের সঙ্গে যুক্ত, বহু বাস রুটের ইউনিয়নের সঙ্গে যুক্ত, বহু বাস ফেডারেশন ইউনিয়নের সঙ্গে যুক্ত তারা সবাই খুশি যে বাসের গতি বেড়েছে এবং প্রতিটি বাসেই এই দুটি ট্রিপ বেশি বাড়তে পেরেছে। যারফলে ড্রাইভার, কনডাক্টরদের আয়ের মাত্রাও বেড়েছে। তাদের বাসের টিকিট সেলের উপরে কমিশন আছে এবং রোজগার বাড়ে। আর কি কি করতে পারব সেটা আমি এখনই উল্লেখ করতে পারব না, পরে জানিয়ে দেব। আমি এম এল এদের কাছ থেকে প্রায় ১৭৭টি চিঠি পেয়েছি। তারা বিভিন্ন বিষয়ে লিখেছেন যেমন বাস রুট ইত্যাদির ব্যাপারে অনেক অভিযোগ করে লিখেছেন এর সবগুলোই আমার বিবেচনাধীন আছে, এর সব উত্তর আমি ঠিক ঠিকভাবে দিতে পারিনি, তবে প্রকারন্তরে আমি বলছি প্রত্যেকটির ক্ষেত্রেই ব্যবস্থা নেব।

[4-00 – 4-10 p.m.]

পরিবহন সম্পর্কে আমার সর্ব শেষ কথা হচ্ছে, একটা ধৈর্যশীল প্রচেষ্টা নিয়ে আমরা এগুবার চেষ্টা করছি। এই ব্যাপারে আমরা আপনাদের সহযোগিতা চাই। আমি জানি আমাদের বন্ধুরা বামফ্রন্টের এম. এল. এ. রা তারা সব সময় সহযোগিতা করেন।

আমার বাঁদিকে যারা বসে আছেন তারা বিরোধিতা করেন ঠিকই, তারা এখানে আনুষ্ঠানিক বিরোধিতা করেন। কিন্তু সর্বাত্মক ভাবে কলকাতার উন্নয়নে, পরিষেবা বৃদ্ধির ব্যাপারে তাদের কাছে যখনই সহযোগিতা চেয়েছি, মুক্ত হস্তে, উচ্চ কণ্ঠে তারা সেই সহযোগিতা করেছেন। এইজন্য আমরা তাদের ধন্যবাদ জানাই। এসপ্ল্যানেড এর যে অবস্থা আছে, সেই ব্যাপারে বলি, আজকে আমি আপনাদের সঙ্গে যেতে পারি যদি বলেন, এই অবস্থা থাকা উচিত নয়, কংগ্রেস দলের কিছু সদস্য আমার সঙ্গে যেতে পারেন, আমাদেরও কিছু সদস্য যেতে পারেন, যদি বলেন এটা একটা ঐতিহ্য, আমাদের রক্ষা করা দরকার, তাহলে এই কথা মেনে নিয়ে আমার প্রস্তাব তুলে নেব। কিন্তু আমার পরিকল্পনা হচ্ছে, এই বিধানসভা চলাকালে ৪ তারিখে যদি শেষ হয়, আমার পরিকল্পনাটা ৪ তারিখে স্পিকারের অনুমোদন নিয়ে, ডেপুটি স্পিকারের অনুমোদন নিয়ে কাউন্সিল হল চেম্বারে আপনাদের দেখিয়ে দেব, সেখানে যদি এখন একটা গাছ থাকে তাহলে সেখানে এক হাজার গাছ হবে। আমরা ওখানে ১০ হাজার গাছ লাগাব। ওখানে থ্রী টায়ার এর পরিকল্পনা হবে এবং সেখানে সবুজের পাহাড় হবে। আমরা যে স্কিম করেছি, সেটা আপনারা দেখবেন, আমার ধারণা সেটা আপনারা অনুমোদন করবেন। এটার প্রয়োজনীয়তা আছে। এখন মানুষের রুচি পাল্টে যাচ্ছে, আমাদের জীবন যাত্রার মান পাল্টে যাচ্ছে, তাই যে কোনও জায়গায় বাস টার্মিনাল করা যায় না। ইউরিনাল, ল্যাট্রিন বা বাথরুমের সুবিধা রাখতে হবে, এটা যেখানে সেখানে করা যায়না। এখন আগেরমতো সব মেনে নেওয়া যায়না। সেইজন্য কিছুটা পরিকল্পনা আমাদের করতে হবে, এটা দরকার। এছাড়া আমরা গঙ্গার জলকে ১০ ভাগে ব্যবহার করতে পারি। কলকাতার খালগুলিকে আমরা ব্যবহার করতে পারি কিনা জলযান চলাচলের জন্য সেটা দেখতে হবে। ট্রেন সার্ভিস এর সঙ্গে বাসটা প্যারালালে ব্যবহার করা যায় কি না এই ব্যাপারে অথরিটির সঙ্গে আমরা কথা বলছি, একটা রিপোর্টও তৈরি হয়ে গেছে। যখন কলকাতার গাড়ি বাড়ছে তখন সেইগুলি রাখার ব্যাপারেও চিন্তা করতে হচ্ছে। কার পার্কিং এর এমন অবস্থা দাঁড়িয়েছে যে রাইটার্স বিল্ডিংয়ে লোকেরা যেতে পারে না। তাই কার পার্কিং এর বিশাল ব্যবস্থা করছি, মেট্রো রেলের সঙ্গে কথা বলে, সেখানে ২ লক্ষ গাড়ি রাখার ব্যবস্থা হবে। এইগুলি সবই সময় সাপেক্ষ ব্যাপার, এইগুলি যদি আমরা করতে পারি তাহলে বিশ্বাস করি আমরা আপনাদের সমর্থন পাব, এই কথা বলে ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে, আমার প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

## Demand No. 12

The cut motions of Shri Sultan Ahmed and Shri Pankaj Banerjee that the amount of the Demand be reduced to Re. 1/- and of Shri Sultan Ahmed, Shri Ajoy De, Shri Kamal Mukherjee, Shri Deba Prasad

Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,59,45,000/- be granted for expenditure under **Demand No. 12, Major Head "2041-Taxes on Vehicles"** during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 1,85,00,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 77**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,55,00,000 be granted for expenditure under **Demand No. 77, Major Head "3051-Ports and Lighthouses"** during the year 1997-98.

(This is incusive of a total sum of Rs. 52,00,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 78**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 42,70,000 be granted for expenditure under **Demand No. 78, Major Head : "3053-Civil Aviation"** during the year 1997-98

(This is inclusive of a total sum of Rs. 14,00,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 80**

The cut motion of Shri Shashanka Shekhor Biswas (Nos. 1-3), Shri Sudhir Bhattacharjee (No. 4), Shri Kamal Mukherjee (Nos. 5-7), Shri Ajoy De (No. 8), Shri Nirmal Ghosh (Nos. 9-10), Shri Sultan Ahmed (No. 11), Shri Tushar Kanti Mandal (No. 12), Shri Ashok Kumar Deb (Nos. 14-15), Shri Gopal Krishna Dey (No. 16), Shri Deba Prasad Sarkar (No. 17), Shri Abdul Mannan (Nos. 18-21) that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 181,53,69,000 be granted for expenditure under **Demand No. 80, Major**

**Heads : "3055-Road Transport, 3056-Inland Water Transport, 5055-Capital Outlay on Road Transport, 5056-Capital Outlay on Inland Water Transport and 7055-Loans for Road Transport"** during the year 1997-98

(This is inclusive of a total sum of Rs. 60,50,00,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 81**

The motion of Dr Asim Kumar Dasgupta that a sum of Rs. 24,47,00,000 be granted for expenditure under **Demand No. 81, Major Head : "7075-Loans for other Transport Services"** during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 8,16,00,000 already voted on account) was then put and agreed to.

**DISCUSSION ON DEMAND NO. 31**

**Mr. Deputy Speaker :** There are 22 cut motions on this Demand. All the cut motions are in order and taken as moved.

Shri Pankaj Banerjee (No. 1) — Sir, I beg to move that the amount of the Demand be reduced to Rs.1/-

Shri Sultan Ahmed (No. 2)
Shri Shashanka Shekhor Biswas (No. 3)
Shri Ajoy De (Nos. 4-5)
Shri Rabindranath Chatterjee (No. 6)
Shri Gyan Singh Sohanpal (No. 7)
Shri Kamal Mukherjee (Nos. 8-14)
Shri Ashok Kumar Deb (Nos. 15-17)
Shri Tushar Kanti Manda (No. 18)
Shri Saugata Roy (Nos. 19-20)
Shri Abdul Mannan (No. 21)
Shri Gopal Krishna Dey (No. 22)

} Sir, we beg to move that the amount of the Demand be Rs. 100/-

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আজকে মাননীয় স্পোর্টস অ্যাণ্ড ইউথ সার্ভিস মন্ত্রিদ্বয় যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে, আমরা দেখছি বাজেটে টাকা অনেক কম ধরা হয়েছে এবং তা এতই কম, এর থেকে বোঝা যায় সরকার খেলাধূলা এবং ইউথ সার্ভিস সম্পর্কে কতখানি উদাসীন। আরেকটা ব্যাপার হল, আমরা বার বার দেখে এসেছি, স্পোর্টস অ্যাণ্ড ইউথ সার্ভিস, এখানে দুজন মন্ত্রী আছেন, অথচ বাজেট প্লেস হচ্ছে একটা। আমি জানিনা দুই মন্ত্রীর মধ্যে ঝগড়া কিনা। যেটা ট্রাডিশনাল হয়ে আসছে, যেটা কনভেনশনাল, স্পোর্টস এবং ইউথ সার্ভিস এই দুজন মন্ত্রী অথচ বাজেট একটা। এই ব্যাপারটা আমার মাথায় ঢুকছে না। কিভাবে এটা ভাগাভাগি করে নেবেন সেটা ওনাদের ব্যাপার। মাননীয় ক্রীড়ামন্ত্রী খেলাধুলার মাঠের লোক।

[4-10 – 4-20 p.m.]

উনি বাস্তববাদী লোক এবং মানব বাবু জানেন উনি খেলাধূলা ভালবাসেন, নিজে খেলা ধূলা করেন। নিজে যুবক। তাঁর যোগ্যতা নিয়ে আমার কোনও দ্বিধা নেই। কিন্তু যেটা দেখছি সারা পৃথিবীতে যখন স্পোর্টসের উন্নতি হচ্ছে, সারা পৃথিবীতে যখন রেকর্ডের পর রেকর্ড ভাঙা হচ্ছে সেখানে আমরা কি দেখছি এশিয়ান দেশগুলি চীন, জাপান এমন কি মালয়েশিয়া পর্যন্ত শুধুমাত্র ভারতবর্ষ ছাড়া আন্তর্জাতিক ক্ষেত্রে নিজেদের প্রতিষ্ঠিত করতে পেরেছেন। গত অলিম্পিকে আমরা কি দেখেছি? আমরা দেখেছি চীন জাপান কি ভাবে নিজেদের প্রতিষ্ঠা করে ফেলেছে। তাদের ভীত এত শক্ত করে ফেলেছে যে নেক্সট অলিম্পিকে আমরা দেখতে পাব তারা রাশিয়া, আমেরিকার সঙ্গে সঙ্গে চলবার ইনফ্রাস্ট্রাকচার করে ফেলেছে। সর্বভারতীয় ক্ষেত্রে আমরা লক্ষ্য করে দেখেছি যে পশ্চিমবঙ্গের থেকে অনেক বেশি খরচ করা হয়ে থাকে। আমাদের এখানে যেটা করা হয়ে থাকে সেটা হচ্ছে ফ্র্যাকশন অব এ রুপী—৩০ পয়সাও স্পোর্টসের জন্য খরচ করা হয় না পার ক্যাপিটা। ভারত সরকারের টোটাল বাজেটের মধ্যে অন্তত এক টাকার উপর খরচ করা হয় বলে আমার ধারণা। কিন্তু সেটাও সমর্থনযোগ্য নয়। তাই আজকে সীমিত ক্ষমতার ভিত্তিতে কিছু বাস্তববাদী কথা বলব। কলকাতা শহর যেখানে ক্রীড়ার মূল কেন্দ্র এবং বিশেষ করে ফুট বলের জন্মস্থান, যেটা ভারতবাসীর সবচেয়ে ফেভারিট গেম, সবচেয়ে পপুলার গেম তার কেন্দ্রবিন্দু সেই ফুটবলের স্ট্যাণ্ডার্ড আজকে কোথায় গিয়ে পৌঁছেছে। বাইটন কাপ খেলা হত, হকিতে এক নম্বরে ছিল। যেসব টুর্ণামেন্ট হত। সেই টুর্ণামেন্ট গুলোর অবস্থা আজকে কি দাঁড়িয়েছে? ক্রিকেটের মান খানিকটা পশ্চিমবঙ্গ বাড়াতে পারলেও এখনও অনেক পিছিয়ে আছে। কিছুটা মান নিশ্চয়ই বেড়েছে, বাংলা রণজি ট্রফি ফাইনালে উঠেছে। কিন্তু তুলনামূলক ভাবে অনেক পিছিয়ে আছে। তার প্রধান কারণ হচ্ছে যে, যে

ইনফ্রাস্ট্রাকচার হওয়া উচিত ছিল সরকারি ভাবে সেটা হতে পারেনি। এর সঙ্গে সঙ্গে আমরা দেখেছি যে যখন বেসরকারি ভাবে যখন স্পোর্টসকে কন্ট্রোল করা হয় তখন অন্ততপক্ষে একশো কোটি টাকার উপর খরচ করা হয় ফুটবলে। তা সত্ত্বেও আমরা লক্ষ্য করে দেখেছি যে ফুটবলে স্থানীয় প্লেয়াররা আগে পশ্চিমবঙ্গের ছেলেরা যেখানে এক নম্বরে ছিল বড়বড় ক্লাবগুলো আজকে সেখানে বাইরে থেকে প্লেয়ার নিয়ে আসছে। এমন কি সুদুর নাইজেরীয়া থেকে প্লেয়ার আনতে হচ্ছে। সেখানে যারা থার্ড ডিভিসনে খেলবার সুযোগ পায় না, তারা লক্ষ লক্ষ টাকা রোজগার করে নিয়ে চলে যাচ্ছে। প্লেয়াররা টাকা পাক তাতে আমার আপত্তি নেই। কিন্তু এর জন্য পশ্চিমবঙ্গের খেলোয়াড়রা বঞ্চিত হচ্ছে। যদিও সেগুলো অটোনমাস বডি আমাদের বলার কিছু নেই কিন্তু সরকারের তো একটা কন্ট্রোল থাকবে। মাননীয় মন্ত্রী মহাশয়, যখন স্টেডিয়াম নিয়ে মাথা ঘামিয়েছিলেন—স্টেডিয়াম আমাদের নিশ্চয়ই হবে, হওয়া দরকার, আন্তর্জাতিক মানের স্টেডিয়াম দরকার। ভালো ভালো খেলা হয়। কিন্তু সেখানে মানুষ যায় না। খালি পড়ে থাকে মাঠ। একটা ব্যাপারে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, আমরা খবরের কাগজের মাধ্যমে দেখলাম যে, স্টেডিয়াম ভর্তি হয়ে আছে। কিন্তু দেখা গেল যে, টাকার অঙ্কের সাথে টিকিট বিক্রির সংখ্যা মেলেনি। এতদিনেও আমরা জানলাম না যে, এই টিকিট বিক্রি করেছিল কারা। জাল ছাপানো টিকিট বিক্রি হয়েছে। শুনেছি মুষ্টিমেয় আই এফ এর কিছু কর্মকর্তা এরজন্য দায়ী। এটা খবরের কাগজের মাধ্যমে জানলাম। কিন্তু দুঃখের কথা যে, এটা ধামাচাপা পড়ে গেল, কিন্তু এতবড় করাপশনের চার্জ, ব্যাভিচারের চার্জ এল কিন্তু এর ফল দেখতে পেলাম না। কারা এটা করল, এটা বহুদিন ধরে চলে আসছে কিনা, সেই ব্যাপারে এনকোয়ারী হয়েছে কিনা তা জানা যায়নি। যেটুকু এনকোয়ারী হয়েছে, তার ফলাফল জানা যায়নি। মাননীয় মন্ত্রী বিভিন্ন খেলার ব্যবস্থা করেছেন। আজকে আমরা সবসময় টিভিতে বসে খেলা দেখি। আমাদের এখানে লোকাল টুর্ণামেন্টের যে খেলা, সেগুলির আকর্ষণ অনেক কমে গেছে। শুধু যে সমস্ত ক্লাব সদস্য, যারা ক্লাবকে ভালবাসেন, ফুটবলকে যে ভালবাসেন, তা নয়, ক্লাবকে ভালবাসেন, সেই ক্লাব কিভাবে খেলছে, সেটা দেখার জন্য যায়। ফুটবলের মান উন্নত করা হচ্ছে না এবং সেখানেও দেখতে পাচ্ছি যে, বিভিন্ন করাপশনের চার্জ আসছে। আমি বলি যে, সামগ্রিকভাবে এই সামর্থ নিয়ে স্টেডিয়াম উন্নত করা সম্ভব নয়। মাননীয় মন্ত্রীর কাছে আমার সাজেশন হচ্ছে যে, আপনি দয়া করে ইনফ্রাস্ট্রাকচার এর সাথে স্টেডিয়ামের ইনফ্রাস্ট্রাকচার বিল্ড আপ করার চেষ্টা করুন সারা পশ্চিমবঙ্গে। আপনি খেলার স্টেডিয়াম করছেন, এটা অভিনন্দনযোগ্য। প্রত্যেক জেলায় করছেন, সেটাও অভিনন্দনযোগ্য। কিন্তু স্টেডিয়ামগুলিতে খেলার উপযোগী ব্যবস্থা নেই। স্টেডিয়ামে যদি খেলার উপযুক্ত প্লেয়ার না হয়, তা হলে কিছুই হবে না। শুধু স্টেডিয়াম করে এটা একটা প্রেস্টিজের ব্যাপার নয়। হাওড়ায় আমি

থাকি। ওখানে একটা স্টেডিয়াম হয়েছে। আমি জানি না—কারা এর উদ্যোক্তা। কিন্তু এই স্টেডিয়ামের মাঠ মেনটেন করা হচ্ছে না। আর একটা কথা বলি যে, ডুমুরজেলায় যে স্টেডিয়াম, সেটা বছরের পর বছর পড়ে আছে। এই ব্যাপারে আগেও দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। এই স্টেডিয়ামের ভিত্তি প্রস্তর স্থাপন হয়ে গেছিল। এটা বিশাল দামী জায়গা। সেখানে ইণ্ডোর স্টেডিয়াম করতে করতে বন্ধ হয়ে পড়েছে। ওখানে একটা স্টেডিয়াম করা দরকার। নতুন সেতু হচ্ছে। সেন্ট্রাল ক্যালকাটা থেকে সেই স্টেডিয়ামে ২০-২৫ মিনিটের মধ্যে পৌঁছে যাওয়া যাবে। এখানে ছোটছোট মাঠগুলিতে খেলা হোক ঠিকই আছে। কিন্তু সেখানে যে ব্যবস্থা আছে, যে গ্যালারী আছে, তার অত্যন্ত সাংঘাতিক অবস্থা। এর আগে জানেন যে, অ্যাক্সিডেন্ট হচ্ছে। মানুষ মারাও গেছে। খেলার মাঠটিরও ভালো অবস্থা নেই। সেখ্যানে ছোট ছোট খেলার ব্যবস্থা করুন, বা বড়বড় খেলার ব্যবস্থা করুন, কিন্তু মানুষ যাতে করে ওখানে খেলা দেখতে যেতে পারেন, তার ব্যবস্থা করতে হবে। তার আগে বলেছি যে, স্টেডিয়ামের ইনফ্রাস্ট্রাকচার আগে করে দিতে হবে। কিন্তু আপনি ট্রাসপোর্ট মিনিস্টার। আমাদের সল্টলেকে নতুন স্টেডিয়াম হয়েছে।

[4-20 – 4-30 p.m.]

কিন্তু ট্রান্সপোর্ট ব্যবস্থা যদি না থাকে, তাহলে কি ভীষণ অবস্থার মধ্যে পড়তে হয়। খেলা দেখতে আসার সময় ট্রান্সপোর্টের ব্যবস্থা না থাকলে খুব অসুবিধা হয়। বিশেষ করে খেলা ভেঙে যাওয়ার পর ঘন্টার পর ঘন্টা ট্রান্সপোর্টের জন্য অপেক্ষা করতে হয়। ট্রান্সপোর্টের সুব্যবস্থা না থাকার জন্য অনেকেই পদযাত্রা করে বাড়ি ফিরতে হয়। এবারে হকির কথায় আসি। বেটন কাপ হকির কথা বললাম। একসময় এখানে হকির পীঠস্থান ছিল। কিন্তু এখন কলকাতায় হকি খেলা দেখতে পাই না। সারা পৃথিবীতে হকির স্ট্যাণ্ডার্ড উঠে গেছে। ভারতবর্ষেও হকির স্ট্যাণ্ডার্ড কমে গেছে। আগে কলকাতা থেকে বহু হকি প্লেয়ার অল ইণ্ডিয়ায় খেলেছেন। কিন্তু এখন তুলনামূলক ভাবে সেইসব প্লেয়ার কলকাতা থেকে বেরোচ্ছে না। কারণ তারা উপযুক্ত শিক্ষা, উপযুক্ত ট্রেণিং উপযুক্ত সুযোগ, উপযুক্ত মান পাচ্ছে না। এখন অন্য জায়গায় এ্যস্ট্রো টার্ফে হকি খেলা হয়। কিন্তু কলকাতা হকি খেলার সুযোগ নেই। ক্রিকেট খেলা হয় কলকাতার ইডেন গার্ডেনে। ইডেন গার্ডেন ভারতবর্ষের গর্ব। ক্রিকেটে টাকা আছে। ক্রিকেট অ্যাসোসিয়েশন অফ বেঙ্গল নিজেদের ক্ষমতায় টেস্ট ম্যাচ করে এবং সেখানে টাকা পাওয়ার ব্যবস্থা আছে এবং তাদের নিজস্ব ইনফ্রাস্ট্রাকচার আছে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করি যে ইডেন গার্ডেনে যখন বড় বড় খেলা হয় ঠিক তার কিছুদিন আগে এখানে নানা গণ্ডগোল হয়। পি. ডব্লু. ডি.র সঙ্গে পুলিশের সাথে গণ্ডগোল হয়। পুলিশের সঙ্গে পি. ডাব্লু. ডি.র বোঝাপড়া সেটা খেলার আগে কেন হয় না? খেলা শুরু হওয়ার সময় কনট্রোভার্সি হয়। জলের কি ব্যবস্থা আছে সেটা পি. ডব্লু. ডি. আগে কেন দেখে না? স্যার, আমি গঠনমূলক কিছু

বলার চেষ্টা করছি। আমি বার বার বলেছি আপনার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে সবটা করা সম্ভব নয়। কিন্তু আমি আপনাকে অনুরোধ করব, এখানে মানব বাবু আছেন তাঁকেও অনুরোধ করব যে প্রতিটি গ্রামে এবং ছোট ছোট শহরে খেলার মাঠের ব্যবস্থা করুন। একটা জায়গায় ১০টি মাঠ থাকলে স্টেডিয়ামের প্রয়োজন হবে। ক্রিকেট ব্যয়সাধ্য খেলা। কলকাতা শহরে যাঁরা কোচিং সেন্টার করেছেন, যেমন অরুণলাল ভাল কোচিং সেন্টার করেছেন দেখার মতো জিনিস, কিন্তু তাঁরা কেউ সরকারি সাহায্য পাননি। আপনারা কোচিং সেন্টারগুলোকে একটু সাহায্য করুন, কোনও টীমকে সাহায্য করতে হবে না। আপনারা শহরের বিভিন্ন জায়গায় কোচিং সেন্টার খুলে দিন, অ্যাশোসিয়েশনের সঙ্গে কথা বলে তাঁদের সঙ্গে সহযোগিতা করুন, তাঁদের সঙ্গে বসে মিটিং করুন। তাঁদের সঙ্গে সবসময় আপনার নিজস্ব যোগাযোগ আছে, তাঁরা আপনাকে সাজেশন দেবেন। সুতরাং আপনি কোচিং সেন্টারের উপর আরও বেশি জোর দিন। গ্রাম থেকে আরম্ভ করে শহরের বিভিন্ন কোচিং সেন্টারগুলোকে সাহায্য করুন। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে তাহলে স্পোর্টস অ্যজ অত্র হোল—সেটার উন্নতি হবে। ফুটবলের ক্ষেত্রে—ফুটবল অ্যাশোসিয়েশনের সঙ্গে কথা বলুন। এব্যাপারে বিভিন্ন কোচ যাঁরা আছেন, তাঁদের সঙ্গে আপনার সরাসরি যোগাযোগ আছে, তাঁরা আপনাকে অত্যন্ত কম পয়সায় সাহায্য করবে। তাতে আমার মনে হয়, ফুটবলের যে গ্লোরি ছিল সেটাকে ফিরিয়ে আনতে পারবেন। আর প্রফেশনালিজম আমাদের দেশে অফিসিয়ালি নেই। কিন্তু এটা কেন হবে না? যাঁরা আছেন তাঁরা টাকা নেন, চাকরি নেন, অথচ তাঁরা প্রফেশনাল প্লেয়ার নন। প্রফেশনাল প্লেয়ারদের অ্যাটিচুড—ডেডিকেশন, সিনসিয়ারিটি তাঁদের নেই। তারা প্রফেশনাল, অথচ অ্যামেচার হিসাবে থাকছে। ফলে আপনি এই প্রফেশনালিজিমটা চালু করতে পারেন এবং সেটা ক্লাবগুলোই দেখবে। এই প্রফেশনালিজমটা চালু করলে মনে হয় ক্লাবের খেলার মান উন্নত করা সম্ভব। আপনি একটা স্পোর্টস কাউন্সিল করেছেন। এটা মেনটেইন করতে যে ব্যয় হয়, মনে হয় তার ফল আপনি পান না। যে, যে কাজ বোঝে না, যে ডিপার্টমেন্ট বোঝে না, তাকে সেখানে নেওয়া হয়। আমাকে চেয়ারম্যান করলেন ওয়েট লিফটিংয়ে, আমি মানা করে ছিলাম—আমি তো কোনওদিন ৫০ কেজির বেশি তুলিনি। রেসলিংয়ের চেয়ারম্যান করলেন রবীন বাবুকে, যাঁর চেহারা খ্যাংরা কাঠির মত। আমাকে যদি ফুটবল, ক্রিকেট এসবের চেয়ারম্যান করতেন, তাহলে কিছু কংক্রিট সাজেশন দিতে পারতাম। সুতরাং স্পোর্টস কাউন্সিলে প্রকৃত খেলোয়াড়দের নিন। স্পোর্টসম্যান হিসাবে সমস্ত রাজনীতির ঊর্ধ্বে গিয়ে স্পোর্টসটাকে দেখুন, যাতে আপনার সীমিত ক্ষমতার মধ্যে দিয়েও অর্থগুলো কাজে লাগাতে পারেন, তাহলে আমাদের পশ্চিমবাংলার স্পোর্টসে উন্নতি হবার সম্ভাবনা থাকবে। এক সময় আমরা স্পোর্টসে অনেক উপরে ছিলাম, আজ অনেক নিচে চলে গেছি। আজ দার্জিলিং, মনিপুর, এমনকি আফ্রিকা থেকে খেলোয়াড়রা আসছে।

আফ্রিকার খেলোয়াড়রা যখন বিশ্বজয় করছে, তখন আমাদের পশ্চিমবাংলা কোথায় চলে গেছে। আমি যে সাজেশনগুলো দিলাম, একটু চিন্তা করবেন। গত ১৫ বছরের গভর্নর স্পিচে একটা লাইনও স্পোর্টস সম্বন্ধে অন্তত আমি দেখতে পাইনি। স্পোর্টসের জন্য এই যে সীমিত অর্থ বরাদ্দ হয়েছে এবং এক্ষেত্রে সরকারের এই যে উপেক্ষা, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস চ্যাটার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের মন্ত্রীদ্বয় যে ব্যয়বরাদ্দের প্রস্তাব রেখেছেন, তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি।

আমরা প্রত্যেকেই জানি, জাতি গঠন, শৃঙ্খলাবোধ, সৌভাতৃত্ববোধ গড়ে তুলতে খেলাধূলার একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। ক্রীড়াক্ষেত্রে সাফল্য নির্ভর করে একটা দেশের আর্থ-সামাজিক পরিকাঠামোর উপর। আমাদের দেশটাকে স্বাধীনতার পর যে ভাবে পরিচালিত করা হয়েছে, তার মধ্যে দিয়ে দেশের ধনী-দরিদ্র বৈষম্য বাড়ানো হয়েছে, একটা বিপুল অংশের মানুষকে ক্রীড়ার আঙিনা থেকে দূরে সরিয়ে রাখা হয়েছে। যার ফলশ্রুতিতে দেখতে পাই, স্বাধীনতার ৫০ বছর পরেও আমাদের দেশের সরকার একটা ক্রীড়া নীতি সাফল্যের সঙ্গে ঘোষণা করতে পারেনি। তাই স্বাভাবিক ভাবেই একটা দেশের ক্রীড়াক্ষেত্রে অসাফল্যের প্রভাব থাকতে বাধ্য। তা সত্ত্বেও আমাদের রাজ্যে সাফল্যের নজির বিভিন্ন ক্ষেত্রে উপস্থিত করা যায়। মাননীয় বিরোধী দলের সদস্য অম্বিকা বাবু বলতে গিয়ে বলেছেন যে, আমাদের দেশে সামগ্রিক ভাবে শুধুমাত্র ক্রীড়া ক্ষেত্রে সরকার নাকি ব্যয় করেন এক টাকা।

[4-30 – 4-40 p.m.]

কিন্তু বাস্তব তথ্য হচ্ছে, সারা দেশে মাথাপিছু বরাদ্দ মাত্র ২৫ পয়সা। আর, আমাদের রাজ্যে সেটা হচ্ছে ৭৭ পয়সা। এর মধ্যে দিয়ে বোঝা যায় যে, আমাদের রাজ্য সরকার সামগ্রিক ভাবে এখানকার ক্রীড়া ক্ষেত্রকে, সাংস্কৃতিক ক্ষেত্রকে উৎসাহিত করার জন্য গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিয়েছেন। আমাদের দেশে ক্রীড়া ক্ষেত্রে সাফল্য আসবে কি আসবে না সেটা নির্ভর করবে দেশের যুব সমাজ, ছাত্র-সমাজের খেলাধুলার আঙ্গিনায়, সাংস্কৃতিক ক্ষেত্রে, কত পরিমাণে আনা যাচ্ছে তার উপর। রাজ্য সরকার তার প্রতিষ্ঠা লগ্নের শুরু থেকে অর্থাৎ, ১৯৭৭ সালের পর থেকে এই রাজ্যের ছাত্র সমাজকে উৎসাহীত করছেন, তাদের সংগঠিত করছেন। আজকে তাই আমরা দেখতে পাচ্ছি, বিপুল সংখ্যায় ছাত্র সমাজ খেলা-ধুলা, সাংস্কৃতির আঙ্গিনায় যোগ দিচ্ছে এবং সাফল্য নিয়ে আসছে। অম্বিকাবাবু এই সাফল্য দেখতে না পেলেও এবারে গুজরাটে যে জাতীয় সাংস্কৃতিক উৎসব সংগঠিত হল সেখান থেকে পশ্চিমবঙ্গের প্রতিনিধিরা বিপুল পরিমাণে সাফল্য

এনেছেন। আমাদের রাজ্যে ক্রীড়া সাংস্কৃতি প্রসারের ক্ষেত্রে এই সরকার গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছেন, রাজ্য ক্রীড়া পর্ষদ গঠন করেছেন। মাননীয় অম্বিকাবাবু বলার সময় বলেছেন, আরো বেশি যদি প্রশিক্ষণ-এর ব্যবস্থা করা যায় তবে প্রকৃতই আমাদের ক্রীড়া ক্ষেত্রকে বিকশিত করা যাবে। কিন্তু উনি যদি বাজেট বইটা দেখেন, তাহলে বুঝতে পারবেন যে, এখানে বলা হয়েছে, পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদের উদ্যোগে 'ক্ষুদিরাম অনুশীলন কেন্দ্র যেখানে জিমনাস্টিক, ব্যাডমিন্টন, বাস্কেটবল এবং টেবিল টেনিস—এই চারটি বিষয়ের ওপর প্রশিক্ষণ দেওয়া হয়েছে। কলকাতা ময়দান যেখানে অ্যাথলেটিক্স ফুটবল এবং হকির প্রশিক্ষণ দেওয়া হয়েছে এবং সুভাষ সরোবর সুইমিং পুলে সাঁতারে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই পর্ষদ হাওড়া, হুগলি, বর্ধমান, উত্তর ২৪-পরগনা ও কলকাতার ১১-টি স্থায়ী ভলিবল প্রশিক্ষণ কেন্দ্র যথারীতি পরিচালনা করেছে। এছাড়াও কলকাতায় একটি কবাডি ও একটি খো-খো প্রশিক্ষণ কেন্দ্র চালু করা হয়েছে। বাস্কেটবলেও ১৯৯২ সালের এপ্রিল মাস থেকে চালু হওয়া বর্ধমান, দুর্গাপুর এবং বোলপুর কেন্দ্রগুলিতে যথারীতি প্রশিক্ষণ দেওয়া চলেছে। খো-খো-এর জন্য সারা রাজ্যে দশটি স্থায়ী প্রশিক্ষণ শিবিরের অনুমোদন দেওয়া হয়েছে।' স্বাভাবিক ভাবেই রাজ্য সরকার প্রশিক্ষণ দিয়ে উন্নতমানের ক্রীড়াবিদ তৈরি করার প্রচেষ্টা করছেন। শুধু তাই নয়, এই রাজ্য সরকার কৃত্রিম পাহাড় তৈরি করে পর্বতারোহণকে আরো উৎসাহিত করার জন্য, অ্যাডভেঞ্চারকে আরো উৎসাহিত করার জন্য, ব্যবস্থা নিয়েছেন। এবং এজন্য যুবভারতী ক্রীড়াঙ্গনে ১৭.৫ মিটার দীর্ঘ কৃত্রিম পাহাড় গড়ে তোলা হয়েছে। এটা সারা ভারতের মধ্যে সর্ববৃহৎ এবং এশিয়ার মধ্যে দ্বিতীয় বৃহত্তম। এর সাথে সাথে সাধারণ ছাত্র-ছাত্রীদের উৎসাহিত করবার জন্য ভ্রমণ অনুদান দেওয়ার ব্যবস্থাও করা হয়েছে। ১৪৬টি শিক্ষা প্রতিষ্ঠানের ৫ হাজার ২৫৬ জনকে ভ্রমণে সাহায্য দেওয়া হয়েছে। স্বাভাবিক ভাবেই দেখা যাচ্ছে এই সমস্ত কর্মকাণ্ডের মধ্যে দিয়ে ছাত্র যুব সমাজকে আরও বেশি করে ক্রীড়া ক্ষেত্রে উদ্যোগী করার জন্য প্রচেষ্টা নেওয়া হয়েছে। যাঁরা বিরোধীতা করছেন, তাঁরা ক্রীড়া ক্ষেত্রের জন্য কোনও দিনই কোনও কিছুই ভাবেননি। আপনারা জানেন যে সময় তাঁরা সরকার চালাতেন সেই সেই সময়ের যুব সমাজকে তাঁরা মদের বোতল, বোমা, রিভলবার, পাইপগান, ছুরি দিয়ে, আর যুগ যুগ জিও স্লোগান দিয়ে মাতিয়ে রেখে ছিলেন, আজকে তাঁরা এখানে মায়া কান্না কাঁদছেন। এটা বুঝতে অসুবিধা হয় না যে এঁরা এই রাজ্যের সাফল্যকে প্রকৃত সাফল্য হিসাবে চিহ্নিত করতে চায় না। আজকে যে সাফল্য এসেছে তাকে আরও প্রসারিত করার জন্য তাকে সমর্থন করছি এবং কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Smt. Shanta Chettri :** Mr. Chairman, Sir, the sentiment expressed in the first page of the Budget Speech by the Hon'ble Minister in charge,

Sports and Youth Services, is indeed noble. People see in it a ray of hope for the youth. But it is extremely painful to find that his sentiment has floated down only up to the foothills, it has failed to go up the hills.

Sir, among the various problems that face us today is the problem of proper utilisation of leisure. The working day is shorten, the week-end rest has been made two days and annual holiday has been lengthened. Leisure has incressed but the opportunities offered to the hill people to use it is extremely meagre. Consequently hill boys and girls cannot put their leisure to good use. They fall into bad ways—they prefer to watch other people playing games rather than play themselves, great majority of them join, no clubs, they find amusement in watching T.V. serials and films full of violence and sex. Sir, instead of expressing lofty sentiment let the Hon'ble Minister provide the hill people with opportunities for properly utilizing their leisure.

From amateurs, they may become professionals. Thus they become self-employed. And the Government's policy lays stress on self-reliance, a democratic state strives to enable talent and genius to emerge.

Now, Sir, I would like to substantiate the statement which I have made above.

The Darjeeling Gorkha Hill Council has undertaken the work of constructing a stadium at Lebong for which the Central government has already sanctioned a sum of Rs. 75 lakhs. Since the amount was not sufficient, the Council made a request to the West Bengal Government for a matching grant. But up till now, there is no response from it. Why this apathetic attitude towards the hill? Did not this Government play a very significant role in the creation of the D.G.H.C.?

Since formation of the Gorkha Hill Council no financial assistance has been given by the Government to the council to enable it to promote sports and other extra carricular activities among the hill people,

I am sure, he would spontaneously come forward to help them in the matters mentioned above.

I also like to make further request to the Hon'ble Minister which I hope will not go in vain. My first request is to give grant in aid to the different association, clubes and NGOs in the Hills for organising tournaments. Second, is rural areas, lack of play ground. Hence for their construction, the Hill Council seeks fund from the Ministry.

Mr. Chairman Sir, I conclude with this statement please help the Hill boys and girls in having a healthy body in a healthy mind. Thank you.

[4-40 – 4-50 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, মাননীয় মন্ত্রিদ্বয় যে ৩১ নং দাবি এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমি দুটো কথা বলছি। ৩১ নং দাবির প্রস্তাবকে যদিও দু'জন মন্ত্রী তথাপি যে বিবৃতিটি আমাদের কাছে পেশ করা হয়েছে তাতে শুধু মাত্র মন্ত্রী শ্রী মানবেন্দ্র মুখোপাধ্যায়ের নামই ছাপা আছে, মাননীয় মন্ত্রী শ্রী সুভাষ চক্রবর্তীর নাম নেই। সুতরাং এ বিষয়টির প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

এই ব্যয় বরাদ্দের দাবি সমর্থন করে আমি প্রথমেই বলতে চাই যে, এই সমস্ত ক্ষেত্রে গত ২০ বছর আগে গোটা পশ্চিম বাংলায় একটা নৈরাজ্য আমরা দেখেছিলাম। সেই অবস্থা থেকে, একটা ধ্বংসপ্রাপ্ত অবস্থা থেকে ধাপে ধাপে বিভিন্ন গণমুখী কাজের মধ্যে দিয়ে, গতিশীল উন্নয়নের ধারার মধ্যে দিয়ে গোটা পশ্চিম বাংলায় একটা খেলাধূলার পরিবেশ সৃষ্টির মধ্যে দিয়ে খেলাধূলার উন্নতি সাধিত হয়ে চলেছে। ২০ বছর আগে আমরা দেখেছি জেলা স্তরে খেলাধূলার ইনফ্রাস্ট্রাকচার বলে কিছুই ছিলনা। আর আজকে জেলা স্তর থেকে শুরু করে, মহকুমা স্তরে, ব্লক স্তরে এবং গ্রাম পঞ্চায়েত স্তরে পর্যন্ত কিছু না কিছু ইনফ্রাস্ট্রাকচার প্রসারিত হয়েছে। এটা আজকে আর কারো অস্বীকার করবার কোনও উপায় নেই। তাই আজকে এই যে বিরাট সাফল্য আমরা দেখতে পাচ্ছি, এই সাফল্যের একটা সমস্যাও আছে—অবশ্য সব সাফল্যের পেছনেই কিছু না কিছু সমস্যা থাকে। সমস্যা হচ্ছে, আজকে গোটা রাজ্যে বিপুল সংখ্যক ছেলে-মেয়ে খেলাধূলার প্রতি আকর্ষিত হচ্ছে। আমরা জানি আমাদের রাজ্যের ছেলেদের ফুটবলের প্রতি যেমন একটা আকর্ষণ আছে এবং তার যেমন উন্নতি ঘটেছে, তেমন ক্রিকেটে সৌরভ গাঙ্গুলির মতো

প্রতিভাবানদের দ্বারা আমাদের ক্রিকেটেরও উন্নতি ঘটছে। এর সাথে সাথে বিভিন্ন ইণ্ডোর গেমস-এরও আমাদের উন্নতি ঘটছে, অ্যাথলেটিক্স-এর উন্নতি ঘটছে। বিভিন্ন জায়গায় আমরা এটা লক্ষ্য করছি। আমরা সকলেই জানি পশ্চিমবাংলা, বিশেষ করে কলকাতা ময়দান ভারতীয় ফুটবলের পীঠস্থান। মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের কাছে একটা সময়ে বলেছিলেন টাটা ফুটবল অ্যাকাডেমির মতো একটা অ্যাকাডেমি এখানে গড়ে তুলবেন। সেটা গড়ে তোলা যায় কিনা তা তিনি বিচার বিবেচনা করে দেখবেন। কারণ ইতিমধ্যেই আমরা লক্ষ্য করছি টাকা ফুটবল অ্যাকাডেমি আমাদের দেশে খুব ভাল ভাল ছেলেদের খুঁজে বের করে জাতীয় স্তরে খুবই উচ্চ স্থানে তাদের পৌঁছে দিয়েছে। সুতরাং আমরা যদি ঐ রকম একটা অ্যাকাডেমি গড়ে তুলতে পারি তাহলে আমাদের রাজ্যের ফুটবলের আরো উন্নতি হবে বলে আমি আশা করি। অতএব আমি মন্ত্রী মহাশয়কে বিষয়টি একটু গভীরভবে বিচার বিবেচনা করে দেখে কার্যকর করার জন্য উদ্যোগ গ্রহণ করতে অনুরোধ করছি। ক্রিকেটের ক্ষেত্রেও আমরা ঐ ধরনের অ্যাকাডেমি গড়তে পারি কিনা তা একটু ভেবে দেখতে অনুরোধ করছি। কারণ আমরা বর্তমানে ক্রিকেটে পশ্চিমাঞ্চল বা উত্তরাঞ্চল থেকে মোটেই পিছিয়ে নেই। পশ্চিমবঙ্গে এখন ক্রিকেটের ক্ষেত্রে ভাল ভাল ছেলে-মেয়ে উঠে আসছে।

স্যার, এই প্রসঙ্গে এখানে আমি একটা কথা উল্লেখ না করে পারছি না। বিগত জাতীয় গেমস-এ আমাদের পারফরমেন্স মোটেই আশানুরূপ হয়নি। আমার মনে হয় সেখানে কিছু তদারকির সমস্যা ছিল, কিছু দেখভালের সমস্যা ছিল, ঠিকমতো টিম সাজানো যায়নি। তথাপি আমাদের প্রত্যাশা আমাদের ছেলে-মেয়েরা পূরণ করতে পারেনি। অন্যান্য প্রদেশ যে খুব একটা ভাল ফল আমাদের চেয়ে করেছে তা নয়। কিন্তু কোনও কোনও প্রদেশ অবশ্যই এবারের জাতীয় প্রতিযোগিতায় আমাদের চেয়ে খানিকটা এগিয়ে গেছে। এটা আমরা অবশ্যই লক্ষ্য করেছি। এখানে একটা বিষয় আমি উল্লেখ করতে বাধ্য হচ্ছি যে, অনেক রাজ্য তাদের রাজ্যের যে সব ছেলে মেয়েরা জাতীয় গেমস-এ সোনা, রুপো অথবা ব্রোঞ্জ জিতেছে তাদের ইন্সেন্টিভ দিয়ে উৎসাহিত করছে। অতএব আমার মন্ত্রীর কাছে আবেদন আমাদের রাজ্যের যে সমস্ত ছেলেমেয়েরা এবারের জাতীয় গেমস-এ সোনা, রুপো, ব্রোঞ্জ জিতেছে তাদের জন্যও কিছু ইন্সেন্টিভের ব্যবস্থা করুন। অন্যান্য স্টেট উৎসাহ দেওয়ার জন্য করছে, এটা করার দরকার আছে। আমরা দেখছি বিশেষ করে আমাদের বোলপুরের প্রাপ্ত থেকে তিনটি মেয়ে বাংলার বাস্কেট বল টিমে খেলেছে এবং তারা বাস্কেট বলে বাংলার হয়ে সোনা জিতেছে। আমরা দেখছি আমাদের রাজ্যের বিভিন্ন এলাকা থেকে খেলাধূলার ক্ষেত্রে যেসব ট্যালান্টরা আসছে তাদের পারিবারিক সোসিও-ইকোনমিক কন্ডিশন মোটেই খুব একটা ভাল নয়। বেশির ভাগ ছেলেমেয়েরাই অত্যন্ত দুঃস্থ ফ্যামিলি থেকে আসছে। ফলে তাদের অনুশীলনের সুযোগ এবং খাওয়া

পরার সমস্যা রয়েছে। তাদের পিতা মাতা বা পরিবার পরিজনরা খুবই দুঃস্থ। কাজেই বিভিন্ন জেলার প্রকৃত ট্যালেন্টদের চিহ্নিত করে তাদের উপযুক্ত জায়গায় এগিয়ে নিয়ে আসার দরকার আছে। যদিও জানি বাজেট বরাদ্দ অত্যন্ত সীমাবদ্ধ, সঙ্গতিও সীমাবদ্ধ তবুও এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে আমাদের এগিয়ে চলতে হবে এবং সেই চলতে গিয়ে আমাদের দেখাতে হবে আমরা সেই প্রত্যাশার মানে পৌঁছাতে পারছি কি না। আমার সময় কম, তাই আমি পরিশেষে এই কথা বলতে চাই, উন্নয়ন আমাদের পশ্চিমবাংলায় শুরু হয়েছে। যে গণ-আন্দোলনের মধ্য দিয়ে পশ্চিমবাংলায় জাগরণ চলছে সেখানে দাঁড়িয়ে আজকে খেলাধূলা, আমোদ-প্রমোদ প্রভৃতি যুব বাংলার যে নতুন দিশার প্রচেষ্টা মাননীয় মন্ত্রী মহাশয় নিয়েছেন সেই দিশাকে ফলশ্রুতি করার জন্য মাননীয় সদস্যরা যেসব সাজেশন দিয়েছেন এবং আমি যেসব সাজেশনের কথা উল্লেখ করলাম সেগুলি বিচার বিবেচনার জন্য অনুরোধ জানিয়ে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** অনারেবল চেয়ারপারশন স্যার, আমি প্রথমেই ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের যে ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে তাকে সমর্থন জানাই এবং ধন্যবাদ জানাই যে বাংলায় কাজ করার চেষ্টা চলছে বিশেষ করে কলকাতায় ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের কোনও শাখা ছিল না, সেই শাখা তৈরি করার জন্য তিনি যে ব্যবস্থা নিয়েছেন তারজন্য ধন্যবাদ জানাই মাননীয় মন্ত্রীদ্বয়কে। এর পাশাপাশি উত্তর ২৪-পরগনা জেলায় ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের কোনও কার্যকারিতা ছিল না, এবারে সেটা চালু করা হয়েছে জায়গা পাবার সাথে সাথে। এরজন্য আমি বিশেষ করে ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই, ছাত্র-যুব উৎসবের মাধ্যমে যুব সমাজকে আরও উৎসাহিত করার জন্য এবং তাদের কালচার ডেভেলপমেন্ট করে এবং অন্যান্য অসামাজিক কাজে তারা যাতে লিপ্ত না হয় তারজন্য যেভাবে ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তর চেষ্টা চালাচ্ছেন তা সত্যিই প্রশংসনীয়। কারণ এই আর্থ সামাজিক পরিকাঠামোর মধ্যে যে প্রচেষ্টা চলছে তাতে আমাদের সকলকেই সহযোগিতা করা উচিত। আজকে বিরোধী দলের পক্ষে শ্রদ্ধেয় অম্বিকা ব্যানার্জি মহাশয় যে গঠনমূলক কয়েকটি বক্তব্য রেখেছেন তাকে সমর্থন জানাই। সমালোচনা করতে হয় সেইজন্য তিনি সমালোচনা করলেও কতকগুলি গঠনমূলক বিষয়ে তিনি দৃষ্টি আকর্ষণ করেছেন। সাথে সাথে আর একটি বিষয়ে ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে চাই, ফুটবল খেলা সম্বন্ধে অনেকেই বলেছেন। ফুটবল খেলার মান আমাদের অনেক পড়ে গেছে। এই পশ্চিমবাংলায় অনেক প্রতিভা আছে, বিশেষ করে পাহাড়ী এলাকায়, আদিবাসী এলাকায়, সাঁওতালী এলাকায় প্রচুর যুবক আছে, তাদের যদি ঠিকমতো ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তর থেকে প্রশিক্ষণের ব্যবস্থা করে, তাদের জন্য ট্রেনিং ক্যাম্প তৈরি করে, তাদের যদি দায় দায়িত্ব নেন তাহলে আগামী দিনে

ফুটবলের ক্ষেত্রে পশ্চিমবাংলার যে একটা ঐতিহ্য ছিল, যে নাম, যে সুনাম সেটা আবার আমরা ফিরে পাব।

সুনাম সেটা আবার আমরা ফিরে পাব। সাথে সাথে যুব কল্যাণ ও ক্রীড়া দপ্তরের একটা ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করব যে পশ্চিমবাংলায় বিদেশি ফুটবল প্লেয়ার আমদানিটা বন্ধ করা হোক। কারণ যতদিন এরা আসবেন ততদিন পশ্চিমবঙ্গের যুবকদের যে প্রতিভা বিশেষ করে ফুটবলের ক্ষেত্রে সেই প্রতিভা বিকাশের কোনও সুযোগ ঘটবে না। হ্যাঁ, বিদেশি ফুটবলার এনে কোনও নক আউট বা এগজিবিশন গেম করা যেতে পারে যাতে আমাদের ছেলেরা আধুনিক টেকনিকগুলি শিখতে বা জানতে পারে কিন্তু এই যে প্রবণতা—সে মোহনবাগানের ক্ষেত্রেই বলুন বা ইস্টবেঙ্গলের ক্ষেত্রেই বলুন বা অন্যান্য টিমের ক্ষেত্রেই বলুন বিদেশি ফুটবল প্লেয়ার আনা এটা বন্ধ করা দরকার। কেন এইভাবে বিদেশি ফুটবল প্লেয়ার আনা হবে? আমাদের দেশে কি প্রতিভা নেই? নিশ্চয় আছে। আমরা বিদেশি সমস্ত বিষয়ে বিরোধিতা করছি সেখানে ফুটবলের ক্ষেত্রে বিদেশি প্লেয়ার এলে তবেই খেলা হবে—এটা হতে পারে না। আমি যে সব বিষয় দৃষ্টি আকর্ষণ করলাম আশা করি মন্ত্রী মহাশয় সেগুলি দেখবেন। এই কথা বলে পুনরায় বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[4-50 – 5-00 p.m.]

**শ্রী সুভাষ চক্রবর্তী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে ব্যয় বরাদ্দ আমি সভায় উপস্থিত করেছি তা আবার পুনঃ উচ্চারিত করছি। যে বিষয় নিয়ে আলোচনা হচ্ছে তার সবটা এই ক্ষুদ্র পরিসরে সংক্ষিপ্ত সময়ে এর সমাধান, মীমাংসা করা কারুর পক্ষেই সম্ভব নয়। মাননীয় বিধায়ক অম্বিকা বাবু অনেকগুলি বিষয় সুচিন্তিতভাবেই তুলেছেন। তিনি কোনওটার প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন, কোনওটার প্রতিকার চেয়েছেন, কোনওটার বা শুধু সমস্যার কথা বলেছেন, আবার কিছু কিছু সুপারিশ করেছেন। এর সবটাই প্রায় সদর্থক ভাবে তিনি তুলেছেন। এগুলি নিশ্চয় পরবর্তী কার্যক্রম নির্ধারণের প্রশ্নে আমরা বিবেচনায় নেব। খেলার মান সম্পর্কে বলতে গিয়ে বলা যায়, এই খেলাধূলার মানের বিষয়ে যেভাবে একটা ভাবমূর্তি জনমানসে প্রতিষ্ঠিত হয়েছে, বিশেষ করে আমাদের জাতীয় স্তরের খেলা যেটা পুনাতে হয়ে গেল তাতে আপাত দৃষ্টিতেই শুধু নয়, প্রত্যক্ষ ভাবেই আমরা কিছুটা পিছিয়ে পড়েছি। এখন এশিয়ার অন্য দেশগুলির তুলনায় আমরা পিছিয়ে পড়েছি, না, ওরা অনেক বেশি এগিয়ে যাচ্ছে এ নিয়ে নিশ্চয় আলোচনা হতে পারে। আজকে পৃথিবীর সমস্ত দেশ মানব সম্পদ গড়ার ব্যাপারে আত্মনিয়োগ করেছেন। সম্মিলিত জাতিপুঞ্জ এ ব্যাপারে নির্দিষ্ট উদ্যোগ নিয়েছেন, প্রস্তাব নিয়েছেন এবং বিভিন্ন দেশকে মানব সম্পদ সুরক্ষার ব্যাপারে প্রশিক্ষণ দেবার বা মানব সম্পদ গড়ে তোলার

জন্য বলেছেন। আমাদের দেশে কেন্দ্রে মানব সম্পদ উন্নয়ন মন্ত্রক আছে। আমাদের রাজ্যে ঐ ভাবে নামে কোনও দপ্তর না থাকলেও আমাদের একাধিক দপ্তর এই কাজে ব্রতী আছেন। সমাজ উন্নয়নমূলক বিভিন্ন সংস্থা, সংগঠন পরিচালনার ক্ষেত্রে সরকার প্রত্যক্ষ বা পরোক্ষ ভাবে যোগাযোগ রাখছেন। খুব সঠিক ভাবেই অম্বিকা বাবু উল্লেখ করেছেন কম বরাদ্দের কথা, আমাদের বামপন্থী বন্ধুরাও বাজেটের অকিঞ্চিৎকরতার কথা বলেছেন বা তার প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন। এখন এটা আমাদের মেনে নিতে হচ্ছে নানান বাস্তব তাগিদে এবং প্রয়োজনে। যেভাবে অন্যান্য দিক থেকে চাপ সৃষ্টি হচ্ছে সেখানে রাজ্যসরকার এর চেয়ে বেশি উদ্যোগ বৈষয়িক ক্ষেত্রে এখনই নিতে পারছেন না। আমাদের এগিয়ে যাবার প্রশ্নে যে উদ্যোগ আমরা নিতে পারি—এ ক্ষেত্রে অম্বিকা বাবু নির্দিষ্ট ভাবে বলেছেন পরিকাঠামোর উন্নয়নের কথা। আমরা পরিকাঠামো তৈরির উপর জোর দিয়েছি। গ্রামেগঞ্জে মাঠ, খেলার উপকরণ-এর ব্যবস্থা করা, খেলা সম্পর্কে অভিভাবক থেকে শুরু করে কিশোর মনকে আকৃষ্ট করার আমরা চেষ্টা করছি।

যে যে বিষয়গুলি আছে—স্টেডিয়াম, স্পোর্টস কমপ্লেক্স, সুইমিং পুল, এগুলি সাধ্যমতো রাখার চেষ্টা করেছি যতটা সম্ভব। আমাদের রাজ্যে এটা শুধু আমাদের বামফ্রন্টের সময় কাল ধরে বলছি না, আমাদের ২৯টি স্টেডিয়াম গড়ে উঠেছে। সল্ট লেকের বিশ্বমানের স্টেডিয়াম থেকে শুরু করে কনটাইয়ে খেলার জায়গায় কিছু উপকরণ, কিছু সরঞ্জাম সহ এই রকম বিভিন্ন শহরে বিভিন্ন মানের স্টেডিয়াম তৈরি হয়েছে। এছাড়াও কয়েক শত মাঠ হয়ত সরকারি ব্যবস্থাপনায় গ্রামে-গঞ্জে দেওয়া হয়েছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে বারে বারে আমরা দৃষ্টি আকর্ষণ করেছি যাতে লক্ষ লক্ষ, কোটি কোটি ছেলে মেয়ে এই দেশের খেলাধূলায় আকৃষ্ট হয় সেই ব্যবস্থা নেওয়ার জন্য এবং তাদের এই উপকরণগুলি সরবরাহ করুন। এটাতে খেলার মান উন্নত করার প্রশ্নে একটা বড় ভূমিকা পালন করবে। কারণ পরিমাণগত বৃদ্ধি, গুণগত উৎকর্ষতা বৃদ্ধিতে সহায়তা করে। এই পরিমাণগত বৃদ্ধির প্রশ্নে আমাদের রাজ্যে খেলাধূলা সম্পর্কে আগ্রহ অনেকটা বেড়েছে, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। জাতীয় ক্ষেত্রে ২৯টি রাজ্যে যে বিভিন্ন অবস্থান তার মধ্যে কিছু কিছু রাজ্যে অন্য ভাষাভাষি মানুষ তারা নির্দিষ্ট কতকগুলি খেলাকে নিয়ে ভীষণ ভাবে এগিয়ে যাবার চেষ্টা করছে। যেমন—কর্ণাটক কয়েকটি খেলাকে বেছে নিয়েছে, গোয়া, কেরালা কয়েকটি খেলাকে বেছে নিয়েছে। আমাদের যে কোনও কারণেই হোক, আমাদের ৪৮টি ডিসিপ্লিন এবং সকলেই যেন অধিকার সচেতন। তারা তাদের অধিকারকে প্রতিষ্ঠিত করার জন্য সরকারি, বে-সরকারি ক্রীড়া প্রশাসনের ক্ষেত্রে যেভাবে প্ল্যান করে তাতে কোনওটায় হয়ত সুনির্দিষ্ট প্রাইওরিটি দেওয়া আছে, অগ্রাধিকার দেওয়া আছে। আমরা বারে বারে নির্বাচন করেও কার্যকর করতে পারছি না। তা সত্ত্বেও স্বতস্ফূর্ত আবেগ আমাদের ফুটবলের সঙ্গে আছে। কলকাতা এবং আমাদের রাজ্যের মানুষরা, বাঙালির

ছেলেরা ফুটবলে পা দেয়নি এমন বোধ হয় খুবই কম আছে। সেই ফুটবল নিয়ে মাতামাতি আছে। কিন্তু ফুটবলে আমরা বিশ্বমানের ১০০টি দেশের পরে আমাদের স্থান। কিন্তু তা সত্ত্বেও ফুটবল আমাদের কাছে আকর্ষণীয়, একটা স্পর্শকাতরতা আমাদের আছে। হকির কথা অম্বিকা বাবু বললেন যে সেটা সারা দেশে একটা বিপর্যয়। বেটন কাপের খেলা আগে হত। তখন মারামারি করে টিকিট কাটতে হত। আজকে বেটন কাপের ফাইনালে প্লেয়ার এবং কর্মকর্তা ছাড়া ৫ জন দর্শকেও পাবেন না, তাও টিকিট কেটে নয়, এমনি গেট খুলে দিয়েও পাওয়া যায় না। এক একটা সময়ে এমনি ঘাটতি আসে, আবার একটা জোয়ার আসে। জোয়ার কিভাবে আনা যায়? যখন স্বতস্ফূর্ত ভাবে আসে না তখন সংগঠিত ভাবে প্রয়াস নেওয়া প্রয়োজন। সেই ভাবে আমাদের এগিয়ে যেতে হবে। ক্রীড়া প্রশাসন যেভাবে চলে বিশ্বময় একটা ভিন্ন ধারা আছে। মাননীয় বিধায়করা জানেন যে, এর সঙ্গে রাজ্য সরকারের প্রত্যক্ষ ভাবে হস্তক্ষেপ করা অসুবিধা আছে। আমরা খুব বেশি হলে বলতে পারি যে আমরা মাঠ দেব না, বা পুলিশ দেব না। এখন এটা দিয়ে তো ক্রীড়ার উন্নতি হবে না। কিন্তু তাদের যে নির্বাচনী ব্যবস্থা, তাদের যে দৈনন্দিন কার্যসূচি, সেখানে একটা নিরবিচ্ছিন্ন অন্তর্বিরোধ, অন্ত-সংগঠন লড়াই, নিরবিচ্ছিন্ন লড়াই চলার ফলে কর্মকর্তারা নিজ নিজ খেলাধূলা সম্পর্কে যতটুকু মনো সংসযোগ দেওয়া দরকার, উন্নয়নের জন্য করা দরকার, সেটা না করে তার অস্তিত্ব রক্ষা বা তার চেয়ার রক্ষার প্রশ্নে বেশি সচেতন। এটা একটা বড় সমস্যা হয়ে গেছে। যে কোনও উদ্যোগী পুরুষ উদ্যোগ নেবার চেষ্টা করলেও উদ্যোগ নেবার সঙ্গে সঙ্গে সেখানে থাকার ব্যাপারটাও তাকে নিরবিচ্ছিন্ন ভাবে লক্ষ্য করতে হয়। এ একটা অসুস্থতা অথচ এটা স্বাভাবিক গতিতে গড়ে উঠেছে। দেশি-বিদেশি খেলার সঙ্গে যত বেশি সম্পর্ক আমাদের গড়ে উঠবে—আজকে ইলেক্ট্রোনিক্স-এর দৌলতে সারা পৃথিবীর খেলা আমরা দেখতে পাই, বুঝতে পারি, আনন্দ পাই, আর ততই আমাদের অকিঞ্চিতকর মনে হয় আমাদের যে খেলার মান খেলার গুণ এই সম্পর্কে। নিশ্চয়ই এটা নিয়ে ক্ষোভ, অভিমান, পরস্পরকে দোষারোপ করে লাভ নেই। প্রাকৃতিক নিয়মে আমাদের ভারতীয়দের শরীরের গঠন, খাদ্যের অভ্যাস, আমাদের মাংসপেশীগুলির ক্ষমতা, যোগ্যতা, এর কতকগুলি সীমাবদ্ধতা আছে। এটা বিবেচনায় নিয়ে নিশ্চয়ই অগ্রাধিকারের ভিত্তিতে কিছু খেলা আমাদের ধরা প্রয়োজন। আমি প্রাজ্ঞ সভার কাছে একথাই বলব যে, সেভাবেই প্রচেষ্টা নেব। সব খেলা না হলেও কয়েকটি খেলার ক্ষেত্রে যাতে উন্নতি হয় তার চেষ্টা করব। নমস্কার।

[5-00 – 5-10 p.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের যে বাজেট পেশ হয়েছে তার উপর মাননীয় সদস্যরা যে আলোচনা করেছেন সেই আলোচনার শুরুকে ধরে বিরোধী দলের সদস্যদের অনুরোধ করব, তারা

যেন তাদের ছাঁটাই প্রস্তাব সম্পর্কে সিরিয়াসলি পারস্যু না করেন। যে সমস্যাগুলির কথা তারা বলেছেন ঐ বিষয়ে মৌলিক ভাবে দ্বিমত রয়েছে তা নয়, সমর্থন করতে হবে এ বিষয়ে একমত। এ বিষয়ে সমস্যাগুলি কি সেগুলো তারা উল্লেখ করেছেন। সেদিক থেকে যেহেতু যুব কল্যাণ বিভাগ ভবিষ্যত প্রজন্মের স্বার্থ সংশ্লিষ্ট বিষয় বলে—রাজনৈতিক দৃষ্টিভঙ্গির ফারাক যাই থাকুক না কেন, ঐক্যবদ্ধভাবে চিন্তা করবে যাতে সমাধানের পথে যেতে পারি আমরা। অম্বিকা বাবু সঠিক ভাবেই বলেছেন যে, এই দপ্তরে টাকা পয়সার বরাদ্দ খুবই কম। কিন্তু তাঁকে জানাই যে, তা সত্ত্বেও রাজ্য সরকার এই খাতে বরাদ্দ বাড়িয়েছেন। উদাহরণ স্বরূপ বলা যায়, যুব কল্যাণ দপ্তরের ক্ষেত্রে গত বছরের চেয়ে এ বছর ৫০ শতাংশ টাকা বেশি বরাদ্দ করা হয়েছে। এই বাড়তি বরাদ্দ থেকেই আমাদের সরকারের দৃষ্টিভঙ্গির প্রতিফলন ঘটেছে। এমনিতে ক্রীড়ার সামগ্রিক উন্নতির জন্য ক্রীড়া বিভাগ কাজ করলেও এক্ষেত্রে যুব কল্যাণ দপ্তর সাপোর্টিং রোল গ্রহণ করেন। এখানে প্রশ্ন উঠেছে যে, মাঠগুলির উন্নয়ন করার ক্ষেত্রে যুব কল্যাণ দপ্তরের কি ভূমিকা রয়েছে। আপনারা জেনে খুশি হবেন যে, মাঠগুলির উন্নতি করবার জন্য যে প্রকল্প গ্রহণ করেছি তাতে ঠিক করেছি যে, কোনও ইন্ডিভিজুয়াল ক্লাব নয়, আমরা জেলা পরিষদকে অনুরোধ জানিয়েছি, তারা যেন তাদের জেলার ক্রীড়া পরিকল্পনার সাথে সামঞ্জস্য রেখে প্রস্তাব পাঠান, আমরা টাকা দিয়ে দেব নির্দিষ্ট মাঠগুলির উন্নতি করবার জন্য। এছাড়া ক্রীড়ার উন্নতির স্বার্থে আমরা স্পোর্টস ইক্যুইপমেন্টসও দেবার চেষ্টা করে থাকি। গত বছর তারজন্য আমরা ১৬,০০০ ফুটবল এবং ১৬,০০০ ভলিবল দিয়েছি। এই প্রথম আমরা স্টেটে ক্রিকেট সরঞ্জাম দিলাম। এই প্রসঙ্গে আমরা আমাদের টেবিল টেনিস-এর পারফর্মেন্সের কথা গর্বের সঙ্গে উল্লেখ করতে পারি। ওয়ার্ল্ড টেবিল টেনিসে ভারতবর্ষ থেকে যে টিম গেছে তাতে পুরুষ চারজনের মধ্যে দুজন এবং মহিলাদের চারজনের মধ্যে দুজনই পশ্চিমবঙ্গের। সুতরাং এ বিষয়ে আমাদের কৃতিত্ব রয়েছে। এ সম্পর্কে স্টেট স্পোর্টস কাউন্সিলের একটা নির্দিষ্ট পরিকল্পনা রয়েছে। তারজন্য ভাবছি, জেলাগুলিতে স্পোর্টস ইক্যুইপমেন্টস যা পাঠান হয় তার মধ্যে টেবিল টেনিস বোর্ড ঢুকবার চেষ্টা করব যাতে এই খেলাতে আমরা আরও বাড়তি অবদান রাখতে পারি। আর একটি পরিকল্পনা নিয়েও আমরা চিন্তা ভাবনা করছি, অবশ্য সেটা সব জেলাতে করতে পারব না এখনই। সেটা হল জেলাভিত্তিক মাল্টি-জিম পরিকল্পনা। এই নিয়ে জেলাগুলির সঙ্গে আলোচনা করছি। তাদের বলেছি, আপনারা মাল্টি জিম নিয়ে পরিকল্পনা গ্রহণ করুন, আমাদের পক্ষ থেকে তারজন্য কিছু দেব। অর্থাৎ যুব কল্যাণ দপ্তরের কাজ হল স্পোর্টস ইনফ্রাস্ট্রাকচার বাড়াবার ক্ষেত্রে স্পোর্টিং রোল গ্রহণ করবার চেষ্টা করা, সাথে সাথে বছর ধরে স্পোর্টস কোচিং-এর ব্যবস্থা করা। তবে সেটা কলকাতা কেন্দ্রিক নয়, গ্রাম কেন্দ্রিক। আপনারা জেনে বিস্মিত হবেন, কলকাতায় আমরা আলাদা ডিস্ট্রিক্ট ইউথ অফিস করেছি

যা আগে ছিল না। অবশ্য অনেক জিনিস প্রচারের সামনে আসে না। আমাদের দপ্তরের আরও দুটি কর্মসূচি একটি হল যুব উৎসব এবং আর একটি হল বাংলার গান মেলা। যুব কল্যাণ দপ্তর এই বছর প্রতিটি গ্রামে কালচার এবং স্পোর্টস-এর আলাদা যুব উৎসব করছে।

মাননীয় সদস্যরা জানেন প্রথমে ব্লক তারপর ডিস্ট্রিক্ট করে তারপর স্টেট লেভেলে যুব উৎসব হয়। এবারে ৮ লক্ষ যুবক এই যুব উৎসবে পার্টিসিপেট করেছে। এই বিষয়টা কাগজে খুব বেশি রিফ্লেকশন হয়নি গ্রামের দিকে হয়েছে বলে, মেদিনীপুর বর্দ্ধমান এই সমস্ত জেলায় হয়েছে। আমার মনে হয়েছে কখনও কোনও কোনও জায়গায় দুর্বলতার দিক থেকে গেছে। আমাদের পূর্বাঞ্চলের জন্য 'সাই' কেন্দ্র সল্ট লেকে আছে। ওদের, কেন্দ্রীয় সরকারকে বলে যদি একটিভ করা যায় তাহলে লাভ হবে। আমাদের দপ্তরের সেই অভিজ্ঞতা আছে। আমাদের স্পোর্টস অ্যান্ড ইয়ুথ ফেসটিভ্যালে 'সাই'কে ডেকে বলেছিলাম আপনাদের কোনও টাকা পয়সা দিতে হবে না, আপনারা ব্লক লেভেলে যান, সেখানে আমরা যে স্পোর্টস করব সেই গ্রাস রুট লেভেলে ট্যালেন্ট সার্চ করার জন্য আপনারা আপনাদের কোচ পাঠান। সেখান থেকে আপনারা বার করুন এই রকম ছেলেদের যাদের প্রতিভা আছে, যারা ভাল ফল করতে পারে। 'সাই'-এর কোচ গ্রামে গিয়েছে এবং সেখানকার সেই উৎসব থেকে এবারে ৮-১০ জনের নাম তারা সিলেক্ট করেছে। তাদের রেসিডেন্সিয়াল ক্যাম্প-এ এনে ট্রেনিং দেওয়া যায় তার চেষ্টা করছি। এই উৎসব শুনতেই ফেসটিভ্যাল এটা কিন্তু গ্রাস রুট লেভেলে স্পোর্টস অ্যান্ড কালচার নিয়ে অনুষ্ঠান হয়। আমরা 'সাই'-কে যদি এর সঙ্গে যুক্ত করতে পারি তাহলে তৃনমূল স্তর থেকে ট্যালেন্ট সার্চ করে আনা যায়। আপনারা জানেন আমাদের গর্ব, গান্ধী নগরে যে ন্যাশনাল ইনট্রিগেশন ক্যাম্প হয়ে গেল সেই সর্ব ভারতীয় ইউথ ফেসটিভ্যালে আমাদের পশ্চিমবাংলা প্রথম সারিতে আছে। ন্যাশনাল গেমস-এ আমাদের স্থান ১১ নম্বরে হলেও ন্যাশনাল কালচারাল মিলে পশ্চিমবাংলা ১ নম্বর স্থানে থাকতে চায়। সমস্যা সার্বিক ভাবে আছে। আমাদের যুব কল্যাণ দপ্তর থাকাতে আমাদের বাড়তি সুবিধা হচ্ছে, আত্মবিশ্বাস বেড়েছে। আমরা এই প্রথম গরিব বস্তিবাসী যুবকদের জন্য খুব কম পয়সায় কমপিউটার ট্রেনিং প্রোগ্রাম করেছি। তাদের প্রথম ব্যাচ পাশ করে গিয়েছে। আমরা চেষ্টা করছি এটা জেলাতেও চালু করব। এই কমপিউটার ট্রেনিং নিয়ে একটা ব্যবসা শুরু হয়ে গিয়েছে, এখানে টিউশন ফিজ ২০-৩০ হাজার টাকা নিচ্ছে। আমরা সামান্য টাকা নিয়ে কমপিউটার ট্রেনিং-এর ব্যবস্থা করেছি দরিদ্র অংশের ছাত্রদের। আবার তারা পাশ করে গেলে তারা যে ফিজ দিয়েছিল তার ৫০ পারসেন্ট ফেরৎ দিচ্ছি। পাশাপশি কলকাতা কেন্দ্রিক না করে জেলাগুলিতেও এই ধরনের পরিকল্পনা আমরা গ্রহণ করছি, এই বছর সেটা চালু করতে পারি। এই আই.এ.এস., ডব্লু.বি.সি.এস. এই ধরনের পরীক্ষা দেবার

জন্য গ্রামের দিকে যারা মেধাবী ছাত্র থাকে মফস্বল শহরগুলিতে এই ধরনের ছাত্র থাকে তারা ভাল গাইডেন্স পায় না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই ডিমান্ডের জন্য ৫টা ৮ মিনিট পর্যন্ত টাইম অ্যালট করা ছিল, আমার মনে হয় এই সময়ের মধ্যে শেষ করা যাবে না, আমি আরও ১০ মিনিট বাড়াতে চাই। আশা করি সকলের মত আছে।

**(ভয়েস ঃ ইয়েস)**

(১০ মিনিট সময় বাড়ানো হল।)

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এই ধরনের কেরিয়ার সাইডেন্সের কর্মসূচি আমরা নেবার চেষ্টা করছি যাতে গ্রাম এবং মফঃস্বলের ছেলে মেয়েরা জানতে পারে কি করে তারা জীবনে প্রতিষ্ঠিত হবে। ভোকেশনাল ট্রেনিং-এর ক্ষেত্রে আমাদের যে টেকনিক্যাল এডুকেশন ডিপার্টমেন্ট আছে তার যে কমিউনিটি পলিটেকনিক সিস্টেম আছে তার সাথে যুক্ত করছি। এলাকার যে বৈশিষ্ট আছে তার উপর ভিত্তি করে সেই ট্রেডে ট্রেনিং দেওয়ার চেষ্টা করছি। পাশাপাশি আমাদের বিভাগের অন্যতম কর্মসূচি হল ইউথ হোস্টেল। মাননীয় সদস্যরা জেনে খুশি হবেন আমরা এই বছর শুধু আমাদের রাজ্যে নয় অন্য রাজ্যে ইউথ হোস্টেল তৈরি করার কাজে হাত দিয়েছি। মাইথনে আগে যেটা বন্ধ ছিল সেটা নূতন করে তৈরি করার কাজে হাত দিয়েছি, এটা কমপ্লিট হয়ে এসেছে, এটা আমরা শুরু করব। তরুনদের সুযোগ সুবিধা দেবার জন্য আমরা ইউথ হোস্টেল খুলব। পুরীতে আমরা ইউথ হোস্টেল করব। মাদ্রাজে আমাদের একটা ইউথ হোস্টেল আছে, সেখানে আমাদের রাজ্যে যারা বসবাস করে তাদের চিকিৎসার জন্য এবং নানা কারণে যেতে হয় এবং এটা আমাদের খুব কাজে লাগে। মাদ্রাজে নিজের জমিতে কি করে ইউথ হোস্টেল করা যায় সেটা খতিয়ে দেখা হচ্ছে। দিল্লিতে ইউথ হোস্টেল করার জন্য লেফটানেন্ট গভর্নরের সঙ্গে কথাবার্তা চলছে তাঁরা যদি জমি দেন তাহলে সেখানে একটা ইউথ হোস্টেল তৈরি করার কথা ভাবা হয়েছে। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যুবকদের কি ভাবে সাহায্য করা যায় সেটা দেখা হচ্ছে। তপন বাবু বলেছেন যারা পুরস্কার পাবে তাদের ইনসেনটিভ দেওয়ার জন্য। বিষয়টি নিশ্চয়ই ক্রীড়া দপ্তর ভাবেন। আমি একটাই ঘোষণা কেবল করতে পারি, এবারে আমরা আন্তর্জাতিক যুব উৎসব যেটি কিউবার হাভানায় হবে, সেখানে পশ্চিমবাংলা থেকে যে টিম যাবে তার সঙ্গে দুজন মেধাবী খেলোয়াড় যাবেন। একজন হচ্ছেন জিমনাস্টিক্সে সোনালী মন্ডল এবং আর একজন হচ্ছেন টেবিল টেনিসের মৌমা দাস। এই দুজনই সোনা পেয়েছেন। পশ্চিমবাংলা থেকে আমরা তাঁদের নাম প্রস্তাব করেছি। এই দুজন আন্তর্জাতিক যুব উৎসবে প্রতিনিধিত্ব করবেন। এটাও একটা ইনসেনটিভ। কাজেই আমি আশা করব, আপনারা এই বাজেটকে

সমর্থন করবেন এবং আপনাদের কাট মোশনকে পারস্যু করবেন না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 - 5-20 p.m.]

**Demand No. 31**

The Motion of Shri Pankaj Banerjee that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motions of Shri Sultan Ahmed, Shri Shashanka Shekhor Biswas, Shri Ajoy De, Shri Rabindranath Chatterjee, Shri Gyan Singh Sohanpal, Shri Kamal Mukherjee, Shri Ashok Kumar Deb, Shri Tushar Kanti Mondal, Shri Saugata Roy, Shri Abdul Mannan and Shri Gopal Krishna Dey that the amount of the Demand be reduced by Rs. 100/was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 32,18,28,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "2204-Sports and Youth Services" during the year 1997-98

(This is inclusive of a total sum of Rs. 10,75,00,000 already voted on account.) was then put and agreed to.

**Discussion on Demand No. 82 & 89.**

**Demand No. 82**

**Mr. Dy. Speaker :** There are two cut motions to Demand No. 82 by Shri Kamal Mukherjee (cut motion no. 1) and Shri Sultan Ahmed (cut motion no. 2). All the cut motions are in order. Members may move their motions.

Shri Kamal Mukherjee
Shri Sultan Ahmed } Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

## Demand No. 89

**Mr. Dy. Speaker :** There are 14 cut motions to the Demand No. 89. by Shri Kamal Mukherjee (cut motions no. 1-4), Shri Shyamadas Banerjee (No. 5), Shri Sultan Ahmed (cut motions No. 6-8), Shri Nirmal Ghosh (No. 9), Shri Ashok Kumar Deb (No. 10), Shri Shashanka Shekhor Biswas (Nos. 11 & 12), Shri Ajoy De (No. 13) and Shri Deba Prasad Sarkar (No. 14.) All the cut motions are in order. Members may move their motions.

Shri Kamal Mukherjee
Shri Shyamadas Banerjee
Shri Sultan Ahmed
Shri Nirmal Ghosh
Shri Ashok Kumar Deb
Shri Shashanka Shekhor Biswas
Shri Ajoy De
Shri Deba Prasad Sarkar

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সুলতান আহমেদ ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমি এনভায়রনমেন্ট-এর উপরে যে বাজেট প্লেস করা হয়েছে তার পুরোপুরি বিরোধিতা না করে আমাদের কাট মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, আমরা আশা করেছিলাম যে একজন যুবককে এনভায়রনমেন্ট ডিপার্টমেন্ট দেওয়া হয়েছে, উনি অ্যাট লিস্ট আমাদের রাজ্যের কথা বলব না, আমাদের সিটিকে পলিউশন ফ্রি শহর করতে পারবেন। কিন্তু আমরা দেখছি, ওঁর ডিপার্টমেন্ট এখানে হাইকোর্ট বা সুপ্রিম কোর্টে বিচারপতিদের ঘরে বসে থাকেন। তাঁরা নির্দেশ দিলে ওঁরা কাজ করেন, কলকারখানাগুলো ইন্সপেকশন করেন। আবার হাইকোর্টকে রিপোর্ট দেন। হাইকোর্ট থেকে অর্ডার দিলে পলিউশন দপ্তর কাজ করছে। স্যার, আমাদের রাজ্যে আমরা ইণ্ডাস্ট্রিয়ালাইজেশনের কথা বলছি। এখানে ছোট ছোট ইণ্ডাস্ট্রি হচ্ছে। তারপর আমরা দেখছি, পিছন থেকে পলিউশন বোর্ড যাচ্ছে এবং এনভায়রনমেন্টের কথা বলছে। এই এনভায়রনমেন্ট প্রোটেকশন অ্যাক্ট, ১৯৮৬, এটা কেন্দ্রীয় সরকার সংসদে পাস করেছিলেন। ১৯৮৬ সাল থেকে এই অ্যাক্টটা চলছে। এই অ্যাক্ট নিয়ে অনেক হাইকোর্ট এবং সুপ্রিম কোর্টে চর্চা হয়েছে। জাস্টিস পি. এন. ভগবতী তখন চীফ জাস্টিস ছিলেন। উনি একটা মামলায় নিজের অবজার্ভেশন দিয়ে বলেছিলেন—

[23rd June 1997]

If industry is a necessity pollution is inevitable. When Science and technology are increasingly employed in producing goods and services calculated to improve the quality of life, there is certain element of hazard or risk inherent in the very use of science and technology.

It is not possible to totally eliminate such hazard or risk altogether. We cannot possibly adopt a policy of not having any chemical or other hazardous industries merely because they pose hazard or risk to community. If such a policy were adopted it would mean the end of all progress and development.

ভগবতী সাহেব নিজে বলেছেন ইণ্ডাস্ট্রিজের উপরে কোনও রেস্ট্রিকশন করা যাবে না কারণ তাহলে সায়েন্স অ্যাণ্ড টেকনোলজি চালানো যাবে না। সারা পৃথিবীতে এখন সায়েন্স অ্যাণ্ড টেকনোলজির যুগ চলছে, সেই অনুযায়ী ইণ্ডাস্ট্রিজও হচ্ছে। তারপরে সেন্ট্রাল পলিউশন বোর্ড লক্ষ লক্ষ ইণ্ডাস্ট্রিজকে বলে দিচ্ছে They are all creating noise pollution, creating air pollution, creating water pollution.

সেন্ট্রাল পলিউশন বোর্ড বলেছে যে road traffic, rail traffic, construction and public works, indoor source (air conditioners, air coolers, radio, television and other home appliances.

এগুলো সব দেখতে হবে। সেখানে আমরা দেখছি হাইকোর্ট বা সুপ্রিম কোর্টের নির্দেশে পলিউশন কন্ট্রোল বোর্ডের পক্ষ থেকে ইণ্ডাস্ট্রিজগুলোকে বলা হচ্ছে যে, নয়েজের লেভেল সীমার মধ্যে রাখতে হবে। কিন্তু আমরা কি দেখছি—বানতলাতে যেসব ট্যানারি চলছে তাদের অনেকগুলোকেই সুপ্রিম কোর্টের পক্ষ থেকে নির্দেশ দিয়েছে পলিউশানের জন্য উঠে যেতে হবে, কিন্তু তারা বহাল তবিয়তে রয়েছে। তার কারণ হচ্ছে সুপ্রিমকোর্ট যেমন নির্দেশও দিয়েছে তেমনি সাথে সাথে তাদেরকে বলেছেন যে, তারা ফাইন দিয়ে আরো ৩-৪ বছর থাকতে পারে। এবং এইভাবে ফাইন দিয়ে ৩০শে সেপ্টেম্বর পর্যন্ত তাদের থাকবার সুযোগ করে দিয়েছেন।

But, still there are hundreds of tanneries which are running without paying any fine whatsoever or without getting any licence and without contributing any revenue to either the state or the Central Governments.

এই প্রসঙ্গে আমি একটা উদাহরণ দিচ্ছি ১৩ বাই দুই মহেন্দ্র পুকুর লেনে একটা

পুকুর আছে ওর জল দূষিত হয়ে গেছে। ওই পুকুরে ওখানকার লোকেরা স্নান করে স্কীন ডিসিজ হচ্ছে, কিন্তু তবুও ইল্লিগ্যাল ট্যানারিগুলো চলে আসছে। এইরকম প্রায় ১০০টির মতো ট্যানারি আছে যারা সুপ্রিম কোর্টের নির্দেশকে তোয়াক্কা না করে স্টিল ট্যানারি ইজ রানিং অন। আসলে ডালমিয়ার মদতেই এই কারখানাগুলো চলছে। পলিউশনের ব্যাপারে গভর্নমেন্ট এজেন্সিগুলোকে বলেছেন যে পলিউশন লেভেল যেন হ্যাজারডাস সীমার উপরে না যায় পলিউশন লেবেলের ব্যাপারে যে নির্দেশ পারসেনটেজের ব্যাপার তাতে একটা মোটর সাইকেল, স্কুটার বা থ্রি হুইলারের ক্ষেত্রে যখন এটা স্টার্ট করে এবং স্টার্ট করার জন্য যে কিক করা হয়, ইগনাইড করা হয়, তখন প্রায় ৮০ ডে সি বেল শব্দ তৈরি হয়। আমি এই ব্যাপারে বলছি স্যার, মোটামুটিভাবে এই ধরণের গাড়িগুলোতে কত ডে সি বেল শব্দ তৈরি হতে পারে,

| | | |
|---|---|---|
| motor cycles, scooters, 3-wheelers | — | 80 db |
| passenger cars | — | 82 db |
| passenger of commercial vehicles (up to 4 MT) | — | 85 db |
| Passenger of commercial vehicles (up to 12 MT) | — | 89 db |
| passenger of commercial vehicles (Exceeding 12 MT, i.e., luxury buses) | — | 91 db |

এই বছর মাননীয় মন্ত্রী মহাশয় এবং বামফ্রন্ট সরকার হাততালি নিচ্ছেন কেন না কালীপূজো এবং সবেবরাতে বিকট ধরনের আওয়াজের বাজি পটকা নিষিদ্ধ করে আমি এটাকে ওয়েলকাম করি কারণ এবার কালীপূজো এবং মুসলীম ফেস্টিবেলে পটকা কম পুড়েছে। তারসঙ্গে হাইকোর্টে একটা পি এল আই অর্থাৎ পাবলিক ইন্টারেস্ট লিটিগেশন রয়েছে সেখানে কারা গেছেন জানিনা, কিন্তু পলিউশন বোর্ডের অফিসাররা জাজকে মিসগাইড করেছেন। মিসইন্টারপ্রিট করেছেন। আজকে অষ্ট প্রহর, নাম সংকীর্তণ কিংবা মায়ের বন্দনা চলবে না। মায়ের বন্দনা করে পূজো করতে পারবে না।

[5-20 – 5-30 p.m.]

পূজোয় মন্ত্র পড়তে পারবে না, তারপর সঙ্গে সঙ্গে ফাইভ টাইমস যে আজান হয় সেই আজান দিতে পারবে না। এক থেকে দেড় মিনিট আজান দিতে লাগে, সেটার

ব্যাপারেও পলিউশন কন্ট্রোল বোর্ড হাইকোর্টে গিয়ে বলছে শব্দ দূষণ হচ্ছে, সেখানে বিলো ৬৫ ডেসিবেল থাকছে না। এই শহরে অরিজিনাল ডেসিবেল হচ্ছে ৯০। আজকে যে কোনও কমার্শিয়াল এরিয়ায় আপনি চলে যান দেখবেন অ্যাভারেজ ডেসিবেল হচ্ছে ৮৫ থেকে ৯০। সেখানে নাখোদা মসজিদ এর ইমামকে বলা হচ্ছে, আপনাকে ৬৫ ডেসিবেল রাখতে হবে। এই ব্যাপারে তিনি মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছেন আমরা মাইক বন্ধ করে দেব। বাস থেকে যে পলিউশন হয়, সরকারি বাসে যে পলিউশন হচ্ছে, সেইগুলি আপনারা বন্ধ করে দিন, সেটা করতে পারছেন না, উল্টে মাইক নিয়ে বলছেন পলিউশন হচ্ছে, ৬৫ ডেসিবেল-এ রাখতে হবে। আজকে আপনারা অবস্থাটা কোথায় নিয়ে যাচ্ছেন? এই আইনটা শুধুমাত্র পশ্চিমবাংলায় নয়, এটা হচ্ছে সেন্ট্রাল অ্যাক্ট, ১৯৮৬; এটা সারা দেশের ক্ষেত্রে প্রযোজ্য। কোনও জায়গায় পূজো বন্ধ করা হয়নি, আজান বন্ধ করা হয়নি। আপনারা হাইকোর্ট এর পারমিশন নিয়ে এটা করছেন। তারপর মসজিদ এর ইমাম সাহেবদের, মন্দিরের পুরহিতদের হাইকোর্টে ডাকা হচ্ছে, তাদেরকে ফাইনও করা হয়েছে। তাই ইমাম সাহেবদের হয়ে কোর্টে দাঁড়িয়ে অজিত পাঁজা বলেছেন, আমরা এই অ্যাক্টকে চ্যালেঞ্জ করব, আমাকে এফিডেভিট এর সময় দিন। এনভায়রনমেন্ট এর নামে আপনারা তো সরকারি বাস ধরতে পারছেন না। ইল্লিগ্যাল ফ্যাক্টরী যেগুলি গড়ে উঠেছে হলদিয়া থেকে বজবজ ফলতা পর্যন্ত সেইগুলি তো ধরতে পারছেন না। ওয়াটার ট্রিটমেন্ট এর নামে এয়ার ট্রিটমেন্ট এর নামে কোটি কোটি টাকা এইসব ফ্যাক্টরীগুলি ব্যাঙ্ক থেকে লোন নিচ্ছে, সেইগুলি আপনারা ফলো করতে পারছেন না। আপনারা বলছেন, ইমাম সাহেবদের ধরে এনে, নয়েজ পলিউশন করছে, এই যে অবস্থাটা হয়েছে এনভায়রনমেন্ট কন্ট্রোল এর নামে, পলিউশন এর নামে, আমি ভেবেছিলাম যুবক মন্ত্রী কিছু করবেন। কিন্তু আমরা দেখছি ওনার দপ্তর যদি হাইকোর্ট আর সুপ্রীম কোর্ট এর দিকে তাকিয়ে থাকে তাহলে তারা কাজ করবে কি করে? একটা ছোট ইণ্ডাস্ট্রি ১০ লক্ষ টাকা ক্যাপিটাল নিয়ে করল, সেখানে পলিউশন বোর্ড এর লোকেরা গিয়ে বলছে, এয়ার পলিউশন কন্ট্রোল ডিভাইসড লাগান। তার দাম কত—৩০ লক্ষ টাকা। যেখানে ১০ লক্ষ টাকার ইণ্ডাস্ট্রি সেখানে ওয়াটার ট্রিটমেন্ট, এয়ার ট্রিটমেন্ট এর জন্য তাকে ৩০ লক্ষ টাকা ডিভাইসড লাগাতে খরচ করতে হবে। এতে কারখানা চলবে কি ভাবে? আশ্চর্যের বিষয় আমাদের সাইন্স অ্যাণ্ড টেকনোলজি কোথায় চলে যাচ্ছে। আপনার ডিপার্টমেন্ট পুরনো টেকনোলজি নিয়ে চলছে, মন্ত্রী মহাশয়কে বলব এটার ব্যাপারে আপনার দেখা উচিত। আজকে ছোট ছোট শিল্প ফাউণ্ড্রিগুলি আপনারা বন্ধ করে দিচ্ছেন, ফাউণ্ড্রি থেকে ধুঁয়ো বেরুচ্ছে বলে আপনারা বলছেন এইগুলি বন্ধ করে দিন। এখানে তো আপনার বলা উচিত, সহজভাবে কি ভাবে ওয়াটার পলিউশন কন্ট্রোল করা যায়। শিল্পই বলুন, ইণ্ডাস্ট্রি বলুন, লক্ষ লক্ষ টাকা খরচ করে যে কারখানাগুলি করা হল সেইগুলি যদি বন্ধ করে

দেওয়া হয় তাহলে রাজ্যের বিরাট ক্ষতি হবে। এই শহরে বা রাজ্যে যে পলিউশানের নামে বা নয়েজ পলিউশানের নামে ধর্মস্থানগুলিতে মন্দিরে বা মসজিদে যেখানে আপনারা হস্তক্ষেপ করেছেন, এটা এখনি বন্ধ করুন। হাইকোর্ট এর কোনও রাইট নেই, কারুর রিলিজিয়াস ব্যাপারে বা ফাণ্ডামেন্টাল রাইটস এর ব্যাপারে হস্তক্ষেপ করার। গীতার শ্লোক পাঠ বা আজান দেওয়া যাবে কিনা, এই ব্যাপারে মনিটর করার কোনও অধিকার নেই। আজকে আমি যে এখানে চিৎকার করছি, এটা দেখার জন্য এখানে তাহলে পলিউশন বোর্ড ইন্সট্রুমেন্ট এনে পরীক্ষা করে দেখুক, এখানে ৬৫ ডেসিবেল এর বেশি আওয়াজ হচ্ছে কিনা। এখানে তো আমরা নয়েজ পলিউশন করছি। আজকে নয়েজ পলিউশনের নামে যেটা হচ্ছে এটা বন্ধ করা দরকার। নয়েজ পলিউশন এর নামে ইণ্ডাস্ট্রিগুলিকে যে হ্যারাসমেন্ট করা হচ্ছে এনভায়রনমেন্ট পলিউশন অ্যাক্ট ৮৬, এটা এখনি বন্ধ করা হোক। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমল মিস্ত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবেশ মন্ত্রী ১৯৯৭-৯৮ সালের জন্য যে ২৬ কোটি ৫৪ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ দাবি করেছেন আমি তা সমর্থন জানাচ্ছি। আমি জানিনা সুলতান সাহেব বললেন কাট মোশানের কথা, কিন্তু আমি কোনও কাট মোশন পাইনি এবং কাট মোশন না পাওয়ারই কথা। এই ব্যাপারটাতে খুব একটা বিতর্ক করবার জায়গা নেই। আজকে সারা পৃথিবী জুড়ে চিন্তাশীল মানুষ, বৈজ্ঞানিক সবাই মিলে পরিবেশ সম্পর্কে চিন্তা করছে। গতবারে এই দপ্তরের বাজেট বরাদ্দ ছিল ১৩ কোটি ১১ লক্ষ টাকা, কিন্তু এবারের বাজেটে অনেক টাকা বেড়েছে। সুতরাং বোঝা যাচ্ছে পশ্চিমবঙ্গ সরকার এই বিভাগ সম্পর্কে অনেক বেশি সযত্ন এবং চেষ্টা করছেন। মাননীয় মন্ত্রী মহাশয় তার ভাষণের সময় ব্যাপারটি বলবেন, সাবজেক্ট কমিটির রিপোর্টে আমরা দেখেছি ইয়ারওয়াইজ অ্যালটমেট এইটথ ফাইভ ইয়ার প্ল্যানে বিভিন্ন বছরে টাকা পেয়েছেন পশ্চিমবাংলায় পলিউশন কন্ট্রোল বোর্ড বলে একটা বোর্ড তৈরি হয়েছে এবং তারা আমাদের রাজ্যে পরিবেশ রক্ষা করার ব্যাপারে একটা চেষ্টা করছেন, কলকারখানার ধোঁয়া থেকে গাড়ির ধোঁয়াকে কিভাবে কন্ট্রোল করা যায়। সাবজেক্ট কমিটি তাদের রিপোর্টে উল্লেখ করেছেন, হলদিয়ার বিভিন্ন কলকারখানায় তারা গেছেন, তাজ বেঙ্গলে গেছেন, বিভিন্ন ট্যানারিতে গেছেন এবং এরা কিভাবে পরিবেশকে দূষিত করছে তা তারা স্বচক্ষে নিজেদের চোখে দেখে এসেছেন। যেসব কলকারখানা আজকে দূষণ করছে, সেইসব কলকারখানা আজকে হাইকোর্ট বন্ধ করবার কথা বলছে। কিন্তু সমস্যাটা দুই দিক থেকেই আছে। কলকারখানা বন্ধ হয়ে গেলে আমাদের রাজ্যের বেকারীর যে ভয়াবহ চেহারা তা আরও বাড়বে। আর দ্বিতীয়ত কলকারখানায় যে সমস্ত শ্রমিকরা কাজ করছে পরিবেশ দূষণের ফলে তারা ক্ষতিগ্রস্থ হচ্ছে, কারখানা কর্তৃপক্ষের কোনও প্রতিরোধ মূলক ব্যবস্থা না নেওয়ার জন্য। এই দুটো দিকই দেখবার বিষয় আছে। আজকে রাজ্যে যখন শিল্পায়নের

ভাবনা হচ্ছে, তখন আমি রাজ্য সরকার এবং পলিউশন কন্ট্রোল বোর্ডকে বলব এই ব্যাপারে আমাদের আরও বেশি জোর দিতে হবে, তবেই দুটো দিককে রক্ষা করা যেতে পারে। গঙ্গা দূষণের ব্যাপারে আজকে কেন্দ্রীয় সরকার চেষ্টা করছেন। সেদিন এশিয়ান এজ বলে একটি পত্রিকায় নর্মদা প্রকল্প নিয়ে একটি লেখা বেরিয়েছিল এবং একজন মহিলা এই নিয়ে আন্দোলনও করছে। সেখানে দাঁড়িয়ে এই যে আজকে যে ভাবে পরিবেশ দূষণ হচ্ছে, আজকে যেভাবে গাছ কেটে ফেলা হচ্ছে তাতে আমাদের জীবজগত বিপন্ন হয়ে পড়েছে। রিওতে বিশ্ব পরিবেশ সম্মেলন হয়ে গেল তাতে বলা হয়েছে যে পরিবেশ দূষণের জন্য মাল্টি ন্যাশনাল কোম্পানিগুলো দায়ী এবং সেই দায় তারা চাপিয়ে পিছিয়ে পড়া দেশগুলোর উপর। তাদের বর্জ্য পদার্থর দায় এসে পড়ছে এই সমস্ত দেশগুলোর উপর। রাজ্যসরকারের এই বিভাগটি যে ভাবে দূষণ রোধের চেষ্টা করছে, তার সাথে বিভিন্ন গণ সংগঠন, জনপ্রতিনিধি, আমাদের সকলকে এগিয়ে আসতে হবে। শুধুমাত্র উদ্যোগে পরিবেশ রক্ষা করা সম্ভব হবে না। আমাদের নিজেদের সচেতন হতে হবে, সঙ্গে সঙ্গে মানুষকে সচেতন করে তুলতে হবে। রাজ্যসরকারের যে প্রচেষ্টা এবং বাজেট তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 – 5-40 p.m.]

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিবেশ দপ্তরের আনীত যে ব্যয়বরাদ্দ—আমাদের সুলতান আহমেদ সাহেবের সঙ্গে একমত হয়ে বলছি যা যা করা দরকার ছিল তা করা সম্ভব হয়নি—তাই বিরোধিতা না করে আমাদের উপায় নেই। পরিবেশ শুধু আমাদের রাজ্যে বা রাষ্ট্রে নয়, বিশ্ববাসী আজকে পরিবেশকে প্রাকৃতিক পরিবেশকে রক্ষা করে এবং যে কারণে পরিবেশ নষ্ট হয় তার থেকে এই পরিবেশ রক্ষা করা। শুধুমাত্র পরিবেশ দপ্তরই পশ্চিমবাংলার পরিবেশে ঠিকমতো রাখতে পরবে তাহলে এই চিন্তাধারার সঙ্গে আমি একমত হতে পারব না কারণ প্রত্যেকটা দপ্তর—শিল্প, বাণিজ্য সহ প্রত্যেকটা দপ্তরের সঙ্গে পরিবেশ রয়েছে। শুধু এই ঐতিহ্যবাহী কলকাতা নয় শহরতলীর পরিবেশ সম্পর্কেও আমাদের সচেতন হতে হবে। প্রত্যেকদিন লক্ষ লক্ষ মানুষ এই কলকাতা শহরে আসে এবং তার সঙ্গে বহন করে নিয়ে আসে আনাজ, সব্জি থেকে এমন কোনও দ্রব্য নেই যা কলকাতায় ঢোকে না। আমরা কলকাতার পরিবেশকে রক্ষা করার জন্য তেমন করে বাইফারকেট করতে পারিনি। জোন হিসাবে ভাগ করতে পারিনি। পুরানো কলকাতা ৩শো বছরের পুরনো কলকাতা তার উপর যে চাপ পড়ছে তাতে কলকাতার ভারসাম্য হারিয়ে যাচ্ছে। পরিবেশ রক্ষার তাগিদে রাজ্যের সর্বোচ্চ আদালত, সুপ্রীম কোর্ট তাঁর নির্দেশ দিয়েছে তাতে পরিবেশ রক্ষার ক্ষেত্রে আমাদের রাজ্যের যে ভারী শিল্পগুলো আছে, যে ৫৪টা বড় শিল্প আছে তারা ওয়াটার ট্রিটমেন্ট

প্ল্যান্ট বসিয়ে, ই. সি. পি. ইত্যাদি বসিয়ে তার মধ্যে থেকে বেরিয়ে আসতে চেষ্টা করছে। সুলতান আহমেদ সাহেব বলেছেন চর্মশিল্পের কথা। আজকে ৩০ হাজারের বেশি মানুষ চর্মশিল্পের সঙ্গে যুক্ত। আজকে তাদের কি অবস্থা? আজকে আমাদের এখানে যে Chemical industry, আজকে বিদ্যুৎ উৎপাদন করছে যে শিল্পগুলো, তারা, বিশেষ করে হেভি ইণ্ডাস্ট্রিগুলি এবং আমাদের গর্ব ছিল হাওড়া জেলার কারখানাগুলি নিয়ে। আমি মাননীয় পরিবেশ দপ্তরের মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, তাঁর চেষ্টাও আছে। তবুও আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই যে, এই শিল্পগুলি সম্পর্কে তিনি কি ভাবছেন। আমরা ডেভেলপিং কান্ট্রিতে বাস করি। যদিও আমরা হাইলি ডেভেলপড কান্ট্রির সঙ্গে তুলনা করতে পারি না, যদিও এই কথা ঠিক যে, একদিন তুলনায় আসহে হবে, কিন্তু এই পরিবর্তিত পরিস্থিতিতে আপনার দপ্তর কিভাবে ভাবছেন, যাতে এই শিল্পগুলিকে রক্ষা করা যায়। একদিকে এই শিল্পগুলিকে রক্ষা করতে হবে এবং অপরদিকে এই বেকারের কথাও চিন্তা করতে হবে। আমরা নতুন নতুন শিল্পের কথা বলি, কারিগরির কথা বলি, প্রযুক্তির কথা বলি, বিজ্ঞানের কথা বলি। কিন্তু আজকে এই বিজ্ঞান, কারিগরিতে যত বেশি যাওয়া হবে, তত বেশি সমাজ পলিউটেড হবে। কারণ কমবারশন তত বেশি হবে। আজকে টিটাগড় পাওয়ার প্ল্যান্টের দিকে তাকিয়ে দেখুন। ১০ কিলোমিটার এলাকায় ছাই উড়ে উড়ে পড়ছে। কোলাঘাট থার্মাল প্ল্যান্টে দেখুন যে, ১০ কিলোমিটার পর্যন্ত ছাই উড়ে পড়ছে। ব্যাণ্ডেল থার্মাল প্ল্যান্টের ছাই ২০ কিলোমিটার পর্যন্ত উড়ে পড়ছে। এর থেকে বাঁচবার কি উপায় আছে সেটা বলবেন। এরজন্য মানুষ একটানা রোগগ্রস্ত হচ্ছে। ছাই মানে বিষাক্ত নয়, কিন্তু সর্বক্ষণ বায়ুতে যদি ছাই ওড়ে, তাহলে আবহাওয়া বিষাক্ত হয়ে যায়। এর থেকে মানুষকে কিভাবে রক্ষা করা যাবে, তার কোনও প্রচেষ্টা সরকারের আছে কি? এটাই আপনার কাছে জানতে চাই। হাইড্রোক্লোরিন, ক্লোরিন, কার্বন এগুলি হচ্ছে বিষাক্ত এবং এগুলি যে নির্গমন হচ্ছে, এই বিষাক্ত জিনিসগুলি নিউট্রালাইজ করার জন্য যারা ট্রিটমেন্ট প্ল্যান্ট করছে, সাধারণত বড় ইণ্ডাস্ট্রিগুলিই করতে পারছে এবং যারা ছোট মাঝারি, তাদের পক্ষে এই ট্রিটমেট প্ল্যাট করা সম্ভব হচ্ছে না, কিন্তু তাদেরকে কিভাবে আপনারা সাহায্য করতে পারেন এবং মাঝারি ইণ্ডাস্ট্রি এদের পক্ষে এই ট্রিটমেন্ট প্ল্যান্ট করা সম্ভব হচ্ছে না। এইক্ষেত্রে পরিবেশ যাতে রক্ষিত হয়, তারজন্য আমাদের পরিবেশ দপ্তর কিভাবে সাহায্য করতে পারেন সেটা বলবেন। কলকাতার পরিবেশ রক্ষার জন্য কর্পোরেশন নেমেছেন। তারা হোর্ডিং সারাচ্ছেন। তারা নাকি কলকাতার পরিবেশ ঠিক করবে। এতে আমাদের বাধা নেই। ঠিকই আছে। কিন্তু কলকাতায় হাজার হাজার গাড়ি, যেগুলি পেট্রোল ডিজেলে চলে এবং এই গাড়িতে পলিউশন হচ্ছে। এখানে শুধু বাইরে থেকে যে লোক আসে তা নয়, এখানে এক কোটি মানুষের বাস তা নয়, প্রতিদিন ৬০ লক্ষ মানুষ বিভিন্ন ক্ষেত্রে হাওড়া হুগলি, দক্ষিণ ২৪ পরগনা, মেদিনীপুর

ইত্যাদি জায়গা থেকে এসে প্রবেশ করে এবং এই পলিউশানের হাত থেকে কিভাে মানুষকে রক্ষা করা যাবে, সেটা ভাবতে হবে। এই কথা ঠিক যে, আমাদের সাবজেঃ কমিটি কতগুলি সাজেশন এই দপ্তরকে দিয়েছেন। আমি আশা করি যে, এই দপ্তর মেনে নেবেন। শুধু পলিউশন কন্ট্রোল বোর্ড দিয়ে বা আইন দিয়ে এই সমাজ রক্ষা করা যাবে না। আরও সাবধানতা অবলম্বন করতে হবে এবং মানুষকে আরও সচেতন করে তুলতে হবে এবং এটাই হবে এই দপ্তরের বেশি কাজ। এর কারণ হচ্ছে আইন এর সাহায নিলে দেখবেন যে, সুপ্রিম কোর্ট বলছে এতগুলি কারখানা বন্ধ করে দিতে হবে হাইকোর্টও বলবে এতগুলি কারখানা বন্ধ করে দিতে হবে। এগুলি বন্ধ করে দিলে মানুষ কোথায় যাবে? হাজার হাজার মানুষ কোথায় যাবে, সেটাও তো দেখতে হবে। এই দপ্তরের বাজেট ছোট হলেও এই দপ্তরের দায়িত্ব অনেক বড়। আজকে বিশ্বের পরিবেশ রক্ষার জন্য সারা বিশ্ব থেকে টাকা আসছে। পরিবেশ রক্ষার জন্য শুধু কেন্দ্রের পরিবেশ রক্ষার জন্য সারা বিশ্ব থেকে টাকা ইউনিসেফ, ও. ই. সি. এফ., ও. ডি. এ. প্রভৃতি সংস্থ থেকেও টাকা আসছে। সারা বিশ্বের মানুষ পরিবেশ রক্ষার জন্য, পরিবেশকে দূষণমুক্ত রাখার জন্য এগিয়ে আসছে। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যে, এই ডিপার্টমেন্টের নাম পরিবেশ দপ্তর রাখলেই হবে না সেই সাথে পরিবেশকে দূষণ মুক্ত করার দিকেও দৃষ্টি দিতে হবে। এইভাবে পরিবেশকে দূষণমুক্ত করে বাংলার যে কৃষ্টি সংস্কৃতির যে পরিবেশ তাকে রক্ষা করতে হবে। পরিবেশের বিউটিফিকেশন করতে হবে মাননীয় পদ্মনিধি বাবুকে বলছি, বামফ্রন্ট সরকার পরিবেশ রক্ষার জন্য যতটা চেষ্ট করেছেন তার চেয়ে বেশি চেষ্টা করেছেন মানুষ কে পলিটিসাইজ করতে। এই পরিবেশ রক্ষার দায়িত্ব শুধু বাংলার নয়, শুধু ভারতবর্ষের নয়, এই পরিবেশ রক্ষার দায়িত্ব সার বিশ্বের। এই বলে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 – 5-50 p.m.]

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবেশ মন্ত্রী ১৯৯৭-৯৮ সালের যে ব্যয়বরাদ্দের দাবি সভায় পেশ করেছেন, আমি সেই ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার কিছু বক্তব্য রাখছি। এই দপ্তরের ব্যয়বরাদ্দ খুবই কম। আমি এই সম্পর্কে আরও অধিক ব্যয়বরাদ্দের দাবি জানিয়ে আমার কথা বলছি। আমাদের দেশে যেভাবে পরিবেশ দূষিত হচ্ছে তার জন্য আমরা সকলেই চিন্তিত। এই পরিবেশ দূষণ রোধ প্রকল্পে সরকারকে বিভিন্নভাবে উদ্যোগ নিতে হবে। এরজন্য সমস্ত জেলায় এবং ব্লক স্তরে পরিকাঠামো গড়ে তোলা এখনই প্রয়োজন। সরকার পক্ষ থেকে উদ্যোগ নিয়ে কলকাতায় শব্দদূষণ কিছুটা কমানো গেছে, কিন্তু গ্রামাঞ্চলে শব্দদূষণ রোধ করা যায় নি গ্রামাঞ্চলে শব্দদূষণ রোধ করার জন্য আমি মাননীয় মন্তরীকে অনুরোধ জানাচ্ছি। এ

ছাড়া সরকারি এবং বেসরকারি যানবাহনের ধোঁয়াতে বায়ু দূষিত হচ্ছে। যদিও সরকারি বাসে শব্দদূষণ ও বায়ু দূষণ রোধ করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিন্তু বেসরকারি বাস, অটো ইত্যাদিতে শব্দদূষণ ও বায়ু দূষণ রোধ করার জন্য কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এর ফলে বেসরকারি বাস, অটো ইত্যাদি দ্বারা বায়ু দূষিত হচ্ছে। এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নেওয়া দরকার। পরিবেশ দূষণ রোধ করার জন্য ব্লক স্তর থেকে, পঞ্চায়েত স্তর থেকে, জেলা স্তর থেকে ব্যাপক ভাবে গণচেতনা গড়ে তোলা দরকার। গণচেতনা গড়ে তোলা না গেলে পরিবেশ দূষণ রোধ করা সম্ভব হবে না। সরকারি ভাবে সামাজিক বনসৃজনের ব্যবস্থা হয়েছে। অপরদিকে ব্যাপক ভাবে বৃক্ষনিধন হচ্ছে। বৃক্ষনিধন করে পরিবেশের ভারসাম্যকে ধ্বংস করার পরিকল্পনা চলছে। অবিলম্বে বৃক্ষনিধন বন্ধ করার জন্য সরকার থেকে উদ্যোগ গ্রহণ করতে হবে। যদিও এ ব্যাপারে সরকারি ভাবে আইন আছে, তবুও সেই আইনকে জোরালোভাবে প্রয়োগ করার ক্ষেত্রে পঞ্চায়েতকে সঙ্গে নিয়ে, বৃক্ষনিধন রোধ কে আরও জোরদার করার জন্য অনুরোধ জানাচ্ছি। কলকারখানা থেকে যে ময়লা বেরোচ্ছে তাতেও পরিবেশ দূষিত হচ্ছে। যেমন কলকারখানার ময়লা গঙ্গার জলে মিশে গঙ্গার জলকে দূষিত করছে। এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নেওয়ার দরকার আছে। দীঘা, শঙ্করপুর ইত্যাদি বিভিন্ন জায়গায় আমরা দেখেছি শুকনো মাছ থেকে পরিবেশ দূষিত হচ্ছে। এইসব জায়গায় মাছকে শুকনো করে বিক্রি করা হয়। এক্ষেত্রে ব্যাপক পরিবেশ দূষণ হচ্ছে। সেখানে পলিউশন কন্ট্রোল করার জন্য মাননীয় মন্ত্রীকে উদ্যোগ নেওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে, পরিবেশ দপ্তরের মাননীয় মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় মাননীয় পরিবেশ মন্ত্রী তাঁর বিভাগের জন্য যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন জানিয়ে দু-চারটি কথা বলছি। বেশি কথা বলার প্রয়োজন নেই, কেননা ইদানীংকালে বিষয়টি সকলের মাথাব্যাথার কারণ হয়েছে, আজ থেকে দশ বছর আগেও যেটা ছিল না। সাম্প্রতিক কালে পৃথিবীর বিভিন্ন অঞ্চলে পরিবেশের উপর যে সমস্যা দেখা দিয়েছে, তা নিয়ে সকলেই চিন্তিত, ভাবিত, উদ্বিগ্ন। মানুষের বাঁচার জন্য জল, আলো, বাতাসের প্রয়োজন, যা দিয়ে উজ্জ্বল পরমায়ুর পরিবেশ সৃষ্টি হয়, যা আজকে একটা দুর্লভ বস্তুতে পরিণত হয়েছে। যে কোনও বড় বড় শহরে হাই রাইজ বিল্ডিং হচ্ছে—আকাশ, বাতাস, আলো বন্ধ হয়ে যাচ্ছে, নরকের মতো পুতিগন্ধময় পরিবেশের সৃষ্টি হচ্ছে। এর থেকে সবাই মুক্ত হতে চায়। তাই বিভিন্ন স্তরে চিন্তা-ভাবনা শুরু হয়েছে। আজকে এর প্রভাব যে শুধুমাত্র শহরাঞ্চলে সীমাবদ্ধ তা নয়, গ্রামগুলোও এই পরিবেশ দূষণ থেকে মুক্ত নয়, সেখানেও অহরহ পরিবেশ দূষিত হয়ে চলেছে। তবে আশার কথা যেটা, শুধুমাত্র প্রসাশনিক

স্তরেই নয়, সাধারণ মানুষও বিষয়টি যথেষ্ট গুরুত্ব সহকারে চিন্তা-ভাবনা শুরু করেছে। আজ আদালত পর্যন্ত এই নিয়ে মাথা ঘামাচ্ছে। সকলেই চাই পরিবেশটা আরো উন্নত হোক, শুদ্ধ হোক, এর প্রয়োজনীয়তাও আছে। এর জন্য যেসব কর্মসূচি নেওয়া হয়েছে. সবগুলি ঠিকমতো রূপায়িত হচ্ছে না, এটা দেখা দরকার।

এখন দেখা যাচ্ছে ছোট-খাট গঞ্জে, শহরে লটারির টিকিট বিক্রি নিয়ে অহরহ মাইকের [illegible] সাধারণ মানুষের মধ্যে বিরূপ প্রতিক্রিয়া হচ্ছে। মানুষের প্রাণ ওষ্ঠাগত হচ্ছে। আইন থাকলেও তা মানা হচ্ছে না। এমনকি মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক পরীক্ষার সময়ও মাইক চলছে। সেখানে সিভিক সেন্সের অভাব দেখা যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, মাইকের এই ব্যবহার বন্ধ করার জন্য উদ্যোগ নিন।

আর একটা দৃষ্টিকটু ব্যাপার হল, চিফ মিনিস্টারের গাড়ির কনভয় যখন বেরিয়ে যায়, তখন একটা উৎকট শব্দ হয় যা বহু দূর থেকেও শোনা যায়। শুধু তাই নয়, সেই কনভয় [illegible] পরও অনেকক্ষণ ধরে তা মনের মধ্যে প্রতিধ্বনিত হতে থাকে। এটা বন্ধ [illegible] ব্যবস্থা করুন। বা, অন্যান্য মন্ত্রীদের ক্ষেত্রে যেরকম ব্যবস্থা থাকে, সেইরকম করুন। আর, এখন তো ওয়ারলেসের মাধ্যমে জানিয়ে দেওয়া হয়, ট্রাফিক [illegible] করা হয়। সুতরাং এই উৎকট শব্দ বন্ধ করা যায়। এটা বন্ধ করার জন্য মাননীয় মন্ত্রী উদ্যোগ নিন, এই অনুরোধ জানাব।

আমরা পরিবেশের কথা তো ভাবছি না বরং প্রতি নিয়ত একে দূষিত করার জন্য অজ্ঞানে [illegible] নানা কাজ করে চলেছি। রাস্তা দিয়ে যাওয়ার সময় দেখা যাবে [illegible] জল নর্দমায় জমে রয়েছে এবং এ থেকে পরিবেশ দূষিত হচ্ছে। আমরা সবাই দেখলেও প্রতিকার কিছু করা হচ্ছে না। যদিও এক্ষেত্রে পাবলিক ন্যুইসেন্স অ্যাক্ট প্রয়োগ করা যেতে পারে। শহরে অনেক সময় দেখা যায় ঘরের সমস্ত নোংরা, আবর্জনা রাস্তায় ফেলা হয়। যদিও গ্রামে-গঞ্জে এখনও এই অভ্যাস সৃষ্টি হয়নি। তবে কিছু কিছু শহরে আবর্জনা ফেলার জন্য নির্দিষ্ট স্থান রয়েছে। এতেও পরিবেশ দুষিত হচ্ছে। এটা দেখা দরকার। সবশেষে বলা দরকার, যদি না পরিবেশ দূষণের ক্ষেত্রে গণ সচেতনতা গড়ে তোলা যায় তাহলে একটা স্বচ্ছ পরিবেশ, দূষণ-মুক্ত পরিবেশ কখনই গড়ে তোলা যাবে না। তাই মন্ত্রী মহাশয়কে প্রচার মাধ্যমের সহযোগিতায় এই গণ-জাগরণের কাজে দৃষ্টি দিতে হবে। এই ভাবেই আমরা আগামীদিনে একটা সুন্দর, দূষণ-মুক্ত পরিবেশ সৃষ্টি করতে পারব। এই বলে ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[5-50 — 6.00 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে আমাদের পরিবেশ মন্ত্রী যে ব্যায়-বরাদ্দ পেশ করেছেন আমার ইচ্ছা থাকলেও আমি সেই ব্যায়-বরাদ্দকে সমর্থন করতে পারছি না। পরিবেশ নিয়ে আজকে অনেক ভাবনাচিন্তা হচ্ছে। কিন্তু পরিবেশ দপ্তর থাকা সত্ত্বেও কেন পরিবেশ এত দূষিত হচ্ছে? আজকে পরিবেশ দপ্তরের সঙ্গে স্বাস্থ্য, শিল্প, শিক্ষা, রাজনীতি সব কিছু জড়িয়ে আছে। আপনারা হয়তো জানেন, এই স্বাস্থ্য দপ্তর থেকে পরিবেশ দূষণ ক্রিয়েট করা হয়েছিল। আমি এখানে এ নিয়ে চিৎকার করেছি, বাজেট বক্তৃতায় বক্তৃতা করে বলেছি, সেই এপ্রিল মাসে। মাননীয় মন্ত্রী মহাশয় কথাও দিয়েছিলেন যে, ঐ পচা মাসগুলো সরিয়ে নেওয়া হবে ইট ইজ ক্রিয়েটেড। এতে যে পরিবেশ দুষিত হচ্ছে এটা কি মন্ত্রী মহাশয়ের জানা নেই? আজকে এখানকার সরকার বলছেন, পশ্চিমবঙ্গ দ্রুত শিল্পায়নের পথে এগিয়ে যাচ্ছে, আমরাও বলছি। কিন্তু এর ফলে যে ব্যাপক ভাবে পরিবেশ দূষিত হচ্ছে সেটা কি বন্ধ করতে পারছি? ডায়মণ্ড হারবারের নূরপুরে মাননীয় মুখ্যমন্ত্রীর আত্মীয় একটা মদের কারখানা করেছেন। এর ফলে সেখান দিয়ে বাসে যাবার সময় এনটায়ার এলাকায় নাকে কাপড় দিয়ে যেতে হয়। এনিয়ে বহুবার বলা সত্ত্বেও ঐ দুর্গন্ধ দূর করার ব্যাপারে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি।

আমাদের ডায়মণ্ড হারবার বিধানসভা কেন্দ্রের দুটো গ্রাম-পঞ্চায়েতের উপর ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্র রয়েছে। সেখানে এ. সি. সি.-র একটা বড় কারখানা রয়েছে। তারা সেখানে সালফিউরিক ফেরকম অকসাইড তৈরি করছে। এতে দুর্গন্ধের ফলে এলাকার মানুষ টিকতে পারছে না। কিন্তু তার প্রতিকারে কোনও ব্যবস্থা করা যায়নি। ওদের কারখানা স্টার্ট হয় রাত ১০-টার সময়। ফলে এলাকার মানুষ ঘুমাতে পারে না। আর এতে কি শব্দ দূষণ হচ্ছে না? আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এলকিউ ফ্যাক্টরির উদ্বোধন করেছিলেন। কিন্তু তার থেকে আজকে বিষাক্ত জল একটা নালা দিয়ে বেরোচ্ছে। সেই বিষাক্ত জল খেয়ে গরু, ছাগল মারা যাচ্ছে, আমরা প্রতিবাদ করেছি, বলেছি ওই জল সংশোধন করার ব্যবস্থা করা হোক। এটা পরিবেশ দপ্তরকে বলুন, আর শিল্পায়নের জন্য যে পরিবেশ দূষণ হচ্ছে তার জন্য সক্রিয় ভূমিকা পরিবেশ দপ্তর থেকে নেওয়া হয়েছে কি না তা আমরা দেখতে পাচ্ছি না। এই যে স্বাস্থ্য, শিল্পায়ন এই সব ব্যবস্থাপনা এগুলি কি আমাদের পরিবেশকে দূষিত করে দিচ্ছে না? তাই আমরা বলছি পরিবেশ দূষণ নিয়ে বলছি, দূষণ নিয়ে চিন্তা করছি, কেন না পরিবেশ ছাড়া আমরা বাঁচতে পারি না। এ ছাড়া শিক্ষাক্ষেত্রেও দেখছি—এখানে হিন্দু-মুসলমান এবং আরও অনেক জাতি আছে। আমরা জাতীয় সংহতি নিয়ে লড়াই করছি। রাস্তা-ঘাটে প্রচুর শব্দ দূষণ হচ্ছে। মন্দির

এবং মসজিদ আছে, মসজিদে আজান হয় ৫ বার। ভোরের আজান হয় দুপুরে ৪টার সময়, ভোরের আজান হয়তো অনেকেই শুনতে পান কিন্তু দুপুরের আজানও বেলা ৪টের সময়ে যে আজান হয়, সেই আজান কি শুনতে পান? কেন পান না, সেই জন্যই পান না যে তখন অন্য অনেক শব্দ কানে আসে, তাই আজানের শব্দ পান না। এই মসজিদের আজানের শব্দে নাকি দূষন হচ্ছে, এতে নাকি অনেকের হার্ট অ্যাটাক হচ্ছে। এই মসজিদের আজান, আর মন্দিরে হরিনাম সংকীর্তন এই যে ধর্মীয় ব্যাপার এগুলিকে আমরা অনেক বড় করে দেখছি। বলুনতো এ ব্যাপারে পরিবেশ দূষনের ক্ষেত্রে যথাযথ ভূমিকা আমাদের পরিবেশ দপ্তর নিতে পেরেছেন কি? ওই মহামান্য হাইকোর্টে এ ব্যাপারে তাদের বক্তব্য যথাযথ ভাবে তুলে ধরা উচিত ছিল না? বাস্তবে ধর্মীয় ব্যাপারগুলিকে পরিবেশ দূষনের আওতায় এনে এবং পরিবেশ দূষণ রোধের নাম করে আরও বেশি পরিবেশ দূষিত করা হচ্ছে বলেই আমার মনে হয়। এখানে আমার বলতে লোভ হচ্ছে আমাদের কিশোর কবির কথা, এটা অবশ্য সকলেরই জানা আছে, তিনি বলেছিলেন এই বিশ্বকে এ শিশুর বাসযোগ্য করে যাবো আমি, নবজাতকের কাছে এ আমার দৃঢ় অঙ্গীকার। কবি সুকান্তের ওই শিশুর কাছে সাইরেনের আঘাত আসছে, পরিবেশের পচা দুর্গন্ধ, রোগী মারা যাচ্ছে এবং সেই এলাকাকে আরও দুর্গন্ধময় করে তুলছে। এর হাত থেকে বাঁচার জন্য পরিবেশ দপ্তর থেকে সঠিক ব্যবস্থা এবং অ্যাকটিভ কোনও ব্যবস্থা করতে পেরেছেন? আমার ইচ্ছা থাকলেও এই বাজেটকে সমর্থন করতে পারলাম না, বিরোধিতা করেই শেষ করলাম।

[6-00 – 6-10 p.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পরিবেশ দপ্তরের যে ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে তার সমর্থনে এবং কাটমোশনগুলির বিরোধিতা করে বলছি, মাননীয় বিরোধী দলের সদস্য বলেছেন ইচ্ছা থাকা সত্ত্বেও সমর্থন করতে পারলেন না। এই যে ইচ্ছা হয়েছে এটাই আমাদের বড় পাথেয়। মাননীয় সুলতান আহমেদ, আমার দপ্তরের এক বছরের কৃতিত্বে উনি খুব ক্ষুব্ধ হয়েছেন। এই ক্ষোভ-রাগকে আমরা যদি ধরে রাখতে পারি তাহলে আমরা পরিবেশকে যে জায়গায় নিয়ে যেতে চাইছি সেই জায়গায় নিয়ে যেতে পারব। পরিবেশ এমন একটা বিষয় সেটা আমাদের রাজনৈতিক যে বিরোধিতা তার উর্ধ্বে একটা বিষয়। সেখানে রাজনৈতিক লাভের জন্য পরিবেশের বিরোধিতা করা কোনও লাভের বিষয় নয়। তবে সামনের ভোটের জন্য সুবিধা হতে পারে কিন্তু ওই শিশুর বাসযোগ্য করার পক্ষে খুব একটা সুবিধা হবে না। ক্ষুদ্র রাজনীতি ছেড়ে পরিবেশ এবং বিষয়টাকে সামগ্রিকভাবে যদি ভাবা যায় তাহলে ভালোই হবে।

যে সমস্যাগুলোর কথা আপনারা উল্লেখ করেছেন, নিঃসন্দেহে সেগুলো বাস্তব সমস্যা। আমি মাননীয় সদস্যদের প্রত্যেককেই অনুরোধ করব যে, সুনির্দিষ্ট অভিযোগগুলো দয়া করে আমার কাছে পাঠান, আমি সমস্যার সমাধানের জন্য সাধ্য মত চেষ্টা করব। তবে আমি এটা বলে রাখি যে, পরিবেশ এমনই একটা বিষয় যে, এখানে আপনারা এমন কিছু প্রত্যাশা করবেন না যে ম্যাজিকের মতো কালকেই বিরাট কিছু উন্নতি হয়ে যাবে। এ ক্ষেত্রে প্রচেষ্টা থাকলে উন্নতি খুব ধীরে ধীরে হবে।

প্রথম কথা হচ্ছে, পশ্চিম বাংলার শিল্পের ভিত্তিটা খুবই পুরনো। ফলে ওল্ড টেকনোলজির ইণ্ডাস্ট্রি অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের অনেক বেশি। অতএব খুব স্বাভাবিকভাবেই আমাদের ইণ্ডাস্ট্রিসগুলি পলিউটেন্ট অনেক বেশি জেনারেট করে আধুনিক শিল্পের তুলনায়। আধুনিক শিল্পগুলি আমাদের পুরানো শিল্পগুলির তুলনায় অনেক কম পলিউটেন্ট জেনারেট করে। সুতরাং এটা আমাদের একটা বাড়তি সমস্যা। আর একটা বাড়তি সমস্যা হচ্ছে, আমাদের রাজ্যে ছোট শিল্পের সংখ্যাও ব্যাপক এবং খুবই কারেক্টলি এটা সুলতান আহমেদ বলেছেন। ১০ লক্ষ টাকার পুঁজির কারখানাকে যদি বলা হয় আধুনিক পলিউশন কন্ট্রোল ডিভাইস বসাতে, তাহলে তার ৩০ লক্ষ টাকা খরচ হয়ে যাবে। সে কোথা থেকে করবে? এটা একটা বাস্তব সমস্যা। এটাই আজকে স্মল স্কেল ইণ্ডাস্ট্রিগুলির কাছে সব চেয়ে বড় সমস্যা হয়ে দাঁড়িয়েছে। আমাদের স্মল স্কেল ইণ্ডাস্ট্রিগুলি যে টেকনোলজির সাহায্যে পরিচালিত তার সঙ্গে বাজারি কোম্পানিগুলির পলিউশন কন্ট্রোলের ডিভাইস যে টেকনোলজির দ্বারা প্রস্তুত তা খাপ খায় না। আচার্য পি. সি. রায় যে টেকনোলজি দিয়ে অ্যাসিড তৈরি করতেন, মানিকতলা বাগমারির বস্তিতে এখনো সেই টেকনোলজি দিয়ে অ্যাসিড তৈরি হয়। পৃথিবীর অন্যান্য দেশে ঐ টেকনোলজি মিউজিয়ামে চলে গেছে। তারা এখন অনেক এগিয়ে গেছে। এখানকার পরিবেশ পরিস্থিতির সঙ্গে সামঞ্জস্যপূর্ণ পলিউশন কন্ট্রোল ডিভাইস আজকের বাজারের বড় বড় ইণ্ডাস্ট্রিগুলো করে না। ঐ সমস্ত ইণ্ডাস্ট্রিগুলো বড় বড় পুঁজিপতিদের নিয়ন্ত্রণে। তারা এদিকে দৃষ্টি দিচ্ছে না। তবে আমাদের পলিউশন কন্ট্রোল বোর্ড এ বিষয়ে চেষ্টা করছে অলটার্নেটিভ টেকনোলজি খুঁজে বার করা যায় কি না। আপনারা শুনে খুশি হবেন—সুলতান আমেদ নিশ্চয়ই জানেন, কারণ তিলজলার একটা অংশ তাঁর কেন্দ্রের মধ্যেই পড়ে, সেখানে অসংখ্য ছোট ছোট লেদ মেল্টিং কারখানা আছে, আমাদের পলিউশন কন্ট্রোল বোর্ড সত্যিই তাদের সস্তায় অলর্টানেটিভ টেকনোলজি দিতে পেরেছে। হাওড়ার ফাউন্ড্রি শিল্পের ক্ষেত্রে আমাদের বি. ই. কলেজের ছাত্ররা এবং অধ্যাপকরা অলটার্নেটিভ টেকনোলজি দিতে পারছে। কাজেই বিকল্প উদ্যোগ গ্রহণ করা হচ্ছে।

এই কাজ শুধু আইন, পুলিশ, আদালত দিয়ে হবেনা। এর জন্য আমাদের গবেষণা

চাই। এটা নিশ্চিতভাবে বুঝতে হবে। এবিষয়ে মাননীয় বিরোধী সদস্যে কাট মোশন ছিল। অথচ সেই গুরুত্বপূর্ণ কাট মোশনটির কথা তিনি উল্লেখ করলেন না। অবশ্য আপনি উল্লেখ না করলেও জেনে রাখুন এবিষয়ে আমরা উদ্যোগী হয়েছি। গবেষণার জন্য আমরা উদ্যোগ গ্রহণ করেছি। আগামী বছর আমাদের পরিবেশ দপ্তরের ছত্রছায়ায় আমরা একটা গবেষণার জন্য ইন্সটিটিউট তৈরি করব। তাদের কাজ হবে পরিকল্পনার ক্ষেত্রে কেবল মাত্র গবেষণা লব্ধ তথ্য দিয়ে সাহায্য করাই নয়, আমাদের দেশের বাস্তব অবস্থার সঙ্গে সামাঞ্জস্য রেখে টেকনোলজির উদ্ভাবনের মাধ্যমে আমাদের সাহায্য করা। বাস্তব অবস্থা বলতে, অর্থনৈতিক, রাজনৈতিক এবং সামাজিক অবস্থা এই অবস্থার সঙ্গে যা সামঞ্জস্যপূর্ণ হবে তা তাঁরা আমাদের দেবার চেষ্টা করবেন। এই গেল শিল্প সংক্রান্ত বিষয়।

শিল্প সংক্রান্ত বিষয় পরিবেশের একটা অংশ, সমস্টা নয়। অতীতে আমাদের ধারণা ছিল—কারখানাগুলিকে নিয়ন্ত্রণ করতে পারলেই পরিবেশের উন্নতি হবে। না তা নয়। আধুনিক ধারণায় পরিবেশের বিস্তার ঘটেছে। সংস্কৃতি'ও পরিবেশের অন্তর্গত একটা বিষয়। নগরায়ণ প্রক্রিয়া'ও পরিবেশের অন্যতম একটা বিষয়। অতীতে আমাদের রাজ্যে আবার্ণ ডেভেলপমেন্টের কোনও পরিকল্পনা ছিলনা। ল্যাণ্ড ইউজ প্ল্যানিং ছিলনা। এখন আমরা বলছি কারখানার পাশে মানুষ থাকতে পারেনা। অতীতে গোটা রাজ্যের বিভিন্ন জায়গায় কারখানার আশপাশেই জনবসতি গড়ে উঠেছে। এখন সেটাই হচ্ছে সমস্যার উৎস। কারখানা এবং জনবসতি একই জায়গায় যদি গড়ে না উঠত তাহলে এই সমস্যা এত ব্যাপক হত না। আমাদের দেশে ৫০ বছর বা তারও আগে পরিবেশ সম্বন্ধে কোনও ধ্যান ধারণাই ছিলনা। ফলে একই জায়গায় কারখানাও হয়েছে, জনবসতি'ও হয়েছে। এই অবস্থায় দাঁড়িয়ে আজকে যেখানে জনবসতি হয়েছে অতএব কারখানা তুলে দাও—এই যক্তি গ্রহণযোগ্য হচ্ছে না। আমাদের কাছে মালিকরা এসেছে, তারা বলছে, আমরা কি করব? আমরা যখন কারখানা করেছিলাম তখন আশেপাশে কোনও বাড়ি ছিল না, এখন বাড়ি হয়ে গেছে। কাজেই আরবান ডেভেলপমেন্টের একটা পরিকল্পনা—আপনারা জেনে খুশি হবেন—যদিও অন্য দপ্তরের তাহলেও সংশ্লিষ্ট যেহেতু, আমাদের মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স, আরবান ডেভেলপমেন্ট তারা এই পরিকল্পনাগুলি করছে—ল্যাণ্ড ইউজ প্ল্যানিং কোন জায়গাটায় কোন জিনিস হবে। কারণ আপনারা সবাই জানেন, আমরা যে শিল্পোন্নয়নের কথা বলছি এই শিল্পোন্নয়নের সাথে পরিবেশ সংক্রান্ত বিষয় জড়িত এবং এটা একটা নতুন চ্যালেঞ্জ তৈরি করবে। আমি শুধু আপনাদেরকে একটা কথা বাড়তি বলব, যে শিল্পোন্নয়ন হবে, যে কারখানা হবে এরফলে পরিবেশ সংক্রান্ত সমস্যা বাড়বে। এটা হচ্ছে সমস্যার একটা দিক। আর একটি দিক হচ্ছে, পরিবেশ সংক্রান্ত বিষয়ে যদি স্ট্যানডার্ড এস্ট্যাবলিশ না করতে পারি তাহলে বাইরে থেকে ইনভেস্টমেন্ট আসবে না।

কোনও বিদেশি মালিক, কোনও বিদেশি গ্রুপ, কোনও দেশি সিরিয়াস গ্রুপ তারা যদি দেখে একটা জায়গায় এনভায়রনমেন্টাল স্ট্যান্ডার্ডগুলো স্ট্রিকলি মানা হয় না, তাহলে তারা ইনভেস্টমেন্টের ক্ষেত্রে আগ্রহী না। কারণ ভবিষ্যতে তাদের সমস্যা হবে। কাজেই বলব, শিল্পোন্নয়নের জন্য নতুন চ্যালেঞ্জ আসবে তা নয়, শিল্পোন্নয়নের জন্য জমি তৈরি করে তার পরিবেশ সংক্রান্ত বিষয়ে আ[illegible]র কতকগুলি গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিতে হবে। আমি মাননীয় সদস্যদের যেটা জানাতে চাই সেটা হচ্ছে, কতকগুলি পরিকল্পনা আমরা নিচ্ছি। যেরকম, আমাদের মূল দর্শন হচ্ছে যেটা সেটা হচ্ছে, আমরা কোথাও থেকে ধার করিনি। রাওতে যে বসুন্ধরা সম্মেলন হল সেখানে শ্লোগান ছিল সাসটেনেবল ডেভেলপমেন্ট অগ্রগতি যা পরিবেশ সম্মত অগ্রগতি এবং পরিবেশ—এটা পারস্পরিক কোনও বিরোধী বিষয় নয়। আনেকের মধ্যে ধারণা আছে যে গোটা মন্ত্রিসভার মধ্যে আমিই হচ্ছি একমাত্র ভিলেন, যার কাজ হচ্ছে কারখানা বন্ধ করা আর বাকিরা খুলতে চায়। কিন্তু বিপরীত। আমি সাসটেনেবল ডেভেলপমেন্টের কথা বলছি। টেবিলের দুইপাশে—দুই প্রান্তে আমরা গিয়ে বসিনি ডেভেলপমেন্ট আর এনভায়রনমেন্ট। আমরা একই জায়গায়, একই সঙ্গে বসে বলছি, শিল্পের উন্নয়ন হোক পরিবেশ সম্মত ভাবে। শিল্প মানুষের জীবনযাত্রার মানকে উন্নত করে। সুতরাং তাকে নামানোর জন্য নয়, উন্নততর জীবনযাত্রার মানের একটা দিক হচ্ছে ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট। আর একটা হচ্ছে এনভায়রনমেন্টাল ডেভেলপমেন্ট। একটা আর একটার হাত ধরে এগুবে। এইভাবে আমরা পরিকল্পনা করতে চাইছি। আপনারা জানেন, কলকাতায় সি. এম. ডি. এ এলাকার জন্য আমরা একটা প্রকল্পের কাজ শেষ করে এনেছি। গোটা পরিকল্পনার কাজটা প্রায় শেষ করে আনতে পেরেছি। সেটা হচ্ছে, সেমসাপ অর্থাৎ ক্যালকাটা এনভায়রনমেন্টাল ম্যানেজমেন্ট স্ট্রাটেজি অ্যাণ্ড অ্যাকশন প্ল্যান—কাজটা প্রায় শেষ হয়ে এসেছে, সমস্যাগুলি আমরা আইডেনটিফাই করতে পেরেছি। এবার এগুলিকে বাস্তবায়িত করার পথে আমরা যাব। ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাথে আমাদের কথা চলছে। কেবল কলকাতা বা সি. এম. ডি. এ এলাকা ভাবলে তো চলবে না, আরো কতকগুলি আরবান সেন্টার [illegible] যেখানে পরিবেশ সংক্রান্ত চ্যালেঞ্জ বাড়ছে ক্রমশ। আমরা এই সমস্ত শহ[illegible] পরিকল্পনা করার জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাথে আলাপ-আলোচনা শুরু করেছি। দুর্গাপুর এবং আসানসোল এলাকা যেটা আমাদের একটা গুরুত্বপূর্ণ ইণ্ডাস্ট্রিয়াল জোন সেখানকার জন্য আমরা ইউ. এস এই[illegible]র সহায়তায় একটা প্রকল্প তৈরি করছি। কিন্তু এটাও বলছি, পরিবেশ সংক্রান্ত ব্যাপারে ধারণা পাল্টে যাচ্ছে। এতদিন পর্যন্ত ধারণা ছিল যে পরিবেশ সংক্রান্ত ব্যাপারটা হচ্ছে শহর কেন্দ্রিক, না, গ্রামাঞ্চলেও পরিবেশের ক্ষেত্রে নির্দিষ্ট কিছু সমস্যা আছে, নির্দিষ্ট কিছু বিষয় আছে। আপনি কি সার ব্যবহার করলেন, আপনি কি পেসটিসাইডস ব্যবহার করলেন সেটাও আমাদের দুশ্চিন্তার কারণ হচ্ছে। উত্তরবঙ্গে চা-বাগানে পেসটিসাইড

দেওয়া ধোয়া জল চালু পথ দিয়ে নেমে আসছে। ঐ জায়গাটা আমাদের সিরিয়াসলি ধরতে হবে। এতদিন পর্যন্ত পরিবেশ সংক্রান্ত বিষয়টা যদি আমরা শহরাঞ্চলের জন্য ভেবে থাকি তাহলে আমাদের দৃষ্টি এক্সপাণ্ড করতে হবে গ্রামাঞ্চলের ক্ষেত্রে। নদীর জলকে আমরা কিভাবে ব্যবহার করব, মাটির নিচের জলকে কিভাবে আমরা ব্যবহার করব, এমন কি ক্রপ-প্যাটার্নটা পরিবেশের সাথে সামঞ্জস্যপূর্ণ কি না—এর জন্য আমরা একটা উদ্যোগ নিয়েছি। মাননীয় সদস্যরা জেনে খুশি হবেন, ভারতবর্ষের মধ্যে প্রথম আমরা এই উদ্যোগ নিয়েছি। আমরা গোটা রাজ্যের এনভায়রনমেন্টাল স্ট্যাটাস রিপোর্ট তৈরির কাজে হাত দিয়েছি এবং আমাদের যেটা ইচ্ছা আছে সেটা হচ্ছে, আমরা নিয়মিত প্রকাশ করে যাব যাতে আমাদের চোখের সামনে আমাদের সমস্যার দিকগুলি খোলা থাকে এবং তারই উপর দাঁড়িয়ে যাতে আমরা পরিকল্পনা করতে পারি। পরিকল্পনা মানে আমি মন্ত্রী মানব মুখার্জির ইচ্ছা হল অতএব কাল থেকে একটা কাজ হবে, না মন্ত্রী বা আমার সেক্রেটারি ইচ্ছার উপর নয়। নির্দিষ্ট চিত্র আমাদের চোখের সামনে থাকুক এবং আমরা অইডেনটিফাই করি প্রবলেমগুলিকে। আমি আপনাদের সাথে একমত, যে অনেকদূর আমাদের যেতে হবে। কিন্তু এই যাওয়ার কাজ অপরিকল্পিতভাবে নয়, পরিকল্পিতভাবে আমরা করতে চাই। মাননীয় সদস্যরা সবাই যে কথা বলেছেন সেইকথায় আমিও জোর দিতে চাই, সেটা হচ্ছে, পিপলস পার্টিসিপেশন।

[6-10 – 6-22 p.m.]

মানুষের অংশগ্রহণ। আপনাদের সামনে আমার বলতে কোনও অসুবিধা নেই যে যখন আমরা প্রথম বললাম যে কালিপূজাতে ক্রাকার ব্যবহার করা যাবে না তখন আমার নিজেরও এ সম্পর্কে আত্মবিশ্বাস ছিল না। ব্যক্তিগতভাবে আমার স্বীকার করতে কোনও বাধা নেই যে তখন আমার মনে হয়েছিল যে কথাটা বলবার জন্য বললাম, আচ্ছা, এখন তো বলতে শুরু করি ভবিষ্যতে কখনও দেখা যাবে। কিন্তু কথাটা বলবার পর দেখলাম যে আমরা যা ভেবেছি রাজ্যের মানুষ তার থেকে অনেক বেশি এগিয়ে ভেবেছেন। আমরা এ সম্পর্কে মানুষের সচেতনতা কম করে দেখেছিলাম। মানুষের অংশ গ্রহণের মধ্যে দিয়ে এ সম্পর্কে এগিয়ে যাওয়া গিয়েছে। আপনারা সকলেই বলেছেন সঠিকভাবে যে পরিবেশ সর্বত্র বিস্তারমান একটা জিনিস It is a global phenomenon. আমার তো কিছু করার নেই। আমেরিকাতে রেফ্রিজারেটারের ব্যবহার বাড়লে প্রদানে পুরুলিয়ার মানুষের স্কিন ডিজিজ হয়। এই রকম অবস্থায় কোনও পুলিশ দিয়ে, কোন সুপ্রিম কোর্ট দিয়ে, কোন গ্রিন বেঞ্চ দিয়ে পরিবেশের সমস্যার সমাধান হয়না যদি না মানুষকে অংশ গ্রহণ করানো যায়। মানুষ প্রতিটি জায়গায় আছে। পরিবেশ কখনও মানুষকে বাদ দিয়ে নয়। পরিবেশের রেসপেক্ট হচ্ছে মানুষ। মাননীয় সদস্য সুলতান

আমেদ বললেন যে এখানে তো ৬৫ ডেসিবেলের উপরে উঠছে আওয়াজ। হ্যাঁ, এখানে কিন্তু যারা আছেন তারা অর্থাৎ আমরা ইচ্ছুক শ্রোতা। বাধ্য নয় এখানে আসতে। কিন্তু আমি একটা জায়গায় বলছি এবং সেখানে লোক বাধ্য হচ্ছে আমার কথা শুনতে এবং তা ৬৫ ডেসিবেলের উপরে আওয়াজ, সেটা তাহলে অপরাধ। পরিবেশের গোটা মাপকাঠি-টা হচ্ছে মানুষ। আমরা যখন ডেসিবেল মাপি তখন জেনে রাখবেন যে মাইকের সামনে ডেসিবেল মাপি না। আমরা বললাম যে এসপ্ল্যানেড ইস্টে শব্দের পরিমাপ যা দাঁড়াচ্ছে তাতে করা যাবে না মিটিং কিন্তু আমরা এই সমস্যার কথা বিগ্রেড প্যারেড গ্রাউণ্ডের ক্ষেত্রে বললাম না অথচ বিগ্রেড প্যারেড গ্রাউণ্ডে অনেক বেশি মাইক ব্যবহার করা হয়। এর একটাই কারণ—এসপ্লানেড ইস্টের ঘাড়ের উপর অনেকগুলি অফিস আছে আর বিগ্রেড প্যারেড গ্রাউণ্ডের চারিপাশটা ফাঁকা। কাজেই পরিবেশের মাপকাঠিটা হচ্ছে মানুষ। দেখতে হবে যে মানুষ কোন জায়গায় দাঁড়িয়ে আছে। আমার যে রকম মাননীয় সদস্য সুলতান আমেদের বক্তৃতা শুনতে ভাল লাগছে একজন সাধারণ মানুষের তো নাও লাগতে পারে। আমার যেমন বলবার অধিকার আছে তেমনি একজনের না শোনারও অধিকার আছে। এখন মাননীয় সদস্যদের কাছে আমি কাতর অনুরোধ করব যে ধর্মের সাথে বিষয়টা যুক্ত করবেন না। কালিপূজাতে আপনারা জানেন আমারা অনেক জায়গায় মাইক খুলে নিয়েছি। আর একটা পূজার কথা বলি। এই পূজার কারা নেতা তা আপনারা জানেন, আমি উল্লেখ করব না। একডালিয়া এভারগ্রীন—আমি উল্লেখ করছি না কে এই পূজার পেছনে আছেন।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বসুন, বসুন। মাননীয় সদস্যগণ, এই বাজেটের উপর যে সময় নির্দিষ্ট ছিল দেখা যাচ্ছে যে তার মধ্যে শেষ হবে না। আমি তাই আপনাদের অনুমতি নিয়ে আরো ১০ মিনিট সময় বাড়িয়ে নিচ্ছি। আশা করি আপনারা সম্মত হবেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেন)

সময় আরো ১০ মিনিট বাড়ল।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আমি যে কথা বলছিলাম সে কথায় ফিরে আসি। একডালিয়া এভারগ্রীনে পূজার সময় মাক্সিমাম সাউণ্ড লেভেল ছিল ৯৪ ডেসিবেল অথচ তাপসবাবু জেনে খুশি হবেন যে আমর্হাস্ট স্ট্রিটে কালিপূজাতে এটা ৬৮ ডেসিবেলের মধ্যে ছিল।

(গোলমাল)

[23rd June 1997]

দিস ইজ কল্ড ম্যাচিওরিটি। একটা পূজাতে ৯৪ ডেসিবেল উঠে যায় এবং আর একটা পূজাতে ৬৮ ডেসিবেলের মধ্যেই থাকে।

(গোলমাল)

আপনাদের দলের মধ্যে আলোচনা করে নেবেন, দেখবেন সমস্যা মিটে যাবে। আমি বলছি, পূজাতে আমাদের আপত্তি নেই, আমাদের আপত্তি হচ্ছে মাইকের প্রশ্নে। আমি এইটুকু বলতে পারি যে বামাক্ষ্যাপা বা শ্রীরামকৃষ্ণের মতন কালিভক্তরা কিন্তু মাইক না চালিয়েও যথেষ্ট মাতৃভক্তি দেখাতে পেরেছিলেন। তাহলে কেন মাইক ছাড়া আমরাও সেটা দেখাতে পারব না? এই বিনম্র প্রশ্নটা আমি আপনা[illegible] রাখলাম। আমি আপনাদের বলব, এটা বড় স্বার্থের জন্য দেখবেন আমরা যেন ছোট স্বার্থের সঙ্গে যুক্ত হয়ে না যাই। সরকারি বাস সম্বন্ধে আপনারা প্রশ্ন তুলেছেন, নিশ্চয় আমি তার উত্তর দেব। সরকারি বাসের ক্ষেত্রে আমাদের হিসাব হচ্ছে, গত ১৮ই নভেম্বর, ১৯৯৬ থেকে শুরু করে ১৯শে জুন পর্যন্ত আমাদের কলকাতা পুলিশ একটা অভিযান চালিয়েছেন। তাতে ১৩ হাজার ৯১৪টি গাড়িকে প্রসিকিউট করা হয়েছে। এর মধ্যে সরকারি বাস হচ্ছে ৬ শ ১৭টি। আপনাদের জ্ঞাতার্থে জানাচ্ছি যে আমাদের সরকারি পুলের গাড়ি ধরা পড়ে এবং ফাইন দিয়েছে। কাজেই আমরা কিছু করছিনা এটা মনে করবেন না। আমরা জানি যে চ্যারিটি বিগিনস অ্যাট হোম। সবচেয়ে বড় কথা হচ্ছে সরকারি বাস সম্পর্কে আপনাদের উৎকণ্ঠার কথা বলেছেন। আমি একটা রিপোর্ট সম্পর্কে আপনাদের জানাচ্ছি যে, এক সঙ্গে অনেক যাত্রীকে নিয়ে যাবার ক্ষেত্রে, আপনি যদি পলিউশন জেনারেশনের কথা বলেন, বড় বাস হচ্ছে এক্ষেত্রে আদর্শ। সেন্টার ফর সায়েন্স অ্যাণ্ড এনভায়রনমেন্ট স্টাডি যারা করেন, তারা এটা স্টাডি করে বলেছেন যে,—

To carry the same number of people over the same distance, a car emits 19 times more carbonmonoxide than a bus, a taxi emits 130 more; a three wheelers 60 times, a two wheelers 49 times.

কাজেই সরকারি বাস এক্ষেত্রে কম সমস্যা তৈরি করে। কিন্তু তাসত্ত্বেও আপনাদের যে উৎকণ্ঠা তার সঙ্গে আমি একমত, আমি বিন্দু মাত্র দ্বি-মত নই। আমাদের যে পরিমাণ দূষণ বাড়ছে, সারা কলকাতায় ৩টি সোর্স আছে। ইণ্ডাস্ট্রির ক্ষেত্রে বড়, মাঝারি শিল্পের ক্ষেত্রে সুবিধা হচ্ছে, প্রতি বছর একটা নির্দিষ্ট সময়ে তাদের নো অবজেকশন সার্টিফিকেট নিতে হয়। কিন্তু ছোট শিল্পের ক্ষেত্রে বহু পাবলিক লিটিগেশন আসে, এগুলির ক্ষেত্রে নর্ম্যাল রেগুলার মনিটারিং করা হয়না। ডোমেস্টিকের ক্ষেত্রে আমরা কি দেখছি? আজকে পৃথিবীর বড় শত্রু হচ্ছে দরিদ্রতা। আপনি দরিদ্রতা দুর করে দেন তাহলে ৫০ ভাগ

সমস্যা দূর হয়ে যা ... কাঠ এবং কয়লা জ্বালিয়ে রান্না করবেন। আজকে ডোমেস্টিক সোর্সের ক্ষেত্রে কয়লা এবং কাঠের ব্যবহার যদি বন্ধ করতে পারতাম তাহলে কলকাতায় আমাদের যে মান তার থেকে অনেক উপরে ওঠা যেত। কিন্তু আমরা তা করতে পারিনি। কারণ গরিব মানুষ খাবে কি করে? অটোমোবাইলে কত সেই ব্যাপারে ইতিমধ্যে একটা অভিযান চালানো হয়েছে। মাননীয় সদস্যদের জ্ঞাতার্থে সেটা জানাচ্ছি। রিসেন্ট স্টাডি রিপোর্ট যেটা সেটা আমি আপনাদের কাছে উপস্থিত করছি। ১৯৯৬ সালের সঙ্গে ১৯৯৭ সালের কম্পেয়ার করে দেখা যাচ্ছে যে কলকাতার ৪টি গুরুত্বপূর্ণ মোড় আছে। আমরা সেখানকার সালফারডাই অক্সাইড হিসাব করেছি। ১৯৯৫-৯৬ সালে সালফারডাইঅক্সাইড গড়িয়াহাট মোড়ে পাওয়া গিয়েছিল ৩৬.১১ মাইক্রোগ্রাম পার কিউবিক মিটার, ১৯৯৭ সালে সেটা ৩৭.২ হয়েছে, সামান্য বেড়েছে। মৌলালিতে ছিল ৯৪.৬, সেটা ড্রাস্টিক্যালি ৪৬-য়েতে নেমে এসেছে। বি. বি. ডি. বাগে যেটা ছিল ৯১.৬২ সেটা ড্রাস্টিক্যালি ২৩.৫-য়েতে নেমে এসেছে। শ্যামবাজারে যেটা ছিল ৩৩.৭১, সেটা নেমে হয়েছে ৩৪। ইণ্ডাস্ট্রিগুলি যেখানে সালফারডাইঅক্সাইড তৈরি করে, সেখানে নাইট্রোজেন অক্সাইড সেটা একই জায়গায় রয়ে গেছে। তাসত্ত্বেও আমি মনে করি ভেহিকিলস-এর সংখ্যা যে ভাবে বাড়ছে সেই রেসপেক্টে আমাদের মান খুব খারাপ নয়। কলকাতার বাতাসের মান একটা জায়গায় এসে পৌঁছেছে। মাননীয় সদস্যরা যে প্রশ্নগুলি তুলেছেন, আমি তাদের একথা বলব যে, আপনারা আসুন, আমরা সকলে মিলে একসঙ্গে এই সমস্যার সমাধান করতে চাই। এই কথা বলে আপনাদের কাট মোশানের বিরোধিতা করে, আমার বাজেট বরাদ্দকে সমর্থন করার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। একটু আগে মানববাবু বক্তব্য রাখতে গিয়ে অধিকারের কথা বলছিলেন; বলছিলেন—আমরা নাকি অধিকার সম্বন্ধে খুবই সচেতন। কিন্তু ব্যঙ্গ করবার কোনও অধিকার তাকে দেওয়া হয়নি। বলতে গিয়ে তিনি এক জায়গায় বামাক্ষ্যাপা, রামকৃষ্ণ বলে উল্লেখ করে তাঁদের রেফারেন্স তুলে ধরেন। কেউ যদি এখানে তাঁকে মানব বলে? কিন্তু সেটা বলা যায় না। শ্রী রামকৃষ্ণ পরমহংসদেবকে উনি নাও মানতে পারেন, কিন্তু তাঁকে নিয়ে ব্যঙ্গ করবেন না।

যে সমস্যাগুলোর কথা আপনারা উল্লেখ করেছেন, নিঃসন্দেহে সেগুলো বাস্তব সমস্যা। আমি মাননীয় সদস্যদের প্রত্যেককেই অনুরোধ করব যে, সুনির্দিষ্ট অভিযোগগুলো দয়া করে আমার কাছে পাঠান, আমি সমস্যার সমাধানের জন্য সাধ্যমতো চেষ্টা করব। তবে আমি এটা বলে রাখি যে, পরিবেশ এমনই একটা বিষয় যে, এখানে আপনারা

এমন কিছু প্রত্যাশা করবেন না যে ম্যাজিকের মতো কালকেই বিরাট কিছু উন্নতি হয়ে যাবে। এ ক্ষেত্রে প্রচেষ্টা থাকলে উন্নতি খুব ধীরে ধীরে হবে।

প্রথম কথা হচ্ছে, পশ্চিম বাংলার শিল্পের ভিত্তিটা খুবই পুরানো। ফলে ওল্ড টেকনোলজির ইণ্ডাস্ট্রি অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের অনেক বেশি। অতএব খুব স্বাভাবিকভাবেই আমাদের ইণ্ডাস্ট্রিস গুলি পলিউটেন্ট অনেক বেশি জেনারেট করে আধুনিক শিল্পের তুলনায়। আধুনিক শিল্পগুলি আমাদের পুরানো শিল্পগুলির তুলনায় অনেক কম পলিউটেন্ট জেনারেট করে। সুতরাং এটা আমাদের একটা বাড়তি সমস্যা। আর একটা বাড়তি সমস্যা হচ্ছে, আমাদের রাজ্যে ছোট শিল্পের সংখ্যাও ব্যাপক এবং খুবই কারেক্টলি এটা সুলতান আহমেদ বলেছেন। ১০ লক্ষ টাকার পুঁজির কারখানাকে যদি বলা হয় আধুনিক পলিউশন কন্ট্রোল ডিভাইস বসাতে, তাহলে তার ৩০ লক্ষ টাকা খরচ হয়ে যাবে। সে কোথা থেকে করবে? এটা একটা বাস্তব সমস্যা। এটাই আজকে স্মল স্কেল ইণ্ডাস্ট্রিগুলির কাছে সব চেয়ে বড় সমস্যা হয়ে দাঁড়িয়েছে। আমাদের স্মল স্কেল ইণ্ডাস্ট্রিগুলি যে টেকনোলজির সাহায্যে পরিচালিত তার সঙ্গে বাজারি কোম্পানিগুলির পলিউশন কন্ট্রোলের ডিভাইস যে টেকনোলজির দ্বারা প্রস্তুত তা খাপ খায় না। আচার্য পি. সি. রায় যে টেকনোলজি দিয়ে অ্যাসিড তৈরি করতেন, মানিকতলা বাগমারির বস্তিতে এখনো সেই টেকনোলজি দিয়ে অ্যাসিড তৈরি হয়। পৃথিবীর অন্যান্য দেশে ঐ টেকনোলজি মিউজিয়ামে চলে গেছে। তারা এখন অনেক এগিয়ে গেছে। এখানকার পরিবেশ পরিস্থিতির সঙ্গে সামঞ্জস্যপূর্ণ পলিউশন কন্ট্রোল ডিভাইস আজকের বাজারের বড় বড় ইণ্ডাস্ট্রিগুলো করে না। ঐ সমস্ত ইণ্ডাস্ট্রিগুলো বড় বড় পুঁজিপতিদের নিয়ন্ত্রণে। তারা এদিকে দৃষ্টি দিচ্ছে না। তবে আমাদের পলিউশন কন্ট্রোল বোর্ড এ বিষয়ে চেষ্টা করছে অলটার্নেটিভ টেকনোলজি খুঁজে বার করা যায় কি না। আপনারা শুনে খুশি হবেন—সুলতান আমেদ নিশ্চয়ই জানেন, কারণ তিলজলার একটা অংশ তাঁর কেন্দ্রের মধ্যেই পড়ে, সেখানে অসংখ্য ছোট ছোট লেদ মেল্টিং কারখানা আছে, আমাদের পলিউশন কন্ট্রোল বোর্ড সত্যিই তাদের সস্তায় অলটার্নেটিভ টেকনোলজি দিতে পেরেছে। হাওড়ার ফাউন্ড্রি শিল্পের ক্ষেত্রে আমাদের বি. ই. কলেজের ছাত্ররা এবং অধ্যাপকরা অলটার্নেটিভ টেকনোলজি দিতে পারছে। কাজেই বিকল্প উদ্যোগ গ্রহণ করা হচ্ছে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** কংগ্রেস বেঞ্চ থেকে যে কেউ আসতে পারেন—দেখবেন, রামকৃষ্ণ বা বামাক্ষেপা সম্বন্ধে আপনাদের থেকে কম জানি না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বসুন, বসুন; নো পয়েন্ট অফ অর্ডার।

### Demand No. 82

The cut motions of Shri Kamal Mukherjee and Shri Sultan Ahmed that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,27,000 be granted for expenditure under Demand No. 82 Major Head : "3425—Other Scientific Research" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 2,00,000 already voted on account), was then put and agreed to.

### Demand No. 89

The cut motions of Shri Kamal Mukherjee, Shri Shyamadas Banerjee, Shri Sultan Ahmed, Shri Nirmal Ghosh, Shri Ashok Kumar Deb, Shri Shasanka Sekhar Biswas, Shri Ajoy De and Shri Deba Prasad Sarkar that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 26,54,00,000 be granted for expenditure under Demand No. 89 Major Head : "2215—Water Supply and Sanitation (Prevention of Air and Water Pollution)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 8,85,00,000 already voted on account), was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 6.22 p.m. till 11 a.m. on Tuesday, the 24th June, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly m[illegible] [illegible] the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 24th June, 19[illegible] [illegible]n.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 4 Ministers of State and 111 Members.

[11-00—11-10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to he sad demise of Shri Basu Bhattacharya and Shrimati Rani Chanda w[illegible] passed away recently.

**Shri Basu Bhattacharya :** A noted film director breathed his last on the 19th June, 1997 at Lilavati Hospital in Mumbai after prolonged illness. He was 62.

Shri Bhattacharya went to Mumbai after completion of his graduation in 1952. He started his film carrer as an assistant director under the renowned film director Bimal Roy. His first independently directed film was 'Teesri Kasam' which was acclaimed widely and fetched the highest national film award 'Rastraprati Puraskar' in 1966.

In the films like Anubhav, Griha Pravesh, Uski Kahani and Aastha, he brought about human relations, social response and aesthetic values very delicately from different angles. He had experimented with the language of film and tried to entwine the two different streams of cinema–Art Film and Commercial Film. He also filmed a documentary on Mumbai explosions. He was one of the [illegible] acclaimed and [illegible] film makers of Mumbai. He

was also conferred with Bengal Film Journalist Award.

He was elected a Jury in the International Film Festival several times.

He was one of the pioneers of progressive film movement and asociated with a number of organisations. He was the President of Indian film directors' association for 10 years.

At the demise of Shri Bhattacharya, the nation has lost a pragmatic film personality and a true friend of Indian Film Industry.

**Smt. Rani Chanda,** renowned painter and litterateur breathed her last on June 19, 1997 after a prolonged illness. She was 85.

Smt. Chanda was born in the year 1912 in an artist family of Bengal. She came to Shantiniketan in 1928 at the age of 16. At Shantiniketan she learned painting and fine arts under the guidance of Shri Nandalal Basu and Rabindranath Tagore respectively. Her first art exhibition was held at Delhi in 1948. Her paintings have been kept in different art galleries of the country. Some of her paintings are also found in Rastrapati Bhavan, and in Rajbhavans of some States. She painted murals at Govt. Art College in Calcutta and at Shree Bhavan in Shantiniketan. She also participated in 'Quit India' movement and suffered imprisonment. She authored a number of books, most of which are on Rabindranath and Abanindranath. 'Amar Mayer Bapeer Bari,' 'Aalapchari Rabindranath', 'Gurudeb', 'Shilpa Guru Abanindranath', 'Pathe Ghate', 'Jerasankor Dhare', 'Jenana Fatak', are some of her widely acclaimed books. She was awarded 'Rabindra Smriti Puraskar' for her novel 'Purna Kumbha' in 1954. In 1955 she was honoured with 'Bhuvan Mohini Gold Medal' by Calcutta University.

At the demise of Shrimati Chanda the country has lost a veteran freedom fighter, a great painter, and a fervent litterateur.

Now I would request the Hon'ble members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceaseds.

...(At this stage Hon'ble Members stood in their seats as a mark of respect to the departed souls.)...

Thank you ladies and gentlemen.

Secretary will send the message of condolonce to the members of the bereaved family of the deceaseds.

**Starred Questions**

**(to which oral Answers were given)**

**র‍্যাপিড অ্যাকশন ফোর্স**

*৬৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা পুলিশের আওতায় র‍্যাপিড্ অ্যাকশন ফোর্স কবে গঠন করা হয়েছে;

(খ) বর্তমানে উক্ত ফোর্সে কতজন নিয়োজিত আছে;

(গ) কি কি সর্বাধুনিক সরঞ্জামাদি দিয়ে এই বাহিনীকে সজ্জিত করা হয়েছে; এবং

(ঘ) উক্ত ফোর্স-এর কোনও উল্লেখযোগ্য সাফল্য থাকলে তা কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) ১৯৯৫ সালে।

(খ) ৩১২ জন।

(গ) ওয়াটার ক্যানন-২ (Water cannon) বজ্র-৩ (Vajra) পলিকার্বনেট লাঠি-৩৫৬ (Polycarbonate Lathi) শক ক্যাটন-৫০ (Shock Eatton), বর্ম

১৬৪ (Body Guard) সিন গার্ড-৩৩০ (Shin Guard) বুলেট প্রুফ জ্যাকেট-৩৬৫ (Bullet Proof Jacket), পলি কার্বনেট শীল্ড-৩৩৫ (Pollycarbonate Shield) হেলমেট-৩৮৯ (Fabricated reinforced Plastic Helmet with visor).

(ঘ) (১) ২৯-৭-৯৫ তারিখে শিবালিক অ্যাপার্টমেন্ট ধ্বংসস্তূপ থেকে একজনকে জীবন্ত উদ্ধার। (২) ২৪-৪-৯৫ তারিখে মনোহর দাস কাটরার অগ্নিকাণ্ডে অগ্নি নির্বাপক বাহিনীকে সাহায্য করা। (৩) লোকসভা, বিধানসভা ও পৌরসভার নির্বাচনে আইন শৃঙ্খলা রক্ষা করা। (৪) ১৯৯৬ সালে ইকবালপুর অঞ্চলে সাম্প্রদায়িক উত্তেজনা প্রশমিত করা।

**শ্রী আবু আয়েশ মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহোদয় বললেন যে, উক্ত ফোর্সে মোট ৩১২ জন নিযুক্ত আছে। আমি জানতে চাইছি, এই যে বাহিনী গঠিত হয়েছে, এই বাহিনীতে কারা কারা আছে? পদাধিকারের ভিত্তিতে তাদের বিন্যাসটা দয়া করে জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সাধারণভাবে যেটা আছে, তিনজন ইন্সপেক্টর, ছ'জন সার্জেন্ট এবং কন্সটেবল আছে একশো জন।

**শ্রী আবু আয়েশ মণ্ডল :** আপনি আপনার প্রশ্নের উত্তরে চারদফা যে সাফল্যের কথা বললেন, সেটা নিশ্চয়ই উল্লেখযোগ্য সাফল্যের মধ্যে পড়ে। 'র‍্যাফ' গঠনের পর কলকাতায় আমাদের এটা নিশ্চয়ই একটা সাফল্য। আমি জানতে চাইছি, কলকাতার বাইরে আমাদের রাজ্যে যে বিশাল এলাকা পড়ে আছে, বিশেষ করে ন্যাশনাল হাইওয়ে এবং দূরপাল্লার বাসে, ট্রেনে যে সমস্ত ঘটনা ঘটছে, এগুলো দ্রুত দমনের জন্য, ঐ ঘটনা যাতে না ঘটতে পারে সেজন্য পশ্চিমবঙ্গে 'রাজ্য বাহিনীতে' এই ধরনের বাহিনী গঠন করার কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমরা রাজ্য পুলিশে 'র‍্যাফ'এর ব্যবস্থা করেছি। আমরা ইতিমধ্যে চারটি কোম্পানি তৈরি করেছি।

**শ্রী আবু আয়েশ মণ্ডল :** আপনি (গ) প্রশ্নের উত্তরে বলেছেন যে, বজ্র এবং ওয়াটার ক্যাননের—আপনি সংখ্যাটা বলেননি, সংখ্যাটা যদি বলেন—এ পর্যন্ত প্রয়োগ করার কোনও পরিস্থিতি এসেছিল কি না? যদি না এসে থাকে, তাহলে এগুলো যারা চালাবেন প্রয়োজন হলে, দক্ষ কর্মীবাহিনী গঠনের জন্য নিয়মিতভাবে প্রশিক্ষণের ব্যবস্থা আছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** তাদের প্রশিক্ষনের নিয়মিত ব্যবস্থা আছে। প্রশিক্ষণ নিয়মিত হচ্ছে। আর আপনি প্রথমে যে প্রশ্ন করলেন, জলকামান, এটা আমরা এখনও প্রয়োগ করিনি। এটা আগেরদিন আলোচনার সময়ে বলেছি। আমরা এখনও পর্যন্ত জল-কামানের প্রয়োগ করিনি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনার এই 'র‍্যাফ' বাহিনী আপনাদের মন্ত্রী বা রাজনৈতিক নেতাদের পাহারা দেবার জন্য নিযুক্ত আছেন কি না? যদি থাকে তাহলে কারা কারা আছেন এবং তাঁদের সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কোনও মন্ত্রী বা কোনও রাজনৈতিক নেতার জন্য এই রাজ্যে 'র‍্যাফ' বাহিনী প্রয়োগ করা হয় না।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে টোটাল কন্টিনজেন্সি ফোর্সে ৩১২ জন আছেন। তাতে ইন্সপেক্টর হচ্ছেন ৭ জন, সার্জেন্ট ৬ জন আর কনস্টেবল হচ্ছে ১০০, তাহলে আপনার এই দিয়ে কাজ করবেন কি করে এবং জল কামান যে ব্যবহার করা হচ্ছে না তাতে কলকাতার আশেপাশে কোনও রকম অসন্তোষ পরিবেশ সৃষ্টি হচ্ছে না তাই কি সরকার এর ব্যবহারের প্রয়োজন নেই মনে করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যর দুটি প্রশ্ন। আমি প্রথমে প্রথম প্রশ্নটির উত্তর দিচ্ছি। আমি প্রথমে অরিজিন্যাল ট্রেন্ড প্রাপ্ত র‍্যাফের সংখ্যা বলছি—ইন্সপেক্টর ৩ জন সার্জেন্ট ৬ জন আর কনস্টেবল ১০০ জন। একই সঙ্গে ক্যালকাটা পুলিশের কিছু অংশকে এরমধ্যে নিয়ে আসা হয়েছে, তারা র‍্যাফের আন্ডারে মুভ করে। তাতে এস আই ১ জন, সার্জেন্ট ৫ জন এবং কিছু কনস্টেবল ও ড্রাইভার আছে। ইমার্জেন্সি সিচুয়েশন হলে পরে অরিজিন্যাল র‍্যাফকে নামানো হয়। অরিজিন্যাল র‍্যাফের সংখ্যা ১০৯ জন, এছাড়া বাকি যারা আছেন তারা ট্রেন্ড প্রাপ্ত র‍্যাফ হিসাবে ধরা হয়েছে। বেশিরভাগ সময়ে ক্যালকাটা পুলিশের একটি অংশ র‍্যাফ হিসাবে কাজ করে, কিন্তু প্রয়োজন হলে পরে তবেই ট্রেন্ড প্রাপ্ত র‍্যাফদের নামানো হয়।

আর দ্বিতীয় প্রশ্ন যেটা করেছেন সেটা হচ্ছে যে, জল কামান কিভাবে কখন করা যায় সেই বিষয়ে আলাপ-আলোচনার স্তরে রয়েছে। এখনো প্রয়োজন হয়নি তাই ব্যবহার করা হয়নি। আমি এই ব্যাপারে ট্রেনিংয়ের একটি ডেমোনেস্ট্রেশন চললে কতটা এফেক্টিভ হবে সেটা দেখা হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি জানি আপনি একজনকে র‍্যাফ দিয়েছেন নাম আমি বলব না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কোনও একটা জরুরি ক্ষেত্রে উত্তেজনা কিছু হলে পরে নিশ্চয় যিনি গিয়েছিলেন তাঁর সঙ্গে র‍্যাফ পাঠিয়েছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, বর্তমানে আমরা দেখতে পাচ্ছি যে, পুলিশের একটা প্রবণতা হচ্ছে যে, প্রথমে গুলি ছোঁড়া। কিন্তু আগে গুলি ছোঁড়বার লোকজনকে একটা সঙ্কেত হিসাবে লাঠি চার্জ বা টিয়ার গ্যাস ছোঁড়া হত। মুর্শিদাবাদ এবং হরিহরপাড়াতে কিছুদিন আগে একটা দুঃখজনক ঘটনা ঘটে গেছে। সেই কারণে আমি বলছি রবার বুলেট ব্যবহার করা যায় কিনা, তাতে অন্তত লোক সঙ্গে সঙ্গে মারা যাবে না, আহত হবে। এই ব্যাপারে আপনি কোনও চিন্তা করছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় বিরোধী দলের সদস্য যেটা বললেন ঠিকই বলেছেন রবার বুলেটগুলো ব্যবহার করা হত মানুষকে মেরে ফেলে দেওয়ার জন্যে নয়, আহত হতো। সেই কারণে আমরা এখন প্লাস্টিক বুলেট চালু করেছি। আমি এর আগে আলোচনার সময়ে বলেছিলাম যে, কিছু বছর আগে একবালপুরে মহরমের দিন যে উত্তেজনা সৃষ্টি হয়েছিল তাতে পুলিশ প্লাস্টিক বুলেট ব্যবহার করেছিল। আমরা জল কামান ব্যবহার করার ব্যাপারে আলোচনার স্তরে আছি, পরীক্ষা-নিরীক্ষা চলছে। আমরা পুলিশকে এই ব্যাপারে বারে বারে বলেছি যে, প্লাস্টিক বুলেট দিয়ে চালাবেন তাহলে অন্তত লোকে মারা যাবে না, আহত হবে। তবে মুর্শিদাবাদে যে ঘটনা ঘটেছে সেটা অন্য ব্যাপার। সেখানে একটা উত্তেজনা চলছিল, লোডশেডিং ছিল থানার মধ্যে, থানায় অফিসাররা ছিলেন না, কেবলমাত্র ২ জন কনস্টেবল। তারা হতভম্ব হয়ে গুলি চালায়, তারা গুলি চালিয়ে ভুল করেছে এতে কোনও সন্দেহ নেই। এই ব্যাপারে আমরা দেখছি কি করা যায়।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, রাজ্যে দ্রুত অপরাধ মোকাবিলায় ব্যবস্থা গ্রহণের জন্য রাজধানী এবং স্টেট-এর শহরগুলিতে যে স্টেট আর্মড পুলিশ আছে, সেই আর্মড পুলিশকে এই ধরনের ব্যবস্থার মধ্যে দিয়ে উপযুক্তভাবে গড়ে তোলার জন্য কিছু ভেবেছেন কি না বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্টেট আর্মড পুলিশ থেকে স্পেশ্যাল ট্রেনিং দিয়ে ৪ কোম্পানি র‍্যাফ তৈরি করেছি। এটা কলকাতার পুলিশ-এর বাইরে, রাজ্য পুলিশের জন্য সেই বাহিনীগুলি আছে। এই রকম ৪টি জায়গায় আছে। একটা আছে, ব্যারাকপুরে, একটা আছে দুর্গাপুরে, একটা আছে উত্তর দিনাজপুরের রায়গঞ্জে আর একটা শুধু মহিলাদের দিয়ে ছোট বাহিনী হবে র‍্যাফের, সেটার আমাদের এখন ট্রেনিং চলছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** আপনি বললেন, '৯৫ সালে র‍্যাপিড অ্যাকশন ফোর্স গঠন করেছেন। ১৮ই মে হাওড়া জেলার বাগনানে পুলিশ নিরীহ রতন বিশ্বাসকে গুলি করে খুন করে, সেখানে যে উদ্দেশ্যে তাদের নিয়োগ করেছেন, সেই উদ্দেশ্যে পুলিশ যদি ব্যবস্থা গ্রহণ করত তাহলে এই নিরীহ রতন বিশ্বাসের প্রাণটা যেত না, এই সম্বন্ধে তদন্ত কিছু করেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নির্দিষ্ট যে ঘটনার কথা বললেন, সেটা এখনি উত্তর দিতে পারব না। নির্দিষ্ট ঘটনায় পুলিশের কি ভূমিকা ছিল, সেই ব্যাপারে নির্দিষ্ট প্রশ্ন করলে আমি আপনাকে পরে উত্তর দেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এটা লক্ষ্য করেছেন কি না জানি না, ইদানীংকালে বিভিন্ন জায়গায় টিয়ার গ্যাস সেল ব্যবহার করলে কাজ হয় না, টিয়ার গ্যাস সেল বার্স্ট করে না, ফলে সেখানে পরবর্তী ধাপে পুলিশকে গুলি চালানোর জায়গায় যেতে হয়, এই বিষয়টা তদন্ত করেছেন কি না জানাবেন কি? টিয়ার গ্যাস সেল যাতে অকার্যকরী না হয়, সেই ব্যাপারে কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কি না, এই ব্যাপারটা বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার এই প্রশ্নটা র‍্যাফের সঙ্গে জড়িত নয়। তবুও বলছি। আমিও কয়েকটি ঘটনার রিপোর্ট পাওয়ার পরে দেখেছি, সেখানে যদি টিয়ার গ্যাস-এর সেলগুলি এফেক্টিভ থাকত তাজা থাকত তাহলে হয়ত গুলি চালানোকে অ্যাভয়েড করা যেত। অনেক ক্ষেত্রে যে এই রিপোর্ট আসেনি তা নয়। বিশেষ করে রাজ্য পুলিশের কাছে। সেইজন্য আমি বলেছি, কাঁদানে গ্যাস যেগুলি আছে, সেইগুলি যাতে কার্যকর থাকে সেটা দেখা, ভাল করে নজর রাখতে হবে সেইগুলি ঠিক আছে কিনা, এই রকম দু-একটি ক্ষেত্রে সমস্যা হয়েছে।

### প্রেসিডেন্সি জেলে নেতাজী ও শ্রী অরবিন্দের নথিপত্র

***৬৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৫।) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রেসিডেন্সি জেল থেকে নেতাজী এবং শ্রী অরবিন্দের বন্দিদশার কোনও নথিপত্র পাওয়া যাচ্ছে না; এবং

(খ) সত্যি হলে, রাজ্য সরকার এ ব্যাপারে কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

(ক) একথা সত্যি, প্রেসিডেন্সি জেল থেকে নেতাজী ও শ্রী অরবিন্দের বন্দিদশার কোনও নথি পাওয়া যাচ্ছে না।

(খ) নেতাজী ও শ্রী অরবিন্দের বন্দিদশার নথিপত্র (যা পাওয়া যাচ্ছে না) উদ্ধারের কোনও ব্যবস্থা করা সম্ভব হয়নি। তবে এ জাতীয় নথিপত্র সংরক্ষণের জন্য হিস্টরিক ডাটা স্টোরেজ সিস্টেম চালু করা হয়েছে।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, প্রেসিডেন্সি জেলে নেতাজী এবং অরবিন্দ তারা সেখানে দীর্ঘকাল বন্দিদশায় ছিলেন, এটা খুবই সেনসেটিভ ব্যাপার, এই ধরনের নথিপত্র পাওয়া যাচ্ছে না, এটা উদ্বেগের বিষয়। এটা উদ্ধারের কাজে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন, যদি কোন প্রস্তুতি থাকে সেটা যদি বলেন তাহলে ভাল হয়।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** জেলে যে সমস্ত কাগজপত্র আছে সেগুলো আশি, নব্বই বছরের পুরোনো কাগজ। আমরা যখন আসি তখন দেখি কাগজগুলোর অবস্থা দাঁড়িয়েছে ভাজা পাঁপড়ের মতো। এই অবস্থা দীর্ঘদিন ধরে চলেছে। আমরা সেই ডাটাগুলো স্টোরেজ করে রাখার জন্য পদক্ষেপ নিয়েছি এবং ব্যবস্থা গ্রহণ করছি।

**শ্রী তপন হোড় ঃ** আমরা জানি আলিপুর সেন্ট্রাল জেলে অনেক নামী দামী স্বাধীনতা সংগ্রামী এবং অনেক মুনি ঋষিরা ছিলেন। এই ব্যাপারে আপনার কাছে তথ্য যদি থাকে তাহলে বলবেন।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এইভাবে বলা সম্ভব নয়, নোটিশ দিলে বলা সম্ভব।

**শ্রী তপন হোড় ঃ** মেদিনীপুর সেন্ট্রাল জেলে অনেক ফাঁসির ঘটনা ঘটেছে, অনেক হ্যাঙ্গিং হয়েছে। এই সম্পর্কে আপনার কাছে যদি তথ্য থাকে এবং সেই ধরনের নথিপত্র রাখার কোনও ব্যবস্থা যদি থাকে তাহলে বলুন।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আপনি যেভাবে বললেন সেইভাবে বলতে পারব না। তবে সেখানে পাঁচজনকে ফাঁসি দেওয়া হয়েছে, নামগুলো আমি বলছি, প্রদ্যুৎ ভট্টাচার্য, কৃষ্ণচন্দ্র চৌধুরি, হরেন্দ্রনাথ চক্রবর্তী, ব্রজকিশোর চক্রবর্তী, রামকৃষ্ণ রায় এবং নির্মল জীবন ঘোষ।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, প্রেসিডেন্সি জেল থেকে

নেতাজী এবং শ্রী অরবিন্দের কোনও কাগজপত্র পাওয়া যাচ্ছে না। এগুলো পাওয়ার কোনও ব্যবস্থা আপনি করছেন কি?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এটা পাওয়ার ব্যবস্থা জেলের মধ্যে কোনও সম্ভব হচ্ছে না। আমরা যখন আসি, তখন যে সমস্ত কাগজপত্র আমরা দেখি সেগুলো আশি, নব্বই বছরের পুরোনো। সেগুলো জীর্ণ হয়ে গেছে। সেগুলো সংরক্ষণ করবার ব্যবস্থা আমরা করেছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন নথিপত্র পাওয়া যায়নি। আপনি কবে নাগাদ বুঝতে পারলেন নথিপত্র পাওয়া যাচ্ছে না।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এইভাবে বলা সম্ভব নয়। আমি বলেছি ঐ সমস্ত কাগজগুলো নব্বই, একশো বছরের পুরোনো। সেগুলো নষ্ট হয়ে গেছে। যেভাবে ওগুলো সংরক্ষণ করার দরকার ছিল সেই সংরক্ষণ না করার ফলে বহু কাগজপত্র নষ্ট হয়ে গেছে, আর যেগুলো আছে সেগুলো আমরা সংরক্ষণ করার ব্যবস্থা করেছি এবং আর নথিপত্র যাতে নষ্ট না হয় তার জন্য আমরা ব্যবস্থা গ্রহণ করেছি।

**শ্রী নির্মলচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আজকে আমরা স্বাধীনতার ৫০ বছর উদ্‌যাপন করছি এবং নেতাজী সুভাষচন্দ্রের জন্মশতবর্ষ পালন করছি। আমাদের পশ্চিমবাংলায় স্বাধীনতার ইতিহাসে বেশ কিছু জেলখানা উল্লেখের দাবি রাখে। বিপ্লবীদের পবিত্র তীর্থ বকসা দুয়ার। বিপ্লবীদের এই তীর্থ বকসাকে সংরক্ষণের ব্যবস্থা করে সেখানে একটা মনুমেন্ট গড়ে তোলার জন্য রাজ্য সরকারের পূর্ত দপ্তরের তৎকালীন অ্যাডিশন্যাল চীফ ইঞ্জিনিয়ার গৌরাঙ্গ চক্রবর্তীর নেতৃত্বে একটি কমিটি হয়েছিল। সেই কমিটিতে আমিও ছিলাম। আমরা একটা রিপোর্ট দিয়েছিলাম। বিপ্লবীদের স্মৃতি সংরক্ষণের জন্য এই বকসা এবং অন্যান্য যে জেলখানাগুলো আছে সেখানে বিপ্লবীদের স্মৃতি গড়ে তোলার জন্য এখনও কোনও ব্যবস্থা হয়নি। আগামী ১৫ই আগস্ট একটা প্রস্তাব ছিল যে সেই সমস্ত বিপ্লবীদের সম্বর্ধনা জানানো হোক। নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্মশত বর্ষে, স্বাধীনতার ৫০ বছর পূর্তি উৎসবে সেই স্মৃতি রক্ষার জন্য কি উদ্যোগ সরকারের আছে, সেটা আপনি সভাকে অবহিত করুন।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** আপনি যে প্রস্তাব দিয়েছেন সেটা ঠিকই। আমরা চেষ্টা করছি এই ব্যাপারে জেল দপ্তরের পক্ষ থেকে এবং মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য রয়েছেন, তথ্য সংস্কৃতি দপ্তরকে উনি জানালে উভয় মিলে বকসা সম্বন্ধে সমস্ত রকম তথ্য সংগ্রহ করার জন্য আমরা ব্যবস্থা নিতে পারি। আর যে সমস্ত জেলখানা আমাদের এখানে আছে যেখানে হয়তো অরবিন্দ ছিলেন বা সুভাষচন্দ্র ছিলেন এরকম বিভিন্ন

জায়গাতে আমরা ট্রাস্টি করেছি, যেগুলো বাকি আছে সেখানে করবার জন্য আমরা প্রচেষ্টা নিচ্ছি।

## হুগলি জেলায় খুনের ঘটনা

***৬৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৪৭।) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ সালে হুগলি জেলায় কোন থানাধীন এলাকায় সবচেয়ে বেশি 'খুন' হয়েছে; এবং

(খ) উক্ত ঘটনাগুলিতে সব 'খুনী' আসামীরা গ্রেপ্তার হয়েছে কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) 'শ্রীরামপুর থানা' এলাকায়।

(খ) ২২ জনকে গ্রেপ্তার করা হয়েছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** আপনি বলেছেন ৯৬ সালে, শ্রীরামপুর থানায় সবচেয়ে বেশি খুন হয়েছে। হুগলি জেলার শ্রীরামপুরে কতজন খুন হয়েছে? মোট আসামীর সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** শ্রীরামপুর থানা এলাকায় খুন হয়েছে মোট ১৬ জন। মোট আসামী বলতে পারব না। কতজন গ্রেপ্তার হয়েছে বলতে পারি। কেস অনুযায়ী মার্ডার কেসে ৮ মামলায় গ্রেপ্তার হয়েছে ২২ জন। আর ৮টাতে এখনও কেউ গ্রেপ্তার হয়নি।

**শ্রী কমল মুখার্জি ঃ** এইসব খুনের আসামীদের গ্রেপ্তার করা যাচ্ছে না কেন? পুলিশের অভাব, গ্রেপ্তারের অনীহা না কি আসামীরা পলাতক?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি মূলতঃ বলব আসামীরা পলাতক। গ্রেপ্তার করার চেষ্টা করা হচ্ছে। গ্রেপ্তারও হচ্ছে। এই সমস্ত আসামীদের গ্রেপ্তার করতে হয়তো কিছু সময় লাগছে কিন্তু আমরা [illegible] পারছি। আমরা গ্রেপ্তার করতে পারব বলেই আমার ধারণা।

**শ্রী কমল মুখার্জি ঃ** অন্য জেলার থেকে হুগলি জেলায় রাজনৈতিক খুন কম হয়। তাহলে আমাদের হুগলি জেলায় বিশেষ করে শ্রীরামপুর থানায় এত খুনের কারণটা কি?

[11-30 – 11-40 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সমাজবিরোধীদের কার্যকলাপ বিভিন্ন কারণে বেড়েছে। তার ফলে খুন হয়েছে। এটা বাড়ার জন্যই খুন হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, স্বীকার করেছেন যে, শ্রীরামপুর থানায় সবথেকে বেশি খুন হচ্ছে। এটা খুব বড় এরিয়া। এখানে দুটো মিউনিসিপ্যালিটি আছে। এই অবস্থায় ওখানকার থানাটিকে দুটো ভাগে ভাগ করার পরিকল্পনা আপনাদের আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** শ্রীরামপুরে যেমন পরিকল্পনা আছে ভাগ করার, তেমনি সারা রাজ্য জুড়ে অনেকগুলি থানা আছে, যেগুলি বড় হয়ে গেছে। তাহলে প্রায়োরিটির উপর ঠিক করতে হয়। কিন্তু আমি মনে করছি যে, এটা যেহেতু ওয়ার্স্ট অ্যাফেকটেড থানা, সুতরাং এটা প্রায়োরিটিতে সামনে আসবে বলেই মনে হচ্ছে হয়ত করতে পারব। কিন্তু এই মুহূর্তে বলতে পারছি না যে, করতে পারব।

**শ্রী আকবর আলি খান্দেকর ঃ** আমি কালকে দেখলাম যে, দীপুয়া নাম, যাকে খোঁজার জন্য বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়, বহু চেষ্টা করেছিলেন, সেই দীপুয়া হেঁটে এসে কোর্টে ধরা দিয়েছে। ভোলানাথ ভাদুড়ীর মূল আসামী। এই ও. সি. খুন হলেন। সি. আই. ডি. এতদিন ধরে আসামীকে ধরতে পারল না। আসামী নিজে এসে ধরা দিল। এটা কি পুলিশের ব্যর্থতা।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা পুলিশের ব্যর্থতা নয়, ঐটা পুলিশের সাফল্য। কারণ ঘটনাটা ঘটার সঙ্গে সঙ্গে, খুনীর গাড়ির ড্রাইভার এবং এক সপ্তাহের মধ্যে দু'জন খুনীকে ধরা হয়েছিল। এক মাসের মধ্যে ৬ জনকে ধরা হয়েছিল। শেষে যে পালিয়েছিল, হাইকোর্টের কাছে এসে সারেন্ডার করছে। পুলিশের চাপে পড়ে করেছে। পুলিশের কাছে যেতে সাহস পায়নি। পুলিশের অনুসন্ধান ছাড়া এটা হত না। তবে সমস্ত আসামী যে ধরা পড়ে এটাই বড় কথা এবং সবাইকে অবিলম্বে চার্জশিট দেওয়া হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী স্বীকার করলেন যে, শ্রীরামপুর থানা এলাকায় সবচেয়ে বেশি খুন হয়েছে। গত বছরে ১৬টা এবং শ্রীরামপুর থানা এলাকা অত্যন্ত বেশি। শ্রীরামপুর রিষড়া এবং গ্রামপঞ্চায়েত নিয়ে। আমি জিজ্ঞাসা করতে চাই যে, এর আগেও এই রিষড়ায় গ্যাং ওয়ারফেয়ার এবং কংগ্রেসের একজন কমিশনার ছিলেন, তাঁকে খুন করা হল। আমি জানতে চাই যে, এই যে খুন হচ্ছে শ্রীরামপুর থানা এলাকায়, মূলতঃ রিষড়া অঞ্চলে, এর পিছনে কোনও রাজনৈতিক মদত আছে

কিনা বলবেন। সেইজন্যই এই খুনের ব্যাপারটা বন্ধ করা যাচ্ছে না বা অ্যারেস্ট করা যাচ্ছে না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সাধারণভাবে আমি এটাকে বলতে চাই যে, মূলত এটা সমাজবিরোধীদের ব্যাপার। সমাজবিরোধীদের নিজেদের মধ্যেও যে সংঘর্ষ সেটা সবাই জানেন। কিন্তু সমস্যা হচ্ছে যে, সেখানে তারা কিছু কিছু ক্ষেত্রে রাজনৈতিক আশ্রয় নেয়, মদত নেয়। এর ফলে সমস্যাটি জটিল হয়। কিন্তু মূলত এটা সমাজবিরোধীদের কার্যকলাপের ফল।

**শ্রী অশোক দেব :** মাননীয় মন্ত্রী মহাশয়, গত এপ্রিল মাসে আমার এলাকার একজন ছেলেকে দিনের বেলায় পিটিয়ে মারা হয়েছে। এস পি'কে জানানো হয়েছে। লিখিত চিঠি আপনাকে দিয়েছি। কিন্তু আজ পর্যন্ত যারা অরিজিনাল আসামী, তারা গ্রেপ্তার হয়নি। দেখা যাচ্ছে যে, যখন পিটিয়ে মারা হয়, তখন থানার এস পি বলে দেন যে তাদের কিছু করার নেই। তার কারণ আসামীর খোঁজ পাচ্ছি না। এ ব্যাপারে ইতিমধ্যে বলে দিলে ভাল হয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** এরকম করলে অসুবিধা হয়। প্রশ্ন ছিল হুগলি জেলা সম্বন্ধে, কিন্তু আপনি মহেশতলা সম্বন্ধে প্রশ্ন করলেন। এভাবে বলা সম্ভব নয়।

## বেআইনি ভিডিও পার্লার

***৬৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২১২৮।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ও শেখ মাজেদ আলি :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে বেআইনি ভিডিও পার্লারগুলির বিরুদ্ধে কি কি পুলিশি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :**

১। কলকাতা পুলিশ ও জেলার পুলিশ কর্তৃপক্ষকে এবং সি.আই.ডি.কে বে-আইনি ভি.ডি.ও. পার্লারের সঙ্গে জড়িত ব্যক্তিদের বিরুদ্ধে আইনানুযায়ী কঠোর ব্যবস্থা নেবার নির্দেশ দেওয়া হয়েছে।

২। এ বিষয়ে পশ্চিমবঙ্গ পুলিশের সি.আই.ডি.তে একজন ইন্সপেক্টরের তত্ত্বাবধানে Video Piracy Cell নামে একটি বিশেষ সেলও গঠন করা হয়েছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আমাদের রাজ্যে লক্ষ্য করছি যে, বিভিন্ন চলচ্চিত্র যেগুলো নির্মাণ হয়েছে সেগুলোর কমার্শিয়াল রিলিজ হওয়ার আগে বা রিলিজ হওয়ার কয়েকদিনের মধ্যে সেগুলোর ভিডিও পাইরেসি হয়ে যাচ্ছে। এই বেআইনি ব্যাপারটা চলছে, এটা বন্ধ করার জন্য সরকারি তরফ থেকে কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আগে এই বিষয়গুলোতে মামলা ছিল বলে কিছু করতে পারিনি, কিন্তু এখন মামলাগুলো মুক্ত হয়েছে। এখন ঠিক হয়েছে যে, ভিডিও পার্লার চালাতে গেলে সিনেমা হলের মতো লাইসেন্স নিতে হবে, ট্যাক্স দিতে হবে এবং যে ক্যাসেট দেখানো হচ্ছে সেটা পাবলিক ফিল্ম কিনা, তার কপি-রাইট আছে কিনা, যদি ফ্যামিলি ফিল্ম হয় এবং সেটা যদি দেখানো হয়ে থাকে তাহলে সেটা বেআইনি হবে। এই শর্তগুলো পালন না করলে তার লাইসেন্স ক্যানসেল হবে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** ছবি রিলিজ হওয়ার কয়েকদিনের মধ্যে যেগুলো ভিডিও পাইরেসি হয়ে যাচ্ছে সেগুলোর ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ই.এম.পি.এ., প্রযোজক সংস্থা এদের সঙ্গে পুলিশ নিয়মিত যোগাযোগ রাখেন। এঁরা যদি কখনও পুলিশের দৃষ্টি আকর্ষণ করেন যে, অমুক জায়গায় অমুক একজন লোক ভিডিও পাইরেসি করছে, তাহলে পুলিশ সঙ্গে সঙ্গে সেখানে হস্তক্ষেপ করেন এবং ব্যবস্থা নেন। এছাড়া ভিডিও পার্লারের মালিককে বছরের শেষে জানাতে হয় যে, কি কি বই দেখানো হয়েছে এবং তার যদি কপি-রাইট না থাকে তাহলে তার লাইসেন্স ক্যানসেল হয়ে যাবে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে, ই.এম.পি.এ. যদি ভিডিও পাইরেসির ব্যাপারে পুলিশের দৃষ্টি আকর্ষণ করেন তাহলে সেখানে পুলিশ অ্যাকশন নেয়। কিন্তু আমি জানতে চাই এ ব্যাপারে পুলিশের ওভার-অল কোন নজরদারির ব্যবস্থা আছে কিনা? কারণ হিন্দি ছবি রিলিজ হওয়ার পর সারা ভারতবর্ষে দেখানো হয়। সুতরাং হিন্দি ছবির ভিডিও পাইরেসি হলে তারা সামলে নিতে পারবে। কিন্তু বাংলা ছবি শুধু পশ্চিমবঙ্গ ছাড়া আর কোথাও দেখানো হয় না। বাংলা ছবি সারা ভারতবর্ষব্যাপী দেখানো হয় না। সেজন্য বাংলা ছবির ভিডিও পাইরেসি হলে খুব ক্ষতি হয়। যেমন কিছুদিন আগে বাংলা ছবি 'লাঠি' খুব সুপারহিট করেছে।

এই ছবির ডিস্ট্রিবিউটর রবীন আগরওয়ালের আগের ছবি ভিডিও পাইরেসি হল। আমি নিজে ডি.সি.ডি.ডি. (ওয়ান)কে বলি যে, 'লাঠি' ছবি ভিডিও পাইরেসি হওয়ার মুখে, পুলিশ তখন গিয়ে সেটা আটকাল। ই.এম.পি.এ. কখন, কোথায় পুলিশের অ্যাটেনশন ড্র করবে তারপর পুলিশ অ্যাকশন নেবে? পুলিশের সাথে নিয়মিত কোনও

কো-অর্ডিনেশনের ব্যবস্থা করা যায় কিনা সেটা দেখবেন, বিশেষভাবে যখন মিনিস্ট্রি অফ্ ইনফরমেশন এবং পুলিশ এই দুটোই যখন সৌভাগ্যবশত বা দুর্ভাগ্যবশত আপনার হাতেই রয়েছে, সে ক্ষেত্রে এটাতে কো-অর্ডিনেশন পসিবল কিনা সেটা দেখা দরকার। ভিডিও পাইরেসি বন্ধ না করলে বাংলা ছবির ভবিষ্যৎ অন্ধকার হয়ে যাবে। কারণ এমনিতেই বাজারে চলছে না। এইজন্য ভিডিও পাইরেসি বন্ধ করার জন্য একটা কো-অর্ডিনেশন কমিটি করার দরকার আছে।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি বলেছি, একটা ভিডিও পাইরেসি সেল আছে। সারা রাজ্যে প্রতিটি ভিডিও পার্লারে কি বই হচ্ছে, বিশেষ করে প্রতিটি জেলায়, সেটা অনুসন্ধান করা সম্ভব নয়। এই ব্যাপারে ই.এম.পি.এ. অনুসন্ধান রাখেন, পাইরেসি হয়ে গেছে, পাশের হলে হচ্ছে এটা যদি পুলিশকে বলে, তাহলে তারা অ্যাটাক করে। সেটা কার্যকর আছে। এটা আমরা করছি। কোন্টা ফর প্রাইভেট ভিউয়িং, কোনটা ফ্যামিলি ভিউয়িং এবং কোনটার কপিরাইট আছে হলে দেখানোর জন্য, তালিকাটা ই.এম.পি.এ. ছাড়া দিতে পারবে না কেউ। সুতরাং কো-অর্ডিনেশন আছে। যেভাবে রেড হয়েছে, তার ফিগারটা দেখলে দেখা যাবে এর প্রবণতাটা কমে আসছে।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী জানাবেন কি, বেআইনি ভিডিও, অশ্লীল ছবি কতগুলো কোন জেলায়, কোন থানায় অ্যারেস্ট করা হয়েছে বা আটক করা হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রশ্নটা ছিল পাইরেসি, আপনি বললেন অশ্লীল ছবি। জেলা ভিত্তিক আমি বলতে পারব না, কিন্তু অশ্লীল ছবি দেখানোর জন্য প্রতি বছরই কিছু কিছু গ্রেপ্তার হয়। এই বছরের ফিগারটা আমি দিতে পারব না এখন। ১৯৯২ সালে ৫৭টি হলের ২৪৬ জন লোককে, ৯৩ সালে ২০টি হলের ১৯২ জনকে, ৯৪ সালে ৪টি হলের ১০৮ জনকে, ৯৫ সালে ২১টি হলের ৯৬ জনকে এবং গত বছর ৪টি হলের ৬০ জন লোককে গ্রেপ্তার করা হয়েছে। এই বছর এখনো চলছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** এই যে বেআইনি ভিডিও পার্লারগুলো চলছে, আমার ধারণা স্থানীয় পুলিশ থানাকে টাকা দিয়ে চলছে। এদের মধ্যে একটা আঁতাত আছে। এক্ষেত্রে কোনও স্পেসিফিক ঘটনা জানালে কোনও ব্যবস্থা নেবেন, বা পুলিশের কাছে কোনও স্ট্রিক্ট ডাইরেক্টিভস থাকবে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি যদি নির্দিষ্ট উদাহরণ দিতে পারেন, সেখানে লাইসেন্স নেই, বেআইনিভাবে করছে এবং পুলিশ সেখানে জড়িত, তাহলে নিশ্চয় দেখব।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** আপনি গ্রেপ্তারের হিসেব দিলেন, হল বন্ধ করার হিসেব দিলেন। কিন্তু ইন্ডিয়ান কপি রাইট অ্যাক্ট অনুযায়ী কিছুদিনের মধ্যেই বেল পেয়ে চলে আসে এবং যে ভি.সি.আর.গুলো সিজ্‌ড হয়েছিল, সেইগুলো বন্ড দিয়ে কিছুদিনের মধ্যেই পেয়ে যায়। এটা পুরোপুরি বন্ধ করতে হলে আইনটা পরিবর্তন করতে হবে। এই ব্যাপার নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলেছেন কি, বা কোনও কিছু চিন্তাভাবনা করছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি, দুটো মামলা এ ব্যাপারে আমাদের করতে হয়েছে কেন্দ্রীয় সরকার এগিয়ে আসার আগেই। ভি.ডি.ও. পার্লারে যে ফিল্ম দেখানো হচ্ছে সেটা ফিল্ম কিনা—এ নিয়ে যে মামলা হয়েছে তাতে আমরা জিতেছি। ভিডিও পার্লারের জন্য যে জিনিসগুলো লাগবে, আমি আগেই বলেছি। (১) লাইসেন্স নিতে হবে। লাইসেন্স ফিজ অ্যাপ্রোপ্রিয়েট অথরিটির কাছে দিতে হবে। জেলায় ডি.এম. এবং শহরে হলে কমিশনারের কাছে দিতে হবে। (২) ট্যাক্স দিতে হবে। (৩) কপি রাইট ছাড়া কোনও ফিল্ম দেখানো যাবে না। এগুলো ঠিকমতো না মানলে লাইসেন্স দেওয়া হবে না। এটা অ্যামেন্ডমেন্টের মধ্যে এসে গেছে। এটা না মানলে আমরা লাইসেন্স ক্যানসেল করে দিচ্ছি। আর, যাদের লাইসেন্স নেই, আমরা বন্ধ করে দিচ্ছি। ১৯৯২ থেকে ১৯৯৭ সালে, এ পর্যন্ত এ ব্যাপারে আমরা কয়েক হাজার টি.ভি., ভি.সি.পি., ভি.সি.আর., ক্যাসেট প্লেয়ার প্রভৃতি বাজেয়াপ্ত করেছি।

## মেদিনীপুরের সীমান্তবর্তী গ্রামে উগ্রপন্থী হামলা

***৬৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫।) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি মেদিনীপুর জেলার জামবনী, বিনপুর, বেলপাহাড়ী এলাকায় সীমান্তবর্তী গ্রামগুলি থেকে উগ্রপন্থী রাজনৈতিক দলের কর্মীরা এসে গ্রামবাসীদের উপর আক্রমণ করছে; এবং

(খ) সত্যি হলে,

(১) কতদিন ধরে ঐ ধরনের ঘটনাগুলি ঘটছে; এবং

(২) এ-বিষয়ে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) না।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এখানে উগ্রপন্থী কথাটা ব্যবহার করা হয়েছে। আমি এইভাবে বলতে চাইনি, এডিটের ফলে এটা হয়ে গেছে। আজকে বিভিন্ন জায়গায় রাজনৈতিক সংঘর্ষ হতে দেখা যাচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে, গত এক বছরে মেদিনীপুরে সি.পি.এম. এবং ঝাড়খণ্ড পার্টির মধ্যে সংঘর্ষে কত লোক মারা গেছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি 'হিংসাশ্রয়ী, রাজনৈতিক দল' বলে ছেড়ে দিয়েছেন। আপনি যদি পরিষ্কার করে প্রশ্নটা রাখতেন তাহলে আমি উত্তরটা দিয়ে দিতাম। আপনি যে জেলার কথা বলেছেন সেখানে কিছু সংঘর্ষ হয়েছে। ঝাড়খণ্ডের সঙ্গে আমাদের সি.পি.আই(এম) পার্টির লোকেদের সংঘর্ষ হয়েছে। এটা বেশি হয়েছে জামবনীতে, ২৮টা এক বছরে। এছাড়া, বেলপাহাড়ী এবং বিনপুর থানাতেও সংঘর্ষ হয়েছে। বেলপাহাড়ীতে একটা এবং বিনপুরে আটটা সংঘর্ষ হয়েছে। কেউ মারা যায়নি। ১৯৯৬ সালে জামবনীতে আমাদের দলের চারজন এবং ঝাড়খণ্ডের একজন মারা গেছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যেটা আমি বলতে চেয়েছিলাম, কিন্তু এডিট করার ফলে প্রশ্নটা ঐ রকম হয়ে গেছে সেটা হচ্ছে, বিভিন্ন সময় দেখা যাচ্ছে, একটা রাজনৈতিক দল আরেকটা রাজনৈতিক দলকে আক্রমণ করছে, হামলা করছে। এতে সংশ্লিষ্ট এলাকায় অশান্তির সৃষ্টি হচ্ছে এবং এলাকার শান্তিপ্রিয় মানুষ ঘর-বাড়ি ছেড়ে চলে যাচ্ছে। কিন্তু ঐসব এলাকায় শান্তি প্রতিষ্ঠার জন্য সরকার কোনও ব্যবস্থা নিয়েছেন কি না?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সংঘর্ষ যখন শুরু হয় তার পর থেকে ডি.এম. আমাদের দৃষ্টি আকর্ষণ করেন। এটা স্পর্শকাতর এলাকা, সীমান্ত এলাকা এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষ এর সঙ্গে যুক্ত। তাই আমি ঝাড়খণ্ড পার্টির নেতাদের সঙ্গে আলোচনা করেছি। ডি.এম.ও যুক্তভাবে একটা মিটিং করেছেন। শুধু প্রশাসনিক ক্ষেত্রে নয়, রাজনৈতিক স্তরেও যাতে দুটো পার্টির মধ্যে সংঘর্ষ বন্ধ হয় তার জন্য চেষ্টা হচ্ছে। তবে সাম্প্রতিককালে জামবনীতে সংঘর্ষ যে চেহারা নিচ্ছে তাতে যদি একটা মীমাংসা না করা যায় তাহলে অবস্থাটা আরও খারাপ হবে।

[11-50 – 12-00 noon]

**শ্রী আব্দুল মান্নান ঃ** সেখানে রাজনৈতিক দলগুলির সঙ্গে সংঘর্ষ হচ্ছে, তার মধ্যে শাসকদলও আছে। আমরা জানি, এই হাউসের মাননীয় সদস্য নরেন হাঁসদার

**উপর বিরোধী দলের পক্ষ থেকে বার বার হামলা করা হয়েছে এবং তিনি এই হাউসে সরকার পক্ষের কাছে তাঁর নিরাপত্তার জন্য বার বার আবেদনও করেছেন এবং সংঘর্ষ বন্ধ করার ব্যাপারেও বলেছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি তিনি কি হাউসের মাননীয় সেই বিধায়কের সঙ্গে এ ব্যাপারে আলোচনা করেছেন?**

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ঝাড়খণ্ড পার্টির সঙ্গে আলোচনা করেছি, সেখানে মাননীয় বিধায়ক ছিলেন, তাঁর দলের সভাপতি ছিলেন এবং আরও একজন ছিলেন। আমি এই তিনজনের সঙ্গে আমার ঘরে বসে আলোচনা করেছি। তাঁরা একটা মেমোরান্ডাম নিয়ে এসেছিলেন। তাঁদের সঙ্গে মিটিং করার পর আমি ডি.এম.-কে ডেকে বলেছি আপনি দুটি পার্টিকে ডেকে জেলাস্তরে মিটিং করুন।

**শ্রী সৌগত রায় ঃ** এই ঝাড়খণ্ডের সঙ্গে সি.পি.এম.-এর সংঘর্ষের ব্যাপারটা অনেক দিন ধরেই ঘটছে। ইন্ ফ্যাক্ট গত বছরে সি.পি.এম.-এর চারজন খুন হয়েছিল এবং তখন বুদ্ধদেববাবু মেদিনীপুরে গিয়েছিলেন এবং বিখ্যাত বিবৃতি দিয়েছিলেন, আমার মনে আছে তিনি বলেছিলেন পুলিশ কাকে বলে বুঝিয়ে দেব। চারজন সি.পি.এম. কর্মীর বডি পাওয়া গিয়েছিল। এখন বিনপুর থেকে জামবনীতে সংঘর্ষটা শিফ্ট করেছে যেখানে নরেন হাঁসদার কনস্টিটিউয়েন্সী সেখানে। এবারে জামবনী ব্লক যেটা ঝাড়গ্রাম কনস্টিটিউয়েন্সীর একটা অংশ, সেখানে সি.পি.এম.-এর বিরুদ্ধে অভিযোগ উঠছে যে যিনি সি.পি.এম.-এর এম.এল.এ. তাঁর ভাই বাসু ভগৎ সেখানে একটা প্রাইভেট আর্মি চালাচ্ছে। ইউনিফর্ম পরে জীপে করে রাইফেল নিয়ে যাচ্ছে। সেখানে মানুষের মধ্যে আতঙ্কের সৃষ্টি হয়েছে। একটা মারপিট হওয়ার পরে সি.পি.এম. সেখানে পিছিয়ে আছে। সেখানে প্রাইভেট আর্মি বন্ধ করার ব্যাপারে মাননীয় মন্ত্রী কোনও ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার মুখে আমার ভাষণের কথা শুনলাম, কিন্তু আপনার প্রশ্নটি ঠিক বুঝতে পারলাম না, তবে কোনও রাজনৈতিক দলেরই বেসরকারি বাহিনী রাখতে দেওয়া যাবে না। কারোর রাখার সাহস আছে বলে আমার জানা নেই।

**শ্রী সৌগত রায় ঃ** আমার প্রশ্ন খুবই সিম্পিল, আপনাদের দলের লোক ইউনিফর্ম পরে বেসরকারি বাহিনী তৈরি করছে, ইউনিফর্ম পরে চাঁদা তুলছে, এটা বন্ধ করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ইউনিফর্ম পরা কোনও দলের আর্মি আছে কি না আমার জানা নেই। আমাদের পার্টি ওখানে খুবই সংগঠিত এবং ওখানে একটা মাত্র সিট ছাড়া আদিবাসীদের সমর্থন আমাদের প্রতি আছে, সেখানে ৭০ ভাগ সমর্থন আমাদের প্রতি আছে এটা আমি জানি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, এটা প্রথমে শুরু হয় কেশপুরে এবং তারপর সৌগত রায় যেটা বললেন যে বিনপুর, জামবনী এই তিনটি বিস্তর এলাকায় এটা চলছে। সেখানে প্রশাসন বলে কিছু নেই। আপনাদের পার্টিই সেখানে টোটাল প্রশাসনটাকে নিয়ন্ত্রণ করছে। সেখানে তারা প্রশাসনকে কব্জা করে প্রশাসন চালাচ্ছে। বি.ডি.ও. অ্যান্ড ও.সি. আর কমপ্লিটলি কন্ট্রোলড্ বাই ইয়োর পার্টি। তাই বলছি, প্রশাসনটাকে প্রশাসনের হাতেই দিয়ে দেবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মেদিনীপুর জেলাতে কেশপুরে সি.পি.এম. পার্টির সঙ্গে ঝাড়খণ্ড পার্টির বিরোধিতা আছে। রাজনৈতিক স্তরে বিরোধিতা আমরা করব। আইন-শৃঙ্খলা ভাঙা, খুন-জখম করা চলবে না। আপনাদের সাথে সমঝোতা থাকতে পারে, কিন্তু আমরা রাজনৈতিক ভিত্তিতে বিরোধিতা করব। সেখানে পুলিশ প্রশাসন চলে গেছে বলে আমার জানা নেই।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন রাজনৈতিকভাবে ঝাড়খণ্ডীদের মোকাবিলা করবেন। ঠিক আছে, করুন। কিন্তু বিস্তীর্ণ এলাকা থেকে ঝাড়খণ্ডীদের মেরে তাড়িয়ে ওঁরা ঐসব এলাকার ১০০ ভাগই নিজেদের আয়ত্ত্বে আনবার চেষ্টা করছেন। সে জন্যই ওঁরা ঝাড়খণ্ডীদের পেটাচ্ছেন। যেমন আর.এস.পি. যে এলাকায় সংগঠিত সেই এলাকায় আর.এস.পি.কে পেটানো হচ্ছে, এস.ইউ.সি. যেখানে একটু সংগঠিত সেখানে এস.ইউ.সি.কে পেটানো হচ্ছে, ফরোয়ার্ড ব্লক যেখানে সংগঠিত সেখানে ফরোয়ার্ড ব্লককে পেটানো হচ্ছে। প্রশাসনিক হস্তক্ষেপের দ্বারা আপনার দলের এই কাজ আপনি বন্ধ করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কোন দল রাজনৈতিক সংগ্রামের বাইরে যদি অস্ত্রশস্ত্র নিয়ে, তথাকথিত আর্মস নিয়ে ইউনিফর্ম পরে গোলমাল করে তাহলে সেই দলকে তা করতে দেওয়া হবে না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের মনে আছে কিনা জানি না, গত ১৯৮৫ সালের পঞ্চায়েত নির্বাচনের সময় প্রশাসনের সঙ্গে যুক্ত হয়ে আপনার দল অন্য কোনও রাজনৈতিক দলকে জামবনীতে প্রতিদ্বন্দ্বিতা করতে দেয়নি। এখন সেখানে ঐ অবস্থার যখন পরিবর্তন ঘটেছে তখন বুদ্ধদেব ভগতের ভাই বাসু ভগৎ

জায়গা পুনরায় জোর করে দখল করবার চেষ্টা করছে। এই অবস্থায় জামবনী এলাকার মানুষরা যাতে শান্তিতে বসবাস করতে পারে তার জন্য আপনি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এখানে অনুপস্থিত মাননীয় সদস্যের নাম উল্লেখ করা এবং তাঁর ভাই-এর নাম উল্লেখ করা আমার মনে হয় ঠিক হচ্ছে না। মাননীয় সদস্য মেদিনীপুর জেলা থেকে এসেছেন। আমি তাঁকে বলছি, তিনি তাঁর জেলার ডি.এম. এবং এস.পি.কে জিজ্ঞাসা করবেন ওখানে সরকারের নীতি কি এবং আমার সঙ্গে তাঁদের কি কথা হয়েছে। আপনি তাঁদের সঙ্গে কথা বলতে পারেন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা লক্ষ্য করছি কংগ্রেসের দলীয় নির্বাচনের পর থেকে এ রাজ্যে ওদের দুটি গ্রুপ অস্থিরতা সৃষ্টির চেষ্টা করছে। এর পাশাপাশি আমরা লক্ষ্য করছি ওদেরই বন্ধু এক ভদ্রলোক এ রাজ্যে রথযাত্রা করতে এসে অস্থিরতা সৃষ্টির চেষ্টা করছেন। একটা গ্রুপ বোমা-টোমা রেখে অশান্তি সৃষ্টির চেষ্টা চালাচ্ছে। ওদের গোষ্ঠী কোন্দলের ফলে রাজ্যে খুনোখুনির সম্ভাবনা দেখা দিয়েছে। এই পরিস্থিতিতে সরকারের পক্ষ থেকে রাজ্যবাসীদের নিরাপত্তার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

(হৈচৈ)

## রাজ্যে রিভার লিফ্‌ট-এর সংখ্যা

***৬৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৯৮।) **শ্রী তপন হোড় ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি রিভার লিফ্‌ট আছে (জেলওয়ারী হিসাবসহ);

(খ) উক্ত রিভার লিফ্‌টগুলির মধ্যে কতগুলি কাজ করছে এবং কতগুলি অকেজো অবস্থায় আছে; এবং

(গ) উক্ত অকেজো রিভার লিফ্‌টগুলি চালু করার ব্যাপারে রাজ্য সরকারের পরিকল্পনা কি কি?

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ**

(ক) ৩৩৫৫টি জেলাওয়ারী, হিসাব নিম্নরূপ ঃ

| | জেলার নাম | প্রকল্পের সংখ্যা |
|---|---|---|
| (১) | কোচবিহার | ১১১ |
| (২) | জলপাইগুড়ি | ৯০ |
| (৩) | দার্জিলিং (শিলিগুড়ি) | ১৮ |
| (৪) | উঃ দিনাজপুর | ১০৫ |
| (৫) | দক্ষিণ দিনাজপুর | ২৫৭ |
| (৬) | মালদহ | ৩৪০ |
| (৭) | মুর্শিদাবাদ | ৩৫১ |
| (৮) | নদীয়া | ৩০০ |
| (৯) | উত্তর ২৪ পরগনা | ১৭৪ |
| (১০) | দক্ষিণ ২৪-পরগনা | ১৪৯ |
| (১১) | হাওড়া | ৯৭ |
| (১২) | হুগলি | ৩১৭ |
| (১৩) | বর্ধমান | ২৭৪ |
| (১৪) | বীরভূম | ১১৪ |
| (১৫) | মেদিনীপুর | ৪২৫ |
| (১৬) | বাঁকুড়া | ১৯৫ |
| (১৭) | পুরুলিয়া | ১৩৮ |
| | মোট | ৩৩৫৫ |

(খ) ৩০৯৭টি চালু আছে এবং ২৫৮টি বর্তমানে সাময়িকভাবে অকেজো আছে।

(গ) অকেজো প্রকল্পগুলিকে চালু করার জন্য নিম্নলিখিত পদক্ষেপগুলি নেওয়া হয়েছে।

(১) ইলেকট্রিক ট্রান্সফরমার, হাইটেনশন লাইনের তার ইত্যাদি চুরিজনিত অকেজো নদী জলোত্তলন প্রকল্পগুলি চালু করার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে বলা হয়েছে এবং টাকাও দেওয়া আছে।

(২) ইঞ্জিন, মোটর বিভিন্ন ধরনের যন্ত্রপাতি বার বার চুরি যাবার জন্য অকেজো প্রকল্পের ক্ষেত্রেও পুনর্বার চুরি বন্ধের জন্য স্থানীয় পঞ্চায়েত প্রভৃতির সাহায্য চাওয়া হয়েছে।

(৩) বিভিন্ন স্থানীয় সমস্যা, জলের অপ্রতুলতা, গতিপথ পরিবর্তন প্রভৃতির জন্য কিছু প্রকল্প বন্ধ আছে। এই প্রকল্পগুলিতে চালু করার বা স্থানান্তরিত করার জন্য স্থানীয় স্তরে কথাবার্তা চলছে।

(৪) যন্ত্রপাতি মেরামত সাপেক্ষে যে কয়েকটি প্রকল্প বন্ধ আছে সেগুলিকে চালু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

## Starred Questions

## (to which written Answers were laid on the Table)

### ভাগীরথী দুগ্ধ প্রকল্প

***৬৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৮১।) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রপূর্বক জানাবেন কি—

(ক) "ভাগীরথী দুগ্ধ প্রকল্প"কে সমবায় সমিতি হিসেবে গণ্য করা হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত সমবায় প্রকল্পে "কমন ক্যাডার স্কীম" চালু করা হয়েছে কি?

**প্রাণী সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) "ভাগীরথী দুগ্ধ প্রকল্প" নামে কোনও দুগ্ধ প্রকল্প নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### ত্রাণ দপ্তরের বণ্টিত জামাকাপড়ের গুণমান

***৬৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪০৬।) **শ্রী মুরসালিন মোল্লা ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকারের ত্রাণ বিভাগ থেকে বিধায়কদের যে জামাকাপড় বন্টনের জন্য দেওয়া হয়, তার গুণমান নির্দ্ধারণ করেন কারা; এবং

(খ) উক্ত জামাকাপড় কেনার জন্য কোনও টেন্ডার করা হয় কি না?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ত্রাণ বিভাগের মন্ত্রী মহোদয়ের সভাপতিত্বে অনুষ্ঠিত পার্চেজ বোর্ডের সভায় জামাকাপড়ের গুণমান নির্ধারিত করা হয়। এবং

(খ) না। অর্থ দপ্তরের নির্দেশানুসারে তন্তুজ ও তন্তুশ্রী থেকে উক্ত জামাকাপড় কেনা হয়। সরবরাহে অপারগ হলে সরকারি সমবায় থেকে কেনা হয়।

## জেলখানায় বিচারাধীন বন্দির মৃত্যুর সংখ্যা

***৬৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪১৩।) **শ্রী বরেন বসু ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গত তিন বছরে রাজ্যের জেলখানাগুলিতে বিচারাধীন বন্দির মৃত্যুর সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** গত তিন বছরে (১৯৯৪ জানুয়ারি — ১৯৯৬ ডিসেম্বর) পশ্চিমবঙ্গের জেলখানাগুলিতে বিচারাধীন বন্দির মোট মৃত্যুর সংখ্যা ৮৮।

| | |
|---|---|
| গত ১৯৯৪ সালে মৃত্যুর সংখ্যা | ২৭ |
| ১৯৯৫ সালে মৃত্যুর সংখ্যা | ৩০ |
| ১৯৯৬ সালে মৃত্যুর সংখ্যা | ৩১ |
| মোট | ৮৮ |

## রাধানগরে রামমোহন রায়ের বাড়ি অধিগ্রহণ

***৬৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮২।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** তথ্য ও সংস্কৃতি-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার খানাকুলে রাধানগরে রামমোহন রায়ের পৈত্রিক বাড়িটিকে "জাতীয় গুরুত্বপূর্ণ স্থান" হিসাবে ঘোষণা করার কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে কি না; এবং

(খ) রাজা রামমোহন রায়ের ২২৫তম জন্মবর্ষটিকে উদ্‌যাপনের জন্য রাজ্য সরকারের কি কি পরিকল্পনা আছে?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) ২২শে, মে ৯৭ সকাল ৮টায় রাজ্য সরকারের পক্ষ থেকে কলকাতার ময়দানে রামমোহনের মূর্তির পাদদেশে অন্যান্য বছরের মতো এবারও মাল্যদান অনুষ্ঠানের আয়োজন করা হয়।

তথ্য ও সংস্কৃতি বিভাগ "রাজা রামমোহন রায়-জীবন ও ধর্ম" শীর্ষক

প্রদর্শন সামগ্রী স্থায়ীভাবে প্রদর্শনের জন্য রামমোহন লাইব্রেরী অ্যান্ড ফ্রি রিডিং রুম (কলকাতা)-কে দান করার সিদ্ধান্ত নিয়েছে। এছাড়া, রাজা রামমোহন রায়ের ২২৫তম জন্ম বর্ষ উদ্‌যাপন কমিটি রামমোহনের জন্মস্থল হুগলি জেলার রাধানগরে এবং কর্মস্থল কলকাতায় ২০শে, মে থেকে ২৫শে, মে উভয় স্থানে বিবিধ কর্মসূচি বিশেষ মর্যাদার সঙ্গে উদ্‌যাপন করেছে।

এতদুপলক্ষে মেরী কার্পেন্টারের "দি লাস্ট ডেজ অব্ রাজা রামমোহন" "স্মরণীয় রামমোহন" "গোল্ডেন বুক অব্ রামমোহন" এবং ছুটি স্মরণিকা প্রকাশের ব্যবস্থা করা হয়।

**দার্জিলিং পার্বত্য এলাকাকে পৃথকভাবে স্বীকৃতি প্রদান**

***৬৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *১১০৭।) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, ডুয়ার্সসহ দার্জিলিং পার্বত্য এলাকাকে কেন্দ্রীয় সরকার কর্তৃক পৃথক রাজ্য হিসাবে স্বীকৃতি দেবার বিষয়ে রাজ্য সরকারের সঙ্গে আলোচনা চলছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না

**Unstarred Questions**

**(to which written Answers were laid on the Table)**

**বর্ধমান জেলায় দুগ্ধ-শীতলীকরণ কেন্দ্র**

**৪১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৬০।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বর্ধমান জেলার কুসুমগ্রামে অধিক ক্ষমতাসম্পন্ন দুগ্ধ-শীতলীকরণ কেন্দ্র স্থাপনের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** কুসুমগ্রামে অধিক ক্ষমতাসম্পন্ন দুগ্ধ-শীতলীকরণকেন্দ্র স্থাপনের জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি ইতিমধ্যেই ক্রয় করা হয়েছে কিন্তু বারারী আঞ্চলিক ও মন্তেশ্বর থানা সমবায় বিপণন সমিতি লিমিটেড-এর ভাড়া করা বাড়ির মেঝেতে উক্ত যন্ত্রপাতি স্থাপনের বিষয়ে কিছু সমস্যা দেখা দিয়েছে। উক্ত সমস্যা দূর হলেই যন্ত্রপাতি স্থাপন করে কেন্দ্রটি চালু করা হবে।

## মুর্শিদাবাদ জেলায় ক্লার্ক ও পিয়নের শূন্য পদ

৪২০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩।) **শ্রী ইউনুস সরকার ঃ** স্কুল-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কোন্ কোন্ সার্কেলে এস.আই. ক্লার্ক ও পিয়ন-এর পদ খালি আছে; এবং

(খ) উক্ত পদগুলি কতদিনে পূরণ হতে পারে বলে আশা করা যায়।

**স্কুল-শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নিম্নোক্ত চক্রগুলিতে অবর বিদ্যালয় পরিদর্শক এবং/বা করণিক এবং/বা শ্রেণীর কর্মচারীর পদ শূন্য আছে ঃ

১। বেলডাঙ্গা পশ্চিম চক্র
২। জলঙ্গি চক্র
৩। নওদা দক্ষিণ চক্র
৪। ডোমকল চক্র
৫। ডোমকল দক্ষিণ চক্র
৬। রানীনগর ২ চক্র
৭। জিয়াগঞ্জ চক্র
৮। লালগোলা দক্ষিণ চক্র
৯। বারোযান চক্র
১০। সাগরদিঘী চক্র
১১। জলঙ্গি উত্তর চক্র
১২। সূত্তি চক্র
১৩। নবগ্রাম চক্র
১৪। রঘুনাথগঞ্জ চক্র
১৫। সদর দক্ষিণ চক্র
১৬। সদর পশ্চিম চক্র
১৭। খড়গ্রাম চক্র
১৮। ভগবানগোলা দক্ষিণ চক্র

(খ) আশা করা যাচ্ছে যে, আগামী ৩ (তিন) মাসের মধ্যে অধিকাংশ শূন্য পদগুলি পূরণ করা যাবে।

## আসানসোলে স্টেডিয়াম নির্মাণ

৪২১। (অনুমোদিত প্রশ্ন নং ২১৯।) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি এবং শ্রী আব্দল মান্নান ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোলে একটি স্টেডিয়াম নির্মাণের কোনও পরিকল্পনা আছে কিনা;

(খ) থাকলে, উক্ত স্টেডিয়াম নির্মাণ কবে হবে বলে আশা করা যায়; এবং

(গ) [illegible] টাকা ব্যয় ধরা হয়েছে?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) স্টেডিয়ামের কাজ সমাপ্ত হওয়া ৩টি বিষয়ের যথা—(১) কেন্দ্রীয় সরকারি অনুদান। (২) রাজ্য সরকারি অনুদান এবং (৩) স্থানীয় অনুদান আদায়ের উপর নির্ভরশীল বলে সঠিক নির্মাণকাল নির্ধারণ করা সম্ভব নয়।

(গ) আনুমানিক এক কোটি টাকা।

### হরিহরপাড়া ব্লক হাসপাতালে অ্যাম্বুলেন্স

৪২২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪১।) **শ্রী মোজাম্মেল হক ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার অন্তর্গত হরিহরপাড়া ব্লক প্রাথমিক হাসপাতালের মুমূর্ষু রোগীদের দ্রুত জেলা-সদর হাসপাতালে স্থানান্তরিত করার জন্য কোনও অ্যাম্বুলেন্স নেই; এবং

(খ) সত্যি হলে, এ ধরনের কতগুলি ব্লক প্রাথমিক হাসপাতালে কোনও অ্যাম্বুলেন্স নেই?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) মুর্শিদাবাদ জেলার ২৬টি ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে হরিহরপাড়া ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রসহ মোট ১৭টি ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কোনও অ্যাম্বুলেন্স নেই।

### তফসিলি আদিবাসী এলাকায় বিদ্যুৎ

৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮১।) **শ্রী অজয় দে ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শান্তিপুর থানার বেলগড়িয়া গ্রামের তফসিলি আদিবাসী জনসাধারণ এলাকায় বিদ্যুতের জন্য আবেদন করেছেন কি না; এবং

(খ) করে থাকলে, উক্ত বিষয়ে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, শান্তিপুর থানার বেলগড়িয়া গ্রামের তফসিলি আদিবাসী জনসাধারণ প্রধান, বেলগড়িয়া গ্রাম পঞ্চায়েত মারফৎ বিদ্যুতের জন্য আবেদন করেছেন।

(খ) উক্ত আবেদনের পরিপ্রেক্ষিতে অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার, শান্তিপুর গ্রুপ-সাপ্লাই ২,৮৬,৫৯৯ টাকার একটি কোটেশন ১২-৮-৯৬ তারিখে প্রধান বেলগড়িয়া গ্রাম পঞ্চায়েতকে দেন। কিন্তু ঐ টাকা জমা পড়েনি।

পরবর্তীকালে আলোচনা সাপেক্ষে প্রধান ১,৪৯,২৯২ টাকা জমা দিতে রাজি হন। ঐ টাকায় শুধু এল.টি. লাইন তৈরি হবে। এইচ.টি. লাইন ও ডিস্ট্রিবিউশন সাব-স্টেশন তৈরি করার খরচ পর্ষদ বহন করতে রাজি হয়েছে।

সেই অনুযায়ী ১,৪৯,২৯২ টাকার কোটেশন দেবার জন্য এস.ই. কল্যাণী ডিস্ট্রিবিউশন সার্কেলকে বলা হয়েছে।

## হাওড়ার বিভিন্ন মৌজায় বৈদ্যুতিকরণ

৪২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪০২।) **শ্রী জট লাহিড়ী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় কতগুলি মৌজায় এখনও পর্যন্ত বৈদ্যুতিকরণ হয়নি; এবং

(খ) উক্ত মৌজাগুলিতে কবে নাগাদ বৈদ্যুতিকরণ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাওড়া জেলার বৈদ্যুতিকরণ পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের মাধ্যমে সম্পন করবার ব্যবস্থা করা হয়েছে।

(১) রাজ্য বিদ্যুৎ পর্ষদের এলাকাধীন ৭৫৪টি ভার্জিন গ্রামীণ মৌজার সবকটিই ভার্জিন হিসাবে বিদ্যুৎ পর্ষদ কর্তৃক বিদ্যুতায়িত হয়েছে।

(২) সি.ই.এস.সি. হাওড়া জেলায় তাদের লাইসেন্সভুক্ত এলাকায় বিদ্যুৎ সরবরাহের জন্য প্রস্তুতি গ্রহণ করছে।

(খ) পর্ষদ এলাকায় বাকি ইন্টেনসিফিকেশন ও রিভাইটালাইজেশন-এর কাজ অর্থ বরাদ্দ সাপেক্ষে করা যেতে পারে।

অন্যদিকে সি.ই.এস.সি. তাদের লাইসেন্সভুক্ত এলাকায় বিদ্যুৎ সরবরাহের জন্য সমগ্র রিকুইজিশন হ্যান্ডিলিং সিস্টেম কম্পিউটারের আওতায় এনেছে। এমতাবস্থায় কোনও আবেদনকারী সি.ই.এস.সি.-এর বিধি মেনে আবেদন করলে দুই মাসের মধ্যে বিদ্যুৎ সংযোগ দেওয়া যাবে বলে আশা করা যায়। যে সব ক্ষেত্রে 'মেন লাইন' এবং 'লং এক্সটেনশন'-এর ব্যাপার আছে সেই সব ক্ষেত্রে আবেদনকারীর বিদ্যুৎ সংযোগ পেতে অপেক্ষাকৃত বেশি সময় লাগবে।

### আসানসোলে প্রশাসনিক দপ্তর নির্মাণ

**৪২৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৪।) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোল শহরে প্রশাসনিক দপ্তর নির্মাণের ব্যাপারে কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকলে, তার জন্য কত টাকা ধার্য করা হয়েছে; এবং

(গ) উক্ত কাজটি কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আসানসোল শহরে প্রশাসনিক দপ্তর নির্মাণের কাজ পূর্ত দপ্তর হাতে নিয়েছে।

(খ) এজন্য মোট ১ কোটি ৯৪ লক্ষ ৩৯ হাজার টাকা ধার্য করা হয়েছে।

(গ) সীমানা প্রাচীর দেওয়ার কাজ শুরু হয়েছে।

### বাঙ্গুর হাসপাতালের শয্যা সংখ্যা

**৪২৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৫০৭।) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এম.আর. বাঙ্গুর হাসপাতালটিতে ১৯৭৭ সালে শয্যা সংখ্যা কত ছিল এবং ১৯৯৬তে শয্যা সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** উভয় ক্ষেত্রেই শয্যা সংখ্যা ৬০০ (ছয় শত)।

## সরকারি হাসপাতালে জীবনদায়ী ঔষধ

৪২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫১২।) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সরকারি হাসপাতালগুলিতে কোন্ কোন্ জীবনদায়ী ওষুধ রাখা হয়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্য সরকার ১১২টি অত্যাবশ্যক ওষুধের তালিকা প্রণয়ন করেছেন রোগীদের সরবরাহের জন্য। ৫০টি অত্যাবশ্যক ওষুধ অগ্রাধিকার-এর ভিত্তিতে সমস্ত স্বাস্থ্যকেন্দ্র ও হাসপাতাল থেকে রোগীদের সরবরাহ্ করা হয়।

## বন্ধ শিল্প কারখানা

৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫৫।) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট কতগুলি ছোট, মাঝারি এবং বড় শিল্প বন্ধ অবস্থায় আছে;

(খ) তন্মধ্যে কোন্ জেলায় কোন্ কোন্ শিল্প কারখানা;

(গ) কারখানাগুলিতে মোট শ্রমিক সংখ্যা কত (কারখানাওয়ারী); এবং

(ঘ) সরকার কারখানাগুলি পুনরায় চালু করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১-১২-৯৬ তারিখ পর্যন্ত রাজ্যে মোট ৪৪টি ছোট, ৩৬টি মাঝারি এবং ২৪টি বড় কারখানা বন্ধ অবস্থায় আছে।

(খ) জেলাওয়ারী বন্ধ শিল্পকারখানার তালিকা সংযোজিত হল।

(গ) মোট শ্রমিক সংখ্যা ৩৮,৮১৬ জন। (কারখানাওয়ারী শ্রমিক সংখ্যাও সংযোজিত হল)।

(ঘ) শিল্প বিরোধ আইন অনুযায়ী দ্বিপাক্ষিক ও ত্রিপাক্ষিক স্তরে বৈঠক ও আলোচনা চলছে। কিছু শিল্প কারখানা শ্রম দপ্তরের প্রচেষ্টায় ৩১-১২-৯৬ তারিখের পরে খুলে গেছে। তার সংখ্যা ৪টি।

Statement referred in reply to clause (kha) & (ga) of unstarred question No. 428 (Admitted question No. 555) dated 24-6-97.

| Sl. No. | Name of the Concern | No. of men involved | Types of work stoppages |
|---|---|---|---|
| **District : Calcutta** | | | |
| 1. | EAP Industries Ltd. | 310 | L |
| 2. | Eastern Paper Mill | 600 | L |
| 3. | Lexus Experts | 41 | L |
| 4. | Indo-Japanese Industries Ltd. | 200 | L |
| 5. | Anandam Cinema | 25 | L |
| 6. | Rupbani Cinema | 25 | L |
| 7. | Kalika Pipes & Type Foundry (P) Ltd. | 40 | L |
| 8. | Sur Enamel & Stamping Works (P) Ltd. | 200 | L |
| 9. | Imperial Calendar Co. (P) Ltd. | 38 | L |
| 10. | Ganguram Sweets | 23 | L |
| 11. | Amrita Bazar Patrika (P) Ltd. & Jugantar Ltd. | 960 | L |
| 12. | The Small Tools Mfg. Co. of (I) Ltd. | 277 | L |
| 13. | Audio Waves Pvt. Ltd. | 72 | L |
| 14. | Isgec Jahn Thompson | 109 | L |
| 15. | Sureka Air Transport | 18 | L |
| 16. | Ms. Interstate Transport Agency | 21 | L |
| 17. | Verona Commercial Credit & Investment Co. Ltd. | 3000 | L |
| 18. | American Refrigerator | 500 | L |
| 19. | Indian Capacitors Ltd. | 60 | L |
| 20. | Sect. & Sazby Ltd. | 200 | L |
| 21. | Basani Electrical (P) Ltd. | 30 | L |
| 22. | M. G. Engg. | 25 | L |
| 23. | Calcutta Fan Works Ltd. | 165 | L |
| 24. | Steel Rolling Mills of Bengal Ltd. | 100 | L |
| 25. | Vijay Industrial Works | 70 | L |
| 26. | Sudha Industries | 47 | L |

| Sl. No. | Name of the Concern | No. of men involved | Types of work stoppages |
|---|---|---|---|
| 27. | Inspection & Testing Co. (I) Ltd. | 16 | L |
| 28. | Bunty Cinema | 28 | L |
| 29. | Rupali Cinema | 20 | L |
| 30. | JEA Printing Inks Ltd. | 30 | L |
| 31. | Ms. Rasoi Ltd. (re-opened on 24-1-97) | 200 | L |
| 32. | Macfariene Paints | 120 | L |
| **District : 24-Parganas (S)** | | | |
| 1. | Budge Budge Refineries | 53 | L |
| 2. | Poysa Industrial Co. Ltd. | 175 | L |
| 3. | Standi Pack | 28 | L |
| **District : 24-Parganas (N)** | | | |
| 1. | Mehara Electric Co. | 20 | L |
| 2. | East India Industries | 112 | L |
| 3. | Banashree Cinema | 17 | L |
| 4. | AVJ Wires Ltd. | 75 | L |
| 5. | Feji Jute (P) Ltd. | 33 | L |
| 6. | Vegetable Products Ltd. | 270 | L |
| 7. | Bhagabati Paper & Board Mill | 54 | L |
| 8. | Biswakarma Talkies | 17 | L |
| 9. | Wool Combers of India Ltd. | 535 | L |
| 10. | Bangashree Cotton Mills | 350 | L |
| 11. | Ms. Hind Wire Industries Ltd. | 245 | L |
| 12. | Mamarhati Co. Ltd. | 6003 | L |
| **District : Howrah** | | | |
| 1. | Paul Transport Service & Paul Crane Service | 150 | S |
| 2. | Remington Rand of (I) Ltd. | 1200 | L |
| 3. | Bouria Cotton Mills | 3500 | L |
| 4. | Reform Flour Mill (P) Ltd. | 85 | L |
| 5. | Jaya-Shree Fibre Products Ltd. | 200 | L |

| Sl. No. | Name of the Concern | No. of men involved | Types of work stoppages |
|---|---|---|---|
| 6. | Shyamsundar Casting Works (P) Ltd. | 250 | L |
| 7. | R. D. Industries | 16 | L |
| 8. | Daffodils India Industries | 18 | L |
| 9. | Jute Enggs & Distributing Co. | 19 | L |
| 10. | Oriental Rubber Works | 150 | L |
| 11. | Liluah Iron Works (P) Ltd. | 75 | L |
| 12. | Indo-Japan Steel (P) Ltd. | 620 | L |
| 13. | Chandi Steel Industries (P) Ltd. | 47 | L |
| 14. | Sree Ganga Flour Mills | 67 | L |
| 15. | Canoria Jute & Industries Ltd. (re-opened on 13-3-97) | 3000 | L |
| **District : Hooghly** | | | |
| 1. | Kapila Dairy & Industries | 55 | S |
| 2. | H. Guru Instrument | 100 | S |
| 3. | Nila Food Products Ltd. | 98 | S |
| 4. | Eastend Paper Industries Ltd. | 450 | L |
| 5. | Premier Marketing | 54 | L |
| 6. | Ms. Swaparpur Cinema | 13 | L |
| 7. | Sandkar Cinema | 14 | L |
| 8. | United Vegetables | 44 | L |
| 9. | Shankar Foundry | 30 | L |
| 10. | Shree Engineering Products | 250 | L |
| 11. | Rallis India Ltd. | 200 | L |
| 12. | Refine Steel & Sarvapari Steel | 140 | L |
| 13. | Shentracon Chemicals Ltd. | 185 | L |
| 14. | Hooghly Jute Mills Co. Ltd. (re-opened on 5-3-97) | 5000 | L |
| 15. | India Jute Industries (Cotton Div.) | 1000 | L |
| 16. | Astochand Pramanik | 12 | L |
| 17. | Kiran Chand Pramanik | 13 | L |

| Sl. No. | Name of the Concern | No. of men involved | Types of work stoppages |
|---|---|---|---|
| **District : Nadia** | | | |
| 1. | Himalaya Rubber Products Ltd. | 200 | L |
| 2. | Small Tools Mfg. Co. of (I) Ltd. | 275 | L |
| 3. | Ortha Pharma | 36 | L |
| 4. | Mini Cinema | 22 | L |
| **District : Burdwan** | | | |
| 1. | Eastern Biscuit Co. (P) Ltd. | 210 | L |
| 2. | Bama Metal Industries | 11 | L |
| 3. | Maharaja (P) Ltd. | 63 | L |
| 4. | Ms. Anuradha Cinema | 22 | L |
| 5. | Bharatiya Chemicals | 40 | L |
| 6. | Loharuk Glass Industries (P) Ltd. | 156 | L |
| **District : Purulia** | | | |
| | Kamala Stone-chips Industries (P) Ltd. | 23 | S |
| **District : Birbhum** | | | |
| 1. | Nalhati Stone-chips Owners & Suppliers Assocn. | 3000 | S |
| 2. | Ma Sharvakali Rice Mill | 35 | S |
| 3. | Tancrete (I) Ltd. | 145 | L |
| 4. | Data Cycle (P) Ltd. | 45 | L |
| 5. | M. B. Meneral Industries | 150 | L |
| 6. | Metal Mayurakshi | 18 | L |
| 7. | Ms. Oswall Oil Mill | 10 | L |
| **District : Darjeeling** | | | |
| 1. | Hotel Establishment | 250 | S |
| 2. | Singtom Tea Estate (Re-opened on 1.2.97) | 731 | L |
| 3. | Gopaldhara Tea Estate | 427 | L |
| **District : Jalpaiguri** | | | |
| 1. | Deepti Talkies | 15 | L |

**ভগবানপুরে বন্ধ উপ-স্বাস্থ্যকেন্দ্র**

৪২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮৫।) **শ্রী অজিত খাঁড়া :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার ভগবানপুর এলাকায় সিউলিপুরে ও পুড়গ্রামে উপ-স্বাস্থ্যকেন্দ্র দুটি কয়েক বছর যাবৎ বন্ধ রয়েছে; এবং

(খ) সত্যি হলে,

(১) দীর্ঘদিন বন্ধ থাকার কারণ কি; এবং

(২) কবে নাগাদ উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলি চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, সিউলিপুরে একটি প্রস্তাবিত নতুন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এখনও চালু করা সম্ভব হয়নি।

নুড়গ্রাম নামে মেদিনীপুর জেলায় কোনও প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র/উপ-স্বাস্থ্যকেন্দ্র/সরকারি ডিসপেনসারী নেই।

(খ) (১) সিউলিপুরে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র চালু করার প্রচেষ্টা হচ্ছে। পুড়গ্রামে এ ব্যাপারে কোনও প্রশ্ন ওঠে না।

(২) সিউলিপুরে নতুন স্বাস্থ্যকেন্দ্র চালু করার ব্যাপারটি এখনই বলা সম্ভব নয়।

**চন্দননগরে 'শহিদ কানাইলাল ক্রীড়াঙ্গন' রক্ষণাবেক্ষণ**

৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩০।) **শ্রী কমল মুখার্জি :** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চন্দননগর শহরে অবস্থিত 'শহিদ কানাইলাল ক্রীড়াঙ্গন' রক্ষণাবেক্ষণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) উক্ত ক্রীড়াঙ্গনে স্টেডিয়াম নির্মাণের কাজ কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) অন্যান্য স্টেডিয়ামের মতো এখানেও একটি 'বোর্ড অফ ম্যানেজমেন্ট' গঠন

করা হয়েছে। রক্ষণাবেক্ষণের ভার তাঁদের উপরে ন্যস্ত।

(খ) স্টেডিয়াম নির্মাণের কাজ সম্পন্ন হওয়ার বিষয়টি কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার এবং স্থানীয় জনসাধারণের অনুদানের উপর নির্ভরশীল বলে সঠিক সময় বলা সম্ভব নয়।

## চন্দননগরে 'সুইমিং পুল'

**৪৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৩।) **শ্রী কমল মুখার্জি ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চন্দননগর মহকুমা সদর শহরে 'সুইমিং পুল' করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কোথায় হবে এবং কবে নাগাদ তার কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## হুগলি জেলার বিঘাটি ও খালিসানী গ্রামে বিধিবদ্ধ রেশন-ব্যবস্থা

**৪৩২।** (অনুমোদিত প্রশ্ন নং ৭৫৭।) **শ্রী কমল মুখার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলায় বিঘাটি গ্রাম পঞ্চায়েতের কিছু অংশ ও অধুনালুপ্ত খালিসান গ্রাম পঞ্চায়েত যথাক্রমে ভদ্রেশ্বর ও চন্দননগর পৌরসভায় অন্তর্ভুক্ত হওয়া সত্ত্বেও নাগরিকরা পূর্ণাঙ্গ রেশনের সুযোগ পাচ্ছেন না; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে হুগলি জেলার চন্দননগর পৌরসভার অন্তর্ভুক্ত খালিসানী গ্রাম পঞ্চায়েতের বিধিবদ্ধ রেশন-ব্যবস্থা চালু আছে এবং ঐ এলাকার অধিবাসীরা বিধিবদ্ধ রেশন-ব্যবস্থার সুযোগ ভোগ করছে। বর্তমানে ভদ্রেশ্বর পৌরসভার

অন্তর্ভুক্ত একদা বিঘাটি গ্রাম পঞ্চায়েতের এলাকায় বিধিবদ্ধ রেশন-ব্যবস্থার সুযোগ সম্প্রসারণের সরকারি সিদ্ধান্ত গৃহীত হয়েছে এবং ঐ এলাকার অধিবাসীদের বিধিবদ্ধ রেশন-ব্যবস্থার সুবিধা প্রদানের জন্য প্রয়োজনীয় পদক্ষেপগুলি গ্রহণ করার কাজ চলছে।

(খ) উপরে বর্ণিত অবস্থা দৃষ্টে এই প্রশ্নটির জবাব দেওয়ার প্রয়োজন নেই।

**চন্দননগরে বৈদ্যুতিক চুল্লী**

৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং.৭৬৯।) **শ্রী কমল মুখার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চন্দননগর শহরে 'বৈদ্যুতিক চুল্লী' করার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে,

(১) কোথায়; এবং

(২) উক্ত বিষয়ে স্থানীয় পৌর নিগমকে ইতিমধ্যে কোনও সাহায্য করা হয়েছে কি না?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও পরিকল্পনা নেই।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

**হরিহরপাড়া প্রাইমারী মার্কেটিং সমবায় সমিতিতে অডিট**

৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭২।) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত হরিহরপাড়া প্রাইমারী মার্কেটিং সমবায় সমিতিতে কোন্ আর্থিক বছর পর্যন্ত অডিট করা হয়েছে;

(খ) উক্ত অডিটে পরিচালন কমিটি বা কোনও কর্মচারীর নামে অর্থ তছরূপ বা আত্মসাতের অভিযোগ করা হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে, সংশ্লিষ্ট ব্যক্তির বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হরিহরপাড়া প্রাইমারী মার্কেটিং সমবায় সমিতিতে, ১৯৮৯-৯০ সাল পর্যন্ত অডিট করা হয়েছে।

(খ) উক্ত অডিট রিপোর্টে কারো বিরুদ্ধে কোনও অর্থ তছরূপের বা আত্মসাতের অভিযোগ নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

**বজবজে প্লাইউড**

৪৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৪।) **শ্রী অশোক দেব :** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ এলাকায় প্লাইউড শিল্পের রুগ্নতা রোধ করতে সরকার কোনও ব্যবস্থা নিয়েছে কিনা; এবং

(খ) নিয়ে থাকলে তা কিরূপ?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এবং (খ) বজবজ এলাকায় ওয়েস্টবেঙ্গল প্লাইউড অ্যান্ড অ্যালায়েড প্রোডাক্টস্ ছাড়া অন্য কোনও প্লাইউড ইন্ডাস্ট্রির কথা জানা নেই। উক্ত প্লাইউড কারখানাটি সরকারি পরিচালনাধীন এবং সরকার কারখানাটির উন্নতির জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিচ্ছে। যথা—পাট থেকে বোর্ড তৈরি করার প্রচেষ্টা ইত্যাদি।

**সরকারি হাসপাতালে পরিচালক কমিটি গঠন**

৪৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪৮।) **শ্রী পঙ্কজ ব্যানার্জি :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার পরিচালিত হাসপাতালগুলিতে সরকার কোনও পরিচালক কমিটি গঠন করে কি না; এবং

(খ) উক্ত কমিটিতে কাদের সদস্য হিসাবে নিয়োগ করা হয়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিভিন্ন পর্যায়ের হাসপাতাল/স্বাস্থ্যকেন্দ্রের জন্য বিভিন্ন ধরনের কমিটি আছে। এইগুলিতে সাধারণভাবে জন-প্রতিনিধিরা এবং সরকারি আধিকারিকরা সদস্য।

রাজ্য পর্যায়ের কমিটি বিভাগীয় মন্ত্রীর সভাপতিত্বে বিভিন্ন বিভাগীয় সচিবগণ, অন্য সরকারি আধিকারিক, সেবামূলক প্রতিষ্ঠানের প্রতিনিধি এবং সমাজের বিভিন্ন প্রতিনিধিত্বমূলক সংস্থার মনোনীত বিশিষ্ট ব্যক্তিদের নিয়ে গঠিত।

**মৃত্যুজনিত কারণে কর্মচারী পরিবারের সদস্যকে চাকুরি**

৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৮।) **শ্রী আব্দুল মান্নান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছর থেকে ৩১-১২-৯৬ পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে কর্মরত অবস্থায় মৃত্যুজনিত কারণে কতজন কর্মচারী পরিবারের সদস্যকে চাকুরি (ক্যাটেগরি অনুযায়ী) দেওয়া হয়েছে।

(খ) চাকুরি পাননি এমন কোনও পরিবার আছে কিনা; এবং

(গ) থাকলে, চাকুরি না পাবার কারণ কি কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে কর্মরত অবস্থায় ৮ (আট) জন কর্মচারীর মৃত্যুজনিত কারণে প্রত্যেক পরিবারের একজন করে মোট ৮ (আট) জন সদস্যকে উপরিউক্ত নির্দিষ্ট সময়ের মধ্যে নিম্নোক্ত পদে/ভিত্তিতে এই নিগমে চাকুরি দেওয়া হয়েছে।

| | |
|---|---|
| হেলপার পদে | ৪ জন |
| অ্যাসিস্ট্যান্ট গ্রেড-২ পদে | ২ জন |
| দৈনিক মজুরি ভিত্তিতে | ২ জন |

(খ) হ্যাঁ, ২ (দুই)টি পরিবার আছে।

(গ) উপরিউক্ত উভয় পরিবারের একজন করে সদস্যকে চাকুরি দেওয়ার ব্যাপারটি

সহৃদয়তার সঙ্গে কর্তৃপক্ষের বিবেচনাধীনে আছে। কিন্তু কিছু আইনগত বাধা থাকার জন্য এখনও পর্যন্ত এই দুটি পরিবারের কোনও সদস্যকেই চাকুরি দেওয়া সম্ভব হচ্ছে না।

## বর্ধমান আদালতে স্থান সঙ্কুলান

৪৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১২১৩।) **শ্রী শ্যামাদাস ব্যানার্জি ঃ** বিচার বিভাগীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান আদালতে মাননীয় বিচারক ও উকিল বাবুদের বসার জায়গা সঙ্কুলান হচ্ছে না এবং আসামীরা কাঠগড়ায় ঠিকভাবে দাঁড়াতে পারছেন না;

(খ) সত্যি হলে, ঘরের পরিধি বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত করা হবে বলে আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনও কোনও পরিকল্পনা নেওয়া হয়নি। জেলা জজের কাছ থেকে এ ব্যাপারে সুনির্দিষ্ট প্রস্তাব এলে যত শীঘ্র সম্ভব, প্রয়োজনীয় পরিকল্পনা নেওয়া হবে।

(গ) এখনই বলা সম্ভব নয়।

## বারাসতে স্টেডিয়াম নির্মাণ

৪৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৭।) **শ্রী মহঃ ইয়াকুব ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বারাসতে স্টেডিয়াম নির্মাণের কাজটি কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** স্টেডিয়াম নির্মাণ কাজ সম্পন্ন হওয়ার বিষয়টি কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার এবং স্থানীয় জনসাধারণের অনুদানের উপর নির্ভরশীল বলে সঠিক সময় বলা সম্ভব নয়।

## বজবজ এলাকায় নতুন বৈদ্যুতিক লাইন

৪৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১২৬৬।) **শ্রী অশোক দেব ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলার বজবজ নোদাখালি ও মহেশতলা থানা এলাকায়

(১) নতুন বৈদ্যুতিক লাইন স্থাপনের মঞ্জুরীকৃত স্কীমের সংখ্যা কত (ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত);

(২) উক্ত স্কীমে মোট কত অর্থ বরাদ্দ হয়েছে; এবং

(খ) ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত

(১) কতগুলি স্কীম কার্যকরী হয়েছে;

(২) বাকি স্কীমের কাজ কবে শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) আর.ই.সি. কর্তৃক ঋণদান বন্ধ থাকায় বিগত ৯৫-৯৬ আর্থিক বছর থেকে উক্ত প্রকল্পে গ্রামীণ বৈদ্যুতিকরণের কোনও কাজ হচ্ছে না। তবে ১৯৯৫-৯৬ আর্থিক বছরে জেলা পরিষদ বিদ্যুৎ উন্নয়ন প্রকল্পের অন্তর্গত ২টি বৈদ্যুতিকরণ প্রকল্পের মাধ্যমে বজবজ থানা এলাকায় ১৫টি মৌজায় (ফেজ-১ এ ৮টি এবং ফেজ-২ এ ৭টি) ইন্টেন্সিফিকেশন-এর কাজ অনুমোদিত হয়েছে। পর্ষদের এক্তিয়ারভুক্ত নোদাখালি থানার মৌজাগুলিতে কোনও অনুমোদিত বিদ্যুৎ প্রকল্প বর্তমানে নেই। মহেশতলা থানা এলাকাটি বর্তমানে সি.ই.এস.সি.-এর অন্তর্ভুক্ত।

(২) ফেজ-১ প্রকল্পের আটটি মৌজা ইন্টেন্সিফিকেশন-এর জন্য ৯.২৩ লক্ষ টাকা এবং ফেজ-২ প্রকল্পে সাতটি মৌজা নিবিড়ীকরণের জন্য ২২.৫৯ লক্ষ টাকা অর্থাৎ মোট ৩১.৮২ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে।

(খ) (১) দুটি প্রকল্পের কাজই কার্যকরী হয়েছে। ফেজ-১ প্রকল্পের ৮টি মৌজার মধ্যে ৭টি কাজ শেষ হয়েছে এবং ১টি মৌজার কাজ চলছে। শীঘ্র এর কাজ শেষ হবে বলে আশা করা যায়। ফেজ-২ প্রকল্পের ৭টি মৌজার মধ্যে ৪টির কাজ শেষ হয়েছে, বাকি ৩টির কাজ চলছে, আশা করা যায় শীঘ্রই এই কাজ শেষ হবে।

(২) প্রযোজ্য নয়।

**বজবজে লোকদীপ কুটির জ্যোতি প্রকল্প**

৪৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১২৮৯।) **শ্রী অশোক দেব ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) (১) বিগত ৯৪-৯৫ আর্থিক বছরে এবং (২) ১৯৯৫-এর ১লা এপ্রিল থেকে ৩১শে ডিসেম্বর সময়সীমার মধ্যে বজবজ থানা এলাকায় কতগুলি 'লোকদীপ কুটির জ্যোতি প্রকল্প' অনুমোদিত হয়েছে;

(খ) উক্ত প্রকল্পে কত টাকা বরাদ্দ করা হয়েছিল; এবং

(গ) কতগুলি প্রকল্প বাস্তবায়িত হয়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলার বজবজ থানার অন্তর্গত মৌজাগুলিতে 'লোকদীপ কুটির জ্যোতি প্রকল্প'র মাধ্যমে ১৯৯৪-৯৫ সালে ৭টি, ১৯৯৫-৯৬ সালে ৬টি এবং ১৯৯৬-৯৭ সালে ২টি গৃহে বিদ্যুৎ সংযোগ অনুমোদিত হয়।

(খ) এই প্রকল্পের মাধ্যমে প্রতি গৃহে বিদ্যুৎ সংযোগের জন্য ৬০০ (ছয়শত) টাকা বরাদ্দ করা হয়েছিল।

(গ) জেলা পরিষদের কাছ থেকে যথাযথ নামের তালিকা না পাওয়াতে গত তিন বছরে এই প্রকল্পের মাধ্যমে কোনও গৃহে বিদ্যুৎ সংযোগ করা সম্ভব হয়নি।

**Number of Government Hospital**

**442.** (Admitted Question No. 1397.) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state—

How many government Hospitals were in operation in the State during the year 1995-96 and 1996-97 (up-to 31st December)?

**Minister-in-charge of the Department of Health & Family Welfare : Number of State Government Hospitals as on 31-3-95—**

| | | |
|---|---|---|
| (1) | Government Hospitals under the Management of Health Department | 119 |
| (2) | Government Hospitals under the Management of other than Health Department | 75 |
| (3) | Rural Hospitals | 95 |
| (4) | Block Primary Health Centres` | 246 |
| (5) | Primary Health Centres | 924 |

**Number of State Government Hospitals as on 31-3-1996–**

| | | |
|---|---|---|
| (1) | Government Hospitals under the Management of Health Department | 122 |
| (2) | Government Hospitals under the Management of other than Health Department | 74 |
| (3) | Rural Hospitals | 96 |
| (4) | Block Primary Health Centres | 250 |
| (5) | Primary Health Centres | 919 |

**নবগ্রাম পঞ্চায়েত এলাকায় বিদ্যুতের উন্নতিকরণ**

৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭০।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরপাড়া এলাকায় কানাইপুর ও নবগ্রাম পঞ্চায়েত এলাকায় বিদ্যুতের উন্নতির জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে; এবং

(খ) কতদিনে এই ব্যাপারে উন্নতি হবে বলে আশা করা যায়?

(ক) ২৪শে জুন, ১৯৯৭, মঙ্গলবার, লিখিত উত্তরের জন্য প্রশ্নাবলীর নবম তালিকায় ১৪ নং পৃষ্ঠায় ৪৪৩ নং প্রশ্নে (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭০) মুদ্রণ প্রমাদজনিত কারণে উত্তরটি সংযোজিত হয়নি; উক্ত প্রশ্নের লিখিত উত্তর পরবর্তী তালিকায় প্রকাশিত হবে।

**ব্যাণ্ডেল-বাগখাল বাসরুটের সম্প্রসারণ**

৪৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০৬।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্যাণ্ডেল-বাগখাল বেসরকারি ২ নং বাসরুটকে ব্যাণ্ডেল-বালিখাল পর্যন্ত

সম্প্রসারণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, তা কতদিনে কার্যকর হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আঞ্চলিক পরিবহন সংস্থা, হুগলি ২ নং বাসরুটকে সম্প্রসারণ করার পরিকল্পনা নিয়েছেন।

(খ) বিবেকানন্দ সেতু সারানোর জন্য বন্ধ আছে। তাই, বাসের পার্কিং সমস্যার জন্য ২ নং বাসরুট সম্প্রসারণ করার পরিকল্পনা এখন কার্যকর করা সম্ভব হয়নি।

**কুলটি কেন্দুয়া হাইস্কুলের প্রধান শিক্ষকের শূন্যপদ**

৪৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৫।) **শ্রী মানিকলাল আচার্য ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান জেলার কুলটি কেন্দুয়া হাইস্কুলের প্রধান শিক্ষকের পদটি দীর্ঘদিন যাবৎ শূন্য রয়েছে; এবং

(খ) সত্যি হলে, ঐ পদটি পূরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জেলা বিদ্যালয় পরিদর্শক তাঁর ২১-৪-১৯৯৫ তারিখের ৯৪৩ নং পত্রাংকে বিদ্যালয় কর্তৃপক্ষকে উক্ত পদটি পূরণের জন্য অনুমতি দিয়েছিলেন কিন্তু অদ্যাবধি বাছাই করা প্রার্থীদের নামসূচী বিদ্যালয়ের তরফ থেকে জেলা বিদ্যালয় পরিদর্শকের দপ্তরে অনুমোদনের জন্য জমা পড়েনি।

**বীরভূমের গ্রামীণ হাসপাতালে এক্স-রে ইউনিটের কাজ**

৪৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৯।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

বীরভূম জেলার সুরারই গ্রামীণ হাসপাতালটিতে এক্স-রে ইউনিট এবং ল্যাবরেটরির কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** এ-বিষয়ে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হয়েছে। ইউনিটগুলি শীঘ্রই চালু হবে বলে আশা করা যায়।

### আমডোল ও চাতরায় নলবাহী জলসরবরাহ প্রকল্প

৪৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৪।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** জনস্বাস্থ্য কারিগর বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার আমডোল ও চাতরা ২ নং গ্রামীণ নলবাহী জল সরবরাহ প্রকল্প দু'টি কোন পর্যায়ে আছে; এবং

(খ) উক্ত প্রকল্প দু'টির কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বীরভূম জেলা পরিষদের কাছ থেকে আমডোল-এর জন্য নলবাহী জলসরবরাহ প্রকল্পের প্রস্তাব. পাওয়া গেছে।

(খ) এখনই বলা সম্ভব নয়।

### ফুলিয়ায় বন্ধ কোল্ডস্টোরেজ

৪৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬০।) **শ্রী অজয় দে ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শান্তিপুর ব্লকের ফুলিয়ায় কোল্ডস্টোরেজটি বর্তমানে বন্ধ আছে;

(খ) সত্যি হলে, এর কারণ কি; এবং

(গ) উক্ত কোল্ডস্টোরেজটি খোলার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, উক্ত কোল্ডস্টোরেজটি ১৯৯৫ সালের অক্টোবর মাস থেকে বন্ধ আছে।

(খ) অনিয়মিত বিদ্যুৎ সরবরাহ, যান্ত্রিক গোলযোগ ও উচ্চতাপমাত্রার ফলে ১৯৯৫ সালে আনুমানিক ১৩,৫০০ বস্তা আলু পচে নষ্ট হয়ে গেছে। ফলে সমিতির বর্তমান, আর্থিক অবস্থা খুবই খারাপ এবং সেই কারণে কোল্ডস্টোরেজ চালানো সম্ভব হয়নি। প্রচেষ্টা সত্ত্বেও বিমা কোম্পানি থেকে

কিছু ক্ষতিপূরণ পাওয়া যায়নি।

(গ) সমবায় আইনে উক্ত কোল্ডস্টোরেজ চালাবার দায়িত্ব সরকারের নয়। তৎসত্ত্বেও উক্ত কোল্ডস্টোরেজের আর্থিক পরিস্থিতি ও অন্যান্য বিষয়ে খতিয়ে দেখে এবং বিবেচনা করে এটি পুনরায় খোলার জন্য সরকার উপযুক্ত ব্যবস্থা নিয়েছে।

**বেলপাহাড়ী ব্লকে পানীয় জল সরবরাহ প্রকল্প**

৪৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭১১।) **শ্রী বুদ্ধদেব ভকত ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেলপাহাড়ী ব্লকে পানীয় জল সরবরাহ প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে! এবং

(খ) উক্ত প্রকল্প কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(খ) বেলপাহাড়ী ব্লকে পানীয় জল সরবরাহ প্রকল্পের কাজ চলছে। প্রকল্পটির পরিকাঠামোগত অগ্রগতি নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| (১) সরবরাহ জলাধার ও সংলগ্ন কাঠামো | ৯০ শতাংশ |
| (২) রাইজিং মেইন | ৮৫ শতাংশ |
| (৩) বন্টন ব্যবস্থা | ৪০ শতাংশ |
| (৪) জলাধার | ৮০ শতাংশ |

(খ) প্রয়োজনীয় অর্থ ও বিদ্যুতের যোগান সাপেক্ষে প্রকল্পটি ১৯৯৭-৯৮ সালে রূপায়িত হবে বলে আশা করা যায়।

**আয়োডাইজ্‌ড ভোজ্য লবণ সরবরাহ**

৪৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৯৫।) **শ্রী অজয় দে ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থা কর্তৃক বন্টিত আয়োডাইজ্‌ড ভোজ্য লবণ নিয়মিত রেশন দোকানে সরবরাহ হচ্ছে না;

(খ) সত্যি হলে, অনিয়মিত সরবরাহের কারণ কি; এবং

(গ) নিয়মিত সরবরাহের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এটা আংশিক হলেও সত্যি।

(খ) বিধিবদ্ধ এলাকার রেশন দোকানে ওই লবণ ক্রেতাদের চাহিদা অনুযায়ী যথেষ্ট পরিমাণে এবং নিয়মিতভাবে সরবরাহ হচ্ছে। উক্ত সংস্থাটি রেশন দোকানে পৌঁছে দিচ্ছে। সংস্থাটি কলকাতায় বলে পশ্চিমবঙ্গের আংশিক রেশন এলাকায় সরবরাহের কিছু বিঘ্ন হচ্ছে।

(গ) যাতে আংশিক রেশন এলাকায় আয়োডাইজ্‌ড ভোজ্য লবণের সরবরাহ ঠিক থাকে তার জন্য জেলা মহকুমা নিয়ামকদের অফিসিয়াল পত্র দ্বারা যোগাযোগ করা হয়েছে।

**নদীয়া জেলার বিদ্যুতায়িত মৌজার সংখ্যা**

**৪৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭৯৯।) **শ্রী অজয় দে ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

৩১শে জানুয়ারি ১৯৯৭ পর্যন্ত নদীয়া জেলার মোট কতগুলি মৌজা বিদ্যুতায়িত করা হয়েছে (থানাওয়ারী)?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৮১ সালের আদমশুমারি অনুযায়ী নদীয়া জেলার জনবসতিপূর্ণ ১,২৫৪টি গ্রামীণ মৌজার মধ্যে ৩১শে জানুয়ারি, ১৯৯৭ পর্যন্ত সব ক'টিতেই 'ভার্জিন' হিসাবে বিদ্যুতায়ন হয়েছে।

যাই হোক বিদ্যুতায়নের থানাওয়ারী হিসাব নিচে দেওয়া হল ঃ

| ক্রমিক সংখ্যা | থানার নাম | গ্রামীণ মৌজার সংখ্যা |
|---|---|---|
| ১। | করিমপুর | ১২৮ |
| ২। | তেহড় | ৮৭ |
| ৩। | কালিগঞ্জ | ১০৭ |
| ৪। | নাবগনীপাড়া | ৯৯ |
| ৫। | চাপড়া | ৭৮ |

| | | |
|---|---|---|
| ৬। | কৃষ্ণনগর | ৫২ |
| ৭। | নবদ্বীপ | ২৩ |
| ৮। | শান্তিপুর | ৬১ |
| ৯। | হাঁসখালি | ৭৮ |
| ১০। | রানাঘাট | ১৭৪ |
| ১১। | কৃষ্ণগঞ্জ | ১৩১ |
| ১২। | চাকদহ | ১৩১ |
| ১৩। | কল্যাণী | ২০ |
| ১৪। | হরিণঘাটা | ৮৫ |
| | | ১,২৫৪ |

**বগুলাতে বি. টি. কলেজ**

৪৫২। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২৮।) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার বগুলাতে কোনও বি.টি./বি.এড/পি.জি.বি.টি. কলেজ খোলার পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, কত দিনের মধ্যে উক্ত কলেজ চালু করা সম্ভব হবে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**দ্বারকেশ্বর নদীর উপর ব্রিজ নির্মাণ**

৪৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫৫।) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একলক্ষ্মীতে দ্বারকেশ্বর নদীর উপর ব্রিজ তৈরির কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বিভাগে এরূপ কোনও প্রস্তাব নেই;

(খ) প্রশ্ন ওঠে না।

## বেকার যুবকদের হাস্কিং মিল চালানোর লাইসেন্স

**৪৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬২।) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোশয় অনুগ্রহ করে জানাবেন কি—

বেকার যুবকদের হাস্কিং মিল চালানোর জন্য লাইসেন্স দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না। বেকার যুবকদের জন্য এরূপ মিল চালানোর লাইসেন্স দেওয়ার আলাদা কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বর্তমানে নেই।

## শুখা এলাকায় চাষের প্রকল্প

**৪৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬৪।) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন জেলায় কিয়দাংশের বিভিন্ন ব্লকে শুখা এলাকায় চাষের প্রকল্প চালু আছে কি না;

(খ) থাকলে, মোট কটি ব্লকে উক্ত প্রকল্প চালু আছে (জেলা ভিত্তিক); এবং

(গ) উক্ত এলাকায় কোন্ কোন্ ফসলের চাষ হয়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের বিভিন্ন জেলার কিয়দাংশের বিভিন্ন ব্লকে শুখা এলাকায় (ড্রাইল্যাণ্ড) চাষের প্রকল্প চালু আছে।

(খ) রাজ্যের মোট ৫৯টি ব্লকে এই প্রকল্প চালু আছে। নীচে জেলাভিত্তিক তথ্য পেশ করা হল ঃ

| জেলা | ব্লকের সংখ্যা |
|---|---|
| (১) পুরুলিয়া | ২০ |
| (২) বাঁকুড়া | ১০ |
| (৩) বীরভূম | ৭ |
| (৪) মেদিনীপুর পশ্চিম | ১৮ |

| | | |
|---|---|---|
| (৫) বর্ধমান | | ৪ |
| | মোট | ৫৯ টি ব্লক |

(গ) উক্ত এলাকায় ধান, ভুট্টা, বিভিন্ন ডালশস্য যেমন অড়হর, কুলথি, কলাই এবং তেল উৎপন্নকারী শস্য, যেমন—বাদাম, সরিষা, তিসি ইত্যাদি ফসলের চাষ হয়।

**পাস্তুর ল্যাবরেটরিতে এ. আর. ভি. তৈরি**

৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭৩।) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্তমানে পাস্তুর ল্যাবরেটরিতে এ. আর. ভি. তৈরি করা বন্ধ আছে;

(খ) সত্যি হলে, এর কারণ কি; এবং

(গ) উক্ত ভ্যাক্সিন তৈরি করার ব্যাপারে সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) নয়াদিল্লির কেন্দ্রীয় স্বাস্থ্য কৃত্যক থেকে আগত বিশেষজ্ঞ দলের সুপারিশ অনুযায়ী পাস্তুর ল্যাবরেটরিতে মেরামতি ও আধুনিকীকরণের কাজ চলছে। উক্ত সংস্থার মান সুপারিশ অনুযায়ী উন্নত না হওয়া পর্যন্ত এ.আর.ভি. তৈরি বন্ধ আছে।

(গ) সামান্য কিছু যন্ত্রপাতি সংস্থাপনের কাজ ছাড়া পাস্তুর ইনস্টিটিউট আধুনিকীকরণের কাজ সম্পন্ন হয়েছে। আশা করা যায় যে, পরীক্ষামূলকভাবে এ.আর.ভি. উৎপাদন শীঘ্র শুরু করা যাবে।

**উর্দু ও ফার্সী শিক্ষা**

৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯৩।) **শ্রী হাফিজ আলি সায়রানী ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে বর্তমানে কোন কোন বিশ্ববিদ্যালয়ে (১) উর্দু; এবং (২) ফার্সী ক্লাসের ব্যবস্থা আছে।

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্নাতকোত্তর স্তরে এবং অনুমোদিত কিছু কিছু কলেজে উর্দু ও ফার্সী পড়ানো হয়। অন্যান্য বিশ্ববিদ্যালয়ের মধ্যে কেবলমাত্র উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় ও বর্ধমান বিশ্ববিদ্যালয়ের অনুমোদিত কয়েকটি কলেজে উর্দু পড়ানো হয়।

২৪শে জুন, ১৯৯৭, মঙ্গলবার, লিখিত উত্তরের জন্য প্রশ্নাবলীর ১৮ নং পৃষ্ঠায় ৪৫৭ নং প্রশ্নে (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯৩) 'শ্রী হাফিজ আলি সায়রানী'র পরিবর্তে 'শ্রী হাফিজ আলম সায়রানী' এবং ১৯ নং পৃষ্ঠায় ৪৫৮ নং প্রশ্নে (অনুমোদিত প্রশ্ন নং ১৯০৯) 'শ্রী মহবুল হক'এর পরিবর্তে 'শ্রী মহবুবুল হক' পড়তে হবে।

### চাঁচোলে স্বাস্থ্যকেন্দ্র স্থাপন

**৪৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯০৯।) **শ্রী মহবুল হক ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার চাঁচোল ১ নং ও ২ নং ব্লকে স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাসতবায়িত হবে বলে আশা করা যায়।

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### রাজ্যের বিপণন সংস্থার কর্মী নিয়োগ

**৪৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯৫২।) **শ্রী তপন হোড় এবং শ্রী নর্মদা রায় ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি বিপণন সংস্থা কাজ করছে (জেলাওয়ারী হিসাব);

(খ) উক্ত সংস্থাগুলিতে মোট কতজন কর্মচারী কাজ করেন;

(গ) এটা কি সত্যি যে, গত এক বছরে পশ্চিমবঙ্গে বিপণন সংস্থাগুলিতে বেআইনি নিয়োগের সন্ধান রাজ্য পেয়েছে; এবং

(ঘ) সত্যি হলে, উক্ত বেআইনি নিয়োগের বিরুদ্ধে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে মোট ৪৭টি নিয়ন্ত্রিত বাজার সমিতি আছে। জেলাভিত্তিক হিসাব সংযোজিত হল।

| জেলা | নিয়ন্ত্রিত বাজার সমিতির নাম | সংখ্যা |
|---|---|---|
| কোচবিহার | (১) দিনহাটা, (২) কোচবিহার সদর, (৩) তুফানগঞ্জ, (৪) মাথাভাঙ্গা, (৫) মেখলিগঞ্জ, (৬) হলদিবাড়ী | ৬ |
| জলপাইগুড়ি | (১) বেলাকোবা, (২) আলিপুরদুয়ার, (৩) ধূপগুড়ি | ৩ |
| দার্জিলিং | (১) শিলিগুড়ি, (২) কালিম্পং | ২ |
| উত্তর দিনাজপুর | (১) ইসলামপুর, (২) কালিয়াগঞ্জ | ২ |
| দক্ষিণ দিনাজপুর | (১) বালুরঘাট | ১ |
| মালদা | (১) সামশী, (২) ইংলিশ বাজার | ২ |
| মুর্শিদাবাদ | (১) কাশিম বাজার, (২) লালবাগ, (৩) কান্দি, (৪) ধুলিয়ান | ৪ |
| নদীয়া | (১) বেথুয়াডহরী, (২) করিমপুর, (৩) চাকদা | ৩ |
| উত্তর ২৪-পরগনা | (১) বারাসাত১ | |
| দক্ষিণ ২৪-পরগনা | (১) আলিপুর সদর | ১ |
| হাওড়া | (১) উলুবেড়িয়া | ১ |
| বর্ধমান | (১) কালনা, (২) কাটোয়া, (৩) মেমারী, (৪) গুসকরা, (৫) আসানসোল | ৫ |
| বীরভূম | (১) বোলপুর | ১ |
| পুরুলিয়া | (১) বলরামপুর,(২) ঝালদা | ২ |
| মেদিনীপুর | (১) তমলুক, (২) ঝাকড়া, (৩) চন্দ্রকোনা, (৪) মেদিনীপুর সদর, (৫) কাঁথি | ৫ |
| বাঁকুড়া | (১) বাঁকুড়া সদর, (২) ঝালিপাহাড়ী, (৩) বিষ্ণুপুর, (৪) জয়পুর, (৫) সিমলাপাল | ৫ |
| হুগলি | (১). পাণ্ডুয়া, (২) চাঁপাডাঙ্গা, (৩) শেওড়াফুলি | ৩ |
| | মোট | ৪৭ |

(খ) ঐ সংস্থাগুলিতে মোট ১২৩৭ জন কর্মচারী কাজ করেন।

(গ) এবং (ঘ) বেআইনি নিয়োগ হয় নাই।

**'রাধানগর' গ্রামকে পর্যটন কেন্দ্র হিসেবে গড়ে তোলার পরিকল্পনা**

৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং ২০২০।) **শ্রী বংশীবদন মৈত্র ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজা রামমোহন রায়ের জন্মস্থান হুগলি জেলার খানাকুলের 'রাধানগর' গ্রামকে পর্যটনকেন্দ্র হিসেবে গড়ে তোলার পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে পরিকল্পনাটি কিরূপ?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। বর্তমানে কোনও পরিকল্পনা নেই।

(খ) এখনই প্রশ্ন ওঠে না।

তবে ১৯৯৭-৯৮ সালে হুগলি জেলার তারকেশ্বরে একটি পর্যটক আবাস এবং চন্দননগরে একটি ক্যাফেটারিয়া নির্মাণের পরিকল্পনা আছে।

**কাটোয়া এস. বি. এস. টি. সি.-র স্ট্যান্ড**

৪৬১। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩৬।) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাটোয়ায় এস.বি.এস.টি.সি.র স্ট্যান্ড এবং গ্যারেজ নির্মাণের কাজ বন্ধ হওয়ার কারণ কি; এবং

(খ) উক্ত কাজ রূপায়ণের ক্ষেত্রে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনও পর্যন্ত কোনও জমি অধিগৃহীত ও হস্তান্তরিত করা সম্ভব হয়নি।

(খ) জমি অধিগ্রহণ না হওয়ায় কোনও ব্যবস্থা গ্রহণ করা যায়নি।

**কাটোয়ায় ভগ্নপ্রায় বিদ্যালয় সংস্কার**

৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং ২০৪২।) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কাটোয়া বিধানসভা এলাকায় পানুহাটের রাজমহিষী

দেবী মাধ্যমিক বিদ্যালয়-এর গৃহ ভগ্নপ্রায়; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিদ্যালয় গৃহ সংস্কারের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কোনও তথ্য আমাদের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কালনায় এস. বি. এস. টি. সি.র ডিপো**

৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ২০৫৫।) **শ্রী দেবব্রত ব্যানার্জি ও শ্রী বীরেন ঘোষ** ঃ পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কালনা শহরে এস.বি.এস.টি.সি.র ডিপো খোলার কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) কালনা এগ্রি. রেগুলেটেড মার্কেট কমিটির নিকট হতে প্রস্তাবিত জমি পাওয়া গেলে ডিপো পরিকাঠামো তেরির কাজ শুরু করা হবে। এ ব্যাপারে কৃষি বিপণন দপ্তরের সাথে যোগাযোগ করা হয়েছে।

**শঙ্করপুরে পর্যটক আবাস নির্মাণ**

৪৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ২০৭৪।) **শ্রী মৃণালকান্তি রায়** ঃ পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শঙ্করপুরে একটি পর্যটন আবাস নির্মাণ করার কোনও পরিকল্পনা আছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) আশা করা যায় ১৯৯৭-৯৮ আর্থিক বছরে প্রথম দিকেই কাজটি আরম্ভ হয়ে যাবে।

কেন্দ্রীয় সরকার পর্যটক আবাসটি নির্মাণের জন্য ৪০.১৩ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। মঞ্জুরীকৃত অর্থের প্রথম কিস্তিতে ২০.০০ লক্ষ টাকা পাওয়া গেছে। পর্যটক আবাসটির নির্মাণের দায়িত্ব কেন্দ্রীয় পূর্ত দপ্তরকে দেওয়া হয়েছে। আবাসটির নক্সাও অনুমোদিত হয়েছে।

## কৃষি দপ্তরের ক্যাজুয়াল কর্মিদের সংখ্যা

**৪৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২১০০।) **শ্রী নির্মল ঘোষ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৬ সালের ৩১শে জানুয়ারি কৃষি দপ্তরের অধীনে কর্মরত ক্যাজুয়াল কর্মিদের সংখ্যা কত ছিল (জেলাওয়ারী হিসাব)?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৯৬ সালের ৩১শে জানুয়ারি কৃষি দপ্তরের অধীনে কর্মরত ক্যাজুয়াল কর্মিদের সংখ্যা ১.৪৫৫ জন।

জেলাওয়ারী হিসাব ঃ-

| | | | | |
|---|---|---|---|---|
| ১। | কোচবিহার | ৭১ জন | ১০। হাওড়া | ১ জন |
| ২। | জলপাইগুড়ি | ২১ জন | ১১। হুগলি | ২৬ জন |
| ৩। | দার্জিলিং | ২০০ জন | ১২। বর্ধমান | ৭ জন |
| ৪। | উত্তর-দক্ষিণ দিনাজপুর | ৪৬ জন | ১৩। বীরভূম | ১৭ জন |
| ৫। | মালদহ | ১৮ জন | ১৪। বাঁকুড়া | ১৪ জন |
| ৬। | মুর্শিদাবাদ | ১০ জন | ১৫। পুরুলিয়া | ২৫ জন |
| ৭। | নদীয়া | ১৬ জন | ১৬। মেদিনীপুর (পূর্ব) | ১ জন |
| ৮। | উত্তর ২৪ পরগনা | ৩ জন | ১৭। মেদিনীপুর (পশ্চিম) | ৯৬৪ জন |
| ৯। | দক্ষিণ ২৪ পরগনা | ১৫ জন | মোট | ১,৪৫৫ জন |

## দুর্গাপুর ইন্দাস সামড়োঘাট এস.বি.এস.টি.সি.র বাস চালুকরণ

**৪৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২১১২।) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দুর্গাপুর হতে সামড়োঘাট ভায়া ইন্দাস এস.বি.এস.টি.সি. বাস চালাবার কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে, কতদিন নাগাদ উক্ত বাস চলাচল করবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় বাসের সংখ্যা**

৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ২১২০।) **শ্রী নন্দদুলাল মাঝি ও শ্রী হারাধন বাউড়ী ঃ** পরিবহন বিভাগের ভাবপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় বিভিন্ন রুটে কত সংখ্যক বাস চলাচল করছে; এবং

(খ) উক্ত বাস থেকে প্রতিদিন কত লাভ বা লোকসান হয়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দৈনিক গড়ে ২২৪টি বাস চলাচল করে।

(খ) নগদ ভিত্তিতে দৈনিক ৩২০ টাকা। থোক ভিত্তিতে দৈনিক ১,৫৩৪ টাকা লোকসান হয়।

**লোক-আদালত**

৪৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ২১২১।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ও শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি, ১৯৯৭ পর্যন্ত রাজ্যে কতবার লোক-আদালত বসানো হয়েছে (জেলওয়ারী তথ্য); এবং

(খ) লোক-আদালত মারফৎ উক্ত সময় পর্যন্ত কতগুলি মামলার নিষ্পত্তি হয়েছে (জেলওয়ারী তথ্য)?

**বিচার-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৪ বার। কলকাতা-৬, বর্ধমান-৬, মেদিনীপুর-৩, হুগলি-৩, পুরুলিয়া-৫, বাঁকুড়া-৩, উত্তর ২৪ পরগনা-৪, দক্ষিণ ২৪ পরগনা-৩, নদীয়া-৩, বীরভূম-৩, দার্জিলিং-২, দক্ষিণ দিনাজপুর-৩, উত্তর দিনাজপুর-১, কুচবিহার-৩, মুর্শিদাবাদ-১, জলপাইগুড়ি-২, হাওড়া-২ ও মালদা-১।

(খ) মোট—৩,৮৫৭টি।

| | |
|---|---|
| কলকাতা | ৫৫০ |
| বর্ধমান | ৩৮৮ |
| মেদিনীপুর | ২৪২ |
| হুগলি | ৬২০ |
| পুরুলিয়া | ১৮৫ |
| বাঁকুড়া | ১১৪ |
| উত্তর ২৪-পরগনা | ৩২২ |
| দক্ষিণ ২৪-পরগনা | ২১৬ |
| নদীয়া | ২০২ |
| বীরভূম | ১২২ |
| দার্জিলিং | ৫১ |
| দক্ষিণ দিনাজপুর | ১৪৭ |
| উত্তর দিনাজপুর | ৬০ |
| কুচবিহার | ১৩১ |
| মুর্শিদাবাদ | ১০৭ |
| হাওড়া | ২১৮ |
| মালদা | ৫৭ |

## মুর্শিদাবাদে লোকদীপ ও কুটির জ্যোতি প্রকল্প

৪৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ২১৭৯।) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলার নবগ্রামে লোকদীপ ও কুটির জ্যোতি প্রকল্পে কত পরিবার উপকৃত হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** মুর্শিদাবাদ জেলার নবগ্রাম থানায় ৩১-৩-৯৭ পর্যন্ত লোকদীপ ও কুটির জ্যোতি প্রকল্পে ৪৫৯টি গৃহে বিদ্যুৎ-সংযোগ করা হয়েছে।

**S.B.S.T.C. Bus Depot at Titagarh**

**470.** (Admitted Question No. 2204.) **Dr. Praveen Kumar Shaw :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) whether the State Government has any plan to set up a S.B.S.T.C. Bus Depot at Titagarh; and

(b) if so, the details thereof ?

**Minister-in-charge of the Transport Department :**

(a) No such decision has yet been taken.

(b) Question does not arise.

**Number of beds in the M. R. Bangur Hospital**

**471.** (Admitted Question No 2212.) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Health & F.W. Department be pleased to state–

(a) the number of beds in the M. R. Bangur Hospital at the present; and

(b) the number of beds in the above Hospital during the period from 1972 to 1977 ?

**Minister-in-charge of the Department of Health & F.W. :**

(a) 600 (six hundred).

(b) 600 (six hundred).

**Number of bus terminals built by NBSTC**

**472.** (Admitted Question No. 2222.) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) how many bus terminals have been built by NBSTC and the cost thereof; and

(b) how many buses operate from these terminals in a day on an average ?

**Minister-in-charge of the Transport Department :**

(a) there are 6 No. of Bus Terminals built NBSTC at the cost of Rs. 2545.00 lacs (approx.)

(b) on an average 500 buses pass through these terminals in a day.

## উত্তর দিনাজপুরের কৃষি অফিস স্থানান্তরকরণ

৪৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ২২৭৪।) **শ্রী হাফিজ আলম সায়রানী ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উত্তর দিনাজপুর জেলার প্রধান কৃষি অফিসটি স্থানান্তরের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

## উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাসের সংখ্যা

৪৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ২২৮৯।) **শ্রী হাফিজ আলম সায়রানী ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের কতগুলি বাস চলাচল করে;

(খ) উক্ত চলাচলকারী বাসগুলির মধ্যে ১০ বৎসরকালের অধিক পুরাতন বাসের সংখ্যা কত; এবং

(গ) 'ক' অংশে উত্থাপিত উক্ত বাসের সংখ্যা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬৪৬টি।

(খ) ১৮টি।

(গ) হ্যাঁ।

### কৃষি পেনশন

**৪৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩১৪।) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া মহকুমায় কৃষি পেনশন প্রাপকের সংখ্যা কত (ব্লকওয়ারী); এবং

(খ) উক্ত পেনশন বৃদ্ধি করার কোন সিদ্ধান্ত নেওয়া হয়েছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উলুবেড়িয়া মহকুমায় পেনশন প্রাপকের সংখ্যা ৪২১।

**ব্লকভিত্তিক সংখ্যা**

| | | | |
|---|---|---|---|
| ১। | উলুবেড়িয়া-১ | | ৪৬ জন |
| ২। | উলুবেড়িয়া-২ | | ৪৬ জন |
| ৩। | বাগনান-১ | | ৩৩ জন |
| ৪। | বাগনান-২ | | ৪৭ জন |
| ৫। | শ্যামপুর-১ | | ৫৬ জন |
| ৬। | শ্যামপুর-২ | | ৪৬ জন |
| ৭। | আমতা-১ | | ৫৩ জন |
| ৮। | আমতা-২ | | ৪৩ জন |
| ৯। | উদয়নারায়ণপুর | | ৫১ জন |
| | | মোট | ৪২১ জন |

(খ) উক্ত পেনশন বৃদ্ধি করার জন্য প্রস্তাব অর্থ দপ্তরের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

### ভগবৎপুর কুমীর প্রকল্প

**৪৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩৩৯।) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** বিজ্ঞান ও কারিগরি শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভগবৎপুর কুমীর প্রকল্প এলাকায় বায়োমাস গ্যাসিফিকেশন (১০০ কিলোওয়াট ক্ষমতাসম্পন্ন) প্রকল্পটি কবে নাগাদ শুরু হবে;

(খ) উক্ত প্রকল্পে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত;

(গ) সুন্দরবন এলাকায় জি-প্লট, শ্রীধরনগর, ব্রজবল্লভপুর, অচিন্তনগর, কে-প্লট দ্বীপগুলিতে অচিরাচরিত শক্তির বা প্রচলিত শক্তির মাধ্যমে বিদ্যুতায়নের কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(ঘ) থাকলে, তার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**বিজ্ঞান ও কারিগরি শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভগবৎপুর কুমীর প্রকল্প এলাকায় বায়োমাস গ্যাসিফিকেশন প্রকল্প বনদপ্তরের আর্থিক সহযোগিতায় হওয়ার কথা আছে। এই প্রকল্পের খসড়া ঐ দপ্তরে পাঠানো হয়েছে।

(খ) উক্ত প্রকল্পে এখনো কোনও অর্থের বরাদ্দ করা হয়নি।

(গ) শ্রীধরনগর, ব্রজবল্লভপুর, অচিন্তনগর, প্রভৃতি দ্বীপগুলির কিছু বাসিন্দা সৌর গৃহ আলোক ব্যবস্থা বসিয়েছেন যার জন্য নিয়মমতো সরকারি ভর্তুকি মঞ্জুর করা হয়েছে।

(ঘ) প্রশ্ন ওঠে না—কারণ এইগুলি ব্যক্তিগত গৃহ আলোক ব্যবস্থা।

## গোপগড়কে পর্যটনকেন্দ্র করার পরিকল্পনা

৪৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৪২।) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পূর্ব মেদিনীপুর বনবিভাগের অধীনস্থ গোপগড়কে পর্যটন কেন্দ্র করার জন্য কোনও প্রকল্প গ্রহণ করা হয়েছে কিনা?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** এখনও কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়নি। একটি খসড়া পরিকল্পনা তৈরি করা হয়েছে। যেহেতু বনবিভাগের কোনও অর্থ এ-বিষয়ে বরাদ্দ নেই, সে কারণে প্রকল্পটি আর্থিক সহায়তার জন্য জেলা সভাধিপতির নিকট পাঠানো হয়েছে।

**মেদিনীপুর থেকে এস.ডি.জে.এম. কোর্ট খড়গপুরে স্থানান্তরকরণ**

৪৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৪৩।) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর শহর থেকে সদর দক্ষিণ মহকুমা মুন্সেফ ও এস.ডি.জে.এম. কোর্ট খড়গপুর শহরে স্থানান্তরিত করার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, তা কোন পর্যায়ে আছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(গ) খড়গপুরকে আলাদা মহকুমা হিসাবে করার পর এখানেই আলাদা মহকুমা মুন্সেফ ও এস.ডি.জে.এম. আদালত স্থাপনের জন্য প্রয়োজনীয় বিজ্ঞপ্তি জারি করা হয়েছে (বিজ্ঞপ্তি নং ৮৮-জে তাং ১-১-১৯৯৬ ও ৭৭-জে তাং ১-১-১৯৯৬) বর্তমানে উক্ত আদালত দুটির জন্য প্রয়োজনীয় পরিকাঠামো খড়গপুরে গড়ে তোলার চেষ্টা প্রায় সমাপ্তির পথে। আদালত দুটির জন্য আধিকারি সহ বিভিন্ন শ্রেণীর পদ সৃষ্টি করা হয়েছে। প্রয়োজনীয় অর্থ বরাদ্দও হয়েছে। আদালত দুটির জন্য স্থায়ী গৃহ নির্মাণের জন্য জায়গা স্থিরিকৃত করা হয়েছে। প্রয়োজনীয় অর্থ বরাদ্দও হয়েছে। আদালত দুটির জন্য স্থায়ী গৃহ নির্মাণের জন্য জায়গা স্থিরিকৃত হয়েছে এবং বর্তমানে অন্তর্বর্তীকালীন অবস্থায় খড়গপুরে মিউনিসিপ্যালিটির একটি গৃহ আদালত চালু করার একটি প্রস্তাব হাইকোর্টের বিবেচনাধীন আছে।

**মেদিনীপুরে জুনিয়র গার্লস স্কুল**

৪৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৪৫।) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর সদর ব্লকে কোনও জুনিয়র গার্লস স্কুল আছে কিনা;এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, উক্ত এলাকায় জুনিয়র গার্লস স্কুল স্থাপনের পরিকল্পনা আছে কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**মগরাহাটে বিদ্যুৎ সরবরাহ**

৪৮০। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৫৬।) **ডাঃ নির্মল সিন্‌হা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মগরাহাট থানার অন্তর্গত মৌজাগুলির প্রতিটি বাড়িতে বিদ্যুৎ পৌঁছে দিতে কি পরিমাণ অর্থেক প্রয়োজন; এবং

(খ) কতদিনের মধ্যে উক্ত কাজ সমাপ্ত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রতিটি বাড়িতে বিদ্যুৎ সংযোগের জন্য মগরাহাট থানার ১৭০টি মৌজার মধ্যে ১৬৬টি বিদ্যুতায়িত মৌজায় বিদ্যুৎবিহীন গ্রাম এলাকায় ইনটেন্সিফিকেশন এবং বিদ্যুৎ বিহীন ৪টি মৌজায় সব এলাকায় বিদ্যুতায়নের কাজ করতে হবে।

এমত অবস্থায় সমগ্র এলাকায় বিদ্যুতায়নের জন্য বিস্তারিত পরিমাপ ব্যতীত, কাজ এবং অর্থের আনুমানিক হিসাব বলা সম্ভব নয়। গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য অর্থ সংস্থান করতে না পারায় বিদ্যুৎ পর্ষদ বিস্তারিত সার্ভে এবং আনুমানিক ব্যয়ের কোনও হিসাব করেনি। গড়ে মৌজা প্রতি আনুমানিক ৪ লক্ষ টাকা লাগে ইনটেন্সিফিকেশনের জন্য।

(খ) কাজের পরিমাণের উপর সমাপ্তির সময়সীমা নির্ভর করবে।

**খাদ্য প্রক্রিয়াকরণ বিভাগে কর্মী নিয়োগ**

৪৮১। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৯৮।) **শ্রী বাদল জমাদার ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) খাদ্য প্রক্রিয়াকরণ বিভাগ কবে থেকে চালু হয়েছে;

(খ) বর্তমান যুবকদের কর্ম সংস্থানের জন্য এই কাজে যুক্ত করা হয়েছে কিনা; এবং

(গ) হয়ে থাকলে, বর্তমানে কতজন যুবক/যুবতী এই কাজে যুক্ত আছে?

**খাদ্য প্রক্রিয়াকরণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগ গঠনের আদেশনামা জারি হয় ১৯৯১ সালে জুন মাসে। বিভাগের কাজকর্ম চালু হয়েছে ১৯৯২ সালের জানুয়ারি মাস থেকে।

(খ) না। এই দপ্তর সরাসরি বেকার যুবকদের কর্ম সংস্থানের ব্যবস্থা করে না। তবে যদি কোনও যুবক/যুবতী খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প করতে চান এবং ভবিষ্যতে এই শিল্প কাজে লাগিয়ে নিজে কর্মসংস্থান করতে চান, তবে তিনি এই দপ্তরের প্রশিক্ষণ ব্যবস্থায় যোগ দিতে পারেন।

(গ) প্রশ্ন ওঠে না।

**ডায়মণ্ডহারবার হাসপাতালের শয্যা সংখ্যা বৃদ্ধি**

৪৮২। (অনুমোদিত প্রশ্ন নং ২৪১৫।) **শ্রী শেখদৌলত আলী ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডায়মণ্ডহারবার মহকুমা হাসপাতালের শয্যা সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে কতগুলি শয্যা বাড়ানোর পরিকল্পনা আছে; এবং

(গ) কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অতিরিক্ত ১২৫টি।

(গ) আশা করা যায় আগামী ২০০১ সালের মধ্যে ঐ প্রকল্পটি বাস্তবায়িত হতে পারে।

**জেলে বিচারাধীন বন্দির সংখ্যা**

৪৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৩৯।) **শ্রী অশোককুমার দেব ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে বর্তমানে বিভিন্ন জেলে বিচারাধীন বন্দির সংখ্যা কত?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্যে বর্তমানে বিভিন্ন জেলে (২৮-৩-৯৭) পুরুষ—৬৫৪৬ জন এবং মহিলা—৩৬৬ জন। সর্বসমেত মোট—৬৯১২ জন বিচারাধীন বন্দি আছে।

### শুশুনিয়া পাহাড়ের পাদদেশে ডিয়ার পার্ক

৪৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৬৯।) **শ্রী সভাষ গোস্বামী ঃ** বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার শুশুনিয়া পাহাড়ের পাদদেশে ডিয়ার পার্ক করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) উক্ত বনাঞ্চলের নির্দিষ্ট অংশে বিভিন্ন রকম ওষধি বৃক্ষ (মেডিসিনাল প্ল্যান্টস্) লাগানোর কোনও পরিকল্পনা আছে কি না?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) না।

### আই.সি.ডি.এস. প্রকল্পের কাজ

৪৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৪৫।) **শ্রী শেখদৌলত আলি ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ডায়মণ্ডহারবার ১ নং ব্লকে আই.সি.ডি.এস. প্রকল্পের কাজ কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ডায়মণ্ডহারবার ১ নং ব্লকে আই.সি.ডি.এস. প্রকল্পের কাজ সর্বপ্রকার পদ্ধতি মেনে শীঘ্রই চালু করা হবে।

### কয়েদীদের চিকিৎসা

৪৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৭৭।) **শ্রী নরেন হাঁসদা ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে,' ঝাড়গ্রাম মহকুমা কারাগারের কয়েদীদের চিকিৎসার জন্য ডাক্তার নিয়োগের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে? এবং

(খ) সত্যি হলে, কত দিনের মধ্যে উক্ত বিষয় কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি। সব মহকুমা কারাগারের কয়েদীদের চিকিৎসার জন্য আংশিক সময়ভিত্তিক ডাক্তার নিয়োগের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

(খ) পদ্ধতিগত নিয়মকানুন অবলম্বনের মাধ্যমে উক্ত বিষয় কার্যকর হবে।

[12-00 – 12-10 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received four notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | Name |
|---|---|---|
| (i) | Alleged death of one, Babu Das in Police firing on 22-6-97 at K. P. Roy Lane, Calcutta | : Shri pankaj Banerjee |
| (ii) | Steps taken up for construction of Taratola-Achipur Road in South 24-parganas district. | : Shri Ashok Kumar Deb |
| (iii) | New-born living baby declared dead in Purulia Sadar Hospital. | : Shri Sailaja Kumar Das |
| (iv) | Alleged attempt to murder on a person in Bolpur on 31-5-97. | : Shri Tapan Hore |

I have selected the notice of Shri Pankaj Banerjee on the subject of Alleged death of one, Babu Das in police firing on 22-6-97 at K. P. Roy Lane, Calcutta.

The Minister-in-charge may please make a statement today. If possible or give a date.

**Shri Buddhadeb Bhattacharjee :** The statement will be made on the 1st of July.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Home (police) Department to make a statement on the subject of reported robbery at a Petrol Pump and a Jewellery shop in South Calcutta on the 12th June, 1997.

(Attention called by Shri Ambica Banerjee on the 13th June, 1997.)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধায়ক শ্রী অম্বিকা ব্যানার্জি মহাশয়ের উপরিউক্ত বিষয় প্রসঙ্গে আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশের উত্তরে আমি বক্তব্য রাখছি ঃ—

গত ১২-৬-৯৭ তারিখে সকাল প্রায় সাড়ে ন'টার সময় চারজন অজ্ঞাতপরিচয় ব্যক্তি একটি মারুতি গাড়ি (নং ডব্লিউ বি-০২ডি-২৫৫৪)তে করে ১৭০ নং শরৎ বসু রোডের 'কারফিল' নামের একটি পেট্রোল পাম্পে আসে। সেখান থেকে তারা ১০ লিটার পেট্রোল নেয়। দাম দেওয়ার জন্য তাদের দু'জন পেট্রোল পাম্পের অফিসের ভেতর ঢুকে যায়। পাম্পের একজন কর্মী অফিসঘরের বাইরে থেকে সংলগ্ন কাউন্টারে টাকা জমা দিতে বলায় দুষ্কৃতীদের একজন আগ্নেয়াস্ত্র দেখিয়ে পাম্পের অফিসের দু'জন কর্মীকে চুপ ক'রে থাকতে বাধ্য করে এবং অন্যজন ক্যাশ কাউন্টারে ঢুকে ক্যাশ বাক্স ভেঙে ৬০/৭০ হাজার টাকা ছিনিয়ে নেয়। পেট্রোল পাম্পের অফিসের বাইরের তিনজন কর্মী গোলমাল ঘটছে সন্দেহ করে চিৎকার করার চেষ্টা করে। তখন বাইরে থেকে দু'জন দুষ্কৃতি তাদের তিনজনকে আগ্নেয়াস্ত্র ও ভোজালি দেখিয়ে চুপ করিয়ে দেয়। অতঃপর চারজন দুষ্কৃতিকারীই উল্লিখিত মারুতি গাড়িতে করে পালিয়ে যায়।

উল্লেখ করা যেতে পারে যে, পেট্রোল পাম্পে ছিনতাইয়ের পরে ঐ দুষ্কৃতীরা যাদবপুর থানা এলাকায় গিয়ে সুকান্ত সেতুর কাছে 'স্বর্ণশ্রী' নামের একটি গয়নার দোকান থেকে কিছু অলঙ্কার লুঠ করে। পালিয়ে যাওয়ার সময় জনতা তাদেরকে তাড়া করে এবং অ্যাসিড ছুঁড়ে দুষ্কৃতীদের তিনজনকে জখম করে। তারপর দুষ্কৃতীরা কড়েয়া থানা এলাকায় তাদের মারুতি গাড়িটি ফেলে রেখে পালিয়ে যায়। ওই দিনই পরে তাদের একজন অ্যাসিডে পোড়া ক্ষত নিয়ে মহেশতলা থানা কর্তৃক গ্রেপ্তার হয়। এরপরে অন্য আহত দুই দুষ্কৃতী ছদ্ম নাম নিয়ে এস.এস.কে.এম. হাসপাতালে ভর্তি হয়। আরেকজন দুষ্কৃতী জাকির হোসেন সর্দারকে বারুইপুর থানা জিজ্ঞাসাবাদের জন্য আটক করে।

এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, গত ১১-৬-৯৭ তারিখে, ঐ একই দুর্বৃত্তের দল, রাত পৌনে আটকা নাগাদ সাদার্ন এভিনিউ ও জনক রোডের মোড়ে একজন ট্যাক্সি চালকের কাছ থেকে তার ডব্লিউ বি-০৪-৫৩৪০ নং ট্যাক্সিটিকে ছিনতাই করে। এরাই মহেশতলা থানা এলাকায় যায় এবং বজবজের জনৈক তপন ঘোষের কাছ থেকে উপরি উক্ত মারুতি গাড়িটি (ডব্লিউ বি-০২ডি-২৫৫৪) ছিনতাই করে। মহেশতলা থানায় গ্রেপ্তার হওয়া দুষ্কৃতীর নাম নাসির শেখ বলে জানা যায়। তাকে মহেশতলা থানা এবং যাদবপুর থানার উপরোক্ত ডাকাতির মামলায় গ্রেপ্তার করা হয়।

এস.এস.কে.এম. হাসপাতালে ভর্তি হওয়া অন্য দুই দুষ্কৃতীর নাম সত্যদর্শন পাণ্ডা এবং বিশ্বজিৎ দে বলে জানা যায়। তারা আপাতত হাসপাতালে পুলিশ পাহারায় আছে।

এই প্রসঙ্গে পুলিশ নিম্নোক্ত মামলাগুলো রুজু করেছে ঃ—

(ক) লেক থানা কেস নং ২৫৭ তাং ১২-৬-৯৭। ভারতীয় দণ্ডবিধির ৩৯২ এবং অস্ত্র আইনের ২৫(১বি) (এ)/২৭ ধারায়।

(খ) যাদবপুর থানা কেস নং ৩৩৬ তাং ১২-৬-৯৭; ভারতীয় দণ্ডবিধির ৩৯৪ ধারায়।

(গ) টালিগঞ্জ থানা কেস নং ১৮৮ তাং ১১-৬-৯৭; ভারতীয় দণ্ডবিধির ৩৭৯/১১৪ ধারায়।

(ঘ) মহেশতলা থানা কেস নং ১১৩ তাং ১১-৬-৯৭; ভারতীয় দণ্ডবিধির ৩৭৯ ধারায়।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of reported dacoity in Calcutta Mominpur Mini-Bus on 16-6-97 (Attention called by Shri Sailaja Kumar Das on the 17th June, 1997).

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধায়ক শ্রী শৈলজাকুমার দাস মহাশয়ের উপরিউক্ত বিষয় প্রসঙ্গে আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশের উত্তরে আমি বক্তব্য রাখছি ঃ—

গত ১৬ই জুন, ১৯৯৭, ব্যান্ড স্ট্যান্ড—জোকা রুটের ডব্লিউ বি আর ৪৭৩৫ নং একটি মিনিবাস ডায়মণ্ডহারবার রোড ধরে জোকার দিকে যাচ্ছিল। দুপুর ১টা ১৫ মিনিট নাগাদ মিনিবাসটি যখন মোমিনপুর বাস স্টপে পৌঁছায় তখন ২২ থেকে ২৫ বছর বয়সের ৫ জন অজ্ঞাত পরিচয় দুষ্কৃতী সেই মিনিবাসটিতে যাত্রী সেজে ওঠে। মোমিনপুর মোড় থেকে মিনিবাসটি চলতে শুরু করা মাত্র দুষ্কৃতীদের একজন বাসটির চালকের পাশে এসে দাঁড়ায় এবং অন্য ৪ জন বাসে বসে থাকা যাত্রীদের সামনে এসে দাঁড়িয়ে পড়ে। তারপর দুষ্কৃতীদের একজন হাতে পাইপগান নিয়ে এবং বাকি ৪ জন ক্ষুর হাতে লকেটসহ দু'টি সোনার হার, দু'টি সোনার আংটি হাতঘড়ি এবং নগদ আট হাজার টাকা তাদের হাতে তুলে দিতে যাত্রীদের বাধ্য করে। অভিযোগকারী সেই যাত্রীদের মধ্যে ছিলেন। ৮/৩ সি মোহনচাঁদ রোডের শ্রী সঞ্জিৎকুমার সাহা, ৪৮৮-এ পর্ণশ্রী পল্লীর নীহাররঞ্জন পণ্ডিত ও ঠাকুরপুকুর অশ্বথ তলার রামকৃষ্ণ নগরের শ্রী বাবুল মজুমদার। দুষ্কৃতিকারীরা এভাবে আরও দু'জন বাসযাত্রীর হাতঘড়ি কেড়ে নেয়। এভাবে লুটপাট করার পর দুষ্কৃতিকারীরা ডায়মণ্ডহারবার রোড ও রিমাউন্ট রোডের মোড়ে ক্ষুর উঁচিয়ে মিনিবাসটি থামাতে বাধ্য করে ও বাস থেকে নেমে যায়। ইতিমধ্যে বিপরীত দিক থেকে আসা একটি বেসরকারি বাস (যার নম্বর ও গন্তব্যস্থান বাসের যাত্রী, চালক বা কন্ডাক্টর কেউই লক্ষ্য করেননি।) ঐ মোড়ে এসে পৌঁছায়। দুষ্কৃতীরা লুণ্ঠিত দ্রব্য নিয়ে ঐ বাসে উঠে পালিয়ে যায়।

তদন্ত করতে গিয়ে গোয়েন্দা বিভাগ ১৮ই জুন রাতে খিদিরপুর কদমতলার আব্দুল হাফিজ খানের পুত্র আব্দুল ইসলাম ওরফে ইস্‌লাম (২৬ বছর) নামের একজন আসামীকে গ্রেপ্তার করে। অপর চারজন অপরাধীর নাম ঠিকানাও জানা গেছে। এদের গ্রেপ্তার করার জন্য ও লুণ্ঠিত দ্রব্য উদ্ধারের চেষ্টা করা হচ্ছে।

এই বিষয়ে একবালপুর থানা ১৬ই জুন, '৯৭ তারিখে, ভারতীয় দণ্ডবিধির ৩৯৫ ধারায় এবং অস্ত্র আইনের ২৫/২৭ ধারায় একটি মামলা রুজু করেছে।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই যে, মহানগর কলকাতায় আইন-শৃঙ্খলার যে অবস্থা, এটা একটা নজিরবিহীন ঘটনা। কখনও কখনও বাসে পকেটমার হয়েছে। কিন্তু মিনি বাসে উঠে দুর্বৃত্তরা প্রকাশ্য দিবালোকে যাত্রীদের কাছ থেকে জোর করে, ছিনতাই করে নিয়ে যাওয়া, এটা নজিরবিহীন ঘটনা। এই মহানগরের মানুষ জানে যে কিছু কিছু রাস্তা আছে যেখানে পকেটমার হয়। কিন্তু ডায়মণ্ড হারবারের মত একটা গুরুত্বপূর্ণ রাস্তায় মিনি বাসে উঠে দুর্বৃত্তরা

যদি এই কাজ করতে পারে তাহলে আইন-শৃঙ্খলা কোথায় গেছে সেটা সহজেই বোঝা যায়। কাজেই রাত্রিবেলা দূরপাল্লার বাসে যেমন যাত্রীদের জীবন এবং সম্পদ রক্ষা করার জন্য, নিরাপত্তার জন্য পুলিশ মোতায়েন করা হয় তেমনি ভাবে ঐ ডায়মণ্ডহারবার-এর মতো গুরুত্বপূর্ণ রাস্তায় বাস, মিনি বাসে যাত্রীদের নিরাপত্তার জন্য পুলিশ মোতায়েন করার কোনও পরিকল্পনা করছেন কিনা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যকে আমি জানাচ্ছি যে, যদিও এটা একটা ভয়ানক ঘটনা, তবুও আমি বলেছি যে ঘটনার সঙ্গে সঙ্গে তিন দিনের মধ্যে সমস্ত আসামী গ্রেপ্তার হয়েছে এবং ডাকাতি করা জিনিসগুলিও আমরা উদ্ধার করেছি তাদের কাছ থেকে। কিন্তু মাননীয় সদস্য যে কথা বললেন যে কলকাতার সমস্ত বাসে, মিনি বাসে পুলিশ পাহারা দিতে হবে। আমার ধারণা মাননীয় সদস্য কলকাতা শহরে এই প্রথমবার আসেননি, তিনি অনেকদিন থেকে এম.এল.এ. আছেন। আপনি বোম্বে, ব্যাঙ্গালোর, দিল্লি বিভিন্ন জায়গায় গেছেন। আপনার চিন্তার কোনও কারণ নেই। আমাদের কলকাতা সবচেয়ে মাথা উঁচু করে আছে। আপনি ভয় পাবেন না।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Power Department to make a statement on the subject of reported death of 11 persons by electrocution at Samarnagar and Siliguri in Darjeeling District.

(Attention called by Shri Sudip Bandyopadhyay on the 18th June, 1997)

**শ্রী শঙ্করকুমার সেন ঃ** শ্রদ্ধেয় স্পিকার মহোদয়, দার্জিলিং জেলার শিলিগুড়ি সাব-ডিভিসনের অন্তর্গত মাটিগাড়ার কাছে চামটা লেবার কলোনিতে গত ২৫ মে এবং গত ১৬ জুন সমরনগর, চম্পাসারিতে দুর্ভাগ্যজনকভাবে যে ১১ জন ব্যক্তির মৃত্যু হয়েছে তার পরিপ্রেক্ষিতে আমি আমার সমবেদনা ও গভীর দুঃখ প্রকাশ করে এ বিষয়ে সভায় এই বিবৃতি দিচ্ছি।

উভয় দুর্ঘটনাই ঘটে বজ্রপাতের কারণে। ঘটনাগুলির সংক্ষিপ্ত বিবরণ এই সঙ্গে দিচ্ছি।

**২৫ মে, ১৯৯৭ তারিখের ঘটনা**

গত ২৫ মে ভোর বেলায় প্রায় সকাল ছ'টায় এই ঘটনাটি ঘটে যখন স্থানীয়

অধিবীসাদের মধ্যে ছয়জন যাঁরা সাধারণত নানা কারণে নদীর জল ব্যবহার করে থাকেন, এই সময় সেই নদীর জলের সংস্পর্শে আসেন এবং তৎক্ষণাৎ তড়িদাহত হয়ে প্রাণ হারান। মৃত ব্যক্তিদের নাম হল ঃ ফুলমনি ওরাও (৪০), লাদু ওরাও (৩৫), লক্ষ্মী ওরাও (২১), সঞ্জিত মেহার (৭), আকালী মেহার (১০) এবং বিকাশ রাই (৮)। আরেকজন, সুনীতা গোস্বামী (১১) সস্প্যানের সাহায্যে নদীর জল তোলার চেষ্টা করতে এলে সেও জখম হয়।

দুর্ঘটনার খবর এসে পৌছায় প্রায় সকাল ৭টা ১৫ মিনিটে। সংশ্লিষ্ট অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার সঙ্গে সঙ্গে যাব-স্টেশনে ছুটে যান এবং নিশ্চিত হন। যে এন বি ইউ—মাটিগাড়া ১ কেভি লাইনটি ট্রিপ করার সঙ্গে সঙ্গে সকাল ছ'টার সময় 'ব্রেক ডাউন' ঘোষিত হয়েছিল। এরপর অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার মাটিগাড়া পুলিশ থানার সঙ্গে যোগাযোগ করেন এবং বেলা দশটায় পুলিশকে সঙ্গে নিয়ে অকুস্থলে পৌছান। অ্যসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার স্থানীয় লোকদের সঙ্গে কথা বলেন এবং কোন পরিপ্রেক্ষিতে এই দুর্ঘটনা ঘটেছে তা বিশদভাবে তাঁদের বোঝান। তিনি স্থানীয় লোকজনকে আশ্বস্ত করেন যে রাজ্য বিদ্যুৎ পর্ষদ মৃত ব্যক্তিদের প্রতিটি পরিবারকে আর্থিক অনুদান দেবে।

এই সংবাদ পাওয়ার পর সেফটি কমিটির চেয়ারম্যানের নেতৃত্বে একজন সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার ও শিলিগুড়ি জোনের একজন পার্সোনেল অফিসারকে নিয়ে একটি তদন্ত কমিটি গঠন করা হয় এবং তাঁদের উপর তদন্তের কাজ শুরু করার দায়িত্ব দিয়ে কলকাতা থেকে পাঠানো হয়। তাঁরা গত ২৭ মে তদন্তের কাজ শুরু করেন। এই তদন্ত কমিটির প্রতিবেদন এবং জেলা প্রশাসন ও পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ থেকে প্রাপ্ত প্রাথমিক রিপোর্ট থেকে যে তথ্য সংগৃহীত হয়েছে তাতে ৩৩/১১ কেভি এন বি ইউ সাব-স্টেশন থেকে ১১ কেভি ফিডারে একটি 'পিন ইনসুলেটার' সরাসরি বজ্রাঘাতের ফলে ভেঙে টুকরো টুকরো হয়ে যায়। এই কারণে যে দিক থেকে তারের মাধ্যমে বিদ্যুৎ পরিবাহিত হচ্ছিল তা ছিঁড়ে নদীর জলে পড়ে যায়। এর ফলে নদীর জল সেই বিদ্যুৎ পরিবাহিত তারের সংস্পর্শে আসে। লাইনটি বিচ্ছিন্ন হয় এবং সাব-স্টেশনে দৈনন্দিন রুটিন মাফিক অপারেটর দু'মিনিট পরে লাইনটি চালু করে দেয়। কিন্তু লাইনটি আবার 'ট্রিপ' করলে অপারেটর লাইনটি 'ব্রেক ডাউন' হয়েছে বলে ঘোষণা করেন। ইতিমধ্যে ছয় ব্যক্তির মৃত্যু ঘটে এবং একজন জখম হন। তদন্ত কমিটি ইত্যবসরে তাঁদের রিপোর্ট পেশ করেছেন এবং সম্ভাব্য প্রতিকারের নানা উপায় সুপারিশ করেছেন। ডাইরেক্টরেট অফ্ ইলেক্ট্রিসিটির চীফ ইলেক্ট্রিক্যাল ইন্সপেক্টরও তাঁদের তরফে একটি বিধিবদ্ধ তদন্ত করেছেন।

**১৬ জুন, ১৯৯৭ তারিখের ঘটনা**

দ্বিতীয় দুর্ভাগ্যজনক দুর্ঘটনাটিও শিলিগুড়ির সমরনগরের নিকটবর্তী চম্পাসারি মোড়ে ১৬ জুন প্রায় সকাল ছ'টা নাগাদ ঘটে তখন সেখানেও পাঁচ ব্যক্তি বিদ্যুৎস্পৃষ্ট হয়ে প্রাণ হারান এবং একজন আহত হন। এই দুর্ঘটনার শিকার সকলেই ইন্দিরা আবাস যোজনা কর্তৃক নির্মিত একটি গৃহের বাসিন্দা। মৃতজনেদের নাম—কমলা সরকার (৫৩), নন্দকুমার সরকার (১৬), সুশান্ত সরকার (১২), সুমিত্রা রায় (৩৫) এবং মমতা রায় (৫)। সুচিত্রা সরকার নামক একটি মেয়ে গুরুতর আহত হয়।

সকাল সাড়ে ছ'টা নাগাদ পুলিশ সূত্র থেকে এই দুর্ঘটনার খবর পাওয়া মাত্র বিদ্যুৎ পর্ষদের স্থানীয় অফিসাররা সঙ্গে সঙ্গে ৩৩ কেভি এন বিই উ—সালবাড়ি লাইনের তৎকালীন পরিস্থিতি দেখতে গিয়ে দেখেন যে ঐ সময় লাইনটি 'ব্রেক ডাউন' বলে ঘোষিত ছিল। সংশ্লিষ্ট অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার এবং অন্যান্য পদস্থ অফিসাররা সংবাদ পান যে চম্পাসারি মোড়ে ইতিমধ্যে বহু ক্ষুব্ধ এবং উত্তেজিত জনতার সমাবেশ হয়েছে। তাদের মূল ক্ষোভ স্থানীয় বিদ্যুৎ পর্ষদ দপ্তরের উপর। তাই সংশ্লিষ্ট অফিসাররা নিরাপত্তার অভাববোধ করেন এবং অবশেষে পুলিশের সহযোগিতায় অকুস্থলে পৌছান।

গত ১৬ জুন, ১৯৯৭ তারিখে পর্ষদের কর্পোরেট অফিস কর্তৃক চেয়ারম্যান সেফ্‌টি কমিটির নেতৃত্বে একজন সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার এবং একজন সিনিয়ার পার্সোনেল অফিসারকে নিয়ে একটি তদন্ত কমিটি গঠিত হয়। এই কমিটি ১৭ জুন শিলিগুড়ি পৌছেই তদন্তের কাজ শুরু করেন। বিদ্যুৎ পর্ষদের অফিসার ও জেলা প্রশাসনের কাছ থেকে প্রাপ্ত রিপোর্ট এবং তদন্ত কমিটির তথ্যাদির ভিত্তিতে জানা যায় যে এই দুর্ঘটনাটিও বজ্রপাতের কারণে ঘটে। মৃত ব্যক্তিদের বাড়িটি ৩০ বছরের পুরানো ৩৩ কেভি এনবিইউ—শালবাড়ি লাইনের খুব কাছাকাছি নির্মিত হওয়ায়, লাইনের স্টে ওয়ারটি সেই বাড়ির বারান্দা ঘেঁষে ছিল। এই বাড়ির কাছাকাছি লোহার রেল পোলের 'ওপরে, সরাসরি বজ্রপাতের ফলে রেল পোলের উপরের ইনসুলেটরটি সম্পূর্ণ নষ্ট হয়ে যায়। এবং এর ফলে রেল পোলটি বিদ্যুৎ পরিবাহী তারের সংস্পর্শে এসে যায়। সেই পোলের মাধ্যমে বিদ্যুৎ পরিবাহিত হলে ঐ বাড়িটিতেও বিদ্যুৎ পরিবাহিত হতে থাকে। এনবিইউ সাব-স্টেশনের উভয় ৩১.৫ এম ভি এ ক্ষমতাসম্পন্ন ট্রান্সফর্মার ভোর ৫টা ৫৫ মিনিটে ট্রিপ করেছিল। ট্রান্সফর্মার দুটি আবার স্বাভাবিক অবস্থায় ফিরিয়ে এনে অপারেটররা লাইনটি আবার চালু করে সকাল ৫টা ৫৮ মিনিটে। এই লাইন চালু হবার সঙ্গে সঙ্গে উচ্চ ভোল্টের বিদ্যুতের পোল এবং স্টে-ওয়ারের মাধ্যমে উচ্চ ভোল্টের বিদ্যুৎ প্রবাহ শুরু হয়। পোল এবং স্টে-ওয়ার উভয়েই গলে মাটিতে পড়ে যায় এবং লাইনটি ৬.০৭ মিনিটে উল্টে পড়ে যায় ও পুরো লাইনটি

ট্রিপ করার পর লাইনটিকে ব্রেক ডাউন বলে তখন ঘোষণা করা হয়। এই ঘটনা থেকে যে পরিমাণ তাপ উৎপন্ন হয় তাতে সেই জায়গায় আগুন ধরে যায়। পুরো বাড়িটি বিদ্যুতায়িত হওয়া সত্ত্বেও যাঁরা প্রত্যক্ষভাবে মাটির সংস্পর্শে না এসে খাটে বসেছিলেন অথবা রবারের চটি পরে ছিলেন তাঁরাই শুধু জখম হন, কিন্তু যাঁরা মাটির সংস্পর্শে ছিলেন তাঁদের সকলেই বিদ্যুৎ স্পৃষ্ট হয়ে প্রাণ হারান।

প্রসঙ্গক্রমে পরিতাপের সঙ্গে আরও উল্লেখ করতে চাই যে, গত ২০ মে হাসিমারার শান্তালী টি এস্টেটে একইরকম দুর্ভাগ্যজনক অপর একটি দুর্ঘটনায় তিনটি বালকের মৃত্যু ঘটে। এদের নাম মহঃ মুজাহির আনসারি (১৩), মহঃ জাহির আনসারি (১১) এবং মহঃ ইয়াসিন আনসারি (১০)। দুর্ঘটনাটি প্রচণ্ড ঝড়ের ফলে ১১ কেভি লাইনের তার ছিঁড়ে পড়ার কারণে ঘটেছিল। ঐ বালকেরা সেই বিদ্যুৎ পরিবাহী ছেঁড়া তারের সংস্পর্শে এসে মৃত্যু মুখে পতিত হয়। এ ব্যাপারেও পর্ষদ ইতিমধ্যে একটি উচ্চ স্তরের তদন্ত কমিটি গঠন করে যথারীতি তদন্ত করেছে।

স্বাভাবিক কারণেই এই সব ঘটনা গভীর উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে যা নিরসন করতে গভীর চিন্তাভাবনা করা দরকার। চীফ ইলেক্ট্রিক্যাল ইন্সপেক্টর এই ব্যাপারে বিধিবদ্ধ তদন্তের আয়োজন করছেন। পর্ষদের চেয়ারম্যান আগামী কাল এ বিষয়ে বিস্তারিতভাবে খতিয়ে দেখতে শিলিগুড়ি রওনা হচ্ছেন। পর্ষদের চেয়ারম্যানের বিস্তারিত রিপোর্ট পাওয়ার পর প্রয়োজন হলে বিদ্যুৎ বিভাগ এই ব্যাপারে একটি বাইরের দক্ষ এজেন্সী নিয়োগের প্রয়োজনীয়তা আছে কিনা খতিয়ে দেখবে। রাজ্যের সর্বত্র উচ্চ ভোল্টের লাইনের কাছাকাছি অথবা তলায় বাড়ি ঘর যাতে না তৈরি করা হয়, বিশেষ করে ঘনবসতি এলাকায়, সে ব্যাপারে স্থানীয় জনসাধারণ ও বিদ্যুৎ সংস্থাগুলিকে সতর্কভাবে নজর রাখতে হবে। এটি এমন একটি বিষয় যার উপর আমি আপনাদেরও, ভবিষ্যতে যাতে এ রকম দুর্ঘটনার পুনরাবৃত্তি না ঘটে, তা গভীরভাবে ভাববার জন্য অনুরোধ করছি।

ইতিমধ্যে মৃত ব্যক্তিদের পরিবারগুলিকে যাতে পর্ষদ যথাযথ আর্থিক সহায়তা দেয় সে জন্য নির্দেশ দেওয়া হয়েছে। কোনও আর্থিক মূল্যের বিনিময়েই কোনও মূল্যবান প্রাণকে ফিরিয়ে আনা যায় না। তথাপি এই আর্থিক সাহায্য মৃত ব্যক্তির পরিবারের প্রতি একটি ন্যূনতম ক্ষতিপূরণ। পর্ষদ এ ধরনের দুর্ঘটনাজনিত কারণে মৃত্যু ঘটলে এতদিন যে ক্ষতিপূরণ দিত তার পরিমাণ ছিল মাত্র ১০,০০০ টাকা। কিন্তু এখন থেকে এই অর্থের পরিমাণ বাড়িয়ে ৫০,০০০ টাকা করা হয়েছে। পর্ষদের স্থানীয় দপ্তরগুলিকে এই সিদ্ধান্ত জানিয়ে দেওয়া এবং সঙ্গে সঙ্গে যথাশীঘ্র সম্ভব ঐ সব ক্ষতিগ্রস্ত পরিবারের হাতে এই ক্ষতিপূরণের অর্থ তুলে দেওয়ার নির্দেশও দেওয়া হয়েছে।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিস্তৃত রিপোর্ট দিয়েছেন। একমাসে এগারো জনের মৃত্যুর সঙ্গে সঙ্গে উনি আরও দু'একটি ঘটনার কথা উল্লেখ করলেন। বাজ পড়ে এই যে তার ছিঁড়ে যাচ্ছে, এই তারগুলো দীর্ঘদিন ধরে থাকার জন্য—এগুলো এত পুরানো যে এগুলো ব্যাক ডেটেড হয়ে গেছে—এগুলো যখন তখন পড়ে গিয়ে, বিশেষ করে হাই টেনশন লাইন যেগুলো রয়েছে, সেগুলো থেকে এই ধরনের দুর্ঘটনাজনিত ঘটনা ঘটাতে পারে। আপনি ক্ষতিপূরণের কথা বলেছেন এবং ক্ষতিপূরণের অর্থের পরিমাণ বাড়িয়েছেন—দশ হাজার টাকা থেকে পঞ্চাশ হাজার টাকা করেছেন। কিন্তু যে অভিযোগগুলো উঠছে, বাজ পড়ার পাশাপাশি বিদ্যুৎ স্তম্ভগুলোর যে পরিস্থিতি এবং তারের অবস্থা ভয়ঙ্করভাবে খারাপ হয়ে আছে, আপনার দপ্তর থেকে এবং বোর্ডের চেয়ারম্যান যখন তদন্তে যাবেন তখন গোটা সিস্টেমকে একই সঙ্গে দেখে একটা সামগ্রিক রিপোর্ট আমাদের বিধানসভায় জানানোর কোনও কথা মাননীয় মন্ত্রী মহোদয় ভাবতে পারেন কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি সঠিকভাবেই এই সমস্যাটার কথা বলেছেন। সমস্যা হচ্ছে তিনটি। একটি হচ্ছে রাজ্যে বিদ্যুৎ পর্ষদ অনেকগুলো প্রাইভেট ছোট ছোট জেনারেশন ডিস্ট্রিবিউশনকে অধিগ্রহণ করেছিল। বেশিরভাগ জায়গাতেই সেই লাইনগুলো পুরানো এবং সময় মতো লাইনগুলো চেঞ্জ করা হয়নি। তবে এখন কাজ করা হচ্ছে। আর একটি পয়েন্ট আছে যেটি নিয়ে আমি পর্ষদের সঙ্গে কথা বলেছি এবং আমার সচিবের সঙ্গেও কথা বলেছি। সেটি হচ্ছে, বহু জায়গাতে নদী এবং পুকুরের উপর দিয়ে লাইন গেছে। এগুলোকে কোনওরকমভাবে আলাদা প্রোটেকশন দেওয়া যায় কিনা, এটা আমাদের দেখতে হবে। এটা সম্ভব, টেকনিক্যালি সম্ভব। তবে স্থানীয়ভাবে সম্ভব কিনা এটা দেখার জন্য আমরা তদন্তের মধ্যে আনছি। তাহলে যে বিষয়টি আমি বললাম, আপনারা তো পশ্চিমবঙ্গের সমস্ত জায়গায় ঘোরেন।

১৩২ কে.ভি., ২০০ কে.ভি. এবং ৩৩ কে.ভি.র যে হাইটেনশন লাইন যাচ্ছে তার তলায় বহু বাড়ি তৈরি হচ্ছে, ওইসব বাড়িগুলো অত্যন্ত বিপজ্জনক অবস্থায় রয়েছে। দক্ষিণ ২৪ পরগনায় রাজপুর, সোনারপুর প্রভৃতি জায়গায় এবং উত্তর ২৪ পরগনায় টিটাগড়, বারাসত, মধ্যমগ্রাম প্রভৃতি জায়গায় দেখা যাবে যে, বড় বড় লাইনের তলায় বাড়ি হয়ে গেছে। এগুলো কোনটা ৩৩ কে.ভি.র লাইন, ২০০ কে.ভি.র লাইন ইত্যাদি। কিন্তু সবচেয়ে বিপজ্জনক হচ্ছে ৪৪০ কে.ভি., এর তলায় বাড়ি থাকলে লোক মারা যাবেই। আমার যতদূর জানা আছে এই রকম কে.ভি.র তলায় কোথাও বাড়ি তৈরি করা হয়নি। এই ব্যাপারে কোনও আইন নেই যে ইলেক্ট্রিক

তারের তলায় কোনও বাড়ি করা যাবে না। এগুলো আগে লাইন টানা হয়েছিল, তারপরে তার নিচে বাড়িগুলো হয়েছে। তবে আমি বিধানসভার সমস্ত বিধায়কদের কাছে জানাচ্ছি যে, যে ঘটনাটি ঘটেছে অত্যন্ত দুঃখজনক ঘটনা, সবচেয়ে বড় কথা হচ্ছে যে, বাচ্চা মারা গেছে। এই ব্যাপারে নিশ্চয় কতটা কি করা যায় আমি দেখব। আমরা ইতিমধ্যেই ইলেক্ট্রিক্যাল ইন্সপেক্টর, চীফ ইলেক্ট্রিক্যাল ইন্সপেক্টর, ডাইরেক্টর অফ ইলেক্ট্রিসিটি এইসব অফিসারদের সঙ্গে এই সম্পর্কে আলোচনা করেছি। আমি বলেছি চেয়ারম্যানের কাছ থেকে রিপোর্ট গেলেই ব্যবস্থা নেব। তবে আমি বাইরের কোন সংস্থাকে দিয়েও করাতে চাই। স্থানীয় সংস্থা করলে রিপোর্ট সব সময়ে ঠিকমতো আসে না, সেই কারণে বাইরের সংস্থার থেকে করাতে চাই কারণ আমি মনে করি মানুষের জীবন অত্যন্ত মূল্যবান।

**Mr. Speaker :** I have given a letter to the Editor of the Ananda Bazar Patrika asking for an explanation on the notice of Privilege given by Shri Abu Ayes Mondal. They have sent a letter to me requesting for an extension of a month's time as the Editor is out of India now. As such I extend the time for sending the reply upto the 20th July, 1997.

Secretary will do the needful.

[12-30 – 12-40 p.m.]

I have received a notice of breach of privilege from Shri Satya Ranjan Bapuli under the Rule 224 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly against the Editor and Publisher of Aajkal Daily, Aajkal dated 21-6-97 where certain allegations have been made purporting to against Mr. Satya Ranjan Bapuli. M. Bapuli, please move your notice.

## PRIVILEGE MOTION

**Shri Satya Ranjan Bapuli :** Mr. Speaker Sir, under Rule 224 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I beg to raise a question of privilege against the Editor and Publisher of Aajkal Daily, Aajkal dated 21-

6-97 (copy enclosed herewith), has mentioned that the Principal AG of West Bengal, Shri Jyotirmoy Mondal is a friend and classmate of Shri Satya Ranjan Bapuli,, MLA and Chairman, Public Accounts Committee, West Bengal, i.e. myself. This is a total travesty and distortion of the truth as Shri Mondal was neither a friend nor classmate of mine. Only thing we have in common was that, he passed out from the same school i.e. Mathurapur High School, many years after I left the School. The intention of the aforesaid column is obviously to malign me by establishing linkage between leakage of AG Reports and myself. This report does seek, to lower my prestige and dignity as a member of this August House and also as Chairman of the Public Accounts Committee, West Bengal.

I beg to move that the matter be referred immediately to the Privilege Committee for their decision. Since, there was no session of the House on Saturday and Sundry, i.e. 21st and 22nd June, 1997, I am giving notice of this motion at the earliest opportunity, i.e. today, the 23rd June, 1997.

মিঃ স্পিকার স্যার, আমি এটা বলি। আজকাল কাগজের পত্রিকাতে পাঠিয়েছিলাম তাদের একজন সই করে নিয়েছে। আমি আপনাকে বলি, এই পি.এল. অ্যাকাউন্ট অত্যন্ত স্পর্শকাতর এবং বিতর্কিত বিষয়। একটা আর্টিকেল আজকাল পত্রিকা বের করেছে। আমি বলছি, মিঃ মণ্ডল আমার সম্পর্কে যেটা বলেছেন, আমি আপনাকে বলি, আমি ৪৭ সালে মথুরাপুর হাইস্কুল থেকে ম্যাট্রিক পাস করেছি। আর মিঃ মণ্ডল, এই নিউজ পাবার পর আমি হাইস্কুলে গিয়ে খবর নিলাম, উনি স্কুল ফাইনাল পাশ করেছেন ৫৫ সালে। মানে আমি যখন পাশ করে বেরিয়ে এসেছি, তিনি তখন ক্লাস ২-এর ছাত্র কোনও প্রাইমারী স্কুলে হতে পারে। মানে আমার সঙ্গে তো দূরের কথা, আমার ছেলের সঙ্গেও পড়ার সৌভাগ্য তার হয়নি। আমি আপনার মাধ্যমে এটা রাখতে চাইছি। এটা একটা ষড়যন্ত্র চলছে, যেহেতু আমি পি.এ. কমিটির চেয়ারম্যান, একটা রাজনৈতিক ষড়যন্ত্র চলছে, যাতে আমাদের উপর একটা চাপ সৃষ্টি করা হয়। এই পি. এল. অ্যাকাউন্ট নিয়ে যাতে নিরপেক্ষভাবে আমরা কাজ করতে না পারি। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিমধ্যে আমাদের মাননীয় সদস্যরা যারা আছেন, এটা বেরুবার পর আমি দু-একজনের সঙ্গে আলাপ আলোচনা করেছি যে আমরা গাওলা

কেলেঙ্কারির চেয়ারম্যানের মতো হাজতে ঢুকতে চাই না বা আসামী হতে চাইনা। আমরা বরঞ্চ তাড়াতাড়ি করতে চাইছি। তাই আমি আপনার মাধ্যমে এই যে ইচ্ছাকৃতভাবে করা হয়েছে সেইজন্য এটা প্রিভিলেজ কমিটিতে পাঠাতে আবেদন করছি।

**Mr. Speaker :** Mr. Bapuli, as usual practice we will send the letter to the Editor and Publisher of Aajkal for explanation. After the explanation is received, the matter will be taken into consideration. The Secretary will do the needful.

## MENTION CASES

**শ্রীমতী মায়ারানী পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ক্ষুদ্র ও কুটীর শিল্প দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনারা নিশ্চয়ই জানেন মুর্শিদাবাদ জেলা সিল্ক ও মসলীন বস্ত্র উৎপাদনের জন্য প্রসিদ্ধ। এই জেলাতে খাদি ভিলেজ ইন্ডাস্ট্রি কমিশন থেকে প্রমাণপত্র পাওয়া প্রায় ৭০ থেকে ৮০টা খাদি প্রতিষ্ঠান আছে। এরা খাদি কমিশন থেকে ভর্তুকি ও ঋণ পেয়ে সিল্ক ও মসলীন বস্ত্র উৎপাদন করে থাকে। এই শিল্পের সঙ্গে আনুমানিক ১০ থেকে ১৫ হাজার গরিব তাঁতী কাটুনী প্রভৃতি তাদের রুজি রোজগারের ব্যাপারে জড়িত আছে। বৎসরের বিশেষ সময়ে খাদি প্রতিষ্ঠানগুলি ভারত সরকার ও রাজ্য সরকারের নির্দেশমতো তাদের উৎপাদিত বস্ত্রাদি বিক্রয় করার জন্য শতকরা ১০ টাকা, ২০ টাকা, ৩০ টাকা অবধি ছাড় দিয়ে থাকে। পরের বছরের মধ্যে যে পরিমাণ টাকা তারা ছাড় দিয়ে থাকে সেই টাকা তারা ভারত সরকার এবং রাজ্য সরকারের কাছ থেকে ফেরৎ পায়। এটিই চলতি আইনগত বিধি। কিন্তু খুবই দুঃখ এবং উদ্বেগের বিষয় প্রায় গত ১০ বছর ধরে পশ্চিমবঙ্গ রাজ্য সরকার কোন ছাড়ের টাকা আজ পর্যন্তও ফেরৎ দেয়নি এবং যার পরিমাণ একমাত্র মুর্শিদাবাদ জেলাতেই প্রায় ৩ থেকে ৪ কোটি টাকা। ফলে খাদি প্রতিষ্ঠানগুলি প্রায় বন্ধ হওয়ার মুখে, কোনও উৎপাদন হচ্ছে না। হাজার হাজার গরিব গ্রামীণ তাঁতী, শিল্প ইত্যাদি বেকার হয়ে বসে আছে। তাদের অন্ন জোটানোই মুশ্‌কিল। আমি অবিলম্বে বকেয়া ছাড়ের টাকা ফেরৎ দেওয়ার জন্য দাবি জানাচ্ছি।

**শেখ খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নাকাশীপাড়া বিধানসভা কেন্দ্রে বিগত বন্যায় গঙ্গার নিকটবর্তী বেথুয়াডহরী থেকে পাটুলীঘাট রাস্তাটি যা বি.বি. রোড নামে খ্যাত ও বেথুয়াডহরী থেকে অগ্রদীপ এই রাস্তাটি এবং বেথুয়াডহরী

অগ্রদীপঘাট রাস্তাটির মাঝে দাড়িগঙ্গার উপর আড়পাড়া ব্রিজটির প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়। এর সামান্য একাংশ সংস্কার করা হয়েছে। অধিকাংশ অংশ সংস্কারের অভাবে যানবাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। আমি অবিলম্বে এই রাস্তা দুটি সংস্কারের এবং ব্রিজটির পুনর্নির্মাণের দাবি করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি গত কয়েক বছর ধরে জয়নগর থেকে বারুইপুর হয়ে গড়িয়া এবং ধর্মতলা পর্যন্ত বাসের জন্য অনেক দরবার করেছি মন্ত্রী মহাশয়ের কাছে। আমাদের রুটে একটি মাত্র বাস ৮০ নম্বরের এবং এক ঘন্টা ১৫ মিনিট অন্তর সেই বাস চলে। সাউথ ২৪ পরগনার অনেক এম.এল.এ. আছেন, তারা সকলেই জানেন, মানুষের জীবন সেখানে দুর্বিষহ হয়ে উঠেছে। সেখান দিয়ে কিছু নতুন বাস চালাবার ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনেকবার দরবার করেছি ব্যক্তিগতভাবে এবং জনসাধারণের সই করা কাগজপত্রও দিয়েছি, কিন্তু এই বিষয়ে কোনও সিদ্ধান্ত সরকার এখনো নেননি। উনি একবার বলেছিলেন আমরা দু-একটা বাস ওখানে আগে চালিয়ে দেখব, সরকারের লাভ হচ্ছে কিনা। সরকার যদি লাভজনক ব্যাপারটা চিন্তা করেন, তাহলে অনেক জায়গা থেকেই বাস তুলে নিতে হবে। মানুষের প্রয়োজনের দিকেই আগে নজর দেওয়া উচিত। মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে আমি বলতে চাই সরকারি বাস অনেকগুলোই এবং ভূতল পরিবহনেরও কয়েকটি বাস অন্য রুট দিয়ে যাচ্ছে। আমরা চাইছি ভূতলপরিবহনের বাস বা অন্য যেকোনও সরকারি বাস জয়নগর, বারুইপুর হয়ে রাজপুর, গড়িয়া হয়ে ধর্মতলা পর্যন্ত চলুক। এই রুট লাভজনক না হওয়ার কোনও কারণ নেই। মাননীয় মন্ত্রী মহাশয় আমার কাছে বলেছিলেন, সেক্রেটারি নাকি রিপোর্ট করেছিলেন ঐ অঞ্চলের লোকেরা নাকি ভাড়া দেন না। আমি ওনাকে বলেছিলাম আমি লিফলেট বিলি করে জনসাধারণকে ভাড়া দেওয়ার জন্য আবেদন করব, যাতে ওখানে সরকারি বাস চালানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলায় ৫০৯টি শিক্ষক নিয়োগ হতে চলেছে। এই ব্যাপারে জেলার যুবসমাজের তীব্র হতাশা দেখা দিয়েছে। এডুকেশন ডিপার্টমেন্ট থেকে একটা সার্কুলার গেছে চল্লিশ বছরের উর্ধ্বে যারা যুবক-যুবতী তাদের ইন্টারভিউ নেওয়া হবে না। এদিকে এমপ্লেয়মেন্ট এক্সচেঞ্জ থেকে তাদের নাম পাঠানো হয়েছে। এতদিন পর্যন্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যাদের নাম পাঠানো হবে তাদেরকে ডাকতে হবে, এই ব্যাপারে লেবার ডিপার্টমেন্টের একটা নির্দেশ ছিল।

জেলার যুবকদের প্রাথমিক শিক্ষক পদের জন্য যে সমস্ত নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে পাঠানো হচ্ছে, যেখানে কুড়ি জনের নাম পাঠানো হচ্ছে সেখানে স্ক্রিনিং করে পনেরো জনের নাম বাদ দিয়ে পাঁচ জনকে রাখা হচ্ছে। ট্রেন্ড এবং নন-ট্রেন্ডদের আলাদা কোনও কোটা করা হচ্ছে না, যার ফলে নন-ট্রেন্ডরা প্রতারিত হচ্ছে। এই অবস্থায় আগামী ২৭শে জুন কোচবিহার জেলা যুবলীগ প্রাথমিক শিক্ষক কাউন্সিলের অফিস ঘেরাওয়ের ব্যবস্থা নিয়েছে। আমি আপনার মাধ্যমে শিক্ষা দপ্তরকে এই ব্যাপারে সাবধান করে দিতে চাই। যদি নম্বরের ভিত্তিতে শিক্ষক নিয়োগের ব্যবস্থা করা হয়ে থাকে তাহলে আমাদের কোনও আপত্তি নেই। কিন্তু তাদের বিভ্রান্ত করা হচ্ছে কেন? ব্যাঙ্ক, রেল, পোস্টাল, এল.আই.সি. এখানে ষাট পারসেন্টের উপরে যারা নম্বর পান তারাই দরখাস্ত করতে পারবেন। কিন্তু এখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে থার্ড ডিভিসন, কম্পার্টমেন্টাল এই রকম লোকেরও নাম পাঠানো হয়েছে উপহাস করার জন্য। কাউন্সিল সিলেকশন কমিটিতে জেলা স্তরের জনপ্রতিনিধিদের রাখতে হবে। সর্বোপরি সুপ্রীম কোর্ট যে নির্দেশ দিয়েছিল লোক নিয়োগের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে যে নামগুলো পাঠাবে, সেখানেও ওপেনলি বিজ্ঞপ্তি জারি করতে হবে।

[12-40 – 12-50 p.m.]

অথচ দেখা যাচ্ছে, কুচবিহারে প্রাথমিক শিক্ষক নিয়োগের ক্ষেত্রে প্রকাশ্যে কোনও বিজ্ঞপ্তি জারি করা হয়নি। জলপাইগুড়িতে কিন্তু শিক্ষক নিয়োগ বন্ধ করে দেওয়া হয়েছে। কুচবিহারে প্রশাসন তাদের দায়িত্ব ঠিকমতো 'পালন করছে না। স্বাধীনতার ৫০ বছর চলে গেল। মুখ্যমন্ত্রীর ৮২ বছর বয়স, প্রধানমন্ত্রী ৭৮, তাঁরা কাজ করতে সক্ষম। অথচ একজন বেকার যুবক তার ৪০ বছর বয়স হয়ে গেলে সে কাজ পাবে না। কাজের অধিকারকে সংবিধানে মৌলিক অধিকারের স্বীকৃতি দেওয়া হয়েছে অথচ রাইট টু ওয়ার্ক স্বীকৃতি পেল না। আজকে এই অবস্থায় কুচবিহারে হাজার হাজার যুবকের প্রাথমিক শিক্ষক নিয়োগের ক্ষেত্রে যে বাধার সৃষ্টি হয়েছে তা অবিলম্বে বন্ধ করার জন্য শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ডি.ভি.সি. যে সেচ ক্যানেলগুলো মেরামত করেছে তাছাড়াও এখনও বেশ কিছু বাকি আছে। এই ক্যানেলগুলো যদি এখনই মেরামত না করা হয় তাহলে বর্ষার জল সেচে যাওয়ার ক্ষেত্রে অসুবিধা হবে, খরচও বাড়বে। সত্ত্বর এই ক্যানেলগুলো মেরামত করে চাষীরা যাতে জল পায় তার ব্যবস্থা করবেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে বিহার আমাদের প্রতিবেশী রাজ্য এবং বেশ কিছু বিহারের অধিবাসী আমাদের পশ্চিমবাংলায় থাকেন। সেজন্য বোধহয় এক সময়ে বামফ্রন্ট সরকার বিহারের মুখ্যমন্ত্রীর জনপ্রিয়তাকে কাজে লাগিয়ে লালু যাদবকে নিয়ে বিগ্রেড প্যারেড গ্রাউন্ডে সভা করেছিলেন। কিন্তু আজকে লালুর জন্য বিহারে যে অবস্থা এসে দাঁড়িয়েছে তা ভয়াবহ এবং সাংবিধানিক সঙ্কটের সৃষ্টি হয়েছে। সেখানে মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে সি.বি.আই. চার্জশিট ফাইল করেছে। মুখ্যমন্ত্রী বলছেন, "আমি গ্রেপ্তার হলেও ছাড়ব না। আমি এই হাউসকে জানাতে চাই, একটা সর্বদলীয় প্রস্তাব নেওয়া হোক, অবিলম্বে বিহারের মুখ্যমন্ত্রীকে বরখাস্ত করা হোক। সি.বি.আই. তাকে গ্রেপ্তার করুক। আমি চাই যে বামফ্রন্ট দাঁড়িয়ে বলুক লালুকে ব্রিগেডে এনে, তাকে সমর্থন করে তারা ভুল করেছে। আজকে গোয়ালা কাণ্ডের দুর্নীতির পরিমাণ বিরাট, আজকে আমি তার প্রতিবাদ করছি। আমি মনে করি আজকে বিহারে যে অবস্থার সৃষ্টি হয়েছে—গৃহযুদ্ধের সৃষ্টি হবে যদি বিহারের মুখ্যমন্ত্রী পদত্যাগ না করে। আমাদের সর্বতোভাবে নিন্দা করা দরকার। প্রধানমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের উচিত তাকে বলা। নাহলে রাজ্যপালের তাকে অবিলম্বে বরখাস্ত করা দরকার। লালু যাদবের গোয়ালা দুর্নীতি শুরু হয়েছিল পি.এল. অ্যাকাউন্ট থেকে চাইবাসা। আমাদের রাজ্য পশ্চিমবাংলাতেও যে সব জিনিস উঠে এসেছে তাকে পরিষ্কার করার জন্য সি.বি.আই.কে পশ্চিমবাংলায় নিয়ে আসার দরকার আছে বলে আমি মনে করি।

**শ্রী বিদ্যুৎ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কৃষিমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটি গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করছি। এত আলুর উৎপাদনের ফলে আলু চাষীরা প্রচণ্ড মার খেয়েছে। সংরক্ষণের ব্যবস্থা না থাকার জন্য এবং বাজারে আলু বিক্রি না করতে পারার জন্য তারা সর্বস্বান্ত হয়ে পড়েছে। তারা ব্যাঙ্ক এবং সমবায় থেকে ঋণ নিয়েছিল, সেই ঋণ তারা শোধ করতে পারেনি। তাছাড়া আগামী চাষের যে খরচ সেটাও তারা জোগাড় করতে পারেনি। আমি কৃষিমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে তারা যে ঋণ নিয়েছিল সেই ঋণ যেন তাদের মকুব করে দেওয়া হয়। আর আগামী মরশুমে নতুন চাষ করার জন্য তাদের স্বল্প সুদে ঋণের ব্যবস্থা করা হয়।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ফলতা বিধানসভা কেন্দ্রে ডায়মণ্ডহারবার রোডের পশ্চিমদিকে দস্তুপুর থেকে সিরোকোল পর্যন্ত যে খালটি আছে সেটা মজে গেছে এবং এর ফলে আমনের চাষ হচ্ছে না এবং জল নিকাশি ব্যবস্থা

নেই। এর ফলে ৫০০০ চাষী মারা যাবে চাষের অভাবে। এই খালটা সংস্কার করা হলে ১০০ খানা গ্রামের ৫০০০ চাষী বিকল্প চাষ করে ওই এলাকায় সবুজ বিপ্লব ঘটাতে পারে। তাই আমি অবিলম্বে খালটির সংস্কারের দাবি জানাচ্ছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মারফত মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২১শে জুন, ১৯৯৭, উত্তরপাড়ার সরকারি হাসপাতালে যুব কংগ্রেস নামধারী কিছু লোক ডেপুটেশন দেবার নাম করে ভাঙচুর করেছে। সুপারকে নিগ্রহ করেছে এবং মারধরও করেছে। তারা দোতলার উপরে উঠে উপর থেকে সমস্ত জিনিসপত্র, টেবিল চেয়ার, সমস্ত কিছু ফেলে দিয়েছে এবং হাসপাতাল সুপার নির্দিষ্টভাবে এফ আই আর করেছেন। কিন্তু দেখা গেল যে, তারা গ্রেপ্তার হওয়ার কিছুক্ষণের মধ্যেই জামিন পেয়ে গেল। উপযুক্ত কেস পর্যন্ত দেওয়া হয়নি। যারা ওই কাজ করেছে, তারা আমাদের রাজ্যের একজন নেত্রী, একজন সাংসদের নামে জয়ধ্বনি করার মধ্য দিয়ে এই কাজ করেছে। এদের যাতে উপযুক্ত শাস্তি দেওয়া হয়, তারজন্য আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমল মুখার্জি ঃ** স্যার, চন্দননগর বিধানসভার বেশ কিছু রাস্তার অবস্থা খারাপ। খানাখন্দে প্রায় প্রতিদিনই দুর্ঘটনা ঘটছে। পূর্ত দপ্তরের অধীন জি.টি. রোডের অবস্থাও খারাপ। এই জি.টি. রোড এবং এর দু'পাশের নর্দমার স্ল্যাবগুলিরও সংস্কারের দাবি জানাচ্ছি। কারণ প্রতিদিন যাত্রীরা দুর্ঘটনার কবলে পড়ছে। এছাড়া ভদ্রেশ্বর পৌরসভার অধীনে যে সমস্ত রাস্তাগুলি আছে, যেমন—ডাঃ সি সি সি রোড, ফেরীঘাট স্ট্রীট, ভদ্রেশ্বর পৌরসভার অ্যাডেড এরিয়া এক নাম্বার ওয়ার্ড ও দুই নাম্বার ওয়ার্ড এগুলি যেন সারানো হয়। চন্দননগর পৌরসভায় মানকুণ্ডু স্টেশন রোড, ডুপ্লেজ পট্টি মেন রোড এবং কৃষি বিপণন দপ্তরের অধীনে বিঘাটি কে এম হাইস্কুল থেকে লাহা রোডের মোড় পর্যন্ত রাস্তার অবস্থা খারাপ। আমি এর আগেও বলেছি। কিন্তু কাজের কাজ কিছুই হয়নি। তাই অবিলম্বে এই রাস্তাগুলি সংস্কারের দাবি আমি বিভাগীয় মন্ত্রীর কাছে জানাচ্ছি।

**শ্রী দেবীশঙ্কর পাণ্ডা ঃ** স্যার, এটা আমার বিধানসভা এলাকার স্বার্থে নয়, পাশে হলদিয়ার সামগ্রিক শিল্পোন্নয়নের প্রশ্ন এরসঙ্গে জড়িত রয়েছে। স্যার, অতি সম্প্রতি হলদিয়া তেল শোধনাগারের আরও দুটি তেলের জেটি নির্মাণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। তারমধ্যে একটা হলদি নদীর পশ্চিম তীরে নন্দীগ্রামে বিধানসভা এলাকায় জেলিংহামে করার জন্য বিশেষজ্ঞরা এই পরামর্শ দিয়েছেন। কারণ ওই জায়গাটা জেলার জেটি করার পক্ষে সম্পূর্ণ অনুকূল। কিন্তু স্যার একটা কায়েমী স্বার্থ, একটা পরিকাঠামোগত অসুবিধার কথার অজুহাত তুলে এই পরিকল্পনা বানচাল করে তুলতে সক্রিয় হয়ে উঠেছে।

নন্দীগ্রাম স্বাধীনতার ৫০ বছর পরও উপেক্ষা, অবহেলা ও বঞ্চনার শিকার। যদি এই এলাকাতে তৈল জেটি নির্মাণ করা হয়, তাহলে নন্দীগ্রাম সদরে হলদিয়া মহকুমাতে হলদী নদীর উপর ব্রিজ করার পরিকল্পনা আছে এবং এর ফলে হলদিয়ার হিন্টার ল্যান্ড উন্নত হওয়ার সম্ভাবনা আছে। এতে হলদিয়াতে উন্নয়নের জোয়ার আসবে। কিন্তু এখানে বার্ন-স্ট্যান্ডার্ড কোম্পানির অফ্‌সোর ডিভিসন বন্ধ হয়ে গেছে। এই কারখানায় ও.এন.জি.সি. আর অর্ডার প্লেস করে না। এর জন্য বার্ন-স্ট্যান্ডার্ড কোম্পানি বন্ধ হয়ে গেছে। ফলে কর্মচারিরা অনিশ্চয়তার মধ্যে দিন কাটাচ্ছে। সহযোগী সংস্থা হিসাবে এই রুগ্ন বার্ন-স্ট্যান্ডার্ড কোম্পানিকে নতুন করে পুনরুজ্জীবিত করা হোক এবং হলদিয়ার গ্রামীণ পরিবেশের সঙ্গে নন্দীগ্রামকেও যদি যুক্ত করা হয় তাহলে আবাসনের সমস্যাও কিছুটা মিটবে। এছাড়া নন্দীগ্রামের জেলিংহামে তৈল জেটি তৈরি করার জন্য, মাননীয় মুখ্যমন্ত্রীকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানানোর জন্য অনুরোধ জানাচ্ছি।

[12-50 – 1-00 p.m.]

**श्री राम जनम मांझी** : आदरणीय स्पीकर सर, मै आपके माध्यम से पूर्त मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। हावड़ा जिला के उतर उलबेड़िया केन्द्र सर, आप जानते है इन्डस्ट्रीयल बेल्ट है। इस इण्डस्ट्रीयल बेल्ट मे रास्ता की अवस्था बहुत खराव है। एनी टाइम एक्सीडेन्ट हो सकता है। सर, यहाँ बड़े बड़े कारखाने चलते है। ट्रक, लोरी ओटो चलते रहता है। क्षेत्र मे रास्ता की जो अवस्था है उसे देखकर कारखाने के मालिक एवं कर्मचारी परेशान रहते है, इस स्थिति मे कारखाना चलाने मे अक्षम हो रहे है। इसलिए मै पूर्त मंत्री से अनुरोध करता हूँ कि जल्द-से-जल्द रास्ता का रिपेयारिंग का काम शुरु किया जाए।

**শ্রী শ্যামাদাস ব্যানার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার হীরাপুর বিধানসভা কেন্দ্রের অত্যন্ত গুরুত্বপূর্ণ কয়েকটি কথা বলতে চাই। স্বাধীনতার ৫০ বছর পূর্তি হতে চলেছে, কিন্তু হীরাপুর বিধানসভা কেন্দ্রের ৩৫টি মৌজা ও ১০০টি গ্রামের লোক পানীয় জল পাচ্ছে না। সরকারের ভুল পরিকল্পনার জন্য সেখানে পানীয় জল পাওয়া যাচ্ছে না। এখানকার কাললা, গোবিন্দপুর, ধ্রুবডাঙ্গাল ও বট্‌তারিয়াতে রিজার্ভার আছে, কিন্তু সেগুলোতে জল ভর্তি করা হয় না। সেগুলোতে জল ভর্তি করা হয় না বলে গ্রামগুলোতে ঠিকমতো জল দেওয়া যায় না। আমি এ ব্যাপারে রাজ্য সরকারের বিভাগীয় মন্ত্রীর কাছে আবেদন করছি যে এখানে কয়েকটা নতুন রিজার্ভার করার দরকার আছে। কয়েকটা নতুন রিজার্ভার করা হলে ঐ এলাকায় পানীয় জলের সমস্যা কিছুটা মিটবে। এই এলাকায় সুডিহি-মরিচকোটায় একটা, শীতলাতে একটা, কোয়ারডিহিতে

**একটা, কুইলাপুরে একটা এবং বিনোদকাতে একটা রিজার্ভার করার জন্য আবেদন জানাচ্ছি। সেই সঙ্গে কালাগারিয়ায় একটা পাম্প হাউস রেখে জল সরবরাহ করলে এখানকার জলের সমস্যা মিটবে।**

Now Zero Hour, I will only call those names who had not been called upon in Mention.

## ZERO HOUR

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে, মাননীয় খাদ্য ও খাদ্য সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, রাজ্যের গ্রামাঞ্চলে কেরোসিন তেলের সঙ্কট রয়েছে। শহরাঞ্চলে বিদ্যুতের সরবরাহ বেড়েছে, কিন্তু গ্রামাঞ্চলে বিদ্যুতের সরবরাহ খুবই কম। অথচ কেরোসিন তেলের যে গণবন্টন ব্যবস্থা, সেখানে গ্রামাঞ্চলে সপ্তাহে মাত্র মাথাপিছু ২৫০ মিলি লিটার কেরোসিন তেল দেওয়া হয় এবং শহরাঞ্চলে সপ্তাহে মাথাপিছু ৫০০ মিলি লিটার কেরোসিন তেল দেওয়া হয়।

অথচ গ্রামাঞ্চলে বেশীরভাগ ক্ষেত্রেই বিদ্যুৎ নেই। বিদ্যুতের অভাবে গ্রামাঞ্চলের লোক কেরোসিনের জন্য হাহাকার করছে এবং বেশি পয়সা দিয়ে ব্ল্যাকে কিনতে বাধ্য হচ্ছে। ২০ বছরের বামফ্রন্টের রাজত্বে গণ-বন্টন ব্যবস্থায় কেরোসিন তেলের ক্ষেত্রে বৈষম্য দূর করা গেল না। গ্রামের মানুষের স্বার্থে রেশনে গ্রামের মানুষকে ২৫০ মিলি লিটার-এর ক্ষেত্রে ১ লিটার কেরোসিন তেল দেওয়ার জন্য আবেদন করছি।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রী ও খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দার্জিলিং যেহেতু নন এগ্রিকালচারাল ল্যান্ড এবং ৯০ পারসেন্ট-এর বেশি মানুষ দারিদ্র্যসীমার নিচে বাস করে, সেইজন্য বেশিরভাগ মানুষই সেখানে আর.পি.ডি.এস. চালু করার দাবি তুলেছে। এবং ২৫শে জুন জি.এন.এল.এফ. তিন পাহাড়ি মহকুমায় বন্‌ধ ডেকেছে। আমার আবেদন, রাজ্য সরকার উদ্যোগ নিন যাতে দার্জিলিং জেলাতে আর.পি.ডি.এস. চালু হয়।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আমরা জানি বিহারের বহু মানুষ জীবন এবং জীবীকার প্রশ্নে পশ্চিমবঙ্গে বাস করে। সম্প্রতি বিহারের মুখ্যমন্ত্রী লালুপ্রসাদ যাদবের বিরুদ্ধে সি.বি.আই. চার্জশিট দিয়েছে। গাওলা মামলার বোঝা তার উপর বর্তেছে। বামপন্থীরা দীর্ঘকাল ধরে লালুপ্রসাদের পদত্যাগ চেয়ে আসছে। কিন্তু সমস্ত ন্যায়-নীতি বিসর্জন

দিয়ে এখনও তিনি পদত্যাগ করেননি, উপরন্তু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে হুমকি দিচ্ছে। আরও যেটা চিন্তার, গোলমালের বিষয়ে, কংগ্রেসের একটা অংশ মমতা দেবীর নেতৃত্বে বি.জে.পি.র বিরুদ্ধে একটাও কথা বলছে না। সাম্প্রতিককালে আবার দেখা যাচ্ছে সীতারাম কেশরীর সঙ্গে লালুপ্রসাদ যাদবের একটা মেলামেশা চলছে। ৯ আগস্ট আবার এ.আই.সি.সি.র সম্মেলন হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং রাজ্য সরকারকে সতর্ক করে দিতে চাই যে, একটা গোলমাল পাকাবার চেষ্টা হচ্ছে এবং এটা আমরা হতে দেব না। তাই আপনার মাধ্যমে এই কথা বলতে চাই, এই যে বি.জে.পি.র চক্রান্ত, তার সঙ্গে মমতা ব্যানার্জির চক্রান্ত, আবার লালুপ্রসাদ, সীতারাম কেশরী যুক্ত হয়েছে, এই সমস্ত বিষয়টার বিরুদ্ধে আমরা পশ্চিমবঙ্গের শান্তিকামী মানুষ, গণ-আন্দোলনের মানুষ রুখে দাঁড়াব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** বোলপুরে তিনদিন আগে আমি আর মমতা ব্যানার্জি গিয়েছিলাম। সেখানকার যা অবস্থা দেখলাম, তাতে সেখান থেকে আপনার শেষ নির্বাচন জয় মনে হ'ল। সেখানে সুশোভন ব্যানার্জি আসছে, আপনার আর সেখান থেকে আসা হবে না।

[1-00 – 1-10 p.m.]

স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বুদ্ধদেববাবুর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী উর্দু অ্যাকাডেমির উদ্বোধন করবেন। আমি আগে এই বিধানসভায় বুদ্ধদেববাবুর উপস্থিতিতে বলেছি, যখন মাননীয় মুখ্যমন্ত্রী কোনও মেম্বারের—তা সে কংগ্রেস হোক বা সি.পি.এম.এর হোক—কেন্দ্র সফরে যাবেন, সেই এলাকার মেম্বারকে যেন যথাযথভাবে জানিয়ে দেওয়া হয়। কিন্তু আজকে দেখা যাচ্ছে, সি.পি.এম.-এর সদস্যদের এলাকা হলে ভয়ঙ্কর প্রাধান্য দেখানো হচ্ছে কিন্তু বিরোধী দলের এলাকা হলে বাইপোস্টে বা বুকপোস্টে একটা কার্ড, নাম লেখা তো দূরে থাক—পাঠিয়ে দেওয়া হচ্ছে। এই বিষয়টা বন্ধ করা উচিত আমি এই বিধানসভায় উর্দু অ্যাকাডেমী নিয়ে কম করে না হলেও ৫০ বার বলেছি এবং এটা ইমপ্লিমেন্টেশনের ক্ষেত্রে একটা মেজর রোল প্লে করেছি। আজকে উর্দু অ্যাকাডেমির উদ্বোধন করছেন আমাদের এই ভূমিকার জন্য। কিন্তু আজকে উর্দু কাগজগুলো আকবর-ই-মশরিক এবং আজাদ হিন্দ যদি আপনার দপ্তর থেকে ট্রানস্লেট করে পড়েন তাহলে দেখবেন ব্যাপারটাকে একটা সঙ্কীর্ণতার মধ্যে নিয়ে যাওয়া হয়েছে। আপনাদের এই প্যারোকিয়াল অ্যাটিচিউড দেখে ঘৃণা, করুণা ছাড়া আর কিছু হওয়ার নেই। কংগ্রেসি বিধানসভা কেন্দ্র হলে সেখানে চূড়ান্ত অবহেলা হবে, আর, শাসক দলের নির্বাচনী কেন্দ্র হলে রমরমিয়ে সব কিছু হবে এটা চলতে পারে না। এবং এইভাবে কংগ্রেসি বিধায়কদের আপনারা হেয় করতে পারবেন

না। তাই স্যার, সরকারি কর্মসূচিতে সংশ্লিষ্ট বিরোধী সদস্য যাতে যথাযথ মর্যাদা পায় তার জন্য আপনার চেয়ার থেকে একটা নির্দেশ দিন।

**শ্রী নির্মল দাস ঃ** (নট প্রেজেন্ট)।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্কুল শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য আবারও দাবি করছি। আজকে মাধ্যমিক পরীক্ষার ফল প্রকাশিত হচ্ছে, কাল থেকে উচ্চ-মাধ্যমিক ক্লাসে ভর্তি শুরু হয়ে যাবে। আমার এলাকায় কন্টাই হাইস্কুল আছে। এটা মাধ্যমিক স্তরের বেস্ট স্কুল। আমার জেলাতে যে মাধ্যমিক স্কুলগুলো ছিল সেগুলো ইতিমধ্যে দ্বাদশ শ্রেণীতে উত্তীর্ণ করা হয়েছে। অথচ আমি এই সভায় গত পাঁচ বছর ধরে বারংবার মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও আমাদের ওখানে সব থেকে বেস্ট মাধ্যমিক স্কুল, ১৫০ বছর যার বয়স, সেই কন্টাই হাই স্কুলকে দ্বাদশ শ্রেণীতে রাজনৈতিক কারণে উত্তীর্ণ করা হল না। আজকে শিক্ষামন্ত্রীর দল, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির দল ঐ স্কুলের ম্যানেজিং কমিটির পরিচালকমণ্ডলী দখল করতে পারেনি বারংবার চেষ্টা করা সত্ত্বেও। অথচ গত বছরের মাধ্যমিক পরীক্ষাতে মেদিনীপুর থেকে যতজন ফার্স্ট ডিভিসনে গেছে তাদের অধিকাংশই গেছে কন্টাই হাইস্কুল থেকে। তাই, মাননীয় স্কুল শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, উক্ত বিদ্যালয়কে দ্বাদশ শ্রেণীতে রূপান্তরিত করা হোক।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবন এলাকার বিদ্যুতের বেহাল অবস্থার কথা এই পবিত্র বিধানসভার বিভিন্ন সদস্য বিভিন্ন সময় বলেছেন। পাথরপ্রতিমা বিধানসভা এলাকায় সামান্য ১৩টি মৌজায় বিদ্যুতের তার পৌঁছেছে কিন্তু এখনও গ্রাহকদের বিদ্যুৎ সরবরাহ করা হয়নি, অথচ গ্রাহকদের কাছ থেকে টাকা নেওয়া হয়েছে এবং দীর্ঘ দিন সেই টাকা জমা আছে কিন্তু তাদের কোনও সুব্যবস্থা হচ্ছে না। উপরন্তু ৮টি গ্রামপঞ্চায়েত এলাকা যেমন দিগম্বরপুর, দক্ষিণ গঙ্গাধরপুর, রামগঙ্গায় যেখানে সামান্য খরচে বিদ্যুৎ দেওয়ার ব্যবস্থা করা যায়। মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করেছিলাম যে দ্বীপাঞ্চল এলাকায় অচিরাচরিত শক্তির মাধ্যমে বা অন্য কোনও প্ল্যান্টের মাধ্যমে বিদ্যুৎ আমরা দিতে পারি কি না এবং এ ব্যাপারে রাজ্য সরকারের কোনও ভূমিকা আছে কিনা। ব্রজবল্লভপুর, জীবপ্লেট, অচিন্ত্যনগর ইত্যাদি জায়গাতেও দিতে পারি কিনা। বাংলার শেষ প্রান্তের লোকালয়ের মানুষদের বিদ্যুৎ না দিলে তারা লঙ্কা, তরমুজ, আলু সংরক্ষণ ব্যবস্থায় অংশগ্রহণ করতে পারছে না। তাই আমি মাননীয় বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলায় বিশেষ করে বজবজ এলাকায় প্রশাসন আছে বলেই মনে হয় না। পুলিশ এক তরফা ভাবে বিচার করে যাচ্ছে কখনও বুদ্ধদেববাবুর কথায়, আবার কখনও তাঁর দলের কর্মিদের কথায় সেখানে পুলিশ চলছে। কিছুদিন আগে ওই এলাকায় কয়েকটি ছেলে দিনের বেলায় একটা খুন করল। থানায় জানানো সত্ত্বেও যারা অরিজিন্যাল আসামী তাদের গ্রেপ্তার করা হল না। এস. পি.কে জানানো হয়েছে, বুদ্ধদেববাবুকে জানানো হয়েছে অথচ সেখানে দিনের আলোয় আসামীরা ঘুরে বেড়াচ্ছে। শুধু তাই নয়, একই পরিস্থিতি থানাতেও। সেখানে কংগ্রেস কর্মীরা গেলে তাদের সঙ্গে কথা বলছে না, সহযোগিতা করছে না। কোন সময় জমি নিয়ে, কখনও অন্যান্য কেস নিয়ে গেলে তারা হ্যারাস হচ্ছে। ওখানে যারা কংগ্রেস কর্মী এবং নিরীহ মানুষরা সুবিচার পাচ্ছে না। তাই আপনার মাধ্যমে জানাতে চাই অবিলম্বে যাতে এর সুরাহা করা হয় তার ব্যবস্থা করুন। তা নাহলে দিনের পর দিন প্রশাসন ভেঙে পড়বে। আশা করি এর সুরাহার ব্যবস্থা হবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা কলকাতা প্রোমোটরদের হাতে চলে যাচ্ছে। গোটা কলকাতার নিম্নমধ্যবিত্ত, মধ্যবিত্ত মানুষ আজকে প্রোমোটরদের অত্যাচারে এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যে আজকে বাজার দামের ১০ ভাগ, ১৫ ভাগ দামে তাদের বাড়িঘর প্রোমোটারদের কাছে বিক্রি করে দিতে বাধ্য হচ্ছে। আর যারা রুখে দাঁড়াবার চেষ্টা করছে তা তাদের ভিটেমাটি বজায় রাখার চেষ্টা করছে তখন এই প্রোমোটররা পুলিশের একাংশ এবং সমাজবিরোধীদের নিয়ে তাদের উপর চাপ সৃষ্টি করছে। থানায় ডেকে পাঠানো হচ্ছে, গুণ্ডারা হুমকি দিচ্ছে, এমনকি রাস্তায় মহিলারা বেরোলে তাদের অসম্মান করা হচ্ছে। তাদের জোর করে প্রোমোটারদের ধার্য করা দামে বাড়িঘর বিক্রি করতে চাপ দেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতায় যে ব্যাপকভাবে আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে তার মূল কারণ প্রোমোটররাজ। প্রোমোটররা সমাজের তরুণ এবং হতাশাগ্রস্ত যুবকদের যাদের সরকার এই ২০ বছরেও চাকরি দিতে পারেনি তাদের ডেকে নিয়ে গিয়ে তাদের হাতে রিভলবার, বোমা তুলে দিয়ে এবং পুলিশ কালো টাকার লোভ দেখিয়ে আজকে নেক্সাস জোট তৈরি করছে। তারজন্য আজকে কলকাতার মানুষ তাদের ভিটে-মাটি হারাতে বাধ্য হচ্ছে। এই আর্থসামাজিক অবস্থায় এই প্রোমোটররা মানুষকে তাদের আওতায় আনতে বাধ্য করছে, এর বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা নিন।

মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন, 'প্রোমোটরদের বাড়িগুলো ভেঙে দাও।' সুভাষ চক্রবর্তী বলছে, 'একটা ইঁট'ও ভাঙতে দেব না। প্রোমোটররা সমাজের উপকার করে।' মন্ত্রিসভার

সদস্য দায়িত্বজ্ঞানহীন উক্তি করছে। মন্ত্রিসভার সদস্য বলছে, প্রোমোটররা ভাল কাজ করছে। তাই আমি আপনার মাধ্যমে এই অবস্থার অবসানের দাবি জানাচ্ছি।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমরা লক্ষ্য করছি, রাজ্যের সর্বত্র বামফ্রন্ট সরকারের ২০ বছর পূর্তি উৎসব সাড়ম্বরে পালন করার সময় যে সব তথ্য দেওয়া হচ্ছে তাতে দেখছি পাড়ায় পাড়ায় একটা করে ইন্ডাস্ট্রি হতে চলেছে! পশ্চিমবাংলায় আর কোনও বেকার থাকবে না। ২/৪ বছরের মধ্যে পশ্চিমবাংলার সব বেকারের কর্মসংস্থান হয়ে যাবে। অথচ আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি ৬০ এবং ৭০-এর দশকে আসানসোল শিল্পাঞ্চলের যেটা গর্ব ছিল, সেই 'হিন্দুস্থান পিলকিংটন গ্লাস ফ্যাক্টরী' গত ১৬ বছর ধরে বন্ধ। আমরা আরও আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি যে, বর্তমান সংখ্যার 'পশ্চিমবঙ্গ' পত্রিকায় বেরিয়েছে, ২/১ দিনের মধ্যেই নাকি কারখানাটি খুলে যাবে। ঐ পত্রিকাটা পড়লে মনে হবে পশ্চিমবাংলায় কোনও কারখানা বন্ধ নেই! আমি এই কারখানাটির কথা এই বিধানসভায় বার বার বলেছি। কিন্তু এখন পর্যন্ত এ বিষয়ে প্রশাসন এক চুলও নড়েনি। ওখানে ইতিমধ্যে ৩৫ জন শ্রমিক আত্মহত্যা করেছে। স্যার, ওখানে আজ এমন অবস্থা হয়েছে যে, শ্রমিক কলোনিতে ঢুকলে আপনার কান্না পাবে। অথচ অতীতে আমরা দেখেছি ওখান থেকে কাঁচ নেবার জন্য ১/২ বছর আগে থেকে টাকা পয়সা জমা দিতে হত, তবে পাওয়া যেত। এত কাজের চাপ ছিল। ওখানে এশিয়ার মধ্যে সবচেয়ে ভাল কাঁচ পাওয়া যেত। বামফ্রন্টের এক নেতা, এক সিটু নেতার চক্রান্তে ঐ কারখানাটি বন্ধ হয়ে গেছে। খোলার কোনও চেষ্টা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি, তিনি ঐ কারখানাটি খোলার সঠিক মানসিকতা দেখান। ধন্যবাদ।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার ভদ্রেশ্বর থানার ও.সি. ভোলানাথ ভাদুড়ি প্রায় ৪ মাস হল আততায়ীর গুলিতে মারা গেছেন। আমরা রোজই কাগজে দেখছি যে, তাঁর স্ত্রী এখনও সরকারি চাকরি পাননি। পুলিশ মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য চুঁচুড়া পুলিশ লাইনে গিয়ে প্রতিশ্রুতি দিয়েছিলেন, নিহত ও.সি.র স্ত্রীকে শীঘ্র চাকরি দেওয়া হবে। কিন্তু এখন পর্যন্ত তা দেওয়া হয়নি। সরকারের গাফিলতিতে এখন পর্যন্ত ঐ কেসের চার্জশিট দেওয়া হয়নি। চার্জশিট না দেওয়ার ফলে মামলা খারাপ হয়ে যাবে। আমরা লক্ষ্য করছি গোটা রাজ্যে সরকারি ঔদাসীন্যে ক্রিমিনালরা প্রশ্রয় পাচ্ছে। বিশেষ করে আমাদের হুগলি জেলার বিভিন্ন থানায় যে সমস্ত খুনের মামলা

হচ্ছে সে সমস্ত খুনের মামলায় এফ. আই. আর. নেম্‌ড আসামীদের পুলিশ প্রশাসন গ্রেপ্তার করছে না। ফলে হুগলি জেলায় আইন-শৃঙ্খলা পরিস্থিতি চরম বিপর্যয়ের মুখে এসে দাঁড়িয়েছে। আমি এই দিকটির প্রতি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি করছি অবিলম্বে বিভিন্ন খুনের ঘটনায় নেম্‌ড এফ.আই.আর. আসামীদের গ্রেপ্তার করা হোক এবং ভোলানাথ ভাদুড়ির স্ত্রীকে চাকরি দেওয়ার ব্যবস্থা করা হোক।

[1-20 - 2-00 p.m. (including adjournment)]

**শ্রী বিনয় দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ কথা আমরা সকলেই জানি যে আমাদের রাজ্যে রেশনে ভর্তুকি দিয়ে দারিদ্র্যসীমার নিচের মানুষদের চাল দেওয়া শুরু হয়েছে। কিন্তু আমাদের আরামবাগ মহকুমার বিভিন্ন রেশন দোকান থেকে দারিদ্র্যসীমার নিচের মানুষদের যে চাল দেওয়া হচ্ছে তা এতই নিম্নমানের যে তা খাওয়া যাচ্ছে না। ফলে সব এলাকার দারিদ্র্যসীমার নিচের মানুষরা ঐ চাল নিতে চাইছে না। এই অবস্থায় খাদ্যমন্ত্রীর কাছে আমার আবেদন তিনি অবিলম্বে বিষয়টা দেখুন, ঐ চাল দেওয়া বন্ধ করুন এবং খাবার যোগ্য চাল দেবার ব্যবস্থা করুন। তা না হলে এই নিয়ে বিভিন্ন এলাকার দারিদ্র্যসীমার নিচের মানুষদের মধ্যে ক্ষোভের সঞ্চার হচ্ছে, যা পরবর্তী পর্যায়ে বিক্ষোভে পরিণত হবে।

(At this Stage the House was adjourned till 2-00 p.m.)

(After recess)

[2-00 - 2-10 p.m.]

## POINT OF INFORMATION

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেশন, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মুহূর্তে একটা উত্তেজনাপূর্ণ সংবাদ পেলাম। বিহারের মুখ্যমন্ত্রী শ্রী লালুপ্রসাদ যাদবকে গ্রেপ্তার করা হয়েছে এবং সেখান এখন প্রচণ্ড রায়ট চলছে এবং সমস্ত পাটনা শহর প্যান্ডামোনিয়াম হয়ে গেছে। এখানে মন্ত্রীরা রয়েছেন, বিশেষ করে স্বরাষ্ট্রমন্ত্রী আছেন, আমাদের পাশের রাজ্যে সত্যি-সত্যিই কি হয়েছে সেই ব্যাপারে তিনি এই হাউসে অফিসিয়ালি অবহিত করান। তিনি সত্যিটা আমাদের জানান, কারণ আমি অত্যন্ত উদ্বিগ্ন যেহেতু আমাদের পাশের রাজ্য। মুখ্যমন্ত্রীকে গ্রেপ্তার—এই ধরনের নজির নেই, এটা একটা নজির-বিহীন ঘটনা। যখন হাউস চলছে এবং যখন এইরকম ধরনের সংবাদ পেলাম তখন এই সম্পর্কে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এই হাউসে এসে দু-মিনিট অফিসিয়ালি বলে দিন ঘটনাটা কি হয়েছে এবং অবস্থাটা আয়ত্বের মধ্যে আছে

কিনা। কারণ ওখানে পুলিশ ছাড়া সাধারণ মানুষ নেই এইরকম অবস্থা হয়ে গেছে। সুতরাং দয়া করে বলুন আসল অবস্থাটা কি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাউ ডিসকাশন অন ডিমান্ড নাম্বার ৪২। শ্রী তাপস ব্যানার্জি বলুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** নাউ নয়, আপনি মন্ত্রীদের ডাকুন। এখানে একমাত্র কারামন্ত্রী বসে আছেন। এই দপ্তরের আলোচনাটা কি গুরুত্বপূর্ণ বলে মনে করেন না? আপনি ট্রেজারি বেঞ্চে দয়া করে দেখুন। এইভাবে বিতর্ক হয়? যে বক্তা বক্তব্য রাখবেন তার একটা আত্ম-সম্মানের প্রশ্ন আছে। এইভাবে বিতর্ক হতে পারে কি না বলুন? হোয়ার আর দি মিনিস্টারস?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শ্রী তাপস ব্যানার্জি বলুন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। যতক্ষণ না এর সমাধান হচ্ছে ততক্ষণ কি করে বলবে? ট্রেজারি বেঞ্চে কোন মন্ত্রী নেই, কেন মন্ত্রীরা থাকেন না?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বসুন, বসুন।

**(গোলমাল)**

**শ্রীমতী সাধনা মল্লিক ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, সমাজকল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়, ব্যয়বরাদ্দের যে দাবি আজ সভায় পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, আমরা জানি, বিরোধী দলের সদস্যরা এখানে শুধু বিরোধিতা করার জন্যই বক্তৃতা করেন এবং অসত্য সব কথা বলেন। ওদের আমলে সমাজকল্যাণ দপ্তর বলে যে কোনও দপ্তর আছে তা সাধারণ মানুষ বুঝতেও পারতেন না।

**(গোলমাল)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শ্রীমতী মল্লিক, আপনি একটু বসুন। সুব্রতবাবু, আপনি এখানে একটা ইনফরমেশন দিয়েছেন।

This may be correct, may not be correct. That is information. Mr. Mukherjee, under what provision of the Rules of Procedure you are saying? You have given me an information relating to other

State. I have called Shri Tapas Banerjee but he did not say, Thereafter I called Shrimati Sadhana Mallik.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি বার বার বলেছেন আপনার নিজস্ব চেয়ার থেকে অ্যাজ ডেপুটি স্পিকার যে ডিবেট বা আলোচনা যখন চলে তখন সভায় একাধিক মন্ত্রীর উপস্থিত থাকা উচিত। স্যার, এটা খুব দুর্ভাগ্যজনক হ'লেও দেখা যাচ্ছে যে আজকে সোস্যাল ওয়েলফেয়ারের মতন একটা বাজেটের দিনে দপ্তরের মন্ত্রী ছাড়া আর কোনও মন্ত্রী উপস্থিত নেই। আমার স্যার, আপনার কাছে জিজ্ঞাস্য, এটা কি আপনি সমর্থন করেন? আপনি যদি স্যার, আপনার সিট থেকে অর্ডার দিয়ে আরও মন্ত্রীদের ডেকে পাঠান তাহলে আমরা আমাদের তরফ থেকে বক্তৃতা শুরু করতে পারতাম। এখানে সুব্রতবাবু একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে হাউসের দৃষ্টি আকর্ষণ করেছেন, এই অবস্থায় আপনি অন্য সদস্যকে ডেকে বক্তৃতা করতে দিলেন, এটা স্যার, আমরা আশা করিনি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা জানেন যে এর আগেও আমি অনেকবার এ সম্বন্ধে বলেছি কিন্তু বলা সত্ত্বেও মন্ত্রীদের পাইনি। এই হাউসে এর আগে মাননীয় স্পিকার বলেছেন, আমিও বলেছি যে একাধিক মন্ত্রীর থাকা দরকার কিন্তু নেই। ইট ইজ আনফরচুনেট, এটা দুর্ভাগ্যজনক। দিনের পর দিন একই ঘটনা ঘটছে। We can request them, asked them.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 42 & 43

You are raising a question which relates to another state. The matter may be true, may not be true. How can we discuss the internal political affairs or administrative affairs of another states? How can we discuss here? How can you say that you want a statement from the Minister? How is it relevant? There can be no debate on this. Each Assembly is severeign of others as independent jurisdiction. Now what is happening there, who is arrested, who is not arrested, what is the law and order situation there which may be true, which may not be true-we have get nothing to do with it. We are debating the budget. The debate on Demand Nos 42 & 43 will go on. There are 14 cut motion on demand no. 42 and only two cut

motions on Demand No. 43. All the cut motions are in order and the respective members many now move the cut motion.

**Demand No. 42**

Shri Nirmal Ghosh (No. 1)

Shri Ashok Kumar Deb (2 & 3)

Shri Sultan Ahmed (4 & 5)

Shri Shansanka Shekhor Biswas (6 & 8)

Shri Kamal Mukherjee (10 & 14)

Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 43**

**Shri Kamal Mukherjee :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/-.

[2-10 - 2-20 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমাজকল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে কাট মোশন আনা হয়েছে সেগুলিকে সমর্থন করছি এবং সেইসঙ্গে এগুলি গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি। সমাজকল্যাণ একটা বিশাল ব্যাপার। এই দপ্তরের প্রচুর কাজ করার স্কোপ আছে। কিন্তু আমরা উদ্বেগের সঙ্গে দেখছি যে, মোটামুটি এই দপ্তর ব্যর্থ বললে কম বলা হবে। এই দপ্তরের যে স্কোপ আছে সেই তুলনায় করতে পারেনি। আপনি নারী কল্যাণ ইত্যাদি কথা বলেছেন, পশ্চিমবঙ্গকে ক্লিন করার কথা বলেছেন। আজকে যেসব জায়গায় ডাইনি প্রথা আছে সেগুলি বিলোপ করার কথা বলেছেন। কিন্তু এগুলি প্রতিরোধ করার কোনও ব্যবস্থা আপনার মাধ্যমে দেখিনি। পণ-প্রথা নিবারণ করার কথা বলা হয়েছিল। কিন্তু আমরা খবরের কাগজে দেখছি যে পণ-প্রথায় আগে যা বলি হত, আজকে তার থেকেও বেড়ে গেছে, ম্যাক্সিমাম বধূ হত্যা হচ্ছে, নির্যাতন হচ্ছে। আই. পি. সি. ৪৯৮(এ) এতে যা করা হচ্ছে, কিন্তু ৬১তে কিছু করা যাচ্ছে না। যৌতুক প্রতিরোধের ক্ষেত্রে যে আইন আছে, সেই আইন কতটুকু ইমপ্লিমেন্ট হচ্ছে? শুধু ভাষণ দিলেই কি মানুষ উপকৃত হবে? আপনি সুসংহত শিশু বিকাশ প্রকল্প নিয়েছেন। এই

প্রকল্প রাষ্ট্রপুঞ্জ এবং কেন্দ্রীয় সরকারের আনুকূল্যে চালু হয়েছে। আপনি বলছেন যে, পশ্চিমবঙ্গে এত ব্লকে চালু হবে। যেটা আমাদের সমস্ত ব্লকে চালু হওয়া উচিত ছিল, সেটা আমরা দেখছি না। আপনি বলেছেন যে ৮৭টি প্রকল্প অনুমোদনের জন্য বিবেচনাধীন আছে। এগুলি যদি বিবেচনাধীন থাকে তাহলে এগুলি রূপায়িত হবে কবে? পরবর্তীকালে যেগুলি নেবেন সেগুলির অবস্থা কি হবে? এই প্রকল্পগুলি সম্পর্কে যে কন্ডিশন দেওয়া থাকে তাতে এগুলি রূপায়ণের জন্য এক বছর সময় দেওয়া হয়। কিন্তু ২ বছর, আড়াই বছর পার হয়ে যাচ্ছে কিন্তু আপনি সেগুলি চালু করতে পারছেন না। আই. সি. ডি. এস. প্রকল্প যে উদ্দেশ্যে চালু হয়েছিল, সেই উদ্দেশ্য সাধিত হচ্ছে না। আপনার কাছে খবর আছে কিনা জানি না। কিন্তু আমাদের কাছে খবর আছে যে খাবারগুলি বাচ্চাদের দেওয়া হয়, সেই খাবারগুলি এত নিম্নমানের যে সেগুলি খাওয়া যায় না। সেই খাবারগুলি যারা খায় এবং যারা সেগুলি দেয় তারাই সেটা বলতে পারবেন। আর যে ঔষধ দেওয়া হচ্ছে সেগুলির এক্সপ্যায়ারী ডেট পার হয়ে যাবার পরে দেওয়া হচ্ছে। এই ঔষধগুলি যদি ঠিক ঔযধ না দেওয়া হয় এবং ঠিক সময়ে না দেওয়া হয় তাহলে কোনও কাজে লাগে না। আমার কনস্টিটিউয়েন্সিতে দেখেছি যে এক্সপ্যায়ারী ডেট পার হয়ে যাবার পরে সেই ঔষধ দেওয়া হয়েছে। সুতরাং আপনি যে উদ্দেশ্যে এটা চালু করেছিলেন, সেই উদ্দেশ্যে সাধিত হচ্ছে না।

আমরা হিল এরিয়ায় গিয়েছিলাম সেখানে এতো দুর্গম এরিয়ায় তাদের কাজ করতে হয় সেখানে তাদের জন্য এই একই রেমুনারেশন রাখেন তাহলে এই টাকাতে কাজ করা যায় না। এটা খুব দুঃখজনক ব্যাপার। আপনি অঙ্গনওয়াড়িদের জন্য কত টাকা দেন? ৪০০ টাকা করে প্রতি মাসে দেন এবং ওদের যারা হেলপার তাদের ২৫০ টাকা করে দেন। হয়ারঅ্যাজ, আমরা কেরলে গিয়েছিলাম সেখানে দেখলাম ৫০০ টাকা করে দেওয়া হয় অঙ্গনওয়াড়িদের এবং হেলপারদের ৩৫০ টাকা করে দেওয়া হয়। কেন্দ্রীয় সরকারের একই প্রকল্প, সেখানেও বামফ্রন্ট সরকার আছে এখানেও বামফ্রন্ট সরকার আছে সেখানে দেওয়া হচ্ছে ৫০০ টাকা এবং ৩৫০ টাকা কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে দেওয়া হচ্ছে ৪০০ টাকা এবং ২৫০ টাকা। এই টাকা দিয়ে তাদের চলতে পারে না, তারা উৎসাহ হারিয়ে ফেলবে। আপনাদের অ্যাডমিনিস্ট্রেটিভ সাইডে কাজ করতে হয়, এই অ্যাডমিনিস্ট্রেশনে সি.ডি.পি.ও. এবং ডি.পি.ও. আছেন, এই সি.ডি.পি.ও.র যা বেতন কাঠামো ডি.পি.ও.র প্রায় একই বেতন কাঠামো। ডি.পি.ও. শুধুমাত্র ১০০ টাকা বেশি পায়। ফলে একটা সংঘাত বেঁধে যাচ্ছে আপনার ডিপার্টমেন্টের মধ্যে। এটা আপনি কি লক্ষ্য রেখেছেন? আপনি বার্ধক্য ভাতার কথা বলেছেন। গত বছর ফিনান্স মিনিস্টার তাঁর ভাষণে বলেছেন বার্ধক্য ভাতা ২০০ টাকা করে দেওয়া হবে, এবারে উনি নাকি বলেছেন ৩০০ টাকা করে দেব। আপনি খবর রাখেন কিনা

জানি না এই বার্ধক্য ভাতা ১৯৯৬ সালের আগস্ট মাস থেকে আজ পর্যন্ত কেউ পাচ্ছে না। ১৯৯৬ সালের আগস্ট মাসে লাস্ট পেয়েছে, ১ বছর হতে চলল তারা কোনও বার্ধক্য ভাতা পাচ্ছে না। এই বার্ধক্য ভাতা যে উদ্দেশ্য নিয়ে করা হয়েছিল সেই উদ্দেশ্য ব্যহত হচ্ছে। ৬৫ বছরের পর কত জন আর বেঁচে থাকে? তারা ওই ১০০ টাকা ২০০ টাকা পাওয়ার জন্য অধীর আগ্রহে অপেক্ষা করে থাকে, সেটা দিতেও ডিলেড হচ্ছে। বার্ধক্য ভাতা স্ক্রিনিং কমিটি আছে, সেখানে তো আপনাদের পার্টির লোক সব বসে আছে। দরখাস্ত গেলে সেখানে দেখা হবে কোথা থেকে আসছে, কোন পঞ্চায়েত এরিয়া থেকে আসে, কি তার পরিচয় সব দেখা হয়, তারপর সে পাবে। এই বার্ধক্য ভাতা আপনাদের লোকদেরই দেন, বামফ্রন্ট বিরোধী যে সমস্ত বার্ধক্য আছেন তাদের জন্য এই বার্ধক্য ভাতা হয়। তাও যাদের দিচ্ছেন তাদের ১৯৯৬ সালের আগস্ট পর্যন্ত দিয়েছেন। এই ভণ্ডামির কোনও মানে হয় না। এখানে আপনি একটা কথা বলেননি, জবাবি ভাষণে নিশ্চয়ই বলবেন। আপনি বলবেন কত বার্ধক্য ভাতার অ্যাপ্লিকেশন আপনার দপ্তরে পড়ে আছে, কতজনকে আপনি দিচ্ছেন। আপনার কাছে যে পরিমাণ দরখাস্ত পড়ে আছে সেই তুলনায় যত জনকে দিচ্ছেন শতকরা তার হিসাব করলে ১ পারসেন্টও আসে না। এটা বাড়াবার কোনও পরিকল্পনা আপনার দেখতে পাচ্ছি না। আপনারা কেবল প্রচার করছেন বার্ধক্য ভাতা দিচ্ছি কিন্তু বার্ধক্যদের স্বার্থ রক্ষিত হচ্ছে না। আপনি প্রতিবন্ধী ভাতার কথা বলেছেন। এই প্রতিবন্ধী ভাতা এটা একটা সব থেকে ধাপ্পার ব্যাপার। আপনারা প্রতিবন্ধীদের কি রকম উৎসাহ দিচ্ছেন দেখুন। ৮০ পারসেন্ট প্রতিবন্ধী হলে তাকে ১০০ টাকা করে দেবেন। আমার কাছে যা খবর আছে, ৬৫-৭০ হাজার দরখাস্ত আপনার ডিপার্টমেন্টে পড়ে আছে। এই প্রতিবন্ধীদের আপনি কোনও কিছু দেবার চেষ্টা করছেন না। আপনার কাছে যে দরখাস্ত পড়ে আছে সেই তুলনায় যত জনকে আপনি ভাতা দিচ্ছেন সেটা পারসেন্টেজের মধ্যেই আসে না। আমি মনে করি আপনার ডিপার্টমেন্ট যদি ঠিকভাবে চলত তাহলে প্রতিবন্ধীদের প্রতি দৃষ্টি দেওয়া হত। আপনারা আইডেন্টিটি কার্ড চালু করেছেন। সেই আইডেন্টিটি কার্ডে যে সব জিনিস দেওয়ার কথা আছে সেই অনুযায়ী তারা কি কিছু পায়? তাতে বলা আছে এই পাবে সেই পাবে কিন্তু কিছু দেওয়া হয় না। তাহলে সমাজকল্যাণ দপ্তর থেকে তাদের যে আইডেন্টিটি কার্ড দেওয়া হয় সেটাকি মাদুলি করে রাখার জন্য দেওয়া হয়? এটা রাখার কি দরকার আছে? তাও আবার ৮০ পারসেন্টের নিচে হলে সে কিছু পাবে না তারা শুধু একটা সার্টিফিকেট পাবে। এই দিকে আপনারা বলেন এই পেতে পারে সেই পেতে পারে কিন্তু আসলে কিছুই পায় না।

[2-20 – 2-30 p.m.]

আমার মনে হয় পশ্চিমবঙ্গ সরকার এবং আপনি এই প্রতিবন্ধী যারা আছে তাদের সঙ্গে তঞ্চকতা করছেন, তাদের বিট্রে করছেন। আপনি বলেছেন এনজিও-রা ভাল কাজ করছে। মাননীয় মন্ত্রী মহাশয়, কিছুদিন আগে দেখেছি যে, পার্লামেন্টে সিপিএম সদস্যরা বলেছিলেন, এনজিওদের তুলে দিতে হবে। আর আপনি বলছেন এনজিওদের রাখতে হবে। আসলে সমস্ত কিছু পার্টি কেন্দ্রীক করার জন্য ওরা এনজিওকে তুলে দিতে চাইছেন। এনজিওদের অনেক ভাল ভাল প্রতিষ্ঠান আছে। এটা আমরা জানি যে, অনেক এনজিও প্রতিষ্ঠান আছে যেগুলো ভাল কাজ করে। সুতরাং অন্য যেসব এনজিওগুলো আছে, তাদের আরও অর্গানাইজ করার জন্য, প্যাট্রোনাইজ করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আপনি বলেছেন যে আপনি বৃদ্ধাবাস করেছেন। আপনি বলতে পারেন, পশ্চিমবঙ্গে ক'টা বৃদ্ধাবাস করেছেন? কত তাদের অ্যাপ্লিক্যান্ট আছে তার উল্লেখ আপনি করেননি। আপনি বলেছেন যে, কর্মরতা মহিলাদের জন্য আপনি মহিলা আবাস করেছেন। কর্মরতা মহিলা আবাসের জন্য কেন্দ্রীয় সরকার থেকে বছরের পর বছর টাকা ফিরে যায়, আপনি তার সদ্ব্যবহার করতে পারেন না। পথশিশু, এটা একটা মারাত্মক ব্যাপার। আপনি বলেছেন, তাদের রাখার জন্য ব্যবস্থা করবেন। কিন্তু তাদের আইডেন্টিফিকেশন কিভাবে হবে, কে তাদের আইডেন্টিফাই করবে, কারও কোনও সঠিক কথা আপনার বাজেট ভাষণের মধ্যে আমরা পাচ্ছি না। সরকারি পরিচালনাধীন যে সমস্ত হোমগুলো আছে, লিলুয়ায় বা অন্য যেগুলো আছে, সেগুলো সম্বন্ধে আমরা মাঝে মাঝে খবরের কাগজে দেখি যে প্রায়ই সেগুলো থেকে কিশোরী মেয়েদের পাচার করে দেওয়া হয়। জুভেনাইল কোর্টে যাদের বিচার হয় তাদের হোমে পাঠানো হয়। সেখানে তাদের অমানুষিক পরিশ্রম করানো হয়। এটা নিয়ে আমরা বার বার বলেছি, অনেক মাননীয় সদস্য বলেছেন। আমরা সাবজেক্ট কমিটিতে অনেক সময়ে বলেছি, এদের রেক্টিফাই করুন। এখানে একটা বিশাল চক্র আছে। লিলুয়া হোমকে আপনিও পর্যন্ত এই চক্রকে কন্ট্রোল করতে পারেননি। সুতরাং হোম সম্বন্ধে আপনি যেটা বলছেন তা ফার্স হয়ে যাচ্ছে। যেসব কিশোরী বিচার-এর পর যাচ্ছে, যারা কম বয়সে যাচ্ছে, তারা রেক্টিফায়েড না হবার ফলে বাড়ি ফিরে যেতে পারে না। আমরা গত বছর নর্থ বেঙ্গলে একটা হোম পরিদর্শনে গিয়েছিলাম। আমরা যেদিন গিয়েছিলাম সেদিন ওদের সবচেয়ে ভাল খাবার দেওয়া হয়েছিল। তাদের ভাত, একটা ঘেঁট আর একটু তরকারি দেওয়া হয়েছিল। যারা ফুটপাথে থাকে তারাও হোমের খাবারের চেয়ে ভাল খায়। ওখানে থালা বাটি যা দেওয়া হয়, তার যে কোয়ালিটি, তাতে কেউ খেতে পারে না। এটা খুবই লজ্জাকর ব্যাপার। আপনি বলেছেন যে, আপনি এটা করেছেন, ওটা করছেন। কিন্তু এই যে

অবস্থাটা চলছে, এটা ঠিক নয়। আপনি বলেছেন যে, একটা শিবিরের মাধ্যমে প্রতিবন্ধীদের কৃত্রিম অঙ্গপ্রত্যঙ্গ দিয়েছেন। আপনি কায়দা করে একটা কথা বলেননি যে, কতজন দরখাস্ত করেছেন আর কতজন পেয়েছেন? এগুলো পাবার ক্ষেত্রে যে জটিলতা আছে তার সরলীকরণের কথা আপনি বলেননি। আমার জেলায় দেখি, সেখানে এনজিওরা কিছু কিছু কাজ করে। সরকার থেকে যে উদ্যম নেওয়ার দরকার ছিল সেটা আপনারা নিচ্ছেন না। প্রতিবন্ধী যারা আছে তারা এই সমাজেরই লোক। তাদের দেখাশুনার দায়-দায়িত্ব আমাদেরই। তাদের পুনর্বাসনের ব্যবস্থা যেটা করার দরকার ছিল সেটা আমরা কখনও দেখি না।

প্রতিবন্ধীদের উপরে বিশেষ ব্যবস্থা নেওয়া দরকার এবং তাদের চাকুরির ব্যবস্থা করতে হবে। এটাকে বোল্ডলি আইনে রূপায়িত করতে হবে এবং তারজন্য চেষ্টা করুন। আমরা প্রতিবন্ধীদের মিটিংয়ে গেলে তাদের হয়তো কৃত্রিম দুটো হাত বা দুটো পা দিয়ে চলে এলাম কিন্তু তাই দিয়ে তো কোন সুরাহা হবে না। সরকার তাদের কোনও সমস্যার সমাধান করতে পারছে না। আর্থিক পুনর্বাসন প্রকল্পে বিভিন্ন যে স্কীম আছে যেমন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যে প্রতিবন্ধীদের স্কীম আছে তার কোনও কাজই হচ্ছে না। তাছাড়া জওহর রোজগার যোজনা, সেশ্রু প্রকল্প যে রয়েছে তাতে প্রতিবন্ধীদের জন্য একটা স্কীম আছে তাতেও কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। বহু প্রতিবন্ধী দরখাস্ত করে রেখেছে কিন্তু তার কোনও সুরাহা হচ্ছে না। প্যারালেটিক পেশেন্ট যারা তারা অন্যের কাঁধে ভর করে যায় কিন্তু তাদেরকেও সব সময়ে ঘোরানো হচ্ছে, এগুলো বোল্ডলি স্টেপ নেওয়া দরকার। কনসার্ন ডিপার্টমেন্টকে এই বিষয়ে সতর্ক হতে হবে এবং সরলীকরণ করার দরকার। আপনি প্রতিবন্ধীদের প্রকল্প রূপায়ণে সম্পূর্ণ ব্যর্থ। ওদের পুনর্বাসনের যে স্কীম তাতে আপনারা পুরোপুরি ব্যর্থ। সরকারের যেসব স্কীম আছে সেগুলো যদি একটু ইজি করেন এবং তার যদি সদিচ্ছা প্রকাশ করেন তাহলে এগুলো কার্যকর করা যায়। এই স্কীমগুলোকে সহানুভূতির সঙ্গে দেখা দরকার। প্রতিবন্ধীদের যেসব স্কীম আছে যেমন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জই বলুন বা অন্যান্য যেসব স্কীমগুলো আছে সেগুলো যাতে প্রায়োরিটি বেসিসে করা হয় সেইদিকে দৃষ্টি দেওয়ার দরকার। মেদিনীপুর জেলায় ৮টি ব্লকে আপনারা প্রতিবন্ধীদের সাহায্য দিয়েছেন কিন্তু অন্যান্য জেলায় এই বাবদ কত দিয়েছেন তার কোনও হিসাব দিতে পারেননি। আপনি বললেন যে ১৯ হাজার ৮৪৩ জন প্রতিবন্ধীকে বৃত্তি দেওয়ার ব্যবস্থা করেছেন। কিন্তু বললেন না তো যে কতগুলো অ্যাপ্লিকেশন এ বাবদ জমা পড়েছে? এইভাবে আপনি সাইড কাটানোর চেষ্টা করেছেন এবং সঠিক ফিগার দিতে পারেননি। এইকথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সাধনা মল্লিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমাজকল্যাণ দপ্তরের যে আর্থিক ব্যয়বরাদ্দের দাবি এখানে পেশ করা হয়েছে তাকে আমি পূর্ণ সমর্থন করে বিরোধীদের আনীত কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। স্যার, ওরা বিরোধিতা করার জন্যই বিরোধিতা করছেন। ওঁদের আমলে সমাজকল্যাণ দপ্তর বলে যে কোনও দপ্তর ছিল বলে সাধারণ মানুষ জানত না। ওঁরা কেবল নিজেদের কল্যাণেরই ব্যবস্থা করে গেছেন। পূর্বতন কংগ্রেস আমলে যে সমস্ত দপ্তর ছিল তারমধ্যে এই সমাজ সমাজকল্যাণ দপ্তরকে একেবারে পঙ্গু করে রাখা হয়েছিল। সেই তুলনায় এই আমলে দুর্বল শ্রেণীকে বিশেষ করে প্রতিবন্ধীদের জন্য অনেক ধরনের কল্যাণের ব্যবস্থা নিয়েছেন। নানা ধরনের স্কীম চালু করেছেন। বিশেষ করে মহিলা কমিশন চালু হয়েছে। দশটি ভবঘুরে কেন্দ্রে দু'হাজার জনকে রাখার ব্যবস্থা করা হয়েছে। এছাড়া বিভিন্ন প্রতিবন্ধীদের স্বাভাবিকভাবে চলাফেরার জন্য কৃত্রিম যন্ত্রপাতি প্রদানের ব্যবস্থা করা হয়েছে এবং সুসংহত শিশুবিকাশ প্রকল্প এবং গ্রামীণ বিকাশ প্রকল্প চালু করা হচ্ছে।

[2-30 – 2-40 p.m.]

এই বছরে এই প্রকল্পে ২৪.৫০ লক্ষ মানুষ এর আওতায় এসেছে। বর্তমানে ২৯৪টি আই.সি.ডি.এস. প্রকল্প অনুমোদিত হয়েছে। ১৯৯টি প্রকল্প চলছে। আগামী দিনে বাকি প্রকল্পগুলি চালু হয়ে যাবে। এটা হচ্ছে সিদ্ধান্ত হয়েছে। সমাজকল্যাণ কর্মসূচিগুলি পরিবারকল্যাণ গণ স্বাক্ষর কর্মসূচি গ্রামীণ উন্নয়ন কর্মসূচির সঙ্গে ইত্যাদির সঙ্গে যুক্ত করে পদক্ষেপ নেওয়া হয়েছে। এর ফলে শিশু মৃত্যুর হার প্রসূতি মৃত্যুর হার অনেক কমে গিয়েছে। প্রাথমিক বিদ্যালয়ে ভর্তি, ছাত্র ভর্তি বাড়ছে, সাক্ষরতা আন্দোলন এর গতি বৃদ্ধি হয়েছে। প্রথাগত ব্যবস্থার উল্লেখযোগ্য সফল হয়েছে। ছোট পরিবারের ধারণা মানুষের মধ্যে আনা সম্ভব হয়েছে। মায়েদের শিশুর পরিচর্যার জ্ঞান বেড়েছে, জনসাধারণের মধ্যে স্বাস্থ্য সচেতনতা বৃদ্ধি হয়েছে, অবস্থাজনিত রোগ কমেছে। মহিলারা পিছিয়ে থাকলে কোনও সমাজ নিজেদের উন্নত বলে দাবি করতে পারে না। রবীন্দ্রনাথ ঠাকুর বলেছেন, পশ্চাতে ফেলিছ যারে সে তোমারে পশ্চাতে টানিবে। তাই সমাজের সামগ্রিক কল্যাণের জন্য কর্মশালা সচেতনতা বৃদ্ধি সবার, মহিলাদের বিভিন্ন কর্ম প্রকল্পগুলিকে যথোপযুক্ত জোর দেওয়া হচ্ছে। পরিবারকল্যাণ প্রতি যথেষ্ট দৃষ্টি দেওয়া হয়েছে। এই দপ্তরের অধীনে যে হোমগুলি আছে, সেই হোমগুলি খুব ভালভাবে চলছে। আমি এটাও জানি, এই দপ্তরের হোম পরিদর্শনে আমি গিয়েছিলাম কুচবিহারে, ঐ হোম যথেষ্ট ভালভাবে চলছে। এই হোমগুলি আরও ভালভাবে চালানোর জন্য আমাদের কতকগুলি সাজেশন আছে, সেটা আমি রাখছি।

তা হচ্ছে, এই হোমগুলিকে আরও ভালভাবে চালানোর জন্য সাংস্কৃতিক কিছু কর্মসূচি নেওয়া দরকার। তাই এই হোমগুলিতে যারা রয়েছেন তারা প্রায় বন্দী জীবনযাপন-এর মধ্যে দিয়ে চলেন, তাদের বিনোদনের ব্যবস্থা করা দরকার। এছাড়া পশ্চিমবঙ্গে সমাজকল্যাণের মধ্যে ৩৪টি প্রকল্প চলে এবং বর্ডার এরিয়ায় ১২টি প্রকল্প চলে। এই প্রকল্পগুলিতে যে সমস্ত শিশুরা আসে তাদের খাবারের জন্য ৫০ পয়সা বরাদ্দ আছে। এই ব্যয় বরাদ্দ আগামী দিনে বাড়ানোর জন্য এখানে আবেদন করছি। এবং এই দপ্তরের থেকে শিশু ভিক্ষা বৃত্তি রোধে ৩০০টি বালক-বালিকা নিয়ে ৬টি ইউনিটে তাদেরকে বন বাঁধান, ছোপরার কাজ ছাপাখানার কাজে বিভিন্ন বৃত্তিমূলক প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই কয়টি কথা বলে যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মহঃ ইয়াকুব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অফ ইনফর্মেশন আছে। একটু আগে সুব্রত মুখার্জি যেটা উল্লেখ করেরেছন, সেটা সম্পূর্ণ ভুল। বিহারের মুখ্যমন্ত্রী এখনও গ্রেপ্তার হয়নি। এটা সম্পূর্ণ ভুল ইনফর্মেশন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা যেসব তথ্য এখানে পরিবেশিত করছেন, সত্য বা অসত্য, এই ব্যাপারে আমাদের হাউসের কাছে এখনি কোনও সংবাদ নেই। আপনারা বসুন।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমাজকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় বিশ্বনাথ চৌধুরি ১৯৯৭-৯৮ সালের জন্য যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন নীতিগতভাবে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত কাটমোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৯৭-৯৮ সালের যে বাজেট বই দিয়েছেন এই পবিত্র বিধানসভা, ১৯৯৬-৯৭ সালের বাজেট বই পড়লে দেখা যাবে প্রায় সব একই আছে দু'একটি অবস্থার পরিবর্তন ছাড়া। আপনি মন্ত্রী হিসাবে আপনার বিভাগের কর্মসূচির কথা ঘোষণা করতে গিয়ে বার বার এন.ডি.ও.দের কথা উল্লেখ করেছেন। এই সমাজকল্যাণ দপ্তর অনেকটাই স্বেচ্ছাসেবীমূলক সংস্থার উপরই নির্ভরশীল সেটা আপনার বক্তব্য থেকেই প্রমাণিত হয়েছে। আমাদের বলতে কোনও দ্বিধা নেই, গত কয়েক মাস আগে এন.জি.ও.দের সম্পর্কে শাসকদলের একজন নেতা এন.জি.ও.দের কাজকর্ম বন্ধ করে দেবার জন্য জেহাদ ঘোষণা করেছিলেন এবং এন.জি.ও.দের প্রতি হুমকি দিয়েছেন। এর আগে ঐ ভদ্রলোকই রাজ্য সরকারের মুখে চুনকালি দিয়েছেন। প্রশ্নপত্র ফাঁসের ব্যাপারে কথা বলে তিনি অনধিকার চর্চা করেছেন। সেই (**) এন.জি.ও.দের উপর

Note : **Expunged as ordered by the Chair.

নির্ভরশীল যে দপ্তর তার ব্যাপারে হস্তক্ষেপ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় তার ভাষণে বার বার এন.জি.ও.দের কথা উল্লেখ করেছেন, এর থেকেই বোঝা যায় এন.জি.ও.-রা ভাল কাজ করছে, অথচ শাসক দলের একজন, (**) বক্তব্যে তাদের সম্পর্কে বিরোধিতা। দলের সঙ্কীর্ণ রাজনীতির কাছে নিজেদের বশংবদ তৈরি করার জন্য এই প্রক্রিয়া চালাচ্ছে কিনা জানি না। আপনার বাজেট বক্তৃতায় আপনি বিভিন্ন প্রকল্পের কথা বলেছেন, নারী কল্যাণের কথা বলেছেন। আজকে আপনাদের কুড়ি বছরের রাজত্বকালে এই অবলা নারীদের অবস্থা কোথায় গিয়ে পৌঁছেছে।

**(নয়েজ)**

আমাদের সমাজ ব্যবস্থার লজ্জা, আমরা নারীদের তেমনভাবে রক্ষা করতে পারিনি। আজকে আইনের ব্যবস্থা থাকলেও পণপ্রথার বলি হয়ে মহিলাদের গ্রামবাংলায় আত্মঘাতী হতে হয়। রাজ্য সরকার এই সম্পর্কে কোন সুষ্ঠু ব্যবস্থা করতে পারেনি। আপনি শিশুবিকাশ প্রকল্পের কথা বলেছেন। শিশুবিকাশ প্রকল্পের জন্য আপনি আই.সি.ডি.এস. প্রকল্পের কথা ঘোষণা করেছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বিমান বোসের নাম বাদ যাবে।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** শাসক দলের একজন প্রথম সারির নেতা, সম্পাদক মণ্ডলীর সদস্য, এন.জি.ও.কে দলীয় সঙ্কীর্ণতায় ব্যবহার করার অভিপ্রায়ে, এন.জি.ও.দের বিরুদ্ধে বিষোদ্‌গার করছে। তাদের প্রতি অবিচার করছে। অথচ দেখা যাচ্ছে যে মন্ত্রী মহাশয় এন.জি.ও.দের প্রশংসা করছেন। আই.সি.ডি.এস. সম্পর্কে বলি। আই.সি.ডি.এস. প্রকল্পে সমস্ত ব্লকে যাতে শিশু বিকাশ প্রকল্প চালু হতে পারে সে বিষয়ে নিশ্চয়ই উদ্যোগ নেবেন। হীরাপুর এবং আসানসোলের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি যেখানে মিউনিসিপ্যাল কর্পোরেশন গঠন করেছে। ওই এলাকায় যে দু'জন বিধায়ক আছেন তাঁদের মধ্যে যিনি সিনিয়র মোস্ট মেম্বার তিনি অথবা যাঁর এলাকা বেশি তাঁকে আই.সি.ডি.এস.এর চেয়ারম্যান করা যায়। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় আপনি আমাকে বলবেন হীরাপুর এবং আসানসোল মিউনিসিপ্যাল কর্পোরেশন হয়ে গেছে সেখানে এস.ডি.ও. দিয়ে কাজ চালাতে হচ্ছে। সমস্ত আরবান এবং মিউনিসিপ্যাল এলাকাতে আই.সি.ডি.এস. চালু করতে হবে। কর্মী নিয়োগ সম্বন্ধে আপনাকে একটু বলি। আপনি একটু মানবিক দৃষ্টিভঙ্গিতে দেখবেন, মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে একটু বিচার করবেন। অঙ্গনওয়াড়ি কর্মিদের এবং সহায়িকাদের বেতনক্রম যথাক্রমে ৪০০ টাকা এবং ২০০

---

Note : **Expunged as ordered by the Chair.

টাকা। আপনার বিবেককে একটু প্রশ্ন করুন। আপনার বাড়িতে যে মেয়েটি কাজ করে তাকে আপনি কত বেতন দেন। সহায়িকাদের ক্ষেত্রে ন্যূনতম ৪০০ টাকা এবং অঙ্গনওয়াড়ি কর্মিদের ক্ষেত্রে ন্যূনতম ৭০০ টাকা বেতন পরিকাঠামোতে আনা যায়। এটা আপনি আপনার জবাবি ভাষণে বলবেন। এরপর আসি হোম কোটা—এই হোম কোটা কি? হোম কোটা বলতে আমরা জানি যে বিভিন্ন জায়গায় সামাজিক অবক্ষয়ের কারণে যে মহিলারা নির্বাসিত হন, পরবর্তীকালে উদ্ধার আশ্রমে আশ্রয় পান। কর্মসংস্থানের মাধ্যমে সেই সমস্ত মহিলাদের সমাজের মূল স্রোতে ফিরিয়ে আনাই হচ্ছে—হোম কোটা। হোম কোটা পূরণের নামে দলীয় সঙ্কীর্ণতাকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। প্রকৃতপক্ষে রাজনৈতিক স্বার্থকে কাজে লাগানো হচ্ছে। ইতিমধ্যে আরেকটা অভিযোগ হচ্ছে, আই.সি.ডি.এস.এর সুপারভাইজার নিয়োগের ব্যাপার। সুপারভাইজার নিয়োগের জন্য বিভিন্ন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম যাওয়ার কথা। সুপ্রীম কোর্ট একটি নির্দেশ দিয়েছে যে কর্মবিনিয়োগ কেন্দ্রের সঙ্গে সঙ্গে বহুল প্রচারিত যে পত্রিকা তার মাধ্যমে বিজ্ঞপ্তি প্রকাশ করতে হবে। আমি আপনাকে বলব এমন ঘটনা ঘটেছে সুপারভাইজার নিয়োগের ক্ষেত্রে।

তা আজকে সঠিকভাবে হচ্ছে না। সংবাদপত্রে প্রকাশিত হচ্ছে না। আপনি এই বিষয়টির দিকে দৃষ্টি দেবেন। এবারে বার্ধক্য ভাতা, বিধবা ভাতার কথা বলি। বিধবা ভাতা দেওয়ার ক্ষেত্রে আইনের আরও সরলীকরণ করা যায় কিনা এবং দেশের মানুষের কাছে এই সুবিধা পৌঁছে দেওয়া যায় কিনা, সেটা ভাববার জন্য মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। আমি দেখেছি যে, ১৯৯৬-৯৭ সালে যে টাকা আপনি ব্যয়বরাদ্দের জন্য চেয়েছিলেন, ১৯৯৭-৯৮ সালে দুটো খাতে প্রায় ১৮ কোটি ৪০ লক্ষ ৮০ হাজার টাকা চেয়েছেন। যদিও এই দুটো খাতে আরও বেশি টাকার প্রয়োজন আছে। আমি অনুরোধ করব যে, বিধবা ভাতা বাড়ানোর ক্ষেত্রে ১০০ টাকা যেটা আছে, সেই বরাদ্দ অর্থ ৩০০ টাকা করা যায় কিনা, সেটা বিবেচনা করবেন। কারণ একজন সহায় সম্বলহীন বিধবার ১০০ টাকায় কতটুকু হতে পারে বা কতটুকুই তার চলতে পারে। মহিলা আয়োগ স্কিম, এছাড়াও অন্যান্য যে সমস্ত স্কিম আছে, এগুলির মাধ্যমে যাতে গ্রামাঞ্চলের মানুষের চাহিদা পূরণ হয়, সেদিকে লক্ষ্য রাখবেন এবং প্রতিবন্ধীদের কার্ড দেওয়ার ক্ষেত্রে যে বৈষম্য, তা দূর করার ব্যবস্থা করবেন। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে, আমাদের আনা কাটমোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আমি একটা পয়েন্ট অফ অর্ডার আনছি। স্যার, সুব্রত মুখার্জি হাউসকে মিসলিড করেছেন। আমরা যে খবর পেয়েছি দিল্লি থেকে যে ফ্যাক্স

এসেছে, তাতে, সুব্রতবাবুকে যে পয়েন্ট অফ ইনফরমেশনে বলেছেন যে লালু প্রসাদকে অ্যারেস্ট করা হয়েছে। ওখানে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে, গোটা পাটনায় পুলিশে ছেয়ে গেছে,—এগুলি সমস্ত অসত্য কথা এবং বিভ্রান্তিকর কথা। আমায় অনুমতি দিলে আমি সুব্রত মুখার্জির বিরুদ্ধে প্রিভিলেজ আনব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** যদি কোন লোক অসত্য ভাষণ দিয়ে মিসলিড করে থাকেন, আপনারা সেই মেম্বারের বিরুদ্ধে প্রিভিলেজ আনতে পারেন। কাজেই অসত্য কেউ ভাষণ দিলে তার বিরুদ্ধে আপনারা অধিকার ভঙ্গের নোটিশ দেবেন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, সুব্রত মুখার্জি একটা ইনফরমেশন হাউসে দিয়েছেন। আমি তো অবাক হয়ে যাচ্ছি যে, আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক, এরপর হয়ত সি.পি.এম.ও উঠবে। লালু বিরহে এদের যে যন্ত্রণা, তাতে লালু গ্রেপ্তার হচ্ছে বলে, এরা কাঁদবে। আমি তো অবাক হয়ে যাচ্ছি যে, এদের লালুর জন্য মর্মবেদনা উপলব্ধি হচ্ছে।

[2-50 – 3-00 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমার নাম যখন হাউসে উল্লেখ করা হয়েছে তখন আমাকে পার্সোনাল এক্সপ্ল্যানেশন দিতেই হবে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** উনি ওনার পার্সোনাল এক্সপ্ল্যানেশন দিচ্ছেন। আপনারা বসুন। সুব্রতবাবু আপনি সিটে যান। সুব্রতবাবু আপনি অসংসদীয় রীতি-নীতি স্থাপন করছেন। আপনি সিনিওর পার্লামেন্টারিয়ান হয়ে সংসদীয় গণতন্ত্র ভঙ্গ করে জুনিয়রের সিটে দাঁড়িয়ে বক্তব্য রাখছেন। আপনি আপনার সিটে যান।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সিটে না দাঁড়িয়ে বলার জন্য আমি দুঃখিত। আপনি জানেন যে রুল্সের বইতে স্পেশ্যাল মেনশন বা ইনফরমেশন দেওয়ার ব্যাপারটা চালু আছে। আমি কোনও বেআইনি কাজ করিনি। আমি স্পষ্টভাবে বলেছি আমার সংবাদ সত্যতা যাচাই করার দাবি আমি করেছি মন্ত্রী মহোদয়ের কাছে। এরা লালুর ঠিকাদারি নিয়েছেন। তাই এত গোলমাল করছে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি শুনেছি, আপনি বসুন।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমাজকল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এখানে উপস্থাপন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের কাট-মোশনগুলোর বিরোধিতা করে দুই-চারটি কথা বলতে চাই। সমাজকল্যাণ দপ্তর, সমাজের অবহেলিত, নিপীড়িত ও নির্যাতিত মানুষদের পাশে দাঁড়ানোর জন্য কতকগুলো কর্মসূচি গ্রহণ করেছেন এবং বিগত দিন থেকে এই কর্মসূচিগুলো অব্যাহত আছে। সমাজের লাঞ্ছিত, অবহেলিত লক্ষ লক্ষ মানুষ এই কর্মসূচির আওতায় এসেছে। এর মধ্যে সর্ব বৃহৎ যে কর্মসূচি আছে সেটা হল আই.সি.ডি.এস. প্রকল্প। সবচেয়ে বেশি মানুষ, অর্থাৎ অবহেলিত শিশু, গর্ভবতী মহিলারা এই প্রকল্পের সুযোগ পেয়ে থাকে। কিন্তু আমরা দেখেছি রাজ্য সরকারের যতই সদিচ্ছা থাকুক না কেন, আমাদের যতই প্রচেষ্টা থাকুক না কেন, এই প্রকল্পগুলোকে কার্যকর করার ক্ষেত্রে যারা দায়বদ্ধ সেই আই.সি.ডি.এস.এর অফিসাররা এবং সি.ডি.পি.ও.র একটা অংশ অত্যন্ত অসাধুভাবে, শিশু ও মহিলাদের জন্য যে খাদ্য সরবরাহের ব্যবস্থা আছে সেই খাদ্য তারা টেন্ডার ছাড়াই ক্রয় করে। এই খাদ্য সরবরাহের জন্য একটা টেন্ডার কমিটি আছে, এস.ডি.ও. সেই টেন্ডার কমিটির চেয়ারম্যান। কনভেনার রয়েছে, একটা মিটিং ডেকে খাদ্যসরবরাহের জন্য টেন্ডার ডাকার কথা। কিন্তু তারা টেন্ডার না ডেকেই বিনা টেন্ডারে, অত্যন্ত নিম্নমানের মালপত্র ক্রয় করে। যা মানুষের খাওয়ার অযোগ্য। এই ব্যাপারটা আমি সুনির্দিষ্টভাবে, আই.সি.ডি.এস.এর কুচবিহার (ওয়ানের) যে কমিটি আছে সেই কমিটির চেয়ারম্যান হিসাবে আপনাদের জানিয়েছিলাম, মেনশন করেছিলাম, চিঠি দিয়েছিলাম এবং জেলাশাসককে জানিয়েছিলাম। কিন্তু কুচবিহারের তদানীন্তন সি.ডি.পি.ও. টেন্ডার ছাড়াই লক্ষ লক্ষ টাকার মালপত্র কিনলেও তাদের একটা সামান্য ট্রান্সফার হয়েছে, তার বেশি কিছু হয়নি। এক একজন সি.ডি.পি.ও.কে ৪/৫ খানা প্রোজেক্টের দায়িত্ব দেওয়া হয়েছে। একটু আগে কথা হচ্ছিল, গোয়ালপুকুরে দু'খানা প্রোজেক্টের দায়িত্ব একজন সি.ডি.পি.ও.র। মাননীয় মন্ত্রীর কাছে অত্যন্ত স্পষ্টভাবে জানতে চাই, পশ্চিমবঙ্গে কতগুলো প্রোজেক্ট কার্যকর রয়েছে আজ পর্যন্ত তাতে কতজন সি.ডি.পি.ও. আছে, অর্থাৎ এক একজন সি.ডি.পি.ও. কতগুলোর দায়িত্বে আছে। প্রজেক্টের উদ্দেশ্য খুব ভাল, মন্ত্রীর নিষ্ঠা আছে, কিন্তু তলার লেভেলে এই আন্তরিকতার প্রতিফলন ঘটছে না এক শ্রেণীর সুযোগসন্ধানি আমলাদের জন্য। এই বিষয়ে যত্নবান হওয়া দরকার। হাজার হাজার মানুষের উপকারের জন্য যে সুযোগ সেটা যেন দু-চারজন আমলাদের অপচেষ্টায় নষ্ট না হয়। দ্বিতীয় হচ্ছে পণপ্রথা নিবারণ, বধূ হত্যা নিবারণ ইত্যাদির ক্ষেত্রে সোশ্যাল ওয়েলফেয়ার অফিসারদের দায়িত্ব দেওয়া আছে আইন অনুসারে। কিন্তু প্রতিদিন সকালবেলা খবরের কাগজের পাতায় পাতায় দেখতে পাই দেশের প্রান্তে প্রান্তে নারী নির্যাতন হচ্ছে। প্রতিদিন হচ্ছে। এক্ষেত্রে গণ জাগরণ দরকার।

এক্ষেত্রে শুধু আপনার ডিপার্টমেন্টই নয়, তথ্য-সাংস্কৃতি ডিপার্টমেন্টেরও দায়িত্ব রয়েছে। সমাজের ব্যাপকতর মানুষকে নিয়ে একটা আন্দোলন করা দরকার। এক্ষেত্রে আপনার দপ্তর বলিষ্ঠ ভূমিকা গ্রহণ করতে পারে। এই বিষয়ে কি কি পরিকল্পনা নিয়েছেন, বলবেন। হ্যান্ডিক্যাপ্‌ড যারা রয়েছে, তাদের জন্য ব্যবস্থা কংগ্রেস আমলে ছিল না, আপনার সময় এদের জন্য চেষ্টা করেছেন, এইজন্য সাধুবাদ জানাই। হ্যান্ডিক্যাপদের একটা আইডেন্টিটি কার্ড পেতে হলে অনেক নাজেহাল হতে হয়। এটা বন্ধ করতে হবে। তারা যাতে সুষ্ঠুভাবে তাদের আইডেন্টিটি কার্ড পেতে পারে এবং তাদের জন্য যে বিভিন্ন সুযোগ-সুবিধার ব্যবস্থা আছে, তা নিতে পারে, সেটা দেখবেন। অঙ্গনওয়াড়িদের দায়িত্ব অনেক, কিন্তু তাদের যে সাম্মানিক ভাতা দেওয়া হয়, সেটা আজকের দিনে কিছুই নয়। আমি অত্যন্ত স্পষ্টভাবে বলতে চাইছি—সাধ থাকলেও আপনার সামর্থ্যের অভাব আছে। তবুও অনুরোধ করব, মন্ত্রী মহাশয়, অঙ্গনওয়াড়িদের ১০০০ টাকা এবং হেল্পারদের ৭৫০ টাকা বরাদ্দ করা যায় কি না, এই বিষয়ে চিন্তা-ভাবনা করবেন অঙ্গনওয়াড়িদের, তাদের হেল্পারদের স্বার্থে। বিভিন্ন জায়গায় আই.সি.ডি.এস. টেন্ডারের ক্ষেত্রে যে দুর্নীতি, যে নৈতিকতাহীন কার্যকলাপ চলছে, সেইগুলো বন্ধ করার ক্ষেত্রে বলিষ্ঠ ভূমিকা গ্রহণ করবেন। বিভিন্ন জায়গায় হোম যেগুলো আছে, সেখানে যে খাদ্য সরবরাহ করা হয়, সেটা অত্যন্ত নিম্নমানের, এই সম্পর্কে দ্বিমত নেই। এক্ষেত্রে সঠিকভাবে ভাল খাদ্য সরবরাহ যাতে করা হয়, সেটা দেখা দরকার। অঙ্গনওয়াড়িদের ক্ষেত্রে, আই.সি.ডি.এস.-এর ক্ষেত্রে এম.এল.এ.দের চেয়ারম্যান করে কমিটি করা হয়। এই কমিটির কাজ কি কি হবে, তা নিয়ে স্পষ্ট কিছু বলা নেই। তার কার্যকলাপ সম্পর্কে নির্দিষ্ট অর্ডার থাকা প্রয়োজন। সি.ডি.পি.ও.রা বলছে এটা সিলেকশন কমিটির কাজ, যারা দৈনন্দিন কাজগুলো দেখবে। সি.ডি.পি.ও.রা কিন্তু দিনের পর দিন মাসের পর মাস চলে যায়, প্রোজেক্ট কমিটির মিটিং ডাকে না। এইগুলো দেখবার বিষয় রয়েছে। ডিস্ট্রিক্ট লেভেলে মনিটরিং করবার যে ব্যবস্থা, এই তদারকির ব্যবস্থা, তা জোরদার করা প্রয়োজন। সমাজের অবহেলিত মানুষের কল্যাণের জন্য আপনার দপ্তর যে এগিয়ে এসেছে, এ বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু আধিকারিকদের কাজের ক্ষেত্রে অনেক নজর দেওয়া দরকার। এই কথা বলে, এই ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমাজকল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় তাঁর বিভাগের যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। এই দপ্তরটির আগে কোন গুরুত্ব ছিল না। একটা ওয়েলফেয়ার স্টেটে সামাজিক দায়িত্ব পালন করার জন্য যে ক্ষমতা থাকা দরকার, যে ব্যবস্থা থাকা দরকার, সেটা সেইভাবে ছিল না, নাম কা ওয়াস্তে দপ্তরটি চলত, তার

কাজের পরিধিও ছিল সীমিত। শুধু কিছু বার্ধক্য ভাতা, বিধবা ভাতা, অক্ষর্ম ভাতা, এসব দেওয়ার জন্যই দপ্তরটি ছিল, তার মন্ত্রীও ছিল।

[3-00 – 3-10 p.m.]

কিন্তু বর্তমানে এই দপ্তরের কাজকর্ম বহুগুণ বৃদ্ধি পেয়েছে। আজকে এই দপ্তরের কাজকর্ম শুধুমাত্র ভাতা দেওয়ার মধ্যে সীমাবদ্ধ নেই। আজকে যে সমস্ত অনাথ শিশু বা পতিতা পল্লীর অসহায়, নিঃসহায় মানুষের ছেলেমেয়েদের এই দপ্তরের বিভিন্ন কর্মসূচির মধ্যে আনা হয়েছে এবং সমাজে তাদের পুনর্বাসন দেওয়ার কথা ভাবা হচ্ছে। আজকে সারা রাজ্য জুড়ে প্রায় সমস্ত ব্লকে 'শিশু বিকাশ সেবা' প্রকল্প চালু হয়েছে। নামমাত্র কয়েকটা ব্লক বাকি আছে। এতে একদিকে যেমন শিশুদের কিছুটা পুষ্টির অভাব থেকে মুক্তি দেওয়া গেছে অন্য দিকে তাদের প্রি-প্রাইমারি এডুকেশন দিয়ে যাতে প্রাথমিক বিদ্যালয়ে ড্রপ-আউটের সংখ্যা কমিয়ে আনা যায় তার চেষ্টা করা হচ্ছে এবং এতে কিছুটা সাফল্যও পাওয়া যাচ্ছে। আজকে এই প্রকল্পের সঙ্গে যুক্ত হয়েছে কয়েক হাজার অঙ্গনওয়াড়ী কর্মী। যার ফলে আজকে প্রত্যেকটা গ্রামে গ্রামে শিশুদের মধ্যে, মহিলাদের মধ্যে, একটা ব্যাপক পরিবর্তন লক্ষ্য করা গেছে। এটা ভাল বোঝা যায়, যখন একটা আই.সি.ডি.এস. এবং নন-আই.সি.ডি.এস. ব্লকের মধ্যে তুলনা করা হয়। প্রত্যেকটা ব্লকের জন্য একটা মনিটরিং কমিটি আছে, বিধায়করা তার চেয়ারম্যান-এর কাজ দেখার জন্য তাঁরা আছেন। আজকে যেটা লক্ষ্যণীয় ব্যাপার সেটা হচ্ছে, গ্রামে অঙ্গনওয়াড়ী কর্মিদের উৎসাহিত করার জন্য গত কয়েকবার সুপারভাইজার পদের যে পরীক্ষা হল তাতে তাদের বসতে সুযোগ দেওয়া হ'ল এবং বেশ কিছু কর্মী সুপারভাইজার পদে নিয়োগের সুযোগ পেয়েছে। যারা সহায়িকার পদে কাজ করতেন তাঁদের অঙ্গনওয়াড়ী কর্মী পদে নিযুক্ত হওয়ার সুযোগ দেওয়া হয়েছে। এই সমস্ত সহায়ীকাদের মধ্যে থেকে ৭৫ ভাগকে নেওয়া হবে। এখানে বলা আছে, যাদের অষ্টম শ্রেণীর সার্টিফিকেট থাকবে তারা অঙ্গনওয়াড়ী প্রতিযোগিতায় অংশগ্রহণ করতে পারবেন। কিন্তু বাস্তবে অষ্টম শ্রেণী উত্তীর্ণ সহায়ীকা খুবই কম এবং যারা আছে, তাদেরও প্রকৃত যোগ্যতা অষ্টম শ্রেণীর মত নয়। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব,এটা ৭৫ থেকে কমিয়ে ২৫ করা হোক। এ প্রসঙ্গে আমি বলতে চাই, অঙ্গনওয়াড়ী কর্মিদের মধ্যে থেকে যে সুপারভাইজার পদে নিযুক্তির সুযোগ আছে তাদের একটা কোটা করে দেওয়া হোক। কারণ, আমরা দেখছি, এক্সচেঞ্জ থেকে যারা গ্রাজুয়েট বা পোস্ট গ্রাজুয়েট উত্তীর্ণ হয়ে আসছেন তাদের সঙ্গে একসঙ্গে প্রতিযোগিতা করার ফলে ঐ কর্মিরা খুব কম সংখ্যায় নির্বাচিত হবার সুযোগ পাচ্ছে। আরেকটা বিষয় হচ্ছে, আই.সি.ডি.এস.এ স্বেচ্ছাসেবী সংস্থাকে আহ্বান করা হচ্ছে এবং শতকরা

দশ ভাগ প্রোজেক্ট তাদের জন্য ছেড়ে দেওয়া হচ্ছে। এটা একটা শুভ উদ্যোগ। কিন্তু দেখতে হবে, স্বেচ্ছাসেবী সংস্থাগুলো যাতে স্বাধীনভাবে কাজ করতে পারে এবং কর্মী নিয়োগ করতে পারে। এগুলো যদি ঠিকভাবে করা যায় তাহলে সমাজ সেবার ক্ষেত্রে স্বেচ্ছাসেবী সংস্থাগুলো ঠিকমতো কাজ করতে পারবে বলেই মনে হয়। একই সঙ্গে সমাজসেবার নামে কোনও সংস্থা যাতে এই সুযোগ নিয়ে অসৎ কাজকর্ম করতে না পারে তা দেখতে হবে। এই বলে বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখানে গোলমালের জন্য টাইম নষ্ট হওয়াতে আমি আরও ২০ মিনিট সময় বাড়িয়ে নিচ্ছি, আশা করি আপনাদের এতে আপত্তি নেই।

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী সদস্যরা যে বক্তব্য রেখেছেন তাতে আমার মনে হয়েছে যে বক্তব্য বলবার সময় ঠিক বিরোধিতা করার জন্যই বক্তব্যটা বলা হয়েছে। তার কারণ হচ্ছে পরিসংখ্যানের চাইতে নতুন কিছু হতে পারে না, যদি একটু পরিসংখ্যানটা দেখতেন তাহলে বুঝতে পারতেন যে ১৯৭৫ সালের আগের পর্যন্ত গোটা পশ্চিমবাংলাতে আই.সি.ডি.এস.এর সংখ্যা ছিল মাত্র দুটি। আর আজকে চালু আই.সি.ডি.এস.এর প্রকল্প ২০৩টি। যে মহিলারা এই কর্মসংস্থানের সঙ্গে যুক্ত আছেন এবং এই প্রোজেক্টগুলি পশ্চিমবাংলার সমস্ত ব্লকে আমরা খুব তাড়াতাড়ি শুরু করব। মাননীয় সদস্য যেটা বলেছেন তাতে আমাদের অঙ্গনওয়াড়ী ওয়ার্কার আছে ৫৩ হাজার, আর হেল্পার আছেন ৫৩ হাজার-এরা এর সুযোগ পাবেন। পশ্চিমবঙ্গের সমস্ত ব্লকের জন্যই স্যাংশন হয়েছে। মাননীয় সদস্য এটা না জেনেই বলেছেন বলে আমার মনে হয়েছে। এই আই.সি.ডি.এস. প্রকল্পের স্যাংশন পশ্চিমবঙ্গ সরকার দেন না, এটা দিল্লি থেকে হয়ে আসে। যদি এঁদের দায়-দায়িত্ব কারোর থেকে থাকে তাহলে এই সমস্ত গরিব মানুষদের আরও একটু সুবিধা হত। অঙ্গনওয়াড়ী ওয়ার্কার এবং হেল্পারদের ক্ষেত্রে বলেছেন যে এদের সাম্মানিক ভাতা যেটা পান সেটা খুবই কম। আপনাদের লোক মন্ত্রী ছিলেন কিন্তু সেই সময় ভাতা বৃদ্ধি হয়নি এবং সেই ভাতাকে বৃদ্ধি করবার জন্য বার বার পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আমরা সেখানে দাবি জানিয়েছিলাম যে এত কম সাম্মানিকে তাদের খুব অসুবিধা হচ্ছে, যেহেতু দ্রব্য মূল্যের বৃদ্ধি ঘটছে। মাননীয় সদস্য না জানার জন্যই এটা বলেছেন এবং তিনি জেনে খুশি হবেন যে আবার এই টাকাটা বেড়ে যাচ্ছে যারা নন্‌মেট্রিক তারা ৩৫০ টাকা পেতেন কিন্তু অল্প কিছু দিনের মধ্যেই কেন্দ্রীয় সরকার এই অনুমোদন দিয়েছেন এবং অর্থ দপ্তরের অনুমোদন পেলে এটা ৪৩৮ টাকা হয়ে যাবে। মেট্রিক যারা আছেন তারা ৪০০ টাকা পেতেন. তারা পাবেন ৫০০ টাকা। হিল এরিয়াতে বিভিন্ন জায়গায় ৭৫০ এবং ১০০০টির উপর যে সমস্ত সেন্টারগুলি আছে, শুধু হিল

।রিয়াতেই নয় দুর্গম যে সমস্ত জায়গায় এই সেন্টারগুলি আছে, সেখানে সেই সন্টারগুলি আরও ছোট করার জন্য এবং এখানে মাননীয় সদস্যরা অনেকেই আছেন, গর্সিয়াংয়ের এম.এল.এ. আছেন তাঁরা এটা কমানোর জন্য বলেছেন। এছাড়াও গোসাবা, াসুন্তী থেকে, পুরুলিয়া থেকেও অনেকে আমাকে চিঠি দিয়েছেন যে দুর্গম জায়গায় াওয়া যাচ্ছে না তাই এগুলিকে ছোট করার ব্যাপারে। যাতে এই সেন্টারগুলি ছোট চরা যায় তার জন্য আমি দিল্লিকে জানিয়েছে। এখানে বার্ধক্য ভাতার ব্যাপারে বলা য়েছে। এটা জানেন যে দীর্ঘদিন ধরে এটা যেভাবে পরিচালিত হচ্ছে এবং আমাদের দশের অবস্থা সম্পর্কেও আপনারা ওয়াকিবহাল আছেন।

[3-10 – 3-20 p.m.]

আমাদের দেশে দুঃখ দারিদ্র্য কিভাবে বেড়েছে, সেটা আপনি নিজেই অনুভব করুন। বৃদ্ধদের ভাতার জন্য গ্রাম-গঞ্জ, শহর-বন্দর থেকে হাজার হাজার, লক্ষ লক্ষ রখাস্ত জমা পড়ে। যদি আমরা সবাইকে দিতে পারতাম তাহলে খুব ভাল হ'ত। কিন্তু আমরা তা পারি না। আমরা এর আগে কেন্দ্রীয় সরকারের কাছে—যখন আপনাদের সরকার ছিল তখন তাদের কাছে দাবি করেছিলাম বৃদ্ধদের ভাতাটা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে দেওয়া হোক। আমাদের সেই দাবি মানা হয়নি। আমরা আমাদের সাধ্যমতো কিছু মানুষকে ভাতা দিচ্ছি। ৪২ হাজার মতো বিধবা ভাতা দিচ্ছি। আমাদের সমাজের যৌনকর্মী যাঁরা আছেন, তাঁদের কথা আদৌ ভাবা হয় না। আমরা যৌনকর্মিদের ছেলেমেয়েদের রাখবার জন্য ক্রেশ প্রোগ্রাম চালু করেছি। তাদের ছেলেমেয়েদের যাতে সেখানে রাখা যায় এবং কিছু কিছু পড়াশুনা শেখানো যায় তার জন্য ব্যবস্থা করেছি। আমরা সেখানে একটা আই.সি.ডি.এস. প্রকল্পও চালু করেছি। ৮ম শ্রেণী পর্যন্ত ছাত্রবৃত্তি চালু করেছি প্রতিবন্ধীদের জন্য। এর ফলে ২০,০০০ ছাত্রছাত্রী উপকৃত হচ্ছে এবং প্রায় ১৫,০০০ মতো ছাত্রছাত্রীকে আর্থিক পুনর্বাসন দেওয়া হচ্ছে। আমরা প্রায় ২৩,০০০ প্রতিবন্ধীকে যন্ত্রপাতি দিয়ে সাহায্য করে থাকি। মাননীয় সদস্য প্রতিবন্ধীদের বিষয়ে কিছু কথা বলেছেন, তিনি তখন বিধানসভায় সদস্য ছিলেন না যখন আমরা প্রথম এ বিষয়ে আমাদের কাজ শুরু করি। সুসংহত শিশু বিকাশ প্রকল্পে আমাদের যা যা পরিকল্পনা আছে, সমস্ত পরিকল্পনা নিয়ে আমরা জেলায় জেলায় সভা করেছি। আমাদের অফিসাররা বিভিন্ন সমাজসেবী প্রতিষ্ঠানের প্রতিনিধিদের নিয়ে, এম.এল.এ.দের নিয়ে, বিভিন্ন স্তরের লোকেদের নিয়ে সভা করেছেন। পঞ্চায়েতকে নিয়ে, পৌরসভাকে নিয়ে, সকলকে একত্রিত করে প্রতিটি জেলায় আমরা সভা করেছি—আমাদের সমাজকল্যাণ দপ্তরের কি কি পরিকল্পনা আছে, কি কি ভাবে দরখাস্ত করতে হবে সেগুলি আমরা মানুষকে জানিয়েছি। এবিষয়ে আমরা একটা বই বের করেছি—'সমাজকল্যাণ পশ্চিমবঙ্গ' নামে একটা বই বের করেছি। সেই বই-এর মধ্যে কিভাবে, কিভাবে দরখাস্ত করতে

হবে তা দেওয়া আছে। তবুও আমি মাননীয় সদস্যকে যেটা ওয়াকিবহাল করতে চাই তাই হচ্ছে, প্রতিটি জেলায় যারা ডি.এস. ডাবল আছে, তাদের যে অফিস আছে সেখানে দরখাস্ত করতে পারেন এবং কলকাতায় আমাদের সেন্ট্রাল অফিসেও দরখাস্ত করতে পারেন। এ ছাড়া আমাদের হোমগুলিতে আমরা আমাদের সাধ্যমত সব রকম ব্যবস্থাই করে থাকি। পশ্চিমবঙ্গে ১৯৮৭ সালের ২রা অক্টোবর থেকে কিশোর বিচার আইন, ১৯৮৬ বলবৎ হয়েছে। অপরাধী ও অবহেলিত নিরাপরাধ শিশুরা এই আইনের আওতাভুক্ত। এখন পর্যন্ত প্রায় ৩,০০০ ছেলেমেয়েকে তাদের আত্মীয়স্বজনের কাছে, পরিবার পরিজনের কাছে ফেরৎ দিয়ে দিয়েছে। ১২০৫ জন আবাসিককে পুনর্বাসন দিতে পেরেছি। ১৬০ জনকে সেবিকা প্রশিক্ষণ দিয়েছি এবং ১০০ জনের বিয়ে দেওয়া হয়েছে। আমাদের দপ্তরের পক্ষ থেকে উন্নত চুলা প্রকল্প চালু করেছি। আমাদের রাজ্যের যেসব গ্রামাঞ্চলে যেখানে জ্বালানী হিসাবে প্রধানত কাঠ ব্যবহৃত হয় সেখানে মহিলারা নানা রকম রোগে আক্রান্ত হয়ে পড়ে। তাদের জন্য আমার দপ্তর থেকে প্রায় সাড়ে ৯ লক্ষ উন্নত মানের চুলা নির্মিত হয়েছে। এতে মাননীয় সদস্যরা খুশি হবেন কিনা আমি জানি না, তবে খুশি হবারই কথা। ১৯৯৪-৯৫ সালে এই প্রকল্পের সার্থক রূপায়নের জন্য আমরা সারা দেশের মধ্যে প্রথম স্থান অর্জন করেছি। মহিলা সঞ্চয় প্রকল্পে কোনও মহিলা ৩০০ টাকা রাখলে ৩৭৫ টাকা পাবার সুযোগ পাচ্ছেন। এই প্রকল্পে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার বীরভূম জেলা প্রথম স্থান অধিকার করেছে, জলপাইগুড়ি দ্বিতীয় স্থান অধিকার করেছে। মেদিনীপুর জেলার বিনপুর এবং দক্ষিণ দিনাজপুর জেলার একটা অঞ্চল যথেষ্ট কৃতিত্বের পরিচয় দিয়েছে। সেজন্য কেন্দ্রীয় সরকারের টাকা থেকে তাদের অর্থ বরাদ্দ করা হয়েছে।

তারপর পথ শিশুদের কথা বলেছেন। পথ শিশু আগেও ছিল। পথশিশু নতুন করে জন্ম গ্রহণ করেনি। তখন তো সেইসব শিশুদের কথা ভাবা হত না, তাদের কথা চিন্তা করা হত না। কিন্তু আমরা সেই সমস্ত পথ শিশুদের জন্য আমাদের সাধ্যমতো কাজ করার চেষ্টা করছি। বিভিন্ন জায়গায় শেল্টার করে তাদের পড়াশুনার ব্যবস্থা করা, তাদের স্বাস্থ্যের ব্যাপারগুলি দেখা এগুলি আমরা করছি। এরপর ভ্যাগ্রানসিদের যে হোমগুলি আছে সেই সমস্ত হোমে যে সমস্ত ভবঘুরেরা আছে সেই সমস্ত ভবঘুরেদের জন্য বিভিন্ন যে সমস্ত কাজ সেই সমস্ত কাজ বিভিন্ন জায়গায় শুরু করতে পেরেছি। মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন, মাদকের যে অবস্থা সারা কলকাতায় সৃষ্টি হয়েছিল সেই ব্যাপারে বিভিন্ন পথে পথে সাধারণ মানুষকে সঙ্গে নিয়ে মাদক বিরোধী ক্যাম্পেনিং দপ্তরের পক্ষ থেকে করবার চেষ্টা করেছি এবং একথা নিশ্চয়ই স্বীকার করবেন এই ধরনের ক্যাম্পেনিং করার ফলে কলকাতার উপর যে মাদক, হেরোইনের যে অবস্থা ছিল তা অনেকাংশে কমেছে। একজন মাননীয় সদস্য আমাদের টেন্ডার পদ্ধতি সম্পর্কে

বলেছেন। আপনারা জানেন, প্রত্যেকটি জেলায় টেন্ডার দেবার যে পদ্ধতি আছে সেটা হচ্ছে, এস.ডি.ও., এম.এল.এ. আছে, সেখানে একটা কমিটি আছে। সেই কমিটিতে টেন্ডার স্থিরীকৃত হবে এবং স্থিরীকৃত হবার পর সেটা দপ্তরে আসবে। দপ্তরে আসার পর সরকারি ৩ জন অফিসারকে নিয়ে দপ্তরে একটা কমিটি করা আছে। সেই কমিটির মধ্য দিয়ে এই কাজগুলি করার ব্যবস্থা আছে। কিন্তু যদি কোনও জায়গায় এমন অবস্থা হয়, ধরুন টেন্ডারটা আসতে দেরি হয়ে গেল বা পাঠাতে দেরি হয়ে যায় সেক্ষেত্রে দপ্তর থেকে নির্দেশ দেওয়া আছে প্রত্যেকটি জায়গায় টেন্ডার করতে হবে এবং ১টি টেন্ডার শেষ হবার ৩ মাসের মধ্যে আবার টেন্ডার করতে হবে এবং টেন্ডার করে আবার দপ্তরে পাঠাতে হবে। দপ্তরে পাঠালে ব্যবস্থা নিতে হবে। যদি মাননীয় সদস্য পার্টিকুলার কোনও জায়গার কথা বলেন নিশ্চয়ই সেই ব্যাপারে দেখার ব্যবস্থা করা হবে। তবে একই লোককে অনেক বেশি টেন্ডার দেবার কথা যদি বলা হয় সেটা রাখা সম্ভব হয় না। এরজন্য আইন-কানুন তৈরি করা আছে। আপনারা জানেন, আমাদের পশ্চিমবঙ্গে মহিলা বিকাশ নিগম করা হয়েছে, মহিলা বিকাশ আয়োগ তৈরি করা হয়েছে। এরমধ্যে দিয়ে মহিলাদের যে কাজ, বিভিন্ন ধরনের যে সমস্ত কাজ সেই সমস্ত কাজ করার জন্য আমরা চেষ্টা করে যাচ্ছি। এরপর পশ্চিমবাংলায় পণপ্রথার কথা বলেছেন। আপনারা জানেন, পণপ্রথা একটা সামাজিক অপরাধ ছাড়া আর কিছু নয়। এই পণপ্রথার বিরুদ্ধে শুধু একটা দপ্তরের পক্ষে সেই কাজ করা সম্ভব নয়। এটা একটা সামাজিক ব্যধি, এরজন্য প্রত্যেকটি মানুষকে এগিয়ে আসতে হবে। আমরা আমাদের দপ্তরের পক্ষ থেকে প্রত্যেকটি জেলায় জেলায় পণপ্রথার বিরুদ্ধে সেমিনার করার চেষ্টা করছি, মিছিল করার ব্যবস্থা করছি এবং সাধারণ মানুষের মধ্যে প্রচার করার চেষ্টা করছি। মহিলাদের জন্য বিভিন্ন ধরনের যে আইন-কানুন আছে সেই আইনের সুযোগগুলি মহিলারা যাতে পেতে পারেন তারজন্য ১০ খণ্ডের বই বের করেছি। আমার মনে হয়েছে, যে আইনই রচনা করি, সাধারণ মানুষের কাছে সেই আইন সম্পর্কে সম্যক ধারণা কমই থেকে যায়। সেই আইন সম্পর্কে সাধারণ মানুষকে জানাবার জন্য আমরা ১০ খণ্ডের বই বের করেছি এবং তা মাননীয় সদস্যের কাছে পৌঁছে দেব। বিভিন্ন যে সমস্ত গণ-সংগঠন আছে, সমাজবেসী সংগঠন আছে তাদের কাছেও পৌঁছে দেব যাতে মহিলারা জানতে পারেন, বুঝতে পারেন তাদের জন্য কি কি আইন আছে, কিভাবে তারা প্রয়োগ করতে পারেন, কিভাবে তারা ব্যবহার করতে পারেন তারজন্য ১০ খণ্ডের বই বের করেছি। এটা মাননীয় সদস্যের কাছে পৌঁছে দেবার ব্যবস্থা করব।

[3-20 – 3-30 p.m.]

আপনারা জানেন যে হোম রিফর্মস কমিটি তৈরি হয়েছিল এবং তার চেয়ারম্যান

ছিলেন প্রয়াত শ্রী বারীণ রায়। তারমধ্যে দিয়ে হোমগুলি যাতে আরও ভালভাবে তৈরি করা যায়, সুন্দরভাবে গড়ে তোলা যায় তারজন্য আমাদের দপ্তর থেকে আমরা সর্বোতভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। আমাদের অনেক অসুবিধা আছে, ইচ্ছা করলেও আমরা সমস্ত কাজ করে উঠতে পারি না কারণ আর্থিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে আমাদের কাজ করতে হয়। এই অবস্থার মধ্যে থেকেও আমরা পরিকল্পনা রচনা করে মানুষের কল্যাণ করার চেষ্টা করে যাচ্ছি। মাননীয় সকল মাননীয় সদস্যদের বলব, আমাদের কোথাও যদি ক্রটি-বিচ্যুতি থাকে তাহলে আমাকে লিখে জানাবেন, সেটা আমি দেখবার চেষ্টা করব। শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করবেন না, গঠনমূলক আলোচনা করুন এবং সমাজটা তৈরি করে সমাজের দুস্থ, অবহেলিত মানুষদের সাথে নিয়ে চলবার চেষ্টা করুন। সমাজের সুস্থ, অবহেলিত মানুষরা যাতে মাথা উঁচু করে চলতে পারে তারজন্য আমরা যে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি আপনারা তাতে সহযোগিতা করুন। এই কথা বলে, সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে ও বাজেটকে সমর্থন করার জন্য সকলকে অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Deputy Speaker :** Now voting on Demands for Grant. First, we are taking up Demand No. 42. There are 14 cut motions to Demand No. 42. All the cut motions are in order and taken as moved. I put all the cut motions to vote.

The motions of Nirmal Ghosh (No.1), Shri Ashok Kumar Deb (No. 2 & 3), Shri Sultan Ahmed (4 & 5), Shri Shasanka Shekhor Biswas (6 & 8), Shri Ajoy Dey (No. 9) and Shri Kamal Mukherjee (Nos. 10 to 14) that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 162,62,94,000 be granted for expenditure under Demand No. 42, Major Heads : "2235–Social Security and Welfare (Social Welfare) and 4235–Capital Outlay on Social Security and Welfare (Social Welfare)" during the year 1997-98 (This is inclusive of a total sum of Rs. 54,15,00,000 already voted on account), was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now we are taking up Demand No. 43. There are two cut motions to Demand No. 43. Both of them are in order and taken as moved. I put them now to vote.

The motion (1 & 2) of Shri Kamal Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 14,87,75,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236–Nutrition" during the year 1997-98 (This is inclusive of a total sum of Rs. 5,00,00,000 already voted on account), was then put and agreed to.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের বিরুদ্ধে কোনও মামলা হলে আমরা দেখেছি সরকারের পক্ষে সেই মামলার তদারকি করেন অ্যাডভোকেট জেনারেল। একটু আগে খবর পেলাম যে হাইকোর্টে এরকম একটি মামলা হচ্ছে এবং সেই মামলায় সরকারপক্ষের হয়ে অ্যাডভোকেট জেনারেলের পরিবর্তে উত্তরপাড়ার ল'ইয়ার শ্রী শক্তিনাথ মুখার্জি মামলাটি লড়ছেন। 'গত শনিবার মাননীয় অর্থমন্ত্রী শ্বশুরবাড়ি গিয়েছিলেন কিনা জানি না কিন্তু জানি ঐ ল'ইয়ারের বাড়িতে সাড়ে তিন ঘন্টা কাটিয়ে এসেছেন। অর্থমন্ত্রী একজন বেসরকারি ল'ইয়ারের বাড়িতে ঘন্টার পর ঘন্টা বসে থাকবেন—এটা খুবই দৃষ্টিকটু। আমি তাই বলব, বর্তমান অ্যাডভোকেট জেনারেলের উপর তাদের যদি আস্থা না থাকে তাহলে নতুন অ্যাডভোকেট জেনারেল নিযুক্ত করুন। অর্থমন্ত্রী ৩/৪ ঘন্টা বসে থাকছেন উত্তরপাড়ায়। আমাদের এটা শুনতে খারাপ লাগছে। সেজন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমি এই ব্যাপারে একটা ব্যাখ্যা চাইছি।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 69

| | |
|---|---|
| Shri Sultan Ahmed<br>Shri Pankaj Banerjee | Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re 1. |
| Shri Rabindranath Chatterjee<br>Shri Ashok Kumar Deb<br>Shri Md. Sohrab<br>Shri Kamal Mukherjee | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100. |

Shri Gyan Singh Sohanpal
Shri Shyamadas Banerjee
Shri Shashanka Shekhor Biswas
Shri Ajoy De
Shri Sultan Ahmed
Shri Pankaj Banerjee
Shri Biplab Ray Chowdhury
Shri Ajit Khanra
Shri Gopal Krishna Dey
Shri Saugata Roy
Shri Deba Prasad Sarkar
Shri Abdul Mannan
Shri Sudhir Bhattacharjee

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ৬৯ নম্বর ডিম্যান্ডের ব্যয়-বরাদ্দ অনুমোদন করার জন্য পেশ করেছেন। আমি তার সেই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, ৪৮০১ হেডে বিদ্যুৎ প্রকল্পে মূলধন বিনিয়োগ—এটাতে বাজেট বরাদ্দে কোনও অর্থ বরাদ্দ করেননি। ডিম্যান্ড ৬৯, হেড ৪৮০১, ক্যাপিটাল আউট লে অন পাওয়ার প্রোজেক্ট—গতবার এটাতে ছিল ২১৬ কোটি টাকা। আমি বুঝতে পারছি না, আপনার কাছে ব্যাখ্যা চাইবো যে ১৯৯৬-৯৭ এবং ৯৭-৯৮ এই দুটি ক্ষেত্রে পার্থক্যের কারণ কি? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার হয়ত মনে আছে, আপনি যখন প্রথম বিদ্যুৎ দপ্তরের দায়িত্ব নিলেন তখন আপনাকে আমি বলেছিলাম যে, আপনি হচ্ছেন এই সরকারের গোবরে পদ্মফুল। আজকে সেটা প্রমাণিত হয়ে যাচ্ছে। আপনি নিজে আর বিদ্যুৎ দপ্তরের উপরে আস্থা রাখতে পারছেন না। আপনার অসহায়তার কথা আপনি মাঝেমাঝে প্রকাশ করছেন। আপনি কখনো বলছেন, যে পরিকল্পনার ভিত্তিতে আপনি বিদ্যুৎ দপ্তরকে পরিচালনা করতে চাচ্ছেন, আপনার দপ্তর ঠিকমতো তাতে রেসপন্স করছে না। আবার কখনও বলছেন, আপনি যে চিন্তা-ভাবনা অনুযায়ী কাজ করতে চাচ্ছেন কিন্তু রাজ্য বিদ্যুৎ পর্ষদ সেইভাবে রেসপন্স করছে না। চেয়ারম্যান, বিদ্যুৎ পর্ষদকে মন্ত্রীর কথার উত্তরে বলতে হচ্ছে যে, আপনি আরও যোগ্য লোক দেখুন। সর্বোপরি আপনি অসহায়ভাবে বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী হিসাবে সি.ই.এস.সি.র সঙ্গে ঠাণ্ডা যুদ্ধে লেগে আছেন। তাছাড়া আপনি জানেন যে, গোয়েঙ্কাদের সঙ্গে মুখ্যমন্ত্রীর একটা সুসম্পর্ক আছে এবং এটা সর্বজনবিদিত। গোয়েঙ্কা হচ্ছে সি.ই.এস.সি.'র চেয়ারম্যান। আপনি একজন প্রাক্তন ভাইস চ্যান্সেলর, একজন শিক্ষাবিদ। আপনি বিদ্যুৎ দপ্তরের দায়িত্বে

আছেন। আপনি সেই লড়াইতে পেরে উঠছেন না। সেজন্য সি.ই.এস.সি. আপনার দপ্তরকে ডোন্ট কেয়ার অ্যাটিচ্যুড নিয়ে দেখছে। এমন কি রাজ্য বিদ্যুৎ পর্ষদের পাওনা যে টাকা সেটাও সি.ই.এস.সি. দিচ্ছে না। রাজ্য বিদ্যুৎ পর্ষদের চেয়ারম্যান যখন সি.ই.এস.সি.র চেয়ারম্যান বা ম্যানেজিং ডাইরেক্টরকে ফোন করছেন তখন তার সেক্রেটারি ফোনে জানাচ্ছেন যে তিনি মিটিংয়ে ব্যস্ত আছেন, পরে করুন, একথা বলে লাইন কেটে দিচ্ছেন। এত ঔদ্ধত্য, এত অর্ডার্সিটি তার কি করে হয়? আজকে যদি অবস্থা এই রকম হয় তাহলে রাজ্য বিদ্যুৎ মন্ত্রী হিসাবে আপনার ভূমিকা কি? আমরা দেখছি যে, খড়গপুর আই.আই.টি.তে দীক্ষান্ত ভাষণে বুদ্ধদেববাবু বক্তৃতা করলেন। সেখানে আপনাকে ডাকা হল না। আপনি একজন ইঞ্জিনিয়ার, একজন প্রযুক্তিবিদ হিসাবে সেখানে বক্তৃতা রাখতে পারলেন না। সেই সুযোগ আপনি পেলেন না। পুলিশ মন্ত্রী গিয়ে সেখানে ভাষণ রাখলেন। আমাদের মনে হয় যে আপনাকে বিদ্যুৎ মন্ত্রী হিসাবে রেখে এরা আপনাকে অপমান, অবহেলা করছেন, আর আপনি অসহায়বোধ করছেন। কাজেই আপনি এদের সংশ্রব বর্জন করে আরও বড় কাজে নিজেকে নিয়োগ করুন। আপনি গবেষণার কাজে আসুন। এদের সঙ্গে থেকে আপনার মন্ত্রিত্ব করা পোষাচ্ছে না। আজকে সকালে আমি লক্ষ্য করেছি যে, আপনি শিলিগুড়িতে যে ১১ জন শিশুর মৃত্যু হয়েছে সেই সম্পর্কে বিবৃতি দেবার সময়ে আপনার চোখে জল দেখলাম।

[3-30 – 3-40 p.m.]

কিন্তু আপনাকে বলিষ্ঠভাবে এই পরিস্থিতির মোকাবেলা করতে হবে। সি.ই.এস.সি.র এত ঔদ্ধত্য কিসের? সি.ই.এস.সি.র ভিলিং প্রসেস, তাদের ইলেক্ট্রিসিটি নিয়ে ব্যাখ্যা করার প্রয়োজন বোধ করে না। এর বিল, তার অ্যাডজাস্টমেন্ট, ফুয়েল সারচার্জ এইসব নিয়ে একটা যথেচ্ছাচার চলছে। বিদ্যুতের বিল নিয়ে মানুষের সঙ্গে কোনও কথা বলে না। এর প্রভাব আজকে রাজ্য বিদ্যুৎ পর্যদের গিয়ে পড়ছে। আপনার কাছে আমার বক্তব্য আপনি কি নিজে আপনার দপ্তর সম্পর্কে সন্তুষ্ট? আপনাকে প্রশ্ন করছি Whether you are yourself satisfied with the performances of your department. আপনার দপ্তরের এই পারফরমেন্স সম্বন্ধে আমি এবার কতকগুলি বিষয় সুস্পষ্টভাবে আপনার কাছে তুলে ধরব। সারা রাজ্য জুড়ে একটা ধারণা তৈরি হয়েছে যে পশ্চিমবাংলা বিদ্যুৎ সারপ্লাস, বিদ্যুৎ উৎপাদনে এখন সারা ভরতবর্ষকে টেক্কা দিতে পারে। কিন্তু বাস্তব পরিস্থিতি কি বলে? হোয়াট ইজ দি রিয়েল সিচুয়েশন? এন.টি.পি.সি.কে আপনি দু'দফায় টাকা দিয়ে পারেননি, তারা আপনাদের বিদ্যুৎ সাপ্লাই বন্ধ করে দিয়েছিল। একবার হচ্ছে ১৯৯৬ সালের মে মাসে আর একবার হচ্ছে

২৪শে জানুয়ারি, ১৯৯৭। এন.টি.পি.সি. কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থাকে যখন আপনারা টাকা দিতে পারলেন না তখন তারা বিদ্যুৎ সরবরাহ বন্ধ করে দিল। সেই অবস্থায় সারা রাজ্যের বিদ্যুৎ ব্যবস্থা শুধু ভেঙে পড়ল না সেই সময় বোরো চাষীদের কি মারাত্মক অবস্থা হয়েছিল সেটা নিশ্চয়ই স্মরণে আছে। আপনি আসাম, বিহার, অন্ধ্রপ্রদেশের সঙ্গে কেটে দিয়ে এন.টি.পি.সি.র সঙ্গে ডিলিং ডাইরেক্টলি হবে বলেছেন। এই পরিস্থিতিতে এন.টি.পি.সি.কে কি নিয়ন্ত্রণে আনতে পারছেন? বাস্তব পরিস্থিতি বলে এন.টি.পি.সি.কে আপনি ইচ্ছামতো নিয়ন্ত্রণ করতে পারছেন না। তাদের সঙ্গে আপনাকে মোকাবিলা করতে হচ্ছে। আপনার যদি এতোই বিদ্যুৎ উদ্বৃত্ত থাকে তাহলে আপনি কেন শিল্পে বিদ্যুৎ নিয়ন্ত্রণ করছেন পিক প্রিয়ডে? এখন বিভিন্ন জেলাতে লোড শেডিং-এর দাপট তীব্রতম জায়গায় আছে। আমি মাঝখানে একদিন দিঘা গিয়েছিলাম, ফর্মার চিফ সেক্রেটারি তরুণ দত্ত, তার সঙ্গে দেখা হয়েছিল দিঘার এস.ই.বি.র বাংলোতে। সেইদিন দেখি তরুন দত্ত মহাশয় বাক্স প্যাঁটরা নিয়ে চলে আসছেন। আমি ওনাকে বললাম, আমি এলাম আর আপনি চলে যাচ্ছেন? উনি বললেন আজকে ৪টার সময় বিদ্যুৎ গেছে, কালকে ২টোর সময় বিদ্যুৎ আসবে, এই ২২ ঘন্টা বিদ্যুৎ না পেলে থাকতে পারব না, তাই চলে যাচ্ছি। ট্যুরিস্ট পয়েন্ট অফ অ্যাট্রাকশনে দিঘা এখন আপনাদের অর্থ দিতে পারে। কিন্তু কাঁথি সাব ডিভিসনে কোথাও যদি বাজ পড়ে বা জোর ঝড় দেয় তাহলে গোটা মেদিনীপুর জেলাতে বিদ্যুৎ ব্যবস্থা ভেঙে পড়ছে। আপনার টোটাল ট্রান্সমিশন ডিস্ট্রিবিউশনের কথা যত কম বলা যায় ততই ভাল। আপনাদের লেটেস্ট অডিট রিপোর্ট আমাদের হাউসে প্লেস হয়েছে। সি.এ.জি.র রিপোর্ট নিয়ে আলোচনা করা যায় না বিধানসভাতে। শেষ যে অডিট রিপোর্ট ৩১শে মার্চ ১৯৯৬, সেখানে বিদ্যুৎ দপ্তর সম্পর্কে তাদের যে অবজার্ভেশন তার সেট অফ পেপার আমি তৈরি করে এনেছি, সেটা আপনাকে হ্যান্ডওভার করব। আমি জানি না তার থেকে তাদের মতামত সম্পর্কে আপনি প্রথম থেকে শেষ পর্যন্ত পড়েছেন কিনা। তাতে বলছে যে Due to tidy loss excess of acceptable limit upto date sustai ' loss. হচ্ছে ৩৭৬.৩০ কোটি টাকা ডিউরিং ১৯৯০ টু ১৯৯৫। ট্রান্সমিশন ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে যে ট্রান্সমিশন লস সেটা মাঝখানে কিছুটা উন্নতি হয়েছিল ন্যাশনাল অ্যাভারেজের থেকে আজকে তা ডিটোরিয়েট করেছে। এবারে দেখছি ট্রান্সমিশন লস হওয়ার ফলে গোটা পরিস্থিতিটা আপনার নিয়ন্ত্রণের বাইরে চলে যাচ্ছে।

রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশনের সাহায্যে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে ১০০ পারসেন্ট গ্রাম ইলেক্ট্রিফায়েড হয়ে গেছে। কোন্ রাজ্যে ১০০ পারসেন্ট বাকি থাকছে ইলেক্ট্রিফায়েড হতে? ইউ আর ল্যাগিং বিহাইন্ড। আপনি ৭৩-৭৫ পারসেন্টের মধ্যে ঘুরপাক খাচ্ছেন। আপনি রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশনের টাকা নিচ্ছেন।

ভারতবর্ষের অন্য জায়গায় তাদের কাছ থেকে টাকা নিয়ে গ্রামগুলিকে বৈদ্যুতিকরণ করে। আপনি আর.ই.সি. থেকে টাকা নিয়ে তাদের টাকা ফেরৎ দিতে পারছেন না। সেজন্য ওরা আপনাকে টাকা দেওয়া বন্ধ করে দিয়েছে। আপনি যদি ওদের টাকা শোধ দিতে পারতেন, তাহলে ওদের সাহায্যে পশ্চিমবাংলার গ্রামগুলিকে বৈদ্যুতিকরণ করতে পারতেন। আপনি নিজেই বলেছেন যে, আপনি স্যাটিসফায়েড নন এই রাজ্যের এনার্জি অডিটের প্রশ্নে। সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথরিটি সারা ভারতবর্ষের সব ইলেক্ট্রিসিটি বোর্ডকে ১৯৯০-৯২তে সার্কুলার দিয়ে এনার্জি লসের কারণ দেখতে বলেছে এবং তারজন্য ব্যবস্থা নিতে বলেছে। এখানে আল্টিমেটলি কি দেখা গেল? আপনারা হাওড়ার লিলুয়াকে বাছলেন এনার্জি অডিট করবেন বলে এবং তাতে এনার্জি ডিপার্টমেন্ট থেকে ৩ কোটি ৬২ লক্ষ টাকা আপনি বরাদ্দ করেছিলেন ৫০:৫০ ম্যাচিং গ্রান্টে। আপনি ডিপার্টমেন্ট থেকে ৫০ পার্সেন্ট দিলেন আর এসইবি-কে ৫০ পারসেন্ট দিতে বললেন। তারপরে দেখা গেল ১৯৯৫ সালের এপ্রিল মাস শেষ হয়ে গেল অথচ এনার্জি অডিট কমপ্লিট হল না। এনার্জি অডিট কমপ্লিট না হওয়ার কারণে আপনি লসের কারণ কি, রিজন্ জানতে পারলেন না যে কি কারণে লস হচ্ছে। সুতরাং এই বিলম্বের জন্য আইডেন্টিফাই করা গেল না। এনার্জি লসের সমস্ত বিষয়টা অনিশ্চয়তার মধ্যে থেকে গেল। গ্রামীণ বৈদ্যুতিকরণের ব্যাপারে আপনার দপ্তর অর্থাভাবে ধুঁকছে। আপনি এক একটা মৌজায় যতগুলোকে বৈদ্যুতিকরণ করবেন বলছেন সেটা হচ্ছে না। আজকে কুড়ি বছর ক্ষমতায় আছেন, তাহলে মেদিনীপুরে কেন ৫০ পারসেন্টের বেশি বৈদ্যুতিকরণ হয় না? একটু ঝড় হলে সব অন্ধকার হয়ে যায়। আমি আপনার ডিপার্টমেন্টের রিপোর্ট থেকেই পড়ছি। আপনি গ্রামে ৫০ পারসেন্ট বৈদ্যুতিকরণকে ক্রস করতে পারছেন না। কুড়ি বছর শাসন ক্ষমতায় থাকার পর রাজ্যে বিদ্যুতের এই চেহারাটা কখনও জাস্টিফায়েড করে না। আপনার এই যে উদ্বৃত্ত বিদ্যুৎ, আমি ১৯৯০-৯৫-এর অডিট রিপোর্ট থেকে বলছি, আপনি বাইরে থেকে কত মিলিয়ন ইউনিট বিদ্যুৎ এনেছেন। ১৯৯০-৯১ থেকে ১৯৯৪-৯৫ সাল পর্যন্ত কখনও এনেছেন ৪৩৭১.১৯, কখনও ৫০৮২.৩৯, কখনও ৫৫৫৯, কখনও ৫৮৭৩, কখনও বা ৬৭৯৮ মিলিয়ন ইউনিট। আপনার নিজস্ব জেনারেশনের বাইরে কত পারসেন্ট করে এনেছেন? কখনও ১৯৩ পারসেন্ট, কখনও ১৫৯ পারসেন্ট, কখনও ১৮৯ পারসেন্ট। অর্থাৎ আপনি নিজে যে বিদ্যুৎ উৎপাদন করছেন তার বাইরে এত আনুপাতিক হারে বিদ্যুৎ আমদানি করেছেন। আমি আপনাকে ১৯৯১-৯৫-এর রিপোর্ট থেকে বলছি। আজকে আমাদের অ্যাসেম্বলিতে পাওয়ার সাবজেক্ট কমিটি রিপোর্ট দিয়ে বলেছে যে, পশ্চিমবাংলার প্রত্যেকটি মৌজাতে বিদ্যুৎ পৌঁছুতে এখনও কম করে আরও ২২ বছর সময় লাগবে। আপনি আপনার ঘোষিত কর্মসূচি অনুযায়ী যদি বৈদ্যুতিকরণের

সুযোগসুবিধা পৌঁছে দিতে পারেন তাহলে এই সময় লাগবে। সুতরাং পশ্চিমবঙ্গ হচ্ছে একটা রাজ্য ভারতবর্ষের গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে, যে রাজ্য অত্যন্ত লজ্জাজনক জায়গায় পড়ে আছে। এটা আমাদের লজ্জা।

[3-40 – 3-50 p.m.]

আজকে আপনাকে আমাদের জানানো দরকার যে আপনারা যে কোনও প্রজেক্টের ক্ষেত্রে ও.ই.সি.এফ.কে নিয়ে আসছেন, ব্যান্ডেল, সাঁওতালডিহি যেকোনও প্রজেক্টের ক্ষেত্রে এই জাপানী সংস্থাকে আনছেন, এদের সঙ্গে আপনার কোনও কমিটমেন্ট হয়েছে কিনা এবং সেই কমিটমেন্ট কতটা তারা রক্ষা করতে পারবেন তার বিস্তারিত রিপোর্ট দেওয়া হচ্ছে না। ও.ই.সি.এফ.এর প্রকল্পটি দিল্লির কাছে পাঠিয়েছি বললেন কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছ থেকে উত্তরের অপেক্ষায় রয়েছেন। আপনার কাছে জানতে চাইছি যে, আপনারা ব্যান্ডেল মডার্নাইজেশন করার জন্যে ২৩৭ কোটি টাকা ব্যয় করতে চেয়েছেন কিন্তু সেই প্রতিশ্রুতি আজকে কোথায় রক্ষিত হচ্ছে? তারপরে সাঁওতালডিহিতে ইলেকট্রো স্টাটিক পেসিফিকেটরের বিস্তারিত কাজ চলছে, সেখানে ৪৫ কোটি টাকা বরাদ্দ করেছেন কিন্তু ইলেকট্রো স্টাটিক স্পেসিফিকেটর লাগিয়ে আপনারা কি সত্যি সত্যি আগের অবস্থায় ফিরিয়ে আনতে পারবেন? আপনারা কি সত্যি মডার্নাজেশনের পথে নিয়ে যেতে পারবেন বলে মনে করেন? এই যে এত এত টাকা অর্থব্যয় করছেন তাতে কি সত্যি মেশিনারিগুলো লেটেস্ট আপ টু ডেট হবে বলে মনে হয়? ওয়েল ইক্যুইপড্ হবে বলে কি মনে হয়? আপনারা তো ওয়েবেলকে ইলেকট্রিফিকেশন করতে সাহায্য করেছেন। তারপরে ডিপিএল করলেন সেটাও ভারত সরকারের কাছে বিবেচনাধীন আছে, সেখানে ৩৩০ কোটি টাকা প্রোজেক্টটা চালু করার জন্য ধরলেন। সেখানে একটা উদ্দেশ্য নিয়ে এবং উদ্যোগ নিয়ে আপনারা কাজ শুরু করবেন ঠিক করলেন এবং চেষ্টাও হয়েছে, কিন্তু সেই চেষ্টাতে বাস্তব ক্ষেত্রে দেখা গেছে যে, ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে আপনাদের যে পরিকল্পনা সেই পরিকল্পনা অনুযায়ী লক্ষ্যে আপনারা রিচ করতে পারেননি। তারপরে মেম্বার পি. অ্যান্ড টি তারও একটা প্রস্তাব দিয়েছেন, কিন্তু তাদের কাছে বিদ্যুতের বিল নিয়ে অভিযোগ পাঠালে বিদ্যুতের বিল আরও বেড়ে যায়। এই বিদ্যুতের বিল নিয়ে আমি আগেও বলেছিলাম। এরপরে বলব সি.ই.এস.সি.র বজবজ থার্মাল পাওয়ার সম্পর্কে। এটাতে আপনারা মিসলিড করেছেন। আপনারা জিরোতে ঘোষণা করেছিলেন যে, ১-৯-৯২ তারিখে ইউনিট নং (১) যে ৩১-৩-৯৬ তারিখের মধ্যে বজবজে এক নম্বর ইউনিটে বিদ্যুৎ উৎপাদন শুরু করতে পারবে, কিন্তু বাস্তবে কি সত্যি সত্যি তা পেরেছেন? ১৯৯৭ সাল হয়ে গেল। আজ অবধি বিদ্যুৎ বজবজে চালু হতে পারেনি। একই সঙ্গে এর আগেও বলেছি যে, সি.ই.এস.সি.র এসব নিয়ে কোনও হেডেক নেই

কারণ তার মাথার উপরে বসে আছে আর.পি. গোয়েঙ্কা। তারপরে আপনারা বলাগড়ের কাজ করতে যাচ্ছেন ইংল্যান্ডের রলস রয়েস-এর সঙ্গে। এই নিয়ে তো অনেক ঘোরাফেরা হল, শেষপর্যন্ত সাধন দত্ত, যিনি মুখ্যমন্ত্রীর বিদেশ থাকাকালীন হোটেল খরচ চালান, তাকে নিয়ে জয়েন্ট সেক্টরে কাজ করতে যাচ্ছেন। জানি না কে এই সাধন দত্ত, কোন ধরনের এন আর আই, যে এই সাধন দত্ত যার সঙ্গে আপনারা জয়েন্ট সেক্টরে কাজ করতে চাইছেন। আমি হাউসে ছিলাম না, গতকাল আপনি বলেছেন যে জয়েন্ট সেক্টরে দেব কিন্তু কোনও প্রোজেক্ট প্রাইভেটলি হ্যান্ডওভার করবেন না।

আমি বলছি আপনারা জয়েন্ট সেক্টরে যে যাচ্ছেন আন্ডার হুইচ কন্ডিশন, এই বিষয়টা আপনাকে হাউসকে জানাতে হবে। আপনি যে বলেছেন বিদ্যুৎকে প্রাইভেটের হাতে দেবেন না, জয়েন্ট সেক্টরের হাতে দেবেন, এতে কত পারসেন্টেজ পাওয়ার উৎপাদন করতে পারবেন। জয়েন্ট সেক্টরের হাতে পাওয়ার প্রোজেক্ট ছেড়ে দেওয়া এবং ট্রান্সমিশন ও ডিস্ট্রিবিউশনের দায়িত্ব দেওয়া এগুলো কি বিদ্যুৎ পর্ষদের একচেটিয়া অধিকার নাকি?, প্রাইভেট সেট-আপ-এ আপনি জয়েন্ট সেক্টরকে পাঠাবেন। আপনি আমাদের জানান ইংল্যান্ড-এর রোল্স রয়েজ-এর সঙ্গে চুক্তি হয়েছিল বলে ঘটা করে বলেছিলেন, আজকে তাদের সঙ্গে চুক্তি বাতিল হয়ে গেল কেন—এটা জানান। এর পরে আসছি, থেপ্ট, হুকিং ট্যাপিং, পিলফারেজ অফ এনার্জি হচ্ছে। থেপ্ট নিয়ে আপনি বলছেন যে চুরি হচ্ছে, হুকিং নিয়ে আপনি কয়েকদিন আগে বলেছিলেন রাজনৈতিক নেতারা বিদ্যুৎ চুরিতে মদত দিচ্ছে। এইসব কথা সংবাদপত্রে দেখলাম, কোথায় কি বলছেন জানি না। এদের সঙ্গে থেকে আপনার মাথা থেকে বিজ্ঞান ও প্রযুক্তি চলে গিয়ে রাজনীতি ঢুকে গিয়েছে। এই যে থেপ্ট হচ্ছে, চুরি হচ্ছে, তাতে ধরা পড়ছে, কিন্তু কনভিকশন হচ্ছে না। কনভিকশনের সংখ্যা না বাড়ালে এই অবস্থা কিছুতেই দূর হবে না। এটা নিয়ন্ত্রণের মধ্যে কখনই আসবে না। সুতরাং এইগুলিকে নিয়ন্ত্রণ করতে আপনার ট্রিমেন্ডাস ল্যাক অফ কো-অর্ডিনেশন যা হচ্ছে, এতে আপনার ডিপার্টমেন্ট-এর সঙ্গে একটা ব্রাঞ্চ-এর সাথে আর একটা ব্রাঞ্চ-এর ল্যাক অফ কো-অর্ডিনেশন হচ্ছে, এটা আপনাকে দূর করতে হবে। তা নাহলে এই জিনিস কমবে না। আপনার নিজস্ব দপ্তর থেকে প্রশাসনের সঙ্গে পুলিশ দপ্তরের এবং জনপ্রতিনিধিকে সামিল করে কি ব্যবস্থা গ্রহণ করা যায়, এই বিদ্যুৎ চুরিকে বন্ধ করতে সেই ব্যাপারে উদ্যোগ নিন। বক্রেশ্বরে তাপ বিদ্যুৎ কেন্দ্র তৈরি করার সিদ্ধান্ত কতটা অবৈজ্ঞানিক ছিল, এটা আপনি নিজেও জানেন। ওখানে জলের প্রচণ্ড অভাব। এই পরিস্থিতির মোকাবিলা করতে বক্রেশ্বরে তাপ বিদ্যুৎ কেন্দ্র করবার আগে সেখানে মাটির তলা থেকে ডিপ-টিউবওয়েল দিয়ে জল তোলার ব্যাপারে চিন্তা করতে হচ্ছে। এটা একটা

সম্পূর্ণ অবৈজ্ঞানিক সিদ্ধান্ত। বক্রেশ্বরে এই ধরনের প্রোজেক্ট-এর স্থান নির্ধারণ করা অবৈজ্ঞানিক সিদ্ধান্ত ছিল কিনা—এটা আপনি বলবেন। এর ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে, এর থেকে বিদ্যুৎ উৎপাদন শুরু করতে আপনার কাছে সবচেয়ে বড় সমস্যা ছিল জল। সেই জল কোথায়? এক নম্বর ও দুই নম্বর ইউনিট হিটারচু কর্পোরেশন, জাপানকে দিচ্ছেন; চার আর পাঁচ নম্বর ইউনিট ডেভেলপমেন্ট কনসালটেন্ট সাধন দত্তকে দিচ্ছেন। সাগরদীঘির একই অবস্থা, আপনি ওদেরকে দিলেন। আমি সেইজন্য আপনার কাছে বলতে চাই, আপনি বলেছেন পেট্রোল-এর দাম বাড়লে বিদ্যুৎ-এর দাম বাড়বে। বিদ্যুৎ-এর ক্ষেত্রে ইলেক্ট্রিক সাপ্লাই তারা বিদ্যুৎ-এর দাম কোথায় দিয়েছেন, এখন বলছেন চাষের ক্ষেত্রে যে ভর্তুকি সেটা তুলে দেওয়া হবে। কৃষির ক্ষেত্রে মূল্যবৃদ্ধি দ্বিগুণ হয়ে যাবে। সেই কারণে আমি বলতে চাই, আপনার দপ্তর সি.ই.এস.সি.র কাছ থেকে যে টাকা পান অর্থাৎ ৭০/৭৫ কোটি টাকা, যা আপনাদের পাওনা আছে, আপনি পারবেন সেই টাকা আদায়ের ব্যাপারে গোয়েঙ্কার সাথে মোকাবিলা করতে। আপনি একটু শক্তভাবে দাঁড়ান। আপনার সাহসিকতা দেখে আমরা উদ্বুদ্ধ হই। গোয়েঙ্কার সমস্ত ইন্ডাস্ট্রি ফেইল করেছে, ওরা সি.ই.এস.সি.কে নির্ভর করে মানুষের রক্ত চুষছে। ওরা এখন সি.ই.এস.সি.কে শেষ অস্ত্র হিসাবে ধরেছে। আপনার কাছে আমরা বিধানসভায় আশ্বস্ত হতে চাই, এই গোয়েঙ্কার হাতে সি.ই.এস.সি. যেভাবে চলছে, এই ব্যাপারে সরকার কি ভাবছেন? এই বিদ্যুৎ সঙ্কটের জন্য গ্রামাঞ্চলে একটা ভয়াবহ অবস্থা দেখা দিয়েছে। আমি তাই এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনীত কাট মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 – 4-00 p.m.]

**শ্রী নাজমূল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে বাজেট বরাদ্দ উপস্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং যে সমস্ত কাট মোশন বিরোধী দল এনেছেন আমি তার বিরোধিতা করছি। একটু আগে মাননীয় সদস্য সুদীপবাবু সওয়াল করলেন। ওনার বক্তৃতাতে সারাক্ষনই একটা হতাশা, একটা অবিশ্বাস এবং খানিকটা অসংলগ্নতা ধরা পড়ল। আমার মনে হয় বর্তমানে যে অবস্থায় উনি এবং ওনার বন্ধুরা রয়েছেন, তাতে সঙ্গত কারণেই রাজনৈতিক হতাশা, সংশয় এবং দ্বিধার মধ্যে উনি পড়েছেন। এই বাজেট বরাদ্দ ওদের সকলেরই সমর্থন করা উচিত। ওদের দীর্ঘ ত্রিরিশ বছরে ওরা পশ্চিমবঙ্গের বিদ্যুতের জন্য কি করেছে। ১৯৭২ থেকে ১৯৭৭ সালে গার্হস্থ্যজীবন, পাট শিল্পের এবং শিল্প উৎপাদনের, শ্রমিকদের জীবন-যাপনের অবস্থা কি হয়েছিল। সেদিনকার বিধানসভার প্রসিডিংস থেকে আমি কয়েকটি লাইন পড়ে দিলেই ওনাদের অন্তঃসারহীন ভাষণের মুখোশ খুলে পড়বে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে পড়ছি,—১৯৭২ সালের

২৬শে জুলাই, প্রসিডিংসের ১৩৫২ পৃষ্ঠায়, উনি যে বক্তৃতা করেছিলেন তার থেকে দু-একটি কথা আমি পড়ে শোনাচ্ছি। "চরম বিদ্যুৎ সঙ্কটে গ্রামের সমস্ত পাম্প বন্ধ হয়ে চাষাবাদ সম্পূর্ণ অচল হয়ে যাচ্ছে। শিল্প কারখানায় উৎপাদন ব্যবস্থা বিপর্যস্ত হচ্ছে—গত দু'দিনে ব্যারাকপুর মহকুমার সমস্ত শিল্প কারখানা বন্ধ রাখতে হয়েছে.....কলকাতায় ইলেক্ট্রিসিটির অভাবে হাসপাতালে অপারেশন বন্ধ হয়ে যাচ্ছে। ....." তৎকালীন খাদ্য ও সরবরাহ মন্ত্রী ৩রা এপ্রিল ১৯৭৪ সালে কি বক্তৃতা করেছিলেন। প্রসিডিংসের ২৭৩ পৃষ্ঠায়, উনি যে বক্তৃতা করেছিলেন তার থেকে আমি দু-একটি লাইন পড়ছি। "সম্প্রতি বিদ্যুৎ ছাঁটাইয়ের জন্য কেরোসিনের ব্যবহারও বেড়ে গেছে। যার ফলে সঙ্কট (কেরোসিন) আরও তীব্র হয়েছে। ছাত্রছাত্রীদের পড়াশুনাও কেরোসিন তেলের অভাবে ব্যহত হচ্ছে। বিদ্যুৎ ছাঁটাইয়ের ফলে কেরোসিন তেলের চাহিদা বেড়েছে। কেরোসিন তেল যোগান দেওয়া সম্ভব হচ্ছে না।" তৎকালীন বিদ্যুৎমন্ত্রী এ.বি.এ. গনিখান চৌধুরি ৬ই এপ্রিল ১৯৭৭ সালে বলেছিলেন, "বর্তমানে পশ্চিমবঙ্গে ১০০৭ মেগাওয়াট বিদ্যুতের চাহিদা রয়েছে। সরবরাহ হয়ে থাকে ৮৪৫ মেগাওয়াট। ঘাটতি ১৬২ মেগাওয়াট। ১৯৭৪ সালের এনার্জি কন্ট্রোল অর্ডার অনুসারে সরবরাহ অনুপাতে বন্টন ব্যবস্থা বেঁধে দেওয়া হয়েছে। সুতোকলে ১৫ পারসেন্ট ছাঁটাইয়ের নিষেধাজ্ঞা ছিল। হাইটেনশন ইন্ডাস্ট্রিয়াল ইউনিটে সপ্তাহে পাঁচ দিন কাজ করার অনুমতি দেওয়া হয়। ছাপাখানা আটাচাকির উপরও নিষেধাজ্ঞা ছিল।" মন্ত্রী মহাশয় আরেকটি প্রশ্নের উত্তরে ২২শে মার্চ, ১৯৭৪ সালে বলেছিলেন এই হাউসে দাঁড়িয়ে "লোডশেডিং-এর জন্য আমরা একটা রেশন ব্যবস্থা চালু করেছি। আমরা আগে ১৫ পারসেন্ট বিদ্যুৎ কাট করেছিলাম, এবারে ২৫/৩০ পারসেন্ট কাট করতে হবে।"

মাননীয় প্রফুল্লচন্দ্র সেন ২৯শে মার্চ, ১৯৭৪ সালে বলেছিলেন, "বলা হচ্ছে হাজার হাজার গ্রামে বিদ্যুৎ দেওয়া হয়েছে কিন্তু সেই গ্রামগুলোর নাম কি। ৮/৯ ঘন্টা বিদ্যুৎ থাকছে সপ্তাহে। কলকাতাতে সপ্তাহে ৪ দিন বিদ্যুৎ বন্ধ থাকে। স্যার, এদের সময়ে যখন কিছু করার ছিল, এরা কিছু করতে পারতেন উদ্যোগ নিয়ে, বাংলার ভবিষ্যতের কথা ভেবে, বাংলার সমৃদ্ধির কথা ভেবে, সে সময়টা তারা কি করেছিলেন? ওঁরা যেটা করেছিলেন ৭২ সালে বিদ্যুৎ সঙ্কটের জন্য লে অফ হয়েছিল ৩ লক্ষ ১০ হাজার ৭৩৬ জন শ্রমিক। ৭৩ সালে লে অফ হয়েছিল ৫ লক্ষ ৫৩ হাজার ৭৯৩ জন। শ্রমিকদের আয় হ্রাস পেয়েছিল ২৫ থেকে ৩০ ভাগ। ১৯৭এ বিদ্যুৎ সঙ্কট তীব্রতা পেয়েছিল। ২১শে মে রাজ্য শ্রম উপদেষ্টা পর্ষদের সভায় সদ্য প্রয়াত বিজয় সিং যিনি একসময়ে শ্রমমন্ত্রী ছিলেন—বলেছিলেন, বিদ্যুৎ সঙ্কট যদি সরকার সমাধান করতে না পারে তাহলে সেই সরকারের থাকার কোনও অধিকার নেই। আই.এন.টি.ইউ.সি. নেতা কালী মুখার্জি বিদ্যুৎ মন্ত্রীর পদত্যাগ দাবি করেছিলেন। এর

থেকেই বুঝা যাবে সেই সময়ে বিদ্যুৎ সঙ্কট কত তীব্র ছিল। ১৯৭৫ সালে, ৭ই ফেব্রুয়ারি তারিখে প্রকাশিত বেঙ্গল চেম্বার অব কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজের একটি বইয়ে লেখা হয়েছিল----বিদ্যুতের অভাবে পশ্চিমবঙ্গের শিল্প উৎপাদনে বিপর্যয়ের সৃষ্টি করেছে। হিসাব করে দেওয়া হয়েছিল। ১৯৭২ সালে জানুয়ারি থেকে ৭৪ সালের মার্চ মাস পর্যন্ত এই ২৭ মাসে কেবল মাত্র চট শিল্পে ৫৮ কোটি ৮০ লক্ষ টাকা মার খেয়েছে। ১৯৭৩-এর জানুয়ারি থেকে ১৯৭৪ সালের মার্চ মাস পর্যন্ত, এই ১৫ মাসে ইঞ্জিনিয়ারিং শিল্পে উৎপাদন ক্ষতির পরিমাণ ছিল ৯১ কোটি টাকার। ৬০ ভাগ শিল্পোৎপাদন ক্ষমতা আইডল হয়ে পড়েছিল। মাননীয় সদস্য একটু আগে বলে গেলেন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে ১০০ শতাংশ বিদ্যুতায়ন সম্ভব হয়ে গেছে। আমি তাঁকে স্মরণ করিয়ে দিচ্ছি। মাত্র এক বছর আগে রাজ্যসভার বিদ্যুৎ-এর রাষ্ট্রমন্ত্রী ডঃ এস বেণুগোপালচারী অজিত পি. কে. যোগীর একটা প্রশ্নের উত্তরে বলেছিলেন ৯৬ সালে বিহারে বিদ্যুতায়ন হয়েছে ৭০.৬, মধ্যপ্রদেশে ৯২.৮, ওড়িশাতে ৭০.৭, রাজস্থানে ৮৩.৪, ত্রিপুরায় ৭২.৫, উত্তরপ্রদেশে ৭৫.৪ এবং পশ্চিমবাংলায় এখনও পর্যন্ত ৭৭ শতাংশ। সারা ভারতবর্ষে ৬ লক্ষ গ্রাম আছে। তাদের গড় ধরতে গেলে সারা ভারতবর্ষে বিদ্যুতায়িত হয়েছে যে গ্রামগুলো তার শতকরা হার হচ্ছে ৮৫ ভাগ। স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলার গ্রামগুলোতে বিদ্যুৎ সম্প্রসারণের মূল দায়িত্ব ডব্লু.বি.এস.ই.বি.'র। আপনি জানেন স্যার, পশ্চিমবাংলার যে গুরুত্বপূর্ণ শিল্পাঞ্চলগুলো আছে, সেগুলো এস.ই.বি.'র হাতে পড়ে না। কাজে কাজেই অন্য রাজ্যের সঙ্গে তুলনা করলে ভুল হবে আর.ই.সি. প্রসঙ্গে কেউ কেউ বলেছেন। আর.ই.সি.র টাকা আমরা ব্যবহার করি না। আর.ই.সি. কেন্দ্রের অধীনে একটি মহাজনী সংস্থা। আজকে আর.ই.সি. ঋণ দেওয়ার পর তাদের বকেয়া কেটে নিচ্ছে। তারা নতুন করে পশ্চিমবাংলাকে ঋণের ফাঁদে রেখে দিতে চাইছে। একটা গ্রামে ৩শো মিটারে তিনটে খুঁটি পুঁতে দিয়ে বলছে গ্রামটা বিদ্যুতায়িত হয়ে গেছে। আমরা এই নীতি মানি না।

[4-00 - 4-10 p.m.]

মানি না বলেই আর.ই.সি. প্রত্যাখ্যান করছি। কিন্তু আমরা বসে নেই। জাপান, জার্মান এবং আমাদের রাজ্যের কয়েকটা সংস্থার সহযোগিতা নিয়ে আমরা বিদ্যুতায়নের ব্যবস্থা করে চলেছি এবং তার ফলে বর্তমানে পশ্চিমবঙ্গে বিদ্যুতায়নের ক্ষেত্রে সাফল্য এসেছে। আমি আপনাদের স্মরণ করিয়ে দিই, আপনারা ভাল করে মনে করুন, ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে, সেন্ট্রাল সেক্টর বাদ দিয়ে স্টেট সেক্টরে ইন্সটল ক্যাপাসিটি ছিল ৯৪৩ মেগাওয়াট। আর ১৯৯৬ সালে এন.টি.পি.সি.কে বাদ দিয়ে আমাদের ইন্সটল ক্যাপাসিটি হয়েছে ২ হাজার ৮৪০ মেগাওয়াট। আপনারা সেদিন সি.ই.এস.সি.কে ধরে জেনারেশন করেছিলেন ৪ হাজার ৯৬৮ মিলিয়ন ইউনিট, সেই জায়গায় আজকে

জেনারেশন হয়েছে ১৪ হাজার ৬৬০ মিলিয়ন ইউনিট। আপনাদের সময় ভিলেজ ইলেক্ট্রিফিকেশন হয়েছিল ১০ হাজার ৯৮১টা গ্রামে। ১৯৭৭ সাল পর্যন্ত, ৩০ বছরে আপনারা ৩৮ হাজার গ্রামের মধ্যে মাত্র ১০ হাজার ৯৮১টা গ্রামে ইলেক্ট্রিফিকেশন করেছিলেন। অর্থাৎ পশ্চিমবঙ্গের মোট গ্রামের ২৮ পারসেন্ট গ্রামে আপনারা বিদ্যুতায়ন করেছিলেন। বর্তমানে আমরা ২৯ হাজার ২৬৪টি গ্রামে অর্থাৎ শতকরা ৭৭ ভাগ গ্রামে বিদ্যুতায়ন করেছি। আপনাদের সময় কলকাতাকে ধরে, সি.ই.এস.সি.কে ধরে নাম্বার অফ্ কনজিউমার ছিল ৮ লক্ষ ৮৭ হাজার ১১৩। কিন্তু বর্তমানে নাম্বার অফ কনজিউমার আরও ৩৯.৫১ পারসেন্ট বেড়েছে। আপনাদের আমলে পাম্পসেট ছিল ১৭ হাজার ১৩২। আর বর্তমানে পাম্পসেট রয়েছে ১ লক্ষ ২ হাজার ৭৭৩। আপনাদের সময় আপনারা লোকদীপ, কুটিরজ্যোতির কথা শোনেননি। কিন্তু বর্তমানে ৮৭ হাজার ৪১৬টি দরিদ্র পরিবার লোকদীপ, কুটিরজ্যোতির মাধ্যমে বিদ্যুৎ পাচ্ছেন। ডাব্লু.বি.পি.ডি.সি.এল. এই সংস্থাটি আপনাদের সময় ছিল না। আপনারা ১৯৭৩ সালে কোলাঘাটের ইউনিটের কাজ শুরু করেছিলেন। কিন্তু সেই কাজ শেষ করা দূরের কথা, কার্যত চাকরির সমস্যা, জমি নিয়ে মারামারি, স্থানীয় গণ্ডগোল ইত্যাদির জন্য কোলাঘাটের নাভিশ্বাস উঠেছিল। ১৯৭৩ সালে তৈরি হওয়ার পর এই সংস্থা বন্ধ হওয়ার উপক্রম হয়েছিল। বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর এই কাজে গুরুত্ব দেওয়া হয় এবং তার ফলে এই কাজে সাফল্য এসেছে। এবং এর সুফল এখন মানুষ ভোগ করছে। এখন ঐ ইউনিটের ইন্সটল ক্যাপাসিটি ১২৬০ মেগাওয়াট। এটা সারা ভারতবর্ষের গর্ব। এই সরকার ক্ষমতায় আসার পর সাঁওতালডিহির দুটো ইউনিট—থার্ড ও ফোর্থ ইউনিটের কাজ সম্প্রসারণ করে, তাকে কমিশন করে, তাকে অপারেট করার অবস্থায় আনা হয়েছে। বামফ্রন্ট সরকার ব্যান্ডেলে ফিফ্থ ইউনিটের কাজ করেছেন এবং সিক্সথ ইউনিটের কাজ সম্প্রসারণ করেছেন। এর ফলে আপনাদের আমলে যে ভয়াবহ বিদ্যুৎ সঙ্কট দেখা দিয়েছিল সেই বিদ্যুৎ সঙ্কটের মোকাবিলা বামফ্রন্ট সরকার করতে পেরেছেন। সুতরাং আপনারা যে সমালোচনা করেন সেই সমালোচনা যদি গঠনমূলক না হয়ে ধ্বংসাত্মক, বিকৃত সমালোচনা হয় তাহলে সেই সমালোচনার দ্বারা কোন হেরিটেজ, সংস্কৃতি তৈরি হবে না। আপনারা ট্র্যান্সমিশন, ডিস্ট্রিবিউশন নিয়ে কয়েকটা পয়েন্ট তুলেছিলেন। আপনাদের মনে করিয়ে দিই, ১৯৭৭ সালে যখন আপনাদের চেয়ার তলায় গড়িয়ে পড়ে গেল, তখন পশ্চিমবঙ্গে ট্রান্সমিশন লাইন ছিল ৩৩ হাজার ৪৬৮ সার্কিট কিলোমিটার, আর এখন পশ্চিমবঙ্গে ট্রান্সমিশন লাইন আছে ৭৭ হাজার ১৪২ সার্কিট কিলোমিটার। আপনাদের আমলে ডিস্ট্রিবিউশন লাইন ছিল ১৭ হাজার [illegible] এখন ডিস্ট্রিবিউশন লাইন হয়েছে ৬৬ [illegible] ৪৬৩ সার্কিট কিলোমিটার। এবং [illegible] বরাদ্দকে আপনাদের সমর্থন করা উচিত এবং আপনারা যে কাটমোশনগুলো দিয়েছেন

সেই কাটমোশনগুলোকে আপনাদের প্রত্যাহার করা উচিত। এই কথা বলে এই বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনীত কাট-মোশনগুলোর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী, আমাদের শিক্ষক ডঃ শঙ্করকুমার সেন মহাশয় ৬৯ নং দাবির যে দাবি-দাওয়া পেশ করেছেন, আমার দলের পক্ষ থেকে তার সম্পূর্ণ বিরোধিতা করে এবং আমার আনা কাটমোশন ২২৫ সহ কংগ্রেস সদস্যদের আনা সব কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত বছব উনি বাজেট পেশ করেছিলেন ১১৭২ কোটি ৭৫ লক্ষ টাকার অনুমোদনের জন্য। আমরা সংখ্যাগরিষ্ঠ নই, তাই সমালোচনা করার পরও নিছক সংখ্যাগরিষ্ঠতার সুযোগ নিয়ে সেই বাজেট পেশ করিয়ে নিলেন। এবার তিনি বাজেট পেশ করেছেন ১২৭৮ কোটি ৪১ লক্ষ টাকার। ওনার ভাষণে উনি যা বলছেন এই বিধানসভায় এবং পশ্চিমবাংলার মানুষের দরজায় গিয়ে যা বলছেন, দুটো সম্পূর্ণ বিপরীতমুখী। ওঁনার সীমাবদ্ধতা আমরা জানি। আমাদের সুদীপ বন্দোপাধ্যায় বলেছেন, একজন শিক্ষিত মানুষ একজন শিক্ষক, তিনি আজকে নাগপাশে বন্দি হয়ে আছেন। তাই আজকে ওঁর বক্তব্য বলে যা বলবার চেষ্টা করছেন, তা মোটেও ওঁর বক্তব্য নয়, অন্য কোনও জায়গা থেকে ওঁর বক্তব্য বলতে বাধ্য করেছে। নাহলে একজন শিক্ষক মানুষ এখানে বলছেন বর্তমানে রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতিতে স্থায়িত্ব আনা সম্ভবপর হয়েছে, আর বর্ধমানে জনসভায় গিয়ে বলছেন, আজও আমাদের রাজ্যে শিল্প স্থাপনের সবচেয়ে বড় বাধা হচ্ছে বিদ্যুৎ সমস্যা। রবিবার দুপুরে বর্ধমানের রাজ কলেজে বিদ্যুৎ কর্মিদের একটা সভায় শঙ্করবাবু বলেছিলেন, 'পয়সা দিয়েও রাজ্যের সাধারণ মানুষ বিদ্যুৎ পাচ্ছেন না, অথচ রাজ্যে বিদ্যুতের উৎপাদন সম্পর্কে আমরা গর্ব করে থাকি। উনি গর্ব করুন, আপনারা আনন্দে মাতোয়ারা থাকুন, ঢক্কানিনাদে নেমে পড়ুন, কিন্তু রাজ্যের সার্বিক চিত্রটা বোঝাবার জন্য তুলনামূলকভাবে ভারতবর্ষের মানচিত্রের সামনে দাঁড়াচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার আগে একজন সি.পি.এম. সদস্য কোথা থেকে কি কোট করলেন দেখলেন না, আমি আপনাকে দেখিয়েই বলছি, অ্যানুয়াল রিপোর্ট ৯৫-৯৬ Ministry of Power, Govt. of India, New Delhi. কি বলছেন, কি অবস্থা করেছেন পশ্চিমবাংলার?

Progressive report in respect of electrification of villages upto the month of March, 1996.

মাননীয় শঙ্করবাবু একটু নোট নেবেন কি? আর যারা এখানে চিৎকার করছেন, তারা আবার বাইরে গিয়ে বলবেন, বিদ্যুতের সারপ্লাস, বিদ্যুতের বন্যা। হ্যাঁ, বন্যা তো নিশ্চয়, নদীর জলে বিদ্যুৎ, মানুষ ছুঁয়ে যায়। কোথা থেকে শুরু করব? শুনুন, গুজরাটে গ্রামের সংখ্যা ১৮,১১৪, বৈদ্যুতিকরণ করা হয়েছে ১৭,৮৯২। ১০০ পারসেন্ট ভিলেজেস ইলেক্ট্রিফায়েড। কর্ণাটক, মধ্যপ্রদেশ, মণিপুর, কোন জায়গায় যাব? মহারাষ্ট্রে চলুন। সেখানে গ্রামের সংখ্যা ৩৯,৩৫৪, ইলেক্ট্রিফায়েড হয়েছে ৩৯,১০৬। ১০০ পারসেন্ট। একটা ছোট রাজ্য গোয়া, সেখানে গ্রামের সখ্যা ৩৮৬, বৈদ্যুতিকরণ হয়েছে ৩৭৭। ১০০ পারসেন্ট। তামিলনাড়ু গ্রামের সংখ্যা ১৫,৮৩১, বৈদ্যুতিকরণ হয়েছে ১৫,৮২২। ১০০ পারসেন্ট। সিকিম, সেখানে গ্রামের সংখ্যা ৪৪০, বৈদ্যুতিকরণ হয়েছে ৪০৮। ৯৯.৯ পারসেন্ট। ইলেক্ট্রিফায়েড। আর ওয়েস্ট বেঙ্গল? এখানে গ্রামের সংখ্যা ৩৮,২০৪, বৈদ্যুতিকরণ হয়েছে ২৮,৮০৬। ইলেক্ট্রিফায়েড হয়েছে ৭৫ পারসেন্ট। গর্ব? ২০ বছর একটানা ক্ষমতায় থেকে বিদ্যুতের বিপ্লব এনেছেন?

[4-10 – 4-20 p.m.]

বিদ্যুতের বন্যা ঘটিয়েছেন অন্য রাজ্যে। সিকিম এই সেদিন ভারতের অন্তর্ভুক্ত হল। সেখানে বিদ্যুৎ বলে বস্তু ছিল না। আজকে তারাও ১০০ শতাংশ অ্যাচিভমেন্ট করেছে। আর আমাদের পশ্চিমবাংলায় অ্যাচিভমেন্ট হয়েছে ৭৫ পারসেন্ট। এই ১৯৭২-৭৭ সালে কংগ্রেসের আমলেই এই অ্যাচিভমেন্টের ৮৯ পারসেন্ট হয়েছে। এখানে বিদ্যুৎমন্ত্রী বলেছেন যে, শিল্পায়ন হচ্ছে না। মুখ্যমন্ত্রী বলেচেন যে, শিল্পায়ন হচ্ছে। শিল্পমন্ত্রী বলছেন শিল্পায়ন হচ্ছে। গোটা মন্ত্রিসভা বলছে শিল্পায়ন হচ্ছে। কিন্তু আমি দুঃখিত যে, শিল্পায়ন হচ্ছে না, শিল্পপতিরা আসবেন না তা নয়, কিন্তু বিদ্যুৎ সবচাইতে বড় বাধা হচ্ছে পশ্চিমবঙ্গের শিল্পায়নে। এই কথা বলছেন মাননীয় বিদ্যুৎমন্ত্রী। আমি প্রগ্রেস রিপোর্ট ইন রেসপেক্ট অফ এনারজাইজেশন অফ পাম্প সেট থেকে পড়ছি। এটা সর্বশেষ মিনিস্ট্রি অফ পাওয়ার গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার বই। দেশের উন্নতি কৃষির উপর নির্ভর করে। আমাদের অ্যাগ্রেরেরিয়ান দেশ। আমরা কৃষির উপর নির্ভর করি। আমরা শিল্পে উন্নত নই। আমরা এখানে কৃষিতে এগিয়ে যাওয়ার চেষ্টা করছি। আমাদের দেশ কৃষিভিত্তিক দেশ। এখানে কি অবস্থা দেখুন। বিহার—যেটা সবচাইতে অনুন্নত রাজ্য ছিল, সেই বিহারের টার্গেট ছিল—তারা ১০ লক্ষ পাম্প সেটে বিদ্যুৎ দেবে। তারা দিয়েছে ২ লক্ষ ৬৩ হাজার ৯টা পাম্প সেটে। তাদের অ্যাচিভমেন্ট হচ্ছে ২৬.৩ পারসেন্ট। মহারাষ্ট্রে টার্গেট ছিল ১৮ লক্ষ। মহারাষ্ট্রে পাম্প সেটে বিদ্যুৎ দেবে বলে মহারাষ্ট্র সরকার টার্গেট করেছিল ১৮ লক্ষ, দিয়েছে ১৮ লক্ষ ২৬ হাজার ৬৪টা পাম্প সেটে। এখানে সাফল্য হচ্ছে ১০১.৪ পারসেন্ট। কর্ণাটকে টার্গেট ছিল ৮

লক্ষ ৫০ হাজার। দিয়েছে ৪ লক্ষ ১৭ হাজার ৩২৬টা পাম্প সেটে। তাদের অ্যাচিভমেন্ট হচ্ছে ১০৭.৯ শতাংশ। ডঃ সেন আপনি জানেন যে সো ফার অ্যাজ এনারজাইজেশন অফ পাম্প সেটস্ আর কনসার্নস। বিদ্যুৎ গ্রামে গেছে। গ্রামে পাম্প সেট লেগেছে। সেই পাম্প সেট মাটির তলা থেকে জল তুলছে। মানুষ এই জল দিয়ে ফসল ফলাচ্ছে এবং ভাল ফসল হচ্ছে। মধ্যপ্রদেশে টার্গেট ছিল ১৩ লক্ষ, দিয়েছে ১০ লক্ষ। আর মাননীয় মন্ত্রী মহাশয়, ওয়েস্ট বেঙ্গলে আপনি কি করেছেন? মহারাষ্ট্রে যখন টার্গেট ছিল ১৮ লক্ষ, তখন আপনি পশ্চিমবঙ্গে টার্গেট করেছিলেন ৫ লক্ষ। আর আপনি করেছেন ৯৬ হাজার ৯৮৮। সাফল্য হচ্ছে ১৯.৪ পারসেন্ট। বিহার হচ্ছে অনুন্নত জায়গা, সেখানেও অ্যাচিভমেন্ট ২৬.৩ পারসেন্ট। লালুকে আপনারা গালাগাল দেন। কিন্তু আজকে আপনারা ট্রেলিং বিহাইন্ড বিহার। আজকে ডঃ শঙ্কর সেন পশ্চিমবঙ্গে বিদ্যুতের বিপ্লব সৃষ্টি করে তারা করেছেন ১৯.৪ পারসেন্ট। এবার কমপেন্ডিয়াম অফ পলিসি স্টেটমেন্ট থেকে পড়ছি। এটা মেড্ ইন পার্লামেন্টের বাজেট এবং মনসুন সেশনের। এখানে প্রোজেক্ট অন্ডার কন্সট্রাকশন এবং ফিউচার প্রোজেক্ট সম্বন্ধে বলা হয়েছে। এখানে মন্ত্রী বিবৃতি দিচ্ছেন, ভারতের বিভিন্ন রাজ্যে প্রোজেক্ট আন্ডার কনস্ট্রাকশন, স্যার, অন্ধ্রপ্রদেশে প্রজেক্ট হচ্ছে ৩৬টা এবং ফিউচার স্কিম আছে ১৯৯টা। প্রোজেক্ট চলছে ৩৬টা। এখানেতো বক্রেশ্বর করে তাকিয়ে আছেন। আমি মন্ত্রীকে বলব যে, উনি যখন ইঞ্জিনিয়ারিং পড়ান, তখন আমি ইঞ্জিনিয়ারিং পড়ি।

বিদ্যুৎ দু-ভাবে উৎপন্ন হয়। হাইডেল এবং থার্মাল। জল দিয়ে যেটা হয় তাকে হাইড্রেল এবং কয়লা পুড়িয়ে যেটা হয় তাকে থার্মাল বলে। কিন্তু আপনারা আবিষ্কার করলেন যে, হাইডেল, থার্মাল নয় ব্লাড দিয়েও বিদ্যুৎ হয়। আপনারা বললেন, 'আমরা রক্ত দিয়ে বক্রেশ্বর গড়ব।' আসুন এবারে দেখা যাক প্রোজেক্ট আন্ডার কনস্ট্রাকশন উত্তরপ্রদেশে কত? না, ৩৬। পশ্চিমবাংলায় ৫। প্রোজেক্ট আন্ডার কনস্ট্রাকশন ছোট রাজ্য অরুণাচলে ১২, এখানে ৫। কর্ণাটকে প্রোজেক্ট আন্ডার কনস্ট্রাকশন ২২, ফিউচার প্রোজেক্ট ১৩২। ওয়েস্টবেঙ্গলে ৫, প্রোজেক্ট ১১৪। আর কোন রাজ্যের সাথে তুলনা করব? পশ্চিমবঙ্গকে আপনারা কোথায় নিয়ে চলেছেন? এর নাম কি এগিয়ে চলা, অগ্রগতি? এর নাম পশ্চিমবাংলার মানুষকে বিদ্যুৎ দেওয়া? আর, পশ্চিমবাংলা মানে যদি কলকাতা হয় তাহলে আমার বলবার কিছু নেই। আজকে যদি বারুইপুরে যান তাহলে দেখবেন সেখানে দিনে ৬ ঘন্টা বিদ্যুৎ থাকে না। বসিরহাটে দিনে ৬ ঘন্টা বিদ্যুৎ থাকে না। বজবজ-এ যান সেখানেও দেখবেন দিনে ৬ ঘন্টা বিদ্যুৎ নেই। আমি সেদিন বোলপুরে গিয়েছিলাম, সেখানে ৪ ঘন্টায় ৩ বার লোডশেডিং হয়েছে। তাহলে আমাদের পশ্চিমবঙ্গ বিদ্যুৎ-এর দিক দিয়ে কোথায় আছে? আজকে শুধু সংখ্যাতত্ত্বের মারপাঁচ এবং ১০০ কোটি টাকা বাজেটে বাড়ানো হয়েছে। আজকে গোয়েঙ্কাদের হাতে

এই দপ্তরটা চলে গেছে। গোয়েঙ্কা যা বলছেন মাননীয় মন্ত্রী মহাশয়কে তাই করতে হচ্ছে। আপনি মাঝে মাঝে বিবেকের তাড়নায় আর্তনাদ করে ওঠেন কিন্তু তাতে কোনও লাভ হয় না। সুতরাং বার্ধক্যের বারানসীর মতো আপনারও কিছু করার থাকে না, মাড়োয়ারি ব্যবসায়ীদের ধমক-ধামক খেয়ে চুপ করে যেতে হয়। তাই আপনাকে বিধানসভায় প্রশ্নের উত্তর বলতে হয়, 'মুনাফার জন্য ওঁরা ব্যবসা করছেন। ' কিন্তু ব্যবসা মানে তো লুঠ নয়। আজকে ইলেকট্রিক বিলে বিভিন্ন খাতে ইচ্ছা মতো বাড়িয়ে দেওয়া হচ্ছে। সরকারের উপর কোন রকম কন্ট্রোল নেই। যাই হোক যে কথা বলছিলাম—উত্তরপ্রদেশে রাজনৈতিক অস্থিরতা চলছে ৯/১০ বছর ধরে। পশ্চিমবাংলায় আপনারা বলছেন রাজনৈতিক স্থিতিশীলতা রয়েছে, উৎপাদন বাড়ছে। স্থিতিশীলতা তো ২০ বছর ধরে আছে বাপু, আপনারাই তো সংখ্যাগরিষ্ঠ, ৮০ পারসেন্ট। কিন্তু উত্তরপ্রদেশে প্রোজেক্ট আন্ডার কনস্ট্রাকশন কত? না, ২৮। পশ্চিমবাংলায় প্রোজেক্ট আন্ডার কনস্ট্রাকশন ৫। পিক ডিমান্ড, পিক মিট কত? ২৪ ঘন্টা বিদ্যুতের চাহিদা সমান থাকে না। যখন শিল্প-কারখানা, অফিস-আদালত, স্কুল-কলেজ—সবকিছু একসঙ্গে চলে তখন সেটা পিক আওয়ার। দিল্লিতে পিক আওয়ারে ডিমান্ড ২,১৫০, পিক মিট ২,০২২, ডেফিসিট ৬ পারসেন্ট। পশ্চিমবাংলায় রিকয়ারমেন্ট ২,৭৭৫, মিট ২,৩৩৯, ডেফিসিট ১৫.৭ পারসেন্ট। উৎপাদন দেখালাম, গ্রামীণ বিদ্যুৎ দেখালাম, ফিউচার প্রোজেক্ট, পিক আওয়ার ডিমান্ড এবং মিট দেখলাম সংখ্যাতত্ত্ব দিয়ে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজস্থানে পিক আওয়ার ডিমান্ড ২,৮৫০, মিট ২,৭৫৪, ডেফিসিট ৪ পারসেন্ট, উত্তরপ্রদেশ ৬,৫৫০ পিক আওয়ার ডিমান্ড, মিট ৬,৪২৫, ডেফিসিট ৮ পারসেন্ট। পশ্চিমবাংলায় পিক আওয়ার ডিমান্ড ২,৭৭৫, মিট ২,৩৩৯, ডেফিসিট ১৫.৭ পারসেন্ট।

[4-20 – 4-30 p.m.]

দিল্লি, রাজস্থান, উত্তরপ্রদেশ বললাম, মহারাষ্ট্র বলছি ৮ হাজার ৯৫০ পিক্ আওয়ারে, মোট ১৮ হাজার ৯৪, ডেফিসিট ৯.৬। তাহলে পশ্চিমবাংলায় বিদ্যুৎ উৎপাদন হবে না হাইডেল এবং থার্মালে। বিশ্বের যে কোনও জায়গায় যদি যান অ্যাটমিক্ বাদ দিন, অ্যাটমিক্ প্রসেস আমরা ধরছি না, ডেভেলপিং কান্ট্রি। এছাড়া পৃথিবীতে তৃতীয় পদ্ধতি নেই, পৃথিবীর বৈজ্ঞানিকেরা তৃতীয় পদ্ধতি আবিষ্কার করতে পারেনি, কিন্তু সেই বৈজ্ঞানিক পশ্চিমবঙ্গে পয়দা হয়েছে পশ্চিমবঙ্গের মন্ত্রিসভা থেকে। গত ২০শে জুন তাঁদের ২০ বছর পূর্তি উৎসব পালন করলেন—প্রথম বছর ক্ষমতায় ছিলেন তখন পালন করেছিলেন ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে, দ্বিতীয় দফাতেও পালন করলেন ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে, আর ২০ বছর পূর্তি উৎসব পালন করলেন নজরুল মঞ্চে। তখন কিন্তু শহিদ মিনারে নয়, বি.বি.ডি.বাগে নয়, রানী রাসমনি রোডে নয়, দেশপ্রিয়

পার্কে নয়, শ্রদ্ধানন্দ পার্কে নয়, তখন নজরুল মঞ্চে ১০০০ হাজার লোক তার মধ্যে আবার ৮০০ জন পুলিশকে নিয়ে সেলিব্রেট করেছেন কারণ পশ্চিমবাংলাকে অন্ধকারে নিমজ্জিত দেখে। ওঁরা বলছেন বিদ্যুৎ চুরি হচ্ছে। কিন্তু কে করছে? রাজনৈতিক নেতারা করছেন। বিদ্যুৎ কি রকম ভাবে চুরি হচ্ছে অ্যাসেম্বলির সাবজেক্ট কমিটি বলছে—স্যার, এ প্রোপোর্শনেট বি। এ মানে পড়া, বি মানে ভাল রেজাল্ট। এ : বি, দিস্ ইজ দ্যাট এ প্রোপোর্শনেট বি, এ=কে বি, অর্থাৎ যদি পড়া ভাল হয় তাহলে রেজাল্টও ভাল হবে। আর যদি পড়ায় ফাঁকি দেয় তাহলে রেজাল্ট খারাপ হবে। ১৯৯২-৯৩ সালে ২৩০ লক্ষ টাকার বিদ্যুৎ ট্যাপিং করে চুরি হয়েছে। আমাদের সাবজেক্ট কমিটি বলছে পুলিশ কেশ হয়েছে ৬০৮টি। আপনি ঐকিক নিয়মে মিলিয়ে নেবেন ২৩০ লক্ষ টাকা যখন চুরি হয় ট্যাপিং হয় তখন পুলিশ কেস হয় ৬০৮টি। ১৯৯৪-৯৫ সালে চুরি হল ১৫০০ লক্ষ টাকা, পুলিশ কেস হল ১৭৭টি। কারা চুরি করছে, ওই যারা এখানে চিৎকার করছে তারাই চুরি করেছে, পঞ্চায়েত চুরি করছে, ব্লকের নেতারা চুরি করছে, আর শঙ্করবাবু বলছেন এ চুরি ওরা করতে পারবে, ওদের লাইসেন্স দিয়ে দিয়েছি যা খুশি তাই করো, কিন্তু ভোটটা নিয়ে এসো। তাই চুরি হলে দেখে না পুলিশ, গ্রেপ্তার করে না। যখন ২৩০ লক্ষ টাকা চুরি হয় তখন যা কেস হয় আর যখন ১৫০০ লক্ষ টাকা চুরি হয় তখন কেস হয় তার একের ছয় অংশ। মাননীয় মন্ত্রী বলেছেন বর্তমানে রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতির স্থায়িত্ব আনা সম্ভব হয়েছে। সেই স্থায়ীত্ব হচ্ছে পশ্চিমবঙ্গকে অন্ধকারে ডুবিয়ে দেওয়ার স্বায়িত্ব। তাই আজকে বিদ্যুতের চার্জ ডাবল করে দেওয়া হচ্ছে। আজকে এই মাড়োয়ারী ব্যবসায়ী কোটি কোটি টাকা পিল্‌ফারেজ করছে, ট্যাপিং করছে, তার কোনও ব্যবস্থা নেই। আর গ্রামের গরিব মানুষদের উপর চার্জ দ্বিগুন করে দেবেন। তাই এই বাজেটের বিরোধিতা করে এবং কাটমোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাফিজ আলম সৈরাণী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি বিদ্যুৎ দপ্তরের ব্যয়-বরাদ্দের ওপরে বলার আগে একটা ব্যাপারের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় সদস্য পঙ্কজ ব্যানার্জি আমাদের বিধানসভার একজন মহিলা সদস্যার প্রতি যেভাবে আপমানজনক কথা ব্যবহার করলেন তা অত্যন্ত নিন্দনীয়। আমি সেটার জোরালো প্রতিবাদ করছি।

স্যার, পশ্চিমবঙ্গ সরকার শিল্পায়নের সঙ্গে সঙ্গে বিদ্যুতের ওপর যথাযথভাবে যে গুরুত্ব দিয়েছেন তা মন্ত্রীর বাজেট বিবৃতি এবং ১৯৯৬-৯৭ সালের আর্থিক সমীক্ষার মধ্যে দিয়ে খুবই ভালভাবে ফুটে উঠেছে। এ ব্যাপারে কোনও সন্দেহ নেই যে, বিদ্যুৎ দপ্তর সূচারুভাবে তার কাজকর্ম করছে। ফলে বর্তমানে পশ্চিমবঙ্গে বিদ্যুতের যা

অবস্থা তা কংগ্রেস জমানায় ছিল না এবং সেটা সাধারণ মানুষ হাড়ে হাড়ে বুঝেছে। সুতরাং এ সম্বন্ধে আমার বিশেষ কিছু বলার নেই। আমি কোন তথ্য বা পরিসংখ্যান দিয়ে কিছু বলতে চাই না। আমি শুধু একটা ব্যাপারের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের দেশে প্রধানত দুটি পদ্ধতিতে বেশিরভাগ বিদ্যুৎ উৎপাদন হয়—থার্মাল পাওয়ার স্টেশনের মাধ্যমে এবং হাইডেল পদ্ধতিতে। আমরা দেখছি বর্তমানে থার্মাল পাওয়ার স্টেশনের মাধ্যমে বিদ্যুৎ উৎপাদনের মধ্যে পরিবেশ দূষণের ব্যাপারটা এসে যাচ্ছে। পরিবেশ দূষণের ক্ষেত্রে থার্মাল বিদ্যুৎ উৎপাদনের ভূমিকা খুব বেশি। পৃথিবীর বিভিন্ন দেশে থার্মাল বিদ্যুৎ উৎপাদনকে নিয়ন্ত্রিত ব্যবস্থার মধ্যে আনা হয়েছে যাতে পরিবেশ দূষিত না হয়। আমাদের পশ্চিমবঙ্গের যে ভৌগলিক অবস্থা তাতে উত্তরবঙ্গের দার্জিলিং জেলার পাহাড়ী অঞ্চলে অসংখ্য নদী-নালা আছে, সেগুলিকে যথাযথভাবে ব্যবহার করে আমরা জল-বিদ্যুৎ প্রকল্প গড়ে তুলতে পারি। যদিও ইতিমধ্যে জলঢাকা এবং তিস্তায় প্রকল্প গ্রহণ করা হয়েছে। তথাপি আরও ছোট বড় প্রকল্প আমরা গড়ে তুলতে পারি। সেই প্রকল্পগুলির মাধ্যমে আমরা উত্তরবঙ্গসহ গোটা পশ্চিমবঙ্গের আগামী দিনের বিদ্যুতের চাহিদা পূরণ করতে পারব। স্যার, বিভিন্ন পত্র-পত্রিকার মাধ্যমে যে সংবাদ বেরিয়ে আসছে তা অত্যন্ত উদ্বেগজনক। আমরা সংবাদপত্রের মাধ্যমে জানতে পারলাম যে, কৃষি কাজে যে বিদ্যুৎ ব্যবহৃত হচ্ছে তার মূল্য দ্বিগুন করে দেবার প্রস্তুতি আমাদের পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ নাকি নিচ্ছে! এ ক্ষেত্রে যে ভর্তুকি দেওয়ার প্রথা চালু ছিল তা নাকি তুলে দেওয়া হচ্ছে। এই প্রসঙ্গে আমার মাননীয় মন্ত্রীর কাছে বক্তব্য, আপনি নিশ্চয়ই জানেন পশ্চিমবঙ্গের কয়েকটা জেলা বাদ দিয়ে বাকি জেলাগুলিতে যে সেচ ব্যবস্থা আছে, পশ্চিমবঙ্গে মাইনর ইরিগেশনের যে ব্যবস্থা আছে তা সম্পূর্ণভাবে বিদ্যুৎকে নির্ভর করে দাঁড়িয়ে আছে এবং এই সেচ ব্যবস্থার ওপর পশ্চিমবঙ্গের কৃষির উন্নতি নির্ভর করছে। যেটা নিয়ে আমরা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে গর্ববোধ করি, সেটা হচ্ছে—কৃষিতে আমরা গোটা দেশের মধ্যে প্রথম স্থান অধিকার করেছি। আজকে যদি হঠাৎ বিদ্যুতের দাম বাড়িয়ে দেওয়া হয় তাহলে স্বভাবতই কৃষকদের মাথায় হাত পড়বে। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে অনুরোধ করব—পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ যদি এরকম সিদ্ধান্ত নিয়ে থাকে তাহলে আপনার কাছে যখন তাদের ঐসব কাগজপত্র আসবে তখন আপনি চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়ার আগে সহানুভূতির সঙ্গে কৃষকদের স্বার্থের কথাটা একটু বিবেচনা করবেন। অবশ্য আপনি বিবেচনা করবেন, এই আশা আমার আছে। এখানে বিদ্যুৎ চুরির কথা বলা হয়েছে। বাস্তবে আমরা লক্ষ্য করছি বিদ্যুৎ চুরির ফলে আজকে লক্ষ লক্ষ টাকা আমাদের বিদ্যুৎ পর্ষদের লোকসান হচ্ছে। এটা বাস্তব সত্য।

[4-30 – 4-40 p.m.]

কিন্তু এটাকে কিভাবে বন্ধ করতে পারি আমরা সেই সম্বন্ধে কিছু সুপারিশ আপনার কাছে রাখছি। এটাকে যদি বন্ধ করতে চাই তাহলে পৌরসভা, পঞ্চায়েত সমিতি এবং আমাদের নিধানসভার নির্বাচিত সদস্যদের নিয়ে ব্যাপক জনমত গঠন করতে হবে। এই কাজ যদি ভালভাবে করতে পারি, জনগণকে যদি বোঝাতে পারি তাহলে নিশ্চয়ই চুরি কিছুটা বন্ধ করতে পারা যাবে বলে আমার আশা আছে। এর সঙ্গে সঙ্গে আপনার দপ্তরকেও সচেতন হতে হবে। আমি যেখানে বাস করি সেখানে দেখা যায় আমার বাড়ির হয়তো ১০০ কিম্বা ২০০ মিটার দূরে বাল্ব জ্বলছে। কিন্তু আমি হয়তো বিদ্যুতের লাইনের জন্য দরখাস্ত করেছি, হয়তো রীতিমতো টাকাও জমা দিয়েছি। কিন্তু বছরের পর বছর অপেক্ষা করেও আমি লাইন পাচ্ছি না। স্বাভাবিকভাবেই সেই সময়ে আমার চুরি করার প্রবণতা বৃদ্ধি পায়। তখন আমি কি করি? ঐ হুকিং করে নিজের বাড়িতে আলো নিয়ে আসি। সেইজন্য যে সমস্ত গ্রাহকদের কাছ থেকে দরখাস্ত গ্রহণ করা হচ্ছে এবং যে সমস্ত গ্রাহকরা টাকা জমা দিয়েছে তারা যাতে তাড়াতাড়ি বিদ্যুতের লাইন পায় সেই ব্যবস্থা আপনাকে সুনিশ্চিত করতে হবে। তার সাথে সাথে আপনাকে লক্ষ্য দেবার জন্য অনুরোধ করছি, যেমন কতকগুলি দুর্নীতি আছে, মিটার যদি খারাপ হয়ে যায় কিম্বা ট্রান্সফরমার যদি খারাপ হয়ে যায় সেক্ষেত্রে বিদ্যুৎ দপ্তরের কাছে যে অভিযোগ যায় সেই অভিযোগ অনুযায়ী সারানোর ব্যবস্থা করা হয় না। কিন্তু দেখা যায়, অভিযোগকারী যদি বিদ্যুৎ দপ্তরের কর্মচারীর হাতে টাকা দিয়ে দেন তাহলে সঙ্গে সঙ্গে তা সারিয়ে দেবার ব্যবস্থা করা হয় কিম্বা রিপ্লেসমেন্টের ব্যবস্থা করা হয়। এইরকম দুর্নীতি আছে। তেমনি বিলিং-এর ক্ষেত্রেও দুর্নীতি আছে। আমার কাছে সুনির্দিষ্ট অভিযোগ আছে। যেখানে মিটার রিডিং ৪০০ ইউনিট হয়েছে, সেখানে ২০০ ইউনিট বলা হচ্ছে অর্থাৎ ১০০ ইউনিট ছাড় দেওয়া হচ্ছে গ্রাহককে আর ১০০ ইউনিটের টাকা নিয়ে সেই কর্মচারী তার পকেটে রাখছে। এরসঙ্গে বিলিং প্রসেস যেটা আছে সেটাও ত্রুটিপূর্ণ। নিম্ন আয়ের যে সমস্ত লোক আছেন তাদের পক্ষে সেই বিল পরিশোধ করা কঠিন হয়ে পড়ে। আমাদের এলাকায় দেখেছি, একসঙ্গে ৩ মাসের বিল দেওয়া হয়। কোনও কোনও ক্ষেত্রে ১ বছরের বিল মানুষের কাছেও যায়। যারা সাধারণ মানুষ, যারা গরিব মানুষ, যাদের আয় কম তাদের ক্ষেত্রে ৩ মাসের বিলের টাকা একসঙ্গে দেওয়ার ক্ষমতা থাকে না। সেইজন্য অনুরোধ করবো, যাতে মাসের বিল মাসে গিয়েই পৌঁছায় আর মাসের বিল মাসেই যাতে আদায় করা হয় তার ব্যবস্থা আপনি সুনিশ্চিত করবেন। আমাদের পশ্চিমবঙ্গে যে সমস্ত বিদ্যুৎ প্রকল্প আছে সেগুলি পুরাতন প্রকল্প। নতুন করে প্রত্যেকটি প্রকল্প তৈরি করার দরকার আছে। আপনি আমার থেকে ভালই জানেন, এখন নতুন প্রকল্প

তৈরি করতে যে টাকার দরকার অত টাকা আমাদের নেই। সুতরাং পুরাতন প্রকল্পগুলিকে অল্প টাকায় আধুনিকীকরণ করা যায়। এগুলি আধুনিকীকরণ করা হলে এগুলির উৎপাদন ক্ষমতাকে যথাযথ ব্যবহার করতে পারব এবং উৎপাদনের পরিমাণও বাড়তে পারবে। তাই অনুরোধ করবো, যে সমস্ত পুরাতন বিদ্যুৎ প্রকল্পগুলি এখন চালু আছে সেগুলিকে আধুনিকীকরণের ব্যবস্থা করবেন। সুন্দরবন এলাকায় বিদ্যুতের একটা বিরাট সমস্যা। সুন্দরবন এলাকায় লাইনের মাধ্যমে আমরা বিদ্যুৎ পৌঁছে দিতে পারছি না। সেখানে বিদ্যুৎ পৌঁছে দেবার জন্য যে খরচ হবে, যে প্রযুক্তির দরকার সেটা আমাদের নেই অর্থাৎ গড়ে ওঠেনি। অথচ ওখানে কৃষি ক্ষেত্রে বিদ্যুতের চাহিদা আছে এবং তারসঙ্গে সঙ্গে ওখানে কুটির শিল্প গড়ে উঠেছে। সুতরাং কুটির শিল্পের ক্ষেত্রেও বিদ্যুতের চাহিদা আছে। সেই চাহিদা পূরণ করার জন্য বিকল্প পথের ব্যবস্থা আমাদের নিতে হবে। অর্থাৎ অপ্রচলিত বিদ্যুৎ শক্তির মাধ্যমে সুন্দরবন এলাকার চাহিদা পূরণ করার ব্যবস্থা করবেন বলে আমি আশা রাখি। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৭-৯৮ সালের জন্য বিদ্যুৎ দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী সভায় পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাটমোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, ভেবেছিলাম এই বিদ্যুৎ দপ্তরকে আমরা যেমন গুরুত্ব দিচ্ছি সেইরকম সরকারপক্ষের মাননীয় সদস্যরাও গুরুত্ব নেবেন কিন্তু স্যার, আজকে সরকারপক্ষের সদস্যদের হাজিরা দেখুন কত কম। এর থেকেই প্রমাণ হয় যে সরকারপক্ষ চান না যে সারা রাজ্যে বিদ্যুৎ আসুক, মানুষ বিদ্যুতের আলো দেখুক। মন্ত্রী শঙ্কর সেন চাইলেও তার দল এবং তার দলের এম.এল.এ.রা তা চাইছেন না। স্যার, আমরা দেখেছি, মন্ত্রীকে বলার পরও কাজ হয় না। মন্ত্রীকে জানানো হল, মন্ত্রী তার দপ্তরকে বললেন কিন্তু তা সত্ত্বেও দেখা যায় আমলারা কাজ করতে চান না। আমরা যারা গ্রামাঞ্চলের এম.এল.এ. এরজন্য আমাদের অনেক সমস্যা ও অসুবিধার মধ্যে পড়তে হয়। একটি গ্রামে হয়ত বিদ্যুৎ আছে কিন্তু তার পাশের গ্রামে বিদ্যুৎ নেই এতে স্বাভাবিকভাবেই মানুষ বিক্ষুব্ধ হয়ে পড়েন এবং মনে হয় এই সরকার চান না যে গ্রামের মানুষ বিদ্যুৎ পাক। আপনারা এখানে যে সমীক্ষা রেখেছেন তাতে দেখা যাচ্ছে যে, যে অনুপাতে বিদ্যুৎ উৎপাদন হওয়ার দরকার ছিল সেই অনুপাতে বিদ্যুৎ উৎপাদন হচ্ছে না যার ফলে এ রাজ্য থেকে শিল্প বাইরে চলে যাচ্ছে। এখানে ৪৯০টি শিল্প প্রতিষ্ঠান শিল্প তৈরি করার জন্য দরখাস্ত করেছিলেন কিন্তু বিদ্যুতের অভাবে এখানে তারা শিল্প চালাতে পারছেন না। এরমধ্যে ১৯২টি শিল্প টাকা জমা দিয়েছিলেন এবং বাকিগুলি অ্যাপ্লাই করেছিলেন। আজও তাদের বিদ্যুতের ব্যবস্থা

হয়নি। তারপর দেখা যাচ্ছে যে ডিফেকটিভ মিটারের জন্য অতিরিক্ত মিটার উঠে যাচ্ছে এবং কমপ্লেন করা সত্ত্বেও অনেক সময় দেখা যাচ্ছে যে তা রেক্টিফাই করা হচ্ছে না। মাঝে মাঝে দেখা যাচ্ছে যে অ্যাভারেজ একটা বিল পাঠিয়ে দেওয়া হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে এ দিকে বিশেষ দৃষ্টি দিতে বলছি। তারপর স্যার, অডিট রিপোর্টে আছে যে ১৯৯০ থেকে ৯৫—এই ৫ বছরে ২২ কোটি ৪২ লক্ষ টাকার বিদ্যুৎ চুরি হয়েছে। স্বাভাবিক কারণেই সিদ্ধান্ত করা যায় যে বিদ্যুৎ চুরি বন্ধ করতে বিদ্যুৎ দপ্তর ব্যর্থ হয়েছেন। স্যার, আমরা জানি যে সুষ্ঠুভাবে কোনও জিনিস করতে গেলে প্রপার প্ল্যানিং-এর দরকার কিন্তু ইমপ্রপার প্ল্যানিং-এর জন্য আমরা দেখছি ঠিকমতন কাজ হচ্ছে না। শিলিগুড়ির ওঁদলাবাড়িতে যে ট্রান্সমিশন লাইন বসানোর কথা তার জন্য ইতিমধ্যেই খরচ হয়ে গিয়েছে ২৪ লক্ষ ১২ হাজার টাকা কিন্তু তার কাজ শেষ না করে তা ফেলে রাখা হয়েছে। ফলে সেই অর্থের অপচয় হয়েছে, কোনও কাজ হয়নি। স্যার, এখানে যারা চাকরি করতে আসবেন তাদের উপর নানানভাবে অত্যাচার করা হচ্ছে, অ্যাপ্লাই করা সত্ত্বেও দেড় বছরে কিছুই হচ্ছে না। সেখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ৫শো নাম পাঠানো সত্ত্বেও আপনারা তাদের ইন্টারভিউ নিচ্ছেন না।

[4-40 – 4-50 p.m.]

অথচ নতুন কলও পাচ্ছে না, যেহেতু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নিয়ম আছে যে একবারের বেশি দুই বার নাম পাঠাবেন না। কিন্তু অফিসাররা এদের কথা ভাবার চেষ্টা করেন না। আমরা দেখেছি যে, গ্রাম থেকে শহর বিভিন্ন জায়গায় সি.পি.এম.-এর সন্ত্রাস চলছে। আমাদের সমর্থিত এলাকায় বিদ্যুৎ দেওয়া হচ্ছে না। আমার এলাকায় পুজালি তাপ বিদ্যুৎ কেন্দ্র আছে। মন্ত্রী বলেছিলেন যে, ১৯৯৬ সালের ফেব্রুয়ারি খোলা হবে। তারপর বললেন যে ৯৭ সালের মার্চ মাসে খোলা হবে। আমরা জানি না যে কবে খোলা হবে। কারণ মার্চ মাস চলে গেল। অথচ আপনাদের গণশক্তি কাগজে বলা হয়েছে যে তাপ বিদ্যুৎ কেন্দ্রের কাজ এগিয়ে যাচ্ছে। গোয়েঙ্কাদের টাকায় এটা হচ্ছে, গোয়েঙ্কাদের কর্তৃত্বে এটা চলছে। কেন গোয়েঙ্কাদের কর্তৃত্ব চলবে? আপনারা মুখে বেসরকারি কতৃত্বের বিরুদ্ধে বলছেন, কিন্তু আমরা দেখছি যে আপনারা এগুলি বেসরকারি সংস্থার হাতে তুলে দিচ্ছেন। বলাগড় থেকে শুরু করে বিভিন্ন বিদ্যুৎ কেন্দ্রগুলি বেসরকারিদের হাতে তুলে দেবার চেষ্টা করা হচ্ছে। আপনারা বলেছিলেন যে, বক্রেশ্বর আপনারা রক্ত দিয়ে করবেন। কিন্তু আজকে দেখছি যে বক্রেশ্বর করার ক্ষমতা আপনাদের নেই। আপনারা এটাকে বিদেশিদের দিয়ে দিচ্ছেন। আমি জানি না এর প্রতি সরকারের নিয়ন্ত্রণ থাকবে কিনা। পুজালিতে আপনাদের

নিয়ন্ত্রণ নেই। বলাগড়েও থাকবে না, বক্রেশ্বরেও থাকবে না। এইরকম একটা পরিস্থিতি দেখা দিয়েছে। পুজালি তাপ বিদ্যুৎ কেন্দ্রের ব্যাপারে ৫ শত কোটি টাকা দেবার কথা বলা হয়েছে। কিন্তু মন্ত্রী টাল-বাহনা করছেন কেন আমরা জানি না। আপনি বলেছিলেন যে, গ্রামেগঞ্জে আলোর সৃষ্টি করবেন। কিন্তু আজকে বিদ্যুতের অভাবে সেখানকার ছেলেমেয়েরা পড়াশুনা করতে পারছে না, কলকারখানা বন্ধ হতে চলেছে। স্বাভাবিকভাবে অবস্থা খুবই খারাপের দিকে গেছে। একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। আমরা জানি যে বিভিন্ন জায়গায় বিদ্যুতের যন্ত্রপাতি চুরি হয়ে যাচ্ছে, সেগুলি আপনারা ধরছেন না। আমি একটা রিপোর্টের কথা জানাই। ৫টা গ্যাস টার্বাইন কেনা হয়েছিল এবং সেগুলি বিদ্যুৎ পর্ষদের মাধ্যমে চলছিল। এগুলির দুটো কসবায়, ২টো শিলিগুড়িতে, একটা সি.ই.এস.সি.কে ভাড়ায় দেওয়া হয়েছিল সেটা তারা ফেরত দিয়েছে কাজ করছে না বলে। এটা যে নষ্ট হল সেটা কে দেখবে? আপনি কাজ করার চেষ্টা করছেন, কিন্তু আপনার দল আপনাকে করতে দিচ্ছে না। আপনি যে টাকা পাচ্ছেন সেই টাকা খরচ করতে পারছেন না। শিল্পের জন্য আপনি অনেক টাকা পেয়েছেন, কিন্তু আপনি কাজ করতে পারছেন না। আপনি ১০২ কোটি টাকা যেটা পেয়েছিলেন, তার ৮২ কোটি টাকা খরচ করেছেন। বাকি ২০ কোটি টাকা আপনি রিটার্ন দিয়েছেন। কেন আপনি এই টাকা খরচ করতে পারলেন না? আজকে গ্রামে আলো নেই। আপনি বলেছিলেন যে গ্রামে আলো জ্বালাবেন, গ্রামের জন্য খরচ করবেন, শহরে আলো দেবেন। কিন্তু আপনি কাজ করতে পারছেন না। রাজ্য সরকার গোয়েঙ্কা বা বিদেশি প্রাইভেট সংস্থাকে দিয়ে দিচ্ছেন। কলকাতাকে যেমন প্রোমোটারের হাতে তুলে দেওয়া হচ্ছে, সেই রকমভাবে সি.ই.এস.সি.র মতো বিদ্যুৎ কেন্দ্রগুলিকে প্রোমোটারের হাতে তুলে দেবার চক্রান্ত করেছেন। কাজেই একথা বলবো যে, এটা জনগণের স্বার্থে, পশ্চিমবঙ্গের স্বার্থে বন্ধ হওয়া দরকার। এই জিনিসগুলি আপনাকে দেখতে হবে। আমাদের দলের তরফ থেকে আনা কাট মোশনের সমর্থন করে, বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বিদ্যুৎ দপ্তরের জন্য যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এই প্রসঙ্গে আলোচনা করতে গিয়ে প্রথমেই একথা বলতে হয় যে, ন্যূনতম কাণ্ডজ্ঞান, ন্যূনতম লজ্জাবোধ যদি থাকতো তাহলে কংগ্রেসের সদস্যরা আজকে এইভাবে বিদ্যুৎ দপ্তরের ব্যয়-বরাদ্দ নিয়ে আলোচনা করতে পারতেন না।

আমার পূর্ববর্তী দ্বিতীয় বক্তা নাজমুল সাহেব ১৯৭২-৭৭ সালের কথা বলেছেন।

এটা পরিষ্কার হয়ে গিয়েছে যে কোন পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে নতুন ভাবে সমস্ত বিষয়ে দায়িত্ব গ্রহণ করেছে। আমরা হিসাব করে দেখতে পাচ্ছি ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে, পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটিগুলির মাধ্যমে যেভাবে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে, যেভাবে সেখানে উন্নয়নের ধারা রয়েছে তার সঙ্গে সঙ্গতি রেখে পাশাপাশি রাজ্যগুলির সঙ্গে যদি তুলনামূলক বিচার করা যায় সে এগ্রিকালচার সেক্টর থেকে আরম্ভ করে বিভিন্ন সেক্টারে তাহলে আমরা দেখবো একটা বিশাল উন্নতি ঘটেছে পশ্চিমবাংলায়। তার ফলে মানুষের মধ্যে একটা আশা-আকাঙ্খা বেড়েছে। মানুষ চায় যে আরও পরিসেবা পেতে। যে পরিসেবা কংগ্রেস আমলে ছিল আর আজকে যে পরিষেবা তৈরি হয়েছে এই পরিসংখ্যান তাঁরা কখনও তলিয়ে দেখেন না। তলিয়ে দেখেন না বলেই এই বিধানসভায় অসত্য ভাষণগুলি বলে যান এবং বলে সভাকে বিভ্রান্ত করেন। গ্রামবাংলাতে বিদ্যুতের কথা কখনও ওঁরা ভেবেছে। কখনও ওঁরা গ্রামবাংলার প্রান্তিক গ্রামগুলিতে এস.সি.এস.টি. এলাকাগুলিতে বিদ্যুৎ দেওয়ার কথা ভেবেছে? একটা সময় এক কোদাল মাটির জন্য গ্রামবাংলার মানুষ মাথা খুড়ে মরেছে, এখন সেখানে পাকা রাস্তা হয়েছে। এক সময় মানুষ কেরোসিন তেলের জন্য মাথা খুঁড়ে মরেছে আজকে সেখানে প্রতি ঘরে বিদ্যুৎ হয়েছে। ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত বামফ্রন্ট সরকারের উন্নয়নমূলক কাজ মানুষকে স্পর্শ করেছে এটা ওঁরা বুঝতে পেরেছেন। শুধু মাত্র বিরোধিতা করার জন্যই ওঁরা বিরোধিতা করছেন। এই যে একটা বিরাট সাফল্য, এই সাফল্যই কিছুটা আমাদের সমস্যায় ফেলেছে। এই কথা অস্বীকার করে লাভ নেই যে মানুষের চাহিদা বেড়েছে। এই চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে কাজ করার চেষ্টা করছি। এত দিন তো আপনারা ছিলেন, কিছু দিন হল তো বামফ্রন্ট সরকার এসেছে, একটা কেন্দ্রীয় বিদ্যুৎ নীতি আপনারা করেছেন? তার ফলে আমাদের ভাবতে হচ্ছে। মানুষ দ্রুত এগিয়ে যাচ্ছে, সভ্যতার বিকাশ হচ্ছে। এই চাওয়ার ক্ষেত্রে কোনও পাপ নেই। কিন্তু মুশকিল হচ্ছে টাকার যোগান উপকরণের যোগান তার ব্যবস্থাপনা কোনও কিছু আপনারা গ্রহণ করেননি। তাই আমাদের কাছে এই সাফল্যের সমস্যা এসে দাঁড়িয়েছে। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন নিয়ে অনেকে অনেক কথা বলেছেন। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনে সমস্যা আছে, মেদিনীপুর, বাঁকুড়া, পুরুলিয়ায় সমস্যা আছে, কিছু কিছু জায়গায় সমস্যা আছে। অনেক মৌজায় হয়েছে। কিন্তু মৌজায় হলে হবে না, একটা মৌজায় ৪ থেকে ৫টি পর্যন্ত গ্রাম আছে। আবার গ্রাম হলে হবে না, সেই গ্রামে অনেক পাড়া আছে। এই সমস্ত সমস্যা থেকে গিয়েছে। সব জায়গায় বিদ্যুৎ পৌছে দেওয়া যায়নি, মন্ত্রী মহাশয় কখনই এই কথা বলেননি যে সব জায়গায় বিদ্যুৎ পৌছে গেছে। বিদ্যুৎ খাতে পশ্চিমবাংলায় আপনারা কত টাকা বরাদ্দ করতেন আর বামফ্রন্ট সরকার বিদ্যুতের জন্য কত টাকা ব্যয় করছেন?

[4-50 – 5-00 p.m.]

কারণ সভ্যতার বিকাশে বিদ্যুৎকে তার মূল্য দিতেই হবে। বিদ্যুতের যে প্রয়োজন, আধুনিক যুগে এর যৌক্তিকতা অস্বীকার করার কোনও উপায় নেই। সেজন্য রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনে আপনারা আপনাদের আমলে যখন নরসীমা ছিলেন তখন এতে যে টাকা দিতেন, যেটা রাজ্যগুলোর দাবি ছিল, সেটা বন্ধ করে দিয়েছিলেন। তারজন্য একক ভাবে কাজ করতে হচ্ছে। সেখানেই সমস্যা হয়ে গেছে। মানুষের চাহিদা ভয়ানকভাবে বেড়ে গেছে। সেই চাহিদা অনুযায়ী বিদ্যুৎ দিতে পারা যাচ্ছে না। আমি রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এত সীমাবদ্ধতা সত্ত্বেও গ্রামের মানুষ যারা বামফ্রন্টের আমলে রাস্তা দেখেছে, মানুষ হিসাবে তাদের সামনে অনিশ্চয়তা দেখা দিয়েছে জীবন জীবিকার প্রশ্নে। তাদের কথাকে বিবেচনা করার জন্য আমি আপনাকে বলব যে, আরও কতটা পরিষেবা তাদের কাছে পৌঁছে দেওয়া যায়, সেটা আপনি একটু দেখবেন। পাওয়ার জেনারেশনের ব্যাপারে ট্রান্সমিশন ডিস্ট্রিবিউশনের ব্যাপারে আপনি একটু বিবেচনা করে দেখবেন। আপনারা বক্রেশ্বরের ব্যাপারে বলছেন। সুদীপবাবু বক্রেশ্বরের স্থানের ব্যাপারে বলছিলেন। কোলাঘাট, পাঞ্চেত এবং মাইথনের ব্যাপারে প্রযুক্তিবিদ্‌রা বলেছেন যে, সেখানে উন্নতমানের যে প্রযুক্তি বেরিয়েছে তারসঙ্গে সঙ্গতি রেখে বা প্ল্যানিংয়ের সঙ্গে সঙ্গতি রেখে কোলাঘাট হয়নি। এই প্রশ্নে ডিস্ট্রিবিউশন সিস্টেমে, ট্রান্সমিশন ডিস্ট্রিবিউশন সিস্টেমে ঘাটতি থেকে গেছে। আপনি লো ভোল্টেজ ফ্রিকোয়েন্সীর ব্যাপারে চেষ্টা করছেন। বিভিন্ন জায়গায় সাব-স্টেশন করে ট্রান্সমিশনের চেষ্টা আপনি করছেন। কিন্তু সেটাও আমাদের যে চাহিদা, মানুষ যেটা চায় সেটা অপ্রতুল। কাজেই এই ডিস্ট্রিবিউশন সিস্টেমকে আরও বেশি করে নজর দেবার সময় এসে গিয়েছে। সঙ্গে সঙ্গে আমি বলব, আমরা ইরিগেশন সাবজেক্ট কমিটি বসে আলোচনা করেছি। গ্রামাঞ্চলে যে সমস্ত ক্ষুদ্র সেচ ব্যবস্থা আছে, সেখানে আমরা দেখেছি যে, রিভার লিফ্‌ট এবং বিভিন্ন যে সমস্ত সেচ প্রকল্পগুলো আছে, সেখানে আমাদের খবর দিয়েছে যে আপনার দপ্তরকে টাকা জমা দেওয়া সত্ত্বেও তাদের বিদ্যুতের সংযোগ দেওয়া যায়নি। এরফলে চাষীদের পক্ষে চাষ করার ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হয়েছে। আপনি সেটা দেখবেন। সঙ্গে সঙ্গে মিটার রিডিং সম্বন্ধে বলব, আগে আমরা দেখেছি যে মিটার রিডিংটা হত। এখন সেখানে আগাম বিল আসছে। আপনি এই মিটার রিডিংকে যতক্ষণ পর্যন্ত না পারফেক্ট করতে পারবেন ততক্ষণ পর্যন্ত এই বিদ্যুৎ চুরি আপনি ধরতে পারবেন না। কারণ বিদ্যুৎ শুধু ইন্ডাস্ট্রিতে চুরি হচ্ছে তা নয়, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তদের ঘরেও চুরি হচ্ছে। সেজন্য মিটার রিডিংটা একটা প্রয়োজনীয় বিষয়। বক্রেশ্বরের জলের ব্যাপারে একটা প্রবলেম আছে। সেখানে তিলপাড়া, ম্যাসাঞ্জোর থেকে ৯ মাস জল নেবেন আর ৩ মাস বর্ষার জল

নেবেন—কিন্তু ৯ মাস যদি আমাদের যে সেচের জল চলে যাচ্ছে, একে সাবস্টিটিউট করতে না পারলে বীরভূম এবং বর্ধমানের চাষীদের একটা অংশ ক্ষতিগ্রস্ত হবে। আমি আপনার বাজেট বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করছি। আশা করি, আমি যে সাজেশনগুলো রাখলাম তা আপনি বিবেচনা করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 - 5-10 p.m.]

**Shri Narbahadur Chettri :** Hon'ble Mr. Speaker Sir, while opposing the budgetary demand of the Hon'ble Power Minister I would like to say something about the power generation and distribution. Hon'ble power minister will perhaps agree with me that the Darjeeling Hills have tremendous potentiality in the field of hydro power generation. But so far this potentiality has not been harnessed properly in this long fifty years of independence. You all know a Sedrabong, a hydro-power project is situated in Darjeeling and this power project is celebrating its centenary this year. But despite tremendous potentiality nothing has been done to harness power from the water. Great rivers are there. If harnessed properly Tista river alone can give 5,000 megawatt of power. There are other rivers like Balasan, Rangit, Mecchi which can give another five thousand megawatt of power. But so far the State Government has shown its preference of Thermal power at Bandel, Kolaghat, Budge Budge, Bakreswar Sagardighi etc. From the point of view of supply I think thermal power is not a substitute to the hydel power. Of late, I would like to express here, Rambikhola power project has been sanctioned after gauging the water level for twenty years. After the visit of the SEB officials to the place that project has been sealed with a stroke of pen. I have visited that place sometimes in April, this year. The local population had a great hope after Rambikhola power project comes into being, they will get electricity from there. Their hopes have been belied. I talked to the local people. They complained to me, they not only complained me, they have a satire for the State Electricity Board officials. They told SEB officials had

not come here but some magician like P.C. Sarker had come to visit the power project. The Central Government have given Rs. 9 crore for the power project. Perhaps that money will be diverted somewhere. I would like to request the Hon'ble minister to see that the Rambikhola power project comes into being. With regard to RE Darjeeling hills had a tale to tell before twenty years and place of Darjeeling Hills in the sphere of RE was 5th.

After twenty years, it has come down to twelve; only above Midnapore, Bankura, Purulia and South Dinajpur. You all know Darjeeling is a tourist spot. Lakhs of people round the year visit Darjeeling, and in the field of providing electricity to the remotest corner of Darjeeling hills preference should be given–I think so. But the claim of Darjeeling for providing rural electrification has always been ignored. I, a few months ago, met the Hon'ble Minister regarding Balason Bastee's case. About sixty-six household of Balason Bastee had paid money as for back in 1983 for R.E., but even after four years, the poor villagers are yet to receive electricity. This type of callousness, this type of deprivation, this type of injustice should not be done to the hill people.

I also raise a unique point here. In Rammam Hydel Project there are posts of 277 officials. Now only 180 officials are here, about one hundred posts are still lying vacant. Why these posts are lying vacant? Why these posts are not being filled up? Perhaps Rammam is in the remotest corner of the State, perhaps men from the plane do not want to go there. But in Group 'D' and Group 'C' posts local people can be accommodated, they can be given employment.

I request the Hon'ble Minister to see these and I conclude.

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী '৯৭-'৯৮ সালে যে ব্যয় বরাদ্দ দাবি উত্থাপন করেছেন তাঁর দপ্তরের জন্য, আমি তার

বিরোধিতা করছি। আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলি আনা হয়েছে তার সমর্থন করছি। মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে এই আলোচনায় শাসক দলের পক্ষ থেকে যিনি সূচনা করলেন নাজমূল হক মাননীয় সদস্য, তার জন্য আমার করুণা হয়। করুণা হয় শাসক দলের জন্য, আজকে বিদ্যুৎ পরিস্থিতি নিয়ে যখন একের পর এক ব্যক্তি তত্ত্ব দিয়ে পরিসংখ্যা দিয়ে বেহাল অবস্থাটার চিত্রটা তুলে ধরার চেষ্টা করছেন, তখন তিনি আজকে থেকে ২৫ বছর পিছিয়ে গেলেন কবে '৭২ সালে। সেদিনের কংগ্রেস দলের সদস্য কি বলেছিলেন, তা তিনি প্রসিডিংস থেকে তুলে বক্তৃতা শুরু করলেন। আড়াই দশক আগে, আড়াই দশকের মধ্যে কত পরিবর্তন হয়েছে, কত আর্থ সামাজিক বন্দোবস্ত সারা দেশে পৃথিবী জুড়ে হয়ে গেছে, তার সামাল দিতে আজকে আড়াই দশক পিছিয়ে গিয়ে তিনি প্রসিডিংস থেকে খুঁজে বের করলেন আমাদের কংগ্রেস দলের সদস্যর বক্তৃতা। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি আরও বিস্মিত, আমি যে জেলা থেকে নির্বাচিত সদস্য, সেই জেলারই উনি সদস্য, তবে একটু আলাদাভাবে যদি কথা বলেন—কান্না, অভিযোগ, দুঃখ—তাহলে জানতে পারবেন মেদিনীপুর জেলা সারা রাজ্যের মধ্যে সবচেয়ে বঞ্চিত জেলা।

এই জেলার অবস্থাটা আজকে কি? মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বলেছেন আমাদের রাজ্যে ৭৬ পারসেন্ট মৌজায় বিদ্যুতায়িত হয়েছে এবং আগামী ১৯৯৮ সালে আরও ২০ পারসেন্ট মৌজায় বিদ্যুতায়িত করা হবে। আমাদের জেলা হচ্ছে এই রাজ্যের বৃহত্তম জেলা। সারা ভারতবর্ষে যত মানুষ বাস করে তার এক পারসেন্ট মানুষ আমাদের জেলাতে বসবাস করে। আমাদের জেলায় মৌজার সংখ্যা হচ্ছে ১০,৪২৮টি, সেখানে বিদ্যুতায়িত হয়েছে ৪,৯৬০টি। অর্থাৎ লেস দেন ফিফটি পারসেন্ট। যেখানে অর্থমন্ত্রী, বিদ্যুৎমন্ত্রী সবাই মিলে বলছেন ৭৬ পারসেন্ট গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেছে, সেখানে দেখা যাচ্ছে চিত্র কিন্তু অন্য রকম, তাই আমি এই বাজেটের চরম বিরোধিতা করছি। মাননীয় বিদ্যুৎমন্ত্রীর এই ব্যাপারে যথেষ্ট বুদ্ধি আছে, তিনি দক্ষ লোক, তিনি এই বিষয়ে ডক্টরেট করেছেন, অনেক বই লিখেছেন, কিন্তু গত কয়েকদিন ধরে আমরা মাননীয় মন্ত্রী মহাশয়ের যে ভাষণ খবরের কাগজে পড়েছি, তাতে মনে হচ্ছে উনি নিরুপায়। ১৯৯১ সালে আমি যখন এই সভার প্রথম সদস্য হলাম, তখন আমি বলেছিলাম এই জহ্লাদকূলে একজন প্রহ্লাদ এসেছেন, পশ্চিমবাংলার বিদ্যুতের ব্যাপারে অগ্রগতি হবে। কিন্তু আমরা গত কয়েকদিন ধরে দেখলাম মন্ত্রী মহাশয় দিশেহারা হয়ে স্ব-বিরোধী উক্তি করেছেন। যার জন্য শাসক দলের, বিশেষ করে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যে সিটুর লিডাররা আছেন তারা পর্ষদের উপর খেপে গেছেন। পনেরো দিন আগে বর্ধমানে দাঁড়িয়ে তিনি বক্তৃতা করতে গিয়ে বলেছেন,—বিদ্যুৎ পর্ষদের কর্মচারিদের অসহযোগিতার জন্য পশ্চিমবাংলার

মানুষ আজকে বিদ্যুৎ থেকে বঞ্চিত এবং সেই জায়গাতেই বক্তৃতা করতে গিয়ে তিনি বলেছেন, হঠাৎ হঠাৎ ছয়, সাত বছরের আগের বকেয়া টাকা মেটানোর নোটিশ পাঠানো হচ্ছে। গ্রাহকদের পক্ষে এত পুরোনো রশিদ গুছিয়ে রাখা সম্ভব নয়। তার জন্য দায়ী বিদ্যুৎ পর্ষদের কর্মচারিরা শুধু তাই নয়, বিদ্যুৎ মন্ত্রী ওখানে আরও শ্লেষাত্মক ও তীব্র ভাষায় বক্তৃতা করতে গিয়ে বললেন, কোনও কোনও জায়গায় গ্রাহকরা কুড়ি ঘন্টার কম সময় বিদ্যুৎ পায়। এই অবস্থায় বিদ্যুৎ পর্ষদের কর্মচারিরা আজকে মন্ত্রী মহাশয়ের উপর খেপে গিয়েছেন। তিনি বর্ধমানে বক্তৃতা করতে গিয়ে আরও বলেছেন, বিদ্যুতের বেহাল অবস্থার জন্য রাজনৈতিক নেতারা কোন কোন অংশে দায়ী, কোথাও কোথাও তারা বিদ্যুৎ চুরি করছেন, আবার কোথাও কোথাও তারা চুরিকে উৎসাহিত করছেন। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সবিনয়ে নিবেদন করতে চাই আজকে বিদ্যুতের ব্যাপারে মহানগরী কলকাতা এবং জেলা শহরগুলোর অবস্থা কিন্তু এক নয়। মহানগরীতে ভোল্টেজ ঠিক আছে, কিন্তু আপনি যে কোনও জেলার যে কোনও জায়গায় যান দেখতে পাবেন ভোল্টেজ ঠিক নেই। আমাদের মহকুমা শহর থেকে আট কিলোমিটার দূরে সমুদ্র, ঝড় উঠলে বিদ্যুৎ থাকে না, সেখানে ২৪ ঘন্টার মধ্যে স্টেডি বিদ্যুৎ থাকে চার, পাঁচ ঘন্টা। আবার যতটুকু সময় বিদ্যুৎ থাকে তাও আবার টীম টীম করে আলো জ্বলছে। সেই বিদ্যুতের সুফল মানুষ পাচ্ছে না।

[5-10 – 5-20 p.m.]

হ্যাঁ, এর জন্য অবস্থা কি? আজকে বিদ্যুৎ উৎপাদন বেড়েছে। সে উৎপাদনের সুফল এই মহানগরীর বাইরে মফস্বলের লোকেরা পায় না। কি করে মফঃস্বল এলাকায় শিল্প হবে, কি করে কৃষির কাজ হবে? মাননীয় মন্ত্রী দয়া করে জানাবেন কি? আজকে মফস্বল এলাকার একজন বিধায়ক তাপস ব্যানার্জি, বসে আছেন, তিনি আমাকে বলছিলেন, আসানসোলের মতো শিল্পাঞ্চলে আজকে ১৫দিন ধরে কোনও বিদ্যুৎ নেই। কখন আসে, কখন চলে যায় তার কোনও ঠিক নেই। সারা রাজ্যে আজকে বিদ্যুতের একটা বেহাল অবস্থা। আপনি বলবেন আজকে সারা রাজ্যে অধিক বিদ্যুৎ উৎপাদন হচ্ছে। হ্যাঁ, কিছুটা বিদ্যুৎ উৎপাদন বেড়েছে কিন্তু সেটা আমরা পাই না। তাই আপনার জন্য আমাদের করুণা হয়, দুঃখ হয়। আপনি এই দপ্তরে থেকে হাঁপিয়ে উঠেছেন। বিদ্যুৎ চলে যায়, লোডশেডিং হয়, লো ভোল্টেজ হচ্ছে। এলাকার মানুষ যখন আপনাকে গালাগাল করে তখন আপনার জন্য করুণা হয়। আপনি পারবেন না। শিক্ষক হিসাবে আপনার সুনাম আছে। আপনার পাণ্ডিত্য সম্পর্কে এই রাজ্যের মানুষ জানে। এই দপ্তরে থেকে মফস্বলের সাধারণ মানুষের আপনি ঘৃণার শিকার হবেন না। তাই মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে ব্যয়বরাদ্দ আমাদের সামনে রেখেছেন আমি তার তীব্র বিরোধিতা

করে এবং আমাদের পক্ষ থেকে যে সব ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরীটি বাগদী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুতের যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করা হয়েছে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে বিদ্যুতের এই যে চাহিদা, এটা ২০ বছর আগেও মানুষ ভাবতে পারত না। আজকে আমাদের গ্রামে বিদ্যুৎ আসবে এবং আমরা একটু বিদ্যুতের আলো পাব একথা গ্রামের মানুষ ২০ বছর আগে ভাবতে পারত না। আজকে বামফ্রন্ট সরকারের আমলে গ্রামের মানুষের সেই চাহিদা বেড়েছে। আজকে গ্রামে গেলে তারা আজকে কিছু না চেয়ে তারা আজকে জানতে চায় বিদ্যুৎ কবে আসবে। যে আলো গ্রামের মানুষ আজকে পেয়েছে সেই আলো আরও ব্যাপকভাবে পাওয়ার জন্য তারা আমাদের কাছে আবেদন করে। আমি আমাদের বিদ্যুৎমন্ত্রীর এবং বামফ্রন্ট সরকারের সদিচ্ছা থাকলেও একাধিক আমলা, আমলাতন্ত্রের কার্যকলাপ সেটাকে কার্যকরি করতে দেয় না এবং কার্যকরি করতে বাধার সৃষ্টি করে। কারণ আমরা জানি যে কয়েকটা জায়গাতে যা হচ্ছে, আর.এল.আই. স্কীম যা আছে, সেখানে বিদ্যুৎ দেওয়া সত্ত্বেও প্রায় ৩/৪ বছর ধরে মোটরগুলো পড়ে আছে। সেই মোটরগুলোকে বিদ্যুৎচালিত করা হয়নি। বারবার বলা সত্ত্বেও আজকে করেনি। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয়, এ দিকে নজর দেবেন।

আমি আশা করব আপনি এদিকে নজর দেবেন। আর একটা ব্যাপারে বলি— আজ প্রায় একমাস যাবৎ আমার গ্রামের একটা ট্রান্সফরমারে আগুন লেগে যাওয়ার কারণে অন্ধকার হয়ে রয়েছে। সেখানকার মানুষ আজ অসহায় বোধ করছে। বার বার অনুনয় বিনয় করা সত্ত্বেও কিছু ব্যবস্থা করা হয়নি। আমি আশা করব আপনি এইদিকে নজর দেবেন। ইন্দ্রজিৎ গুপ্ত এম পি আমলে একটা স্কিম ১৯৭৫-৭৬ সালে হয়েছিল। সেই স্কিমে ৩৪টা গ্রামে বিদ্যুৎ দেওয়ার কথা ছিল। সেখানে মাত্র দুটোতে হয়েছে। মেদিনীপুর শহরে ৩০-১০-৯৬ তারিখে ১০ জন গ্রাহক। খুঁটির জন্য ৩৮ হাজার ৬৯০ টাকা জমা দেওয়া সত্ত্বেও আজ কোনও কাজ হয়নি। এইদিকে আপনি দৃষ্টি দেবেন। এই কথা বলে বাজেটের সমর্থন করে, কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন, আমি তার বিরোধিতা করে এবং যে কাটমোশান আনা হয়েছে, তার সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে সবচাইতে যেটা আশ্চর্যজনক ব্যাপার, সেটা হচ্ছে যে, বলা হচ্ছে যে, পশ্চিমবঙ্গ একটা উদ্বৃত্ত রাজ্য, এখানে বিদ্যুৎ

বাড়ছে এবং উদ্বৃত্ত বিদ্যুৎ অন্য রাজ্যে বিক্রি করা হচ্ছে। অথচ বিদ্যুতের জন্য আজকে পশ্চিমবাংলায় শিল্পায়ন হচ্ছে না। সেচের ক্ষেত্রে বিদ্যুতায়ন হচ্ছে না। পানীয় জল প্রকল্পে বিদ্যুতের সুযোগ দেওয়া হচ্ছে না। আজকে সারা ভারতের তুলনায় পশ্চিমবাংলায় গ্রামীণ বৈদ্যুতিকরণের অবস্থা খুবই করুণ। এখানে ৮ হাজার ৭৮০টি মৌজায় এখনও বিদ্যুৎ যায়নি। এছাড়া যেগুলিতে বিদ্যুতায়ন হয়েছে, অর্থাৎ সাবজেক্ট কমিটির রিপোর্টে যেটা বলা হয়েছে, সেটাও অদ্ভুত লাগে যে, একটা বাল্‌ব লাগানো হয়েছে একটা মৌজায়, সেই গ্রামও বৈদ্যুতিকরণের তালিকায় চলে গেল। আবার কোথাও কোথাও বিদ্যুতের পোল, তার দেওয়া হয়েছিল। কিন্তু সেই পোল তার চুরি হয়ে গেছে। কিন্তু সেখানে বিদ্যুতায়ন হয়েছে বলে তালিকায় চলে গেছে। এই হচ্ছে গ্রামীণ বৈদ্যুতিকরণের অবস্থা এবং আজকে বিদ্যুতের অভাবে বিদ্যুৎমন্ত্রী নিজেই বলেছেন যে, বিদ্যুতের জন্য শিল্পায়ন হচ্ছে না। আমার পকেটে ৩২টা শিল্প সংস্থার কথা আছে, তারা বিদ্যুতের সংযোগ চাইছে কিন্তু পায়নি। পশ্চিমবঙ্গে ৪৯০টি শিল্প বাণিজ্য সংস্থা, কাজ শুরু করতে চেয়েছিলেন, কিন্তু বিদ্যুৎ সংযোগের অভাবে কাজ শুরু করতে পারেনি। ২৯৮টা শিল্প সংস্থা টাকা জমা দিয়েছে, বিদ্যুৎ পর্ষদকে জমা দিয়েছে, কিন্তু বিদ্যুৎ পায়নি। পি এইচ ই ৮৩টা পানীয় জল প্রকল্প ৪০ কোটি টাকা ব্যয় করে করেছে, এরমধ্যে ১০ বছরের পুরানো পানীয় জল প্রকল্প রয়েছে।

[5-20 – 5-30 p.m.]

কিন্তু সেখানে বিদ্যুৎ সংযোগ হচ্ছে না। ৫০টি পানীয় জল প্রকল্পের জন্য তারা আগাম ১ কোটি টাকা জমা দিয়েছে। কিন্তু এখনও পর্যন্ত বিদ্যুৎ সংযোগ হয়নি। ৩৩টি পানীয় জল প্রকল্পে বিদ্যুতের জন্য তারা আবেদন করেও সাড়া পায়নি। এছাড়া সেচের ক্ষেত্রে বিশ্বব্যাঙ্কের গ্রামীণ সেচ প্রকল্পের জন্য পর্ষদকে আগাম টাকা জমা দেওয়া সত্ত্বেও সেই গ্রামীণ সেচ প্রকল্পে বিদ্যুৎ সংযোগ হচ্ছে না। এর লক্ষ্যমাত্রা যা ছিল তার ৫০ পারসেন্ট বিদ্যুৎও সংযোগ করতে পারছে না। ১৯৯৬-৯৭ সালে এই প্রকল্পে সেচ-পাম্পে বিদ্যুৎ সংযোগের লক্ষ্যমাত্রা ছিল ২ হাজার ৬২৪, সেখানে ৩১শে মার্চ পর্যন্ত ১ হাজার ১৫৩টির ক্ষেত্রে বিদ্যুৎ সংযোগ দেওয়া সম্ভব হয়েছে। ফলে এই হচ্ছে—এত বিদ্যুৎ উৎপাদন বেড়েছে, বিদ্যুৎ উদ্বৃত্ত হচ্ছে, অথচ বিদ্যুতের অভাবে শিল্পায়ণ হচ্ছে না, পানীয় জলের প্রকল্প মার খাচ্ছে, সেচ মার খাচ্ছে। মাননীয় চেয়ারম্যান স্যার, সারা ভারতবর্ষের বেশিরভাগ রাজ্যগুলোর তুলনায় পশ্চিমবঙ্গে বিদ্যুতের দাম বেশি হওয়া সত্ত্বেও যেভাবে দফায় দফায় বিদ্যুতের দাম বাড়ানো হচ্ছে তার ফলে পশ্চিমবঙ্গের মানুষ বিপর্যস্ত হয়ে পড়েছে। আপনি জানেন গত নভেম্বর মাস থেকে এই ৬ মাসের মধ্যে ৩ বার বিদ্যুতের দাম বাড়ানো হয়েছে। সম্প্রতি

সি.ই.এস.সি. ইউনিট প্রতি ১৪ পয়সা এবং বিদ্যুৎ পর্ষদ ইউনিট প্রতি ২০ পয়সা বিদ্যুতের দাম বাড়িয়েছে। এর আগে ২ বার ইউনিট প্রতি ফুয়েল সারচার্জ বাড়ানো হয়েছে। এর আগে একবার বিদ্যুতের দাম বাড়ানো হয়েছে এবং ২ বার ফুয়েল সারচার্জ বাড়ানো হয়েছে। সম্প্রতি আমরা শুনছি, কালকে বিদ্যুৎ মন্ত্রী বলেছেন, অবশ্য এখনও তিনি প্রস্তাব পাননি। সেই প্রস্তাবে আছে বিদ্যুৎ পর্ষদ প্রস্তাব নিতে চলেছে যে, কার্যত তারা কৃষিতে ভর্তুকি তুলে দিয়ে কৃষিতে বিদ্যুতের দাম দ্বিগুণ করতে চলেছে। যেখানে সেচে প্রতি ইউনিট বিদ্যুতের দাম ছিল ৮৫ পয়সা সেখানে সেচে প্রতি ইউনিট বিদ্যুতের দাম করা হচ্ছে ১.৭০ টাকা। এছাড়া ছোট শিল্প, ছোট বাণিজ্য—এক্ষেত্রে বিদ্যুতের দাম ইউনিট প্রতি ১৫ পয়সা বাড়ানো হচ্ছে। এছাড়া তারা প্রস্তাব নিয়েছে লোকদীপ, কুটিরজ্যোতি ইত্যাদি ক্ষেত্রে যেখানে বিদ্যুতের দাম ছিল পয়েন্ট প্রতি ৬ টাকা সেখানে তারা এখন বিদ্যুতের দাম পয়েন্ট প্রতি ১০ টাকা করবে। এইভাবে মারাত্মকভাবে বিদ্যুতের দাম বাড়ানো হচ্ছে। তারা বলছেন কয়লা, পেট্রোল, ডিজেল ইত্যাদির দাম বাড়ছে সেজন্য বিদ্যুতের দাম বাড়ানো হচ্ছে। আপনাদের হিসাবে বলা হয়েছে যে বিদ্যুতে চুরি, হুকিং, ট্যাপিং, ফল্‌স মিটার রিডিং-এর জন্য কোটি কোটি টাকা লোকসান হচ্ছে। আমার প্রশ্ন যেখানে বিদ্যুৎ সঞ্চালন ও বিদ্যুৎ বন্টনের ক্ষেত্রে ২০.৪ পারসেন্ট ক্ষতি হচ্ছে, সেখানে চুরি, হুকিং, ট্যাপিং এগুলো বন্ধ করতে পারলে বিদ্যুতের অবস্থার উন্নতি হবে। সরকারি, আধা সরকারি সংস্থায় বিদ্যুৎ পর্ষদের প্রচুর টাকা বাকি পড়ে আছে। সেই বকেয়া টাকাগুলো যদি আদায় করা যায় তাহলে বিদ্যুৎ পর্ষদের লাভ হবে। বিদ্যুৎ পর্ষদ বলছে তারা যে পরিমাণ বিদ্যুৎ উৎপাদন করে, সেই পরিমাণ বিদ্যুৎ বিক্রি করে যা পাচ্ছে সেটা অনেক কম হওয়ার জন্য বিদ্যুৎ পর্ষদের লোকসান হচ্ছে। সুতরাং এই বকেয়া টাকাগুলো আদায় করতে পারলে বিদ্যুৎ পর্ষদ একটা লাভজনক সংস্থায় পরিণত হতে পারত। কিন্তু তারা বকেয়া টাকা আদায় করতে পারছে না—এটা বিদ্যুৎ পর্ষদের ব্যর্থতা।

এই ব্যর্থতা পশ্চিমবঙ্গের জনগণের উপর চাপিয়ে দেওয়া হচ্ছে। ফুয়েল সারচার্জ আগেও বেড়েছে। সি.ই.এস.সি. ১৯৯৫-৯৬ সালে লাভ করেছে ৮৬ কোটি টাকা। সুতরাং সি.ই.এস.সি.কে ৫০ পারসেন্ট দাম বাড়ানোর সুযোগ দেওয়া হলে তারা লাভ করবে ১৫০ কোটি টাকা। বিদ্যুতের দাম বাড়ছে অথচ বিদ্যুৎ পর্ষদের কোনও উন্নতি নেই। গ্রাহকরা পুরো বিদ্যুৎ পাচ্ছেন না।

লোডশেডিং হচ্ছে। যেখানে লোড বাড়ছে, ট্রান্সফরমার পুড়ে যাচ্ছে এবং পুড়ে যাওয়ার পর সেইগুলো রিপ্লেস হচ্ছে না, ফলে ঘন্টার পর ঘন্টা লোডশেডিং। সবদিক থেকে বিপর্যস্ত হচ্ছে গ্রাহকরা। অথচ জনস্বার্থের কথা চিন্তা না করে বার বার বিদ্যুতের দাম বাড়িয়ে নেওয়া হচ্ছে। ৬ মাসের মধ্যে তিন-চার বার বিদ্যুতের দাম

বাড়ানো হচ্ছে কেন? এর মধ্যে একটি গোপন রহস্য কাজ করছে। সেটা হচ্ছে, দেশি-বিদেশি, গোয়েঙ্কাসহ বহুজাতিক সংস্থা, বিশ্ব ব্যাঙ্ক, তাদের একটা গোপন চুক্তি—তাদের ইনভেস্টমেন্টের উপর ২০ পারসেন্ট লাভের ব্যবস্থা করে দিতে হবে। সেইজন্যই এইভাবে দেশি-বিদেশি শিল্পপতি এবং বহুজাতিক সংস্থার স্বার্থে দফায় দফায় দাম বাড়িয়ে সাধারণ মানুষের ঘাড় ভেঙে তুলে নেওয়া হচ্ছে।

মাননীয় চেয়ারম্যান স্যার, আমি বলতে চাইছি, সাধারণ মানুষ, গ্রাহকরা জানতে চায়, জ্বালানির মূল্যবৃদ্ধির সাথে বিদ্যুতের দাম বৃদ্ধি এবং যেভাবে ফুয়েল সারচার্জ আদায় করছেন তার তুলনামূলক তালিকা। যেহারে জ্বালানির মূল্য বাড়ছে, সেই তুলনায় সারচার্জ বাড়ছে কিনা জনগণ জানুক। একটা কমিশন করে, বিদ্যুতের দাম বাড়ানো উচিত কিনা, কতটা বাড়বে, সেটা দেখা দরকার। সেইজন্য আমাদের সুনির্দিষ্ট প্রস্তাব, গ্রাহকদের পক্ষ থেকে, সরবরাহকারীদের পক্ষ থেকে একজন করে বিশেষজ্ঞ নিয়ে, একজন বিচারপতিকে নিয়ে কমিশন গঠন করতে হবে এবং সেই কমিশনের মতামত ছাড়া কখনো বিদ্যুতের দাম বাড়ানো হবে না। অন্যায় ও অন্যায্যভাবে যে বিদ্যুতের দাম বাড়ানো হয়েছে, ফুয়েল সারচার্জ অন্যায়ভাবে বাড়াবার যে সিদ্ধান্ত তা প্রত্যাহার করার দাবি জানাচ্ছি। সর্বশেষে বেসরকারি ক্ষেত্রে, জয়েন্ট সেক্টরে কি শর্তে, বিভিন্ন ক্ষেত্রে বিদ্যুৎ প্রকল্পগুলি হয়েছে, সেইগুলো জানতে চাই। আপনি বলেছেন ১৭ পার্সেন্ট বেসরকারি ক্ষেত্রে লাভ নিচ্ছে। কিন্তু জয়েন্ট সেক্টরে অ্যাকচ্যুয়ালি কি কি কন্ডিশনে টাকাটা নিচ্ছে, সেটা জানতে চাই, এটা যথেষ্ট সন্দেহজনক।

**(এরপর মাইক বন্ধ হয়ে যায়)**

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমে কংগ্রেসের আনা কাট মোশনের বিরোধিতা করছি এবং মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করছি।

মাননীয় কংগ্রেস দলের বিধায়ক শ্রী শৈলজা দাসের সঙ্গে আমি এক মত—উনি বললেন, শুধু কলকাতাকে দিয়ে বিচার করা ঠিক না। আমি মন দিয়ে শুনছিলাম, কংগ্রেস দলের যাঁরা বললেন, অশোক দেব, পঙ্কজ ব্যানার্জি, সুদীপ বন্দ্যোপাধ্যায়, তাঁরা সবাই কলকাতার। আমার পরে যিনি বলবেন, তিনিও কলকাতার। তাই, এই কলকাতাকে দিয়ে গোটা পশ্চিমবাংলার বিচার করা যায় না, এতে আমি শৈলজাবাবুর সঙ্গে একমত।

শুধু বিদ্যুৎমন্ত্রীকে গালাগাল দিয়ে কি হবে? একটু গাঁয়ের দিকে যান। আগে একটা গ্রামে কটা পাম্প ছিল, আর এখন কটা আছে, একটু দেখুন। আগের দিনে

গাঁয়ের মধ্যে মাঠগুলোতে আলো জ্বলত না, পাম্প সেট চলত না, এখন সেখনে গেলে মনে হবে একটা শহর, সেখানে আলো জ্বলছে, পাম্প সেট চলছে। এই অগ্রগতিটা এখন ঘটেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অতীত দিনে বিদ্যুতের লাইনগুলো নেওয়া হোত একেবারে পরিকল্পনাহীনভাবে। মাঠের মধ্যে দিয়ে এমনভাবে নিয়ে গেছে যে, সেখানে বিদ্যুৎ কর্মিরা যেতে পারে না। আমি একটা সভা করতে গিয়েছিলাম একটি গ্রামে। সেখানে এক ভদ্রলোককে বললাম, এক কাপ চা খাওয়াবেন? তিনি বললেন, 'এই লোডশেডিং চা নিয়ে আয়।' আমি তো অবাক হয়ে গেলাম। তারপর দেখি, তাঁর ছেলের নাম লোডশেডিং। তার জন্ম হয়েছিল ৭৩ সালে, গাঁয়ের লোক নাম দিয়েছিল লোডশেডিং।

[5-30 – 5-40 p.m.]

এই হচ্ছে আপনাদের আমালের কীর্তিকলাপ। আজকে আপনাদের মনে নেই ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় কত পাম্প সেটে বিদ্যুৎ সংযোগ ছিল? ১৭,১৩২টা। আমাদের আমলে হয়েছে ১ লক্ষ ২ হাজার ৭৭৩। কত গুন? আপনাদের আমলে নাম্বার অফ কনজিউমার ছিল ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডে ৪,২০,২১৩, সি.ই.এস.সি.তে ছিল ৪,৫৪,৫৮৮। ১৯৯৬-৯৭ সালে সেটা ৩৯,৫৭,০০০-এ এসে দাঁড়িয়েছে। কত গুন? শুধু কলকাতা দিয়ে বিচার করলে চলবে না। আজকে বিদ্যুতের উপর আলোচনার জন্য আপনারা কলকাতার বিধায়ক ছাড়া আর কাউকে পেলেন না। পশ্চিমবঙ্গে বিদ্যুতের উন্নয়নের জন্য পঞ্চায়েত লেভেলে কমিটি আছে। তবে হ্যাঁ, হুকিং-ট্যাপিং আছে, এটা ঠেখানো যাচ্ছে না, এতে আপনাদের লোকেরাও পুলিশের সঙ্গে যোগসাজসে কাজ করছে। এটা আমরা জানি। আজকে পেছিয়ে পড়া এলাকার মানুষের কথা আমরা চিন্তা করি। তারা আজকে বিদ্যুৎ পাচ্ছে, তাদের এলাকায় রাস্তাঘাট তৈরি হচ্ছে এবং সর্বত্র উন্নতির চেহারা লক্ষ্য করা যাচ্ছে। সুতরাং শঙ্কর সেনকে গালাগালি দিয়ে কোনও লাভ নেই। আজকে আপনাদের মনে পড়ে না, সেই সময় কি অবস্থা ছিল, কিভাবে চাকরি হয়েছে? আপনারা তো পরিকল্পনা বিহীনভাবে কাজ করেছেন। কিন্তু আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একটা পরিকল্পনার সাথে সমস্ত কাজ করে চলেছেন। আমরা সমস্ত কাজের জন্য জনগণের কাছে দায়বদ্ধ। গ্রাম-বাংলায় পঞ্চায়েত সমিতির মেম্বার থেকে শুরু করে পঞ্চায়েত সমিতির সভাপতি সবাইকে নিয়ে কাজ করা হয়। আপনাদের আমলে কত বিদ্যুৎ হত? তখন কত ভিলেজে বিদ্যুতের কানেকশন ছিল? ১০,৯৮১। আমাদের আমলে, ১৯৯৭ সালে হয়েছে ২৯,২৬৪। এবারে একটা তথ্য তুলে ধরছি, আপনাদেরই সদস্য মাননীয় অজয় দে বিদ্যুৎ মন্ত্রীর কাছে জানতে চেয়েছিলেন, ৩১শে জানুয়ারি, ১৯৯৭ পর্যন্ত নদীয়া

জেলার মোট কতগুলো মৌজা বিদ্যুতায়িত করা হয়েছে (থানাওয়ারী)? তার উত্তরে বলা হচ্ছে, নদীয়া জেলার ১৪টা থানায় ১,২৫৪ গ্রামীণ মৌজায় বৈদ্যুতায়ন হয়েছে। আপনাদের আমলে একটা চার ভাগের এক ভাগও ছিল না। কারণ সেখানকার মানুষ বিদ্যুৎ পেত না। আর এখন আপনাদের লক্ষ্য শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করা।

কয়েকদিন আগে মাননীয় মন্ত্রী মহাশয় কলকাতার অবহেলিত এলাকায় সোশ্যাল ফরেস্ট্রীর কাঠ থেকে বিদ্যুৎ—আপনাদের আমলে এই রকম পরিকল্পনা ছিল? গাঁয়ের মধ্যে দিয়ে ১১ হাজার লাইন চলে গেল, আপনারা বলছেন ভিলেজ হ্যাজ বীন অল্‌রেডি ইলেক্ট্রিফায়েড, এই ছিল আপনাদের বক্তব্য। কিন্তু বিদ্যুৎ মানুষের ঘরে পৌঁছাত না। যে কাজগুলি করার দরকার সেগুলি করবেন না, শুধুই বিরোধিতা করবেন। তথ্যগুলি দেখুন, আপনাদের আমলে ডিস্ট্রিবিউশন লাইন ১৫ হাজার ৬৩০ সি.কে.এম., বামফ্রন্ট আমলে সেটা হয়েছে ৬৬ হাজার ৪৬৩ সি.কে.এম., চারগুণ বেশি। ট্রান্সমিশন লাইন হচ্ছে ৩৩ হাজার ৪৬৮, আর বামফ্রন্ট আমলে ৭৭ হাজার ১৯২, সাবজেস্টেশন আপনাদের আমলে ছিল ১৯৭৭ সালে ১৩২টি, আর আমাদের সময়ে ৩২৫টি, আমি ছোট ছোটগুলি বললাম না, এগুলি আবার লাখের উপর চলে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা যতই বলি না কেন কাজ হচ্ছে, এঁরা কিন্তু শুধুই বিরোধিতা করবেন। সব সময় বামফ্রন্টের বিরুদ্ধে আক্রমণ করেন। এই বিধানসভায় ওঁদের সিনিয়র মাননীয় সদস্য একটি বিকৃত খবর দিলেন, তখন মাননীয় সদস্য তপন হোড় মহাশয় তার প্রতিবাদ করেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে মিথ্যা কথা বলতে এঁরা অভ্যস্ত। কংগ্রেস বিধায়কদের জন্মের সময় তাঁদের মা তাঁদের মুখে একটা মিথ্যা কথা ঢুকিয়ে দিয়ে ছিলেন, তাই স্যার, ওঁরা মিথ্যা কথার থেকে কিছু জানে না। পশ্চিমবাংলায় পঞ্চায়েতের মাধ্যমে বিদ্যুতের অগ্রগতি হচ্ছে, সেখানে মিথ্যা কথা বলে পশ্চিমবাংলার অগ্রগতিকে রোখা যাবে না। একথা বলে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডঃ শঙ্কর সেন মহাশয়ের ৬১ নং দাবির অধীনে যে ব্যয় বরাদ্দের প্রস্তাব রেখেছেন, সেই প্রস্তাবকে অতি সাধারণ কারণে বিরোধিতা করে এবং আমাদের দলের বিধায়কের আনা ছাঁটাই প্রস্তাবের সমর্থনে আমার বক্তব্য রাখছি। গতানুগতিক বক্তব্য আমি রাখতে চাই না, আমার ৩টি প্রশ্ন রয়েছে, ডঃ সেনকে অনুরোধ করব এবং এই সৎ এবং সাহসী মানুষটি এই হাউসের সামনে এই ৩টি প্রশ্নের উত্তর দেবেন। আর দুটি তাঁর অসহায়তার ছবি তুলে ধরবো। অনেক বক্তব্য মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বিধায়কেরা বললেন। আমার

ছোটবেলার কথা মনে পড়ছে, আজও কানে বাজছে একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে সুনীলবাবুদের বক্তব্য একটু অস্পষ্ট হয়ে গেলেও দেখতে পাচ্ছি, সুনীলবাবুরা ৩ নং বাড়ি সম্বন্ধে বলতেন টাটা, বিড়লা, গোয়েঙ্কা। সেই গোয়েঙ্কাদের লুঠ করতে দেওয়া হচ্ছে কলকাতা তথা বাংলার ইলেক্ট্রিসিটি সাপ্লাই, ট্রান্সমিশন, ডিস্ট্রিবিউশন সমস্ত কিছু। ডঃ সেন চেষ্টা করছেন এবং তিনি তার অসহায়তার কথাও বলছেন, এখানে অনেকে বলেছেন, আমি নাকি ডঃ সেনকে গালাগালি করতে চাই। মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বন্ধুরা শুনুন আমার সে ধৃষ্টতা নেই, সেই শিক্ষাও নেই। মার্কস্‌বাদী কমিউনিস্ট পার্টির বন্ধুরা যে শিক্ষায় শিক্ষিত সেই শিক্ষায় আমরা শিক্ষিত নই। তা নাহলে তিনি একজন বি.ই. কলেজের চীফ এবং একটা ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলর এবং তিনি আবার একজন বিদ্যুৎমন্ত্রী হওয়া সত্ত্বেও তাঁকে অপমান করবার জন্য গোয়েঙ্কারা পুলিশমন্ত্রীকে বি. ই. কলেজে নিয়ে গেছেন। এই শিক্ষায় শিক্ষিত মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বন্ধুদের কাছে দু-একটি কথা বলতে চাই।

[5-40 – 5-50 p.m.]

আমার তিনটি প্রশ্ন, প্রশ্ন এক—সি.ই.এস.সি.'র কাছে আমাদের গভর্নমেন্ট তথা বাংলার মানুষ ১০০ কোটি টাকা পায়। এস.ই.বি. এবং পি.ডি.সি.এল. ৪০ কোটি টাকা পায়। ওদের যে টাকাটা সরকারকে দেয়ার কথা, সেই টাকাটা আদায় করার ব্যাপারে আপনি কি বন্দোবস্ত গ্রহণ করেছেন বা করছেন? মুখ্যমন্ত্রীর বাড়িতে এক মাস আগে এবিষয়ে একটা সভা করেছিলেন, সেখানে বুদ্ধবাবু উপস্থিত ছিলেন। অসীমবাবুর ঘরেও মিটিং হয়েছিল, সেখানে আপনি ছিলেন, ফিনান্স মিনিস্টার ছিলেন, পাওয়ার সেক্রেটারি ছিলেন, ফিনান্স সেক্রেটারি ছিলেন। সেখানে কথা হয়েছিল—গোয়েঙ্কাদের জনসমক্ষে তুলে ধরা হবে। অ্যাড্ দিয়ে; খবরের কাগজে অ্যাড্ দিয়ে জনগণকে জানানোর কথা ছিল। খবরের কাগজে বেরিয়েছিল, "বাসু ট্রিপস্ হাই ভোল্টেজ এস.ই.বি. অ্যাড অন সি.ই.এস.সি. ডিফল্ট।" গোয়েঙ্কারা টাকা দিচ্ছে না, ফলে রুরাল ইলেক্ট্রিফিকেশন হ্যাম্পার্ড হচ্ছে। এন.টি.পি.সি.'ও থমকে দাঁড়িয়েছে। তাদের দেনা এবং অন্যান্য ফিনান্সিয়াল ইন্সটিটিউশনের দেনা আপনি শোধ করতে পারছেন না। আপনি লড়াই করছেন, কিন্তু আপনার সীমাবদ্ধতা আছে আমরা জানি, সুতরাং আপনি কতটুকু লড়বেন, কতক্ষণ লড়বেন? এই প্রশ্নই আজকে আমাদের সামনে বড় হয়ে দাঁড়িয়েছে। আজকে প্রশ্ন হচ্ছে—সেই অ্যাড উইথড্র করে নেওয়া হ'ল—সেই অ্যাড্ দেওয়া হল না কেন?

আসুন কসবার প্রশ্নে, সেখানে দুটো গ্যাস টার্বাইন আছে—২০ প্লাস ২০-৪০ মেগা ওয়াট পাওয়ার উৎপাদন করে। পাঁচ বছর পরে চীফ মিনিস্টারের রিকোয়েস্টে আরও ১ বছর এক্সটেনশন হল। আপনি চেয়েছিলেন গ্যাস টার্বাইন দুটো নিয়ে নিতে।

আপনার সৎ উদ্দেশ্য ছিল। আপনার ঐ সৎ উদ্দেশ্য চরিতার্থ করার দিন আগামী জুলাই মাসে আসছে। আমরা দেখব আপনি কি করেন! কিন্তু আপনাকে এখনই বলতে হবে, আপনি কি করবেন? আপনি চেয়েছিলেন একটা হলদিয়ায় এবং একটা উত্তর ২৪-পরগনার প্রত্যন্ত গ্রামে দেবেন। এই জুলাই মাসে সেই এক্সটেনশন পিরিয়ড শেষ হচ্ছে কসবা গ্যাস টার্বাইনের। আপনাকে বলতে হবে, হাউসে উত্তর দিতে হবে যে, আপনি কি বন্দোবস্ত করতে যাচ্ছেন? ঐ গ্যাস টার্বাইনের জন্য গভর্নমেন্ট পাচ্ছে মাত্র ১৫ লক্ষ টাকা, আর গোয়েঙ্কারা পাচ্ছে ৪০ কোটি টাকা। এই বন্দোবস্ত, এই ব্যবস্থা আপনি মানবেন, কি মানবেন না বা এই বন্দোবস্ত, এই ব্যবস্থা চালু রাখবেন, কি রাখবেন না তা আপনাকে হাউসে বলতে হবে।

বজবজে ৫০০ মেগা ওয়াট ডিস্ট্রিবিউশনের ব্যাপারে ইন অ্যাকোর্ডেন্স উইথ সেন্ট্রাল ইলেক্ট্রিসিটি অথরিটি অ্যান্ড গভর্নমেন্ট অব ইন্ডিয়া, একটা এলাকায় পাওয়ার ডিস্ট্রিবিউশনের কাজে এক্সকালেশন হয় না। কিন্তু এ ক্ষেত্রে সরকার এবং জ্যোতিবাবুর ওপর চাপ সৃষ্টি করা হয়েছে—আরও ৬০০ কোটি টাকা বাড়িয়ে দিতে হবে। ১৭৫০ কোটি টাকার জায়গায় ২৩৮০ কোটি টাকা করতে হবে। আপনি সেটা মানেননি, আমরা জানি। আপনি মানতে পারেননি বলে আপনাকে অপমান করা হল। আপনাকে বাদ দিয়ে বুদ্ধদেব ভট্টাচার্যকে আই.আই.টি'তে দীক্ষান্ত ভাষণ দিতে নিয়ে যাওয়া হল। আজকে প্রশ্ন হচ্ছে, আমাদের স্টেট থেকে ওরা টাকা লুঠ করছে। আমাদের স্টেটে ওরা কি কন্ট্রিবিউট করছে তা কি জ্যোতিবাবু বলতে পারবেন? ওরা অন্যত্র কন্ট্রিবিউট করছে, আমাদের রক্ত চুষে অন্যত্র দুটো পাওয়ার স্টেশন কিনেছে, একটা নৈদায়, আর একটা ভুবনেশ্বরে। ওদের বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

আপনার ডিপার্টমেন্টের কন্‌কারেন্স আছে, ৩০১-এর স্লাব আছে বিলের ক্ষেত্রে তার ওপর ওরা যে বিলটা বাড়াচ্ছে তাতে দেখছি প্রায় ২৩ টাকা মতো বেশি হচ্ছে। অথচ ওরা লাভ করছে ১৭৩ টাকার ওপর। শুধু তাই নয় লভ্যাংশকে ওরা আরও বেশি করে বাড়িয়ে নিচ্ছে। এই ঘটনা ঘটছে। এর বিরুদ্ধে আপনি কি বন্দোবস্ত, কি ব্যবস্থা নিচ্ছেন? আপনি কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা, সেকথা আপনাকে এখনই বলতে হবে।

আপনার এই গ্লোবালাইজেশনের যুগে, এই লিবারালাইজেশনের যুগে অন্য কোনও বিকল্প হাউসকে ইনভাইট করছেন না কেন? পশ্চিমবাংলায় আর একটা পাওয়ার প্রোজেক্ট, আর একটা এনরণের মতন আর একটা কোজেনট্রিকসের মতন প্রকল্প হল না কেন সেটা আপনাকে বলতে হবে? অন্যান্য সমস্ত রাজ্যে যেখানে ১০০ পারসেন্ট রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন সেখানে পশিচমবাংলায় কেন ৭৫ পারসেন্ট রুর‍্যাল

ইলেক্ট্রিফিকেশন? কেন ১০০ পার্সেন্ট নয়? কেন ফার্স্ট ক্লাস পাওয়ার প্রোজেক্ট পশ্চিমবাংলার বুকে আসছে না? আপনি বলেছেন সাব-স্টেশনের কাছাকাছি ইন্ডাস্ট্রি করতে হবে, তা নাহলে ডিউ রেটে বিদ্যুৎ দিতে পারবেন না। আপনি এসব কি কথা বলেছেন? এর ফলে তো ডিমরালাইজেশন আসবে ইন্ডাস্ট্রিতে, ছোট-বড় মাঝারি ইন্ডাস্ট্রিতে। আপনি কি জানেন, আপনার ডিপার্টমেন্টের পাশাপাশি অর্থাৎ প্যারালাল ডিস্ট্রিবিউশন চলে? ৪০ কোটি টাকার বিদ্যুৎ চুরি হয়? আপনি তো চুরির কথা বলেছেন, আপনি তো চোরের কথা বলেছেন, আপনি অসহায়তার কথা বলেছেন, আপনি কর্মচারিদের কথা বলেছেন। তাহলে বর বড়, না কনে বড়? আপনি বড়, না গোয়েঙ্কা বড়? আপনি বড়, না বিদ্যুৎ পর্ষদ বড়? আপনি বড়, না বিশেষ রাজনৈতিক দলের মানুষ বড়? আপনি বড়, না আপনার যে গ্রুপ ইলেক্ট্রিক ইউনিট রয়েছে সেই ইউনিটের এস.এস. বড়? আপনি হুগলি জেলার গ্রুপ ইলেক্ট্রিকের একজন এস.এস.কে ট্রান্সফার করলেন। কিন্তু আজ পর্যন্ত সেই এস.এস. ট্রান্সফার হয়নি। তার বিরুদ্ধে সুনির্দিষ্ট অভিযোগ আছে। একজন কৃষক পরিবারের যুবক, শ্রী প্রবীর কুমার দে আপনাকে জানিয়েছেন, আমি বিদ্যুৎ চাইতে গেলে, মিটার চাইতে গেলে কর্মচারিরা ঘুষ চায়, আমাকে অযথা হয়রানি করা হচ্ছে। সেই ছেলেটি আপনার কাছে উপস্থিত হয়ে বলেছে, আমার কাছ থেকে ঘুষ চেয়েছিল, কিন্তু আমি দিতে পারিনি। সেইজন্য ১৯৯৫ সাল থেকে ১৯৯৭ সাল পর্যন্ত এই ২ বছর ধরে আমি ইলেক্ট্রিসিটি পাচ্ছি না, মিটার পাচ্ছি না। এই ব্যাপারে সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার ব্যবস্থা নিলেন, ভিজিলেন্স কমিশন হল। আপনিও তার বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছিলেন। কিন্তু দেখা গেল, সবাই সরে গেল, কিন্তু সেই এস.এস.কে সরাতে পারেননি, সেই সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ার সরে গেছে। বিদ্যুৎ পর্ষদের এই বাস্তুঘুঘুর বাসা আপনি ভাঙতে পারেননি এবং পারবেনও না। এখানেই প্রশ্ন থেকে যায়। আমাদের লিডার অফ দি অপোজিশন আপনাকে একটা চিঠি দিয়েছিলেন। আপনার কাছে শ্রী গুলশন মল্লিক সৌগত রায়কে সঙ্গে নিয়ে গিয়েছিলেন। ঘটনাটি ঘটেছে ১৫-৩ তারিখে। লিডার অফ দি অপোজিশন চিঠি লিখেছেন ১৮-৩ তারিখে। আর আপনি ২৫-৩ তারিখে চিঠি দিয়ে জানালেন ব্যবস্থা নেওয়া হচ্ছে। আমার প্রশ্ন কি ব্যবস্থা নেওয়া হয়েছে অনলি বিহেভিয়ারের জন্য? কি ব্যবস্থা নিলেন এস.এস.এর বিরুদ্ধে সেটা আপনাকে বলতে হবে। একজন এম.এল.এ. শ্রী সৌগত রায়কে সঙ্গে নিয়ে আপনার কাছে ঘুষের অভিযোগ করতে গিয়েছিলেন। তাঁরা বলতে গিয়েছিলেন টাকা নিয়ে পয়সা নিয়ে কানেকশন দিচ্ছে, তা না হলে কানেকশন দিচ্ছে না। তার বিরুদ্ধে বলতে গেলে অসদ ব্যবহার করা হয়েছে। ঐ এস.এস.এর বিরুদ্ধে আমাদের লিডার অফ দি অপোজিশন, আমাদের দলের শ্রী সৌগত রায়কে সঙ্গে নিয়ে শ্রী গুলশন মল্লিক আপনার কাছে যে অভিযোগ করলেন,

সেই অভিযোগের বিরুদ্ধে আপনি ব্যবস্থা নিতে পারলেন না। আপনি ব্যবস্থা নিতে পারবেনও না ঐ এস.এস. সোমরা বাজারের বিরুদ্ধে। মন্ত্রীকে বলা সত্ত্বেও সেই ছেলেটিকে ২ বছর বিদ্যুতের কানেকশন দেয়নি। আপনি ডঃ সেন হতে পারেন, আপনি ভি.সি. হতে পারেন, আপনি বি.ই. কলেজের চীফ হতে পারেন, বাংলার মানুষের কাছে আপনি যত বড় পণ্ডিত, তত বড় অপদার্থ অ্যাডমিনিস্ট্রেটর হিসাবে। আজকে প্রশ্ন সেখানেই। আপনি বলেছিলেন হাই-ভোল্টেজের সুনির্দিষ্ট নিরবিচ্ছিন্নভাবে বিদ্যুৎ না দিতে পারলে বিদ্যুতের দাম বাড়ানো হবে না। আপনি সেটা পারেননি, আপনার ক্ষমতা নেই গোয়েঙ্কার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া। সেইজন্য আমি আমাদের আনীত কাট-মোশনকে সমর্থন করে এবং বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ শঙ্করকুমার সেন ১৯৯৭-৯৮ সালের ৬৯ নম্বর খাতে যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করে দু-একটি কথা বলছি। প্রথমে রবীন্দ্রনাথের একটি কথা বলি,

"নয়নের দৃষ্টি হতে ঘুচবে কালো,
যেখানে পড়বে সেথায় দেখবে আলো।"

[5-50 – 6-00 p.m.]

যাদের চোখ থেকে অন্ধকার বিদূরিত হয়নি তারা আলোর সংবাদ জানেন না, জানতে পারেন না। ওরা স্যার, ১৯৭২ থেকে ১৯৭৭ সালের পরিসংখ্যান দিয়েছেন। সেই সময় পেপার খুললেই তো আমরা দেখতে পেতাম শুধু লোডশেডিং-এর খবর। আজকে লোডশেডিংটা কিন্তু কোনও খবর নয়। কিন্তু কিছু জায়গায় হয়ত হয় আবার সেটা যাতে বিদূরিত হয় সে চেষ্টাও চলে। স্যার, বিরোধীপক্ষের মাননীয় মন্ত্রীরা বিদ্যুৎ মন্ত্রী মহাশয়কে শুধু পাথর ছুঁড়েই মারলেন কিন্তু তার পাণ্ডিত্য যে সর্বজনস্বীকৃত, তিনি যে মন্ত্রী হিসাবে কৃতবিদ্য, দক্ষ সেটা স্বীকার করলেন না। অর্থাৎ মন্ত্রী মহাশয়ের দিকে বিরোধীপক্ষ শুধু পাথরই ছুঁড়লেন, দুটো ফুল ছুঁড়লেন না। ডিপার্টমেন্টের মন্ত্রী হিসাবে তিনি যে অনেক বেশি কাজ করেছেন এবং করছেন এবং সঙ্গে সঙ্গে দেশের ভালোর জন্য তিনি যে কাজ করছে সে কথাটাও বিরোধীপক্ষের বলা উচিত ছিল কিন্তু তারা তা বললেন না। সমালোচনা করতে হলে যতটা তিনি পেরেছেন এবং যতটা তিনি পারেননি সবটাই বলা উচিত। বিরোধীপক্ষের মনে রাখা উচিত যে দেশটা আমাদের সকলের। এ ক্ষেত্রে সরকারপক্ষেরই শুধু দায়িত্ব নয়, আপনাদের দায়িত্ব

নিয়ে কাজ করা উচিত। ভাল সাজেশনস নিশ্চয় দেবেন, যেটা হয়নি নিশ্চয় বলবেন কিন্তু সবটা মিলিয়েই বলবেন, একতরফা নিন্দা করে যাবেন না। এবারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা বলব। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় বলেছেন যে তিনি ২১টি সাব-স্টেশনকে চিহ্নিত করেছেন তাদের ক্ষমতা বৃদ্ধির জন্য এবং নতুন ট্রান্সফরমার বসানোর কথা বলেছেন। এই প্রসঙ্গে আমি তমলুকে যে ১৩২ কে.ভি. সাব স্টেশন হবার কথা সে প্রসঙ্গে কয়েকটি কথা বলছি। আমরা জানি যে এরজন্য জমি নেওয়া হয়েছে, এখানে মাটির কাজও শেষ হয়ে গিয়েছে। কিন্তু এই সাব স্টেশনটির কাজ শুরু হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করবো, এর কাজটি যাতে ত্বরান্বিত হয় সেটা দেখবেন। কারণ এই সাব স্টেশনটির উপর নির্ভর করছে নরঘাটের টাওয়ার প্রকল্প। আমি জানি মাননীয় মন্ত্রী মহাশয় গ্রামে গ্রামে যান এবং নিজে গিয়ে সব দেখাশুনা করেন। আমি বিধায়ক হবার পর জানি তিনি নিজে গিয়ে দেখে সেটা অ্যাপ্রুভ করে এসেছেন। হলদি নদীর উপর ৮০ ফুট উঁচু দিয়ে এটা যাচ্ছে এবং তা রেয়াপাড়া সাব স্টেশনকে যুক্ত করবে। এটাও নির্ভর করছে তমলুক-এর সাব-স্টেশনের উপর। স্বাধীনতা সংগ্রামের পীঠস্থান তমলুক, অবিভক্ত নন্দীগ্রাম এলাকার মানুষ যাতে বিদ্যুৎ পান তা দেখার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। আশা করা হচ্ছে জুলাই মাসে এর উদ্বোধন হবে। এর পর মেন্টেনেন্সের ব্যাপারটা বিশেষভাবে দেখার জন্য মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ জানাচ্ছি। মেন্টেনেন্স সাব ডিভিসনগুলি অনেক দূরত্বে অবস্থিত হবার জন্য কাজের খুবই অসুবিধা হয় এবং মানুষও অসুবিধায় পড়েন। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, তমলুক মহকুমার নরঘাট বিধানসভা এলাকার চণ্ডীপুর, বাজপুর, ভগবানপুর, খেজুরি, নন্দীগ্রাম, মেদিনীপুর জেলার এই সমস্ত এলাকায় মেন্টেনেন্সের কাজ করার ব্যাপারে অনেক সুবিধা হবে। এ বিষয়টি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষভাবে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। আপনার দপ্তরে যে সব সুদক্ষ কর্মী আছেন তারা আরও ভালভাবে কাজ করতে পারবেন যদি এই মেন্টেনেন্স সাব ডিভিসনগুলি একটি নির্দিষ্ট দূরত্বের মধ্যে আপনি রাখেন। তারপর স্কুলগুলিতে যে বিদ্যুৎ দেওয়া হয় তারজন্য কমার্সিয়াল চার্জ নেওয়া হয়। এটা পরিবর্তন করে ডোমেস্টিক হারে স্কুলগুলির কাছ থেকে বিদ্যুতের চার্জ নিলে স্কুলগুলির সুবিধা হয়। হুকিং, ট্যাপিং-এর ব্যাপারে এখানে অনেক মাননীয় সদস্যই বলেছেন। এতে সরকারের বহু টাকা ক্ষতি হচ্ছে। এ ক্ষেত্রে আমার বক্তব্য, সরকারপক্ষ, বিরোধীপক্ষ এবং পঞ্চায়েত সকলের এক হয়ে এর বিরুদ্ধে রুখে দাঁড়ানো দরকার এবং তা হলে মনে হয় এই হুকিং, ট্যাপিং বন্ধ হবে। পরিশেষে এই বাজেটকে সমর্থন করে এবং কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কাটমোশনে যে সব পয়েন্ট আছে এবং এখানে আজকের আলোচনায় যেসব পয়েন্ট বেরিয়ে এসেছে তারমধ্যে ভাগ করে আমি আমার বক্তব্য রাখছি। প্রথমেই যে কথাটি আমার বলা দরকার বলে মনে করি সেটা হচ্ছে—দু'জন মাননীয় সদস্য এ প্রসঙ্গে বলেছেন—যে আমি বলেছি যে 'রাজনৈতিক নেতারা বিদ্যুৎ চুরি করছেন'। এটা স্যার, অত্যন্ত বিনয়ের সঙ্গে, কারুকে কোনও রকম আঘাত না করেই বলছি, আমি কোথাও বলিনি যে রাজনৈতিক নেতারা বিদ্যুৎ চুরি করছেন।

(গোলমাল)

বিদ্যুৎ পর্ষদ বেসরকারিকরণের যে রিপোর্ট কিছু কিছু কাগজে বেরিয়েছে, তার সম্বন্ধে মতামত জানতে গেলে সবটা কিন্তু ভাল করে জানা দরকার। ..... **(গোলমাল)** .....খবরের কাগজে যে রিপোর্ট বেরিয়েছে তার সঙ্গে সব ঠিক ব্যাপার কি সেগুলি বলতে হয়। (**এ ভয়েস; বলুন** এগুলি বলতে গেলে প্রায় ২ ঘন্টা লেগে যাবে।) ....**(গোলমাল)**..... আমি ছোট করে বলছি যখন আপনারা শুনতে চাচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজনৈতিক নেতাদের সম্পর্কে কোনও কথা আমি বলিনি। আমি যেটা বলেছিলাম সেটা হচ্ছে, মানুষকে যদি বিদ্যুৎ পরিষেবা দিতে হয় তাহলে রাজ্য বিদ্যুৎ পর্ষদ এখন যেভাবে চলছে, তার মনোলেথিক স্ট্রাকচার যা আছে, আপনারা ভাল করে ভেবে দেখুন, সল্ট লেকে হেড অফিস রেখে পশ্চিমবাংলার দূর-দূরান্তের গ্রামে বিদ্যুৎ দেওয়া যাবে কিনা। আর রি-স্ট্রাকচারের যে কথা বলা হয়েছিল, রি-স্ট্রাকচার মানে বিদ্যুৎ পর্ষদ বাতিল করা নয়—এই কথাটা মনে রাখতে হবে। রি-স্ট্রাকচার, রি-অর্গানাইজেশন, এইসব কথা বুঝতে হবে। যাইহোক, আজকে বাজেটে সই সম্পর্কে কোনও প্রশ্ন কেউ তোলেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আবার বলতে চাই যে, কোনও রাজনৈতিক নেতাকে বিদ্যুৎ চুরি করার কথা আমি বলিনি। আমি বলিনি যে নেতারা বিদ্যুৎ চুরি করেন। আমি দ্ব্যর্থ ভাষায় এই কথা বিধানসভায় বলতে চাই। আজকে যে আলোচনা হয়েছে এবং যেগুলি কাট মোশনে বেরিয়ে এসেছে এবং এর মধ্যে কিছু আছে স্থানীয় সমস্যা। মাননীয় বিধায়ক যারা স্থানীয়গুলি তুলেছেন এবং কাট মোশনে স্থানীয় প্রবলেম যেগুলি আছে, আমি সেগুলির উত্তর আগামী ১৫ দিনের মধ্যে জানিয়ে দেব। এবারে কিছু খুচরো প্রশ্ন যেগুলি উঠেছে সেগুলির উত্তর দিতে চাই। তারপরে আমি আসব ডিফিকাল্ট এরিয়া 'লাইক রুরাল ইলেক্ট্রিফিকেশন'এর কথায় যেটা আমি আমার বাজেট প্রতিবেদনে ঢাকবার চেষ্টা করিনি, অমার বাজেট প্রতিবেদনে বার বার বলেছি যে, রুরাল ইলেক্ট্রিফিকেশনে আমাদের একটা 'ডিসম্যাল পিকচার' আছে। এই 'ডিসম্যাল' শব্দটি আমি আমার ইংরাজি ভাষণে মেনশন করেছি।

আশা করি সকলে বুঝবেন যে, how aggrieved I am and how concerned I am. এবারে আমি কিছু কিছু ছোট প্রশ্নের উত্তর আগে দিয়ে নিই। 'এনার্জি ইনটেক ফ্রম আউট সাইড এজেন্সি'—একটা কথা উঠেছে যে আমরা বাইরের যে এজেন্সি আমাদের সাপ্লাই করে তাদের কাছ থেকে বেশি করে বিদ্যুৎ নিচ্ছি, আমাদের বিদ্যুৎ কেন্দ্রগুলিতে উৎপাদন করছি না, কিছু কিছু বন্ধ করে রাখছি। আমি আপনাদের একথা বলতে চাই, মনে করুন এন.টি.পি.সি. ফারাক্কায় ১৬ শত মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন হওয়ার কথা এবং তার তিনের এক অংশ আজকে পশ্চিমবঙ্গের প্রাপ্য। এখন আমরা যদি এই বিদ্যুৎটা না নিই—(এর কমার্শিয়াল সাইডটা বুঝতে হবে)—তাহলেও আমাদের ফিক্সড কস্টটা দিতে হবে। আপনারা নিশ্চয়ই কে.পি. রাও কমিটির 'টারিফ' সম্পর্কে শুনেছেন। আমরা যদি এক অংশও বিদ্যুৎ না নিই। যদি কোনও বিদ্যুৎ না টানি তাহলেও আমাদের ঐ পাওয়ার প্ল্যান্টের ফিক্স কস্টটা দিতে হবে। অর্থাৎ এখন যা দাঁড়াচ্ছে, যেটা বিধায়করা বলেছেন আমাদের ঘাটতি আছে, (পাওয়ারের রিপোর্ট থেকে বলেছেন যে আমাদের ঘাটতি আছে) এই ঘাটতিটা কিন্তু রাজ্যের যে টোটাল ডিম্যান্ড, সেই ডিম্যান্ড থেকে রাজ্যের যে উৎপন্ন হয় সেই ঘাটতি। তার সঙ্গে যদি ১৬ শত মেগাওয়াটের তিনের এক অংশ যোগ করেন, কাহেল গাওয়ের ১৬ শতাংশ, ডি.ভি.সি. এলাকায় যেখানে আমরা বাধ্য ডি.ডি.সি.র কাছ থেকে বিদ্যুৎ নিতে, এগুলি অ্যাড করলে কিন্তু আমাদের স্টেট এখনও সারপ্লাস জেনারেশন আছে। প্রশ্ন সেটা নয়। এই সারপ্লাস জেনারেশন নিয়ে আমি আমার প্রতিবেদনে বলেছি। এতে আনন্দিত হওয়ার কিছু নেই। আমাদের যে ডিম্যান্ড বাড়ছে সেই বিষয়ে আমি আসব যে, ডিম্যান্ড কতটা আছে, কিভাবে বাড়ছে। ও.ই.সি.এফ.'র কাছে আমরা আর. অ্যান্ড এম.-এর জন্য ব্যান্ডেল, সাঁওতালদি ইত্যাদি প্লেস করছি। আপনারা অনেকে ভুলে গেছেন। ১৯৯১ সালে সাঁওতালদি সম্পর্কে অনেকে অনেক কথা বলেছিলেন। সেই সাঁওতালদি কিছুটা 'রেনোভেশন' এবং 'মডার্নাইজেশন' করার পরে একটা সুস্থ জায়গায় পৌঁছেছে। তবে আরও 'রেনোভেশন' এবং 'মর্ডানাইজেশন' করা দরকার। ব্যান্ডেলকেও আমরা 'রেনোভেশন' করি। ব্যান্ডেল সম্পর্কে আগে দেখেছি যে, কোন্ মেশিন চলে যাচ্ছে, কোন্ মেশিন আসছে, সেটা খবরের কাগজে বড় বড় করে বের হত।

[6-00 – 6-10 p.m.]

এখন খুব তাড়াতাড়ি তারা ফিরিয়ে আনছে, দক্ষতার সঙ্গে ফিরিয়ে আনতে পারছে, প্রিভেনটিভ মেন্টেনেন্সের যে টেকনোলজি যে মেথড সেটা অ্যাপ্লাই করে। এই দুটি বিদ্যুৎ কেন্দ্র, মনে রাখতে হবে, ৩০ বছরের বেশি হয়ে গেল। ওদের ভেরিয়াস কন্ট্রোল সিস্টেম্, ভেরিয়াস ইন্সট্রুমেন্টেশন যা দিয়ে বিদ্যুৎ তৈরি করবে। সেগুলি

অনেক পুরানো, এইগুলিকে মডার্নাইজ করতে হবে। মডার্নাইজ মানে হচ্ছে ডিজিটাল ইলেকট্রনিক্স, কম্পিউটারে আনতে হবে। সেই মডার্নাইজ করতে অনেক টাকার দরকার, যার জন্য ব্যান্ডেলের জন্য ২৩৭ কোটি টাকা এবং সাঁওতালডির জন্য ৭৮ কোটি টাকা ধরা হয়েছে, বই-এর পেছনে দেখবেন মেনশন করা আছে। এই টাকার জন্য আমরা ও.ই.সি.এফ.-এর কাছে দরখাস্ত করেছি। এটাতে দুঃখ করার কিছু নেই, আমাদের টাকা নেই সেই জন্য সফ্‌ট লোনে যাচ্ছি। কিন্তু এটা মনে রাখতে হবে যে লোনের জন্য দরখাস্ত করা আর লোন পাওয়া এর মধ্যে বিরাট ফারাক আছে। ১৯৯৩ সালের দুর্গাপুর প্রোজেক্টের জন্য দরখাস্ত করেছিলাম, পুরানো মেশিন, ডাক্তার বিধানচন্দ্র রায়ের সময়কার, দুর্গাপুর সংস্থার যে ইউনিটগুলির জন্য দরখাস্ত করেছিলাম, আজ পর্যন্ত তার ক্লিয়ারেন্স আসেনি। ৪ বছর হয়ে গেল, ক্লিয়ারেন্স আসেনি ১৯৯৩ সাল থেকে। আমি গর্বের সঙ্গে বলতে পারি, ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলে আমরাই প্রথম বলেছিলাম যে 'রেনোভেশন' এবং 'মডার্নাইজেশন'-এর দিকে নজর দেওয়া দরকার। কারণ এখন ১ কোটি ইনভেস্ট করলে ১ মেগাওয়াট বিদ্যুৎ আসবে। কেন্দ্রীয় সরকারের হিসাব অনুযায়ী নতুন বিদ্যুৎ কেন্দ্র করতে গেলে ৪ কোটি টাকা লাগবে ১ মেগাওয়াট বিদ্যুৎ পেতে। আমরাই প্রথম এই কথা বলেছিলাম। তখন ভারত সরকার আনন্দের সঙ্গে এই পলিসি গ্রহণ করেছিল কিন্তু কোনও ব্যবস্থা তাঁরা করেননি। নতুন ইউনিট করতে গেলে নানা সমস্যা আছে, কোন লিংকেজ তার ক্লিয়ারেন্স নিতে হবে, এনভায়রনমেন্ট ক্লিয়ারেন্স নিতে হবে। নতুন বিদ্যুৎ কেন্দ্রের জন্য ছাড়পত্র দরকার। এটা সর্বভারতীয় ক্ষেত্রে একটা অসঙ্গতি। এই ইলেকট্রো-স্টাটিক পেসিফিকেটর, বিদ্যুৎ কেন্দ্রগুলি থেকে যে ছাই বেরিয়ে যায় সেটা আটকাতে এই পেসিফিকেটর কাজে লাগে। এই থার্মাল পাওয়ার স্টেশনে যে ধোঁয়া বার হচ্ছে সেটা দেখবেন সাদা ধোঁয়া। সেখানে ৪টি ইলেকট্রো-স্টাটিক পেসিফিকেটর বসানো হয়েছে। বাইরে থেকে বুঝতে পারবেন ইলেকট্রো-স্টাটিক পেসিফিকেটর কাজ করত কিনা। যদি বিদ্যুৎ কেন্দ্রগুলি থেকে কালো ধোঁয়া বার হয় তাহলে বুঝবেন ইলেকট্রো-স্টাটিক পেসিফিকেটর কাজ করছে না। কৃষিতে ভর্তুকি তুলে দেওয়ার কথা উঠেছে। আশ্চর্য হলাম। আমাদের কাছে এইরকম কোনও প্রস্তাব নেই। এই প্রস্তাব এলে আমরা গ্রহণ করব তা নয়। আপনাদের এটা জানা দরকার একটা স্যালো টিউবওয়েলে বিদ্যুৎ পৌছে দিতে মূল্য পড়ছে প্রতি ইউনিটে ১.৮৭ টাকা আর আমরা চার্জ করছি ২২ পয়সা। ১.৬৫ টাকা ভর্তুকি দিতে হচ্ছে। আপনাদের কি ধারণা এই ২২ পয়সা থেকে ১.৮৭ টাকা করে দেব? এটা আপনারা ভাবলেন কি করে? হ্যাঁ, আমরা বাড়িয়েছি। গত নভেম্বর থেকে নতুন ট্যারিফ এসেছে, আমরা বাড়িয়েছি। বেড়েছে কেন? স্পেয়ার-পার্টসের দাম বেড়েছে, আমাদের কর্মিদের মাইনে বাড়ছে, এই সবের জন্য বিদ্যুতের দাম বাড়ানো হয়। কিন্তু

ভর্তুকি তুলে দেওয়ার প্রশ্ন কেন এল আমি আশ্চর্য হয়ে গেলাম। এই রকম কোনও ইচ্ছা আমাদের নেই।

**শ্রী সৌগত রায় ঃ** পাঞ্জাবে চাষীরা যে বিদ্যুৎ ব্যবহার করে চাষের কাজে সেই বিদ্যুতের জন্য কোনও পয়সা দিতে হয় না।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই ধরনের প্রশ্ন কেন তুলছেন আমি জানি না। এই প্রশ্ন হচ্ছে ফিলোজফিক্যাল প্রশ্ন। আমাদের বাঁকুড়ার প্রত্যন্ত গ্রামে সোলার দিয়ে বিদ্যুৎ দিচ্ছি, বিদ্যুৎ দিচ্ছি ট্রাইবালদের যারা পরের জমিতে খেটে খায়।

সেখানে আমরা তাদের কাছ থেকে পয়সা নিচ্ছি। তারা কো-অপারেটিভ করে পয়সা দিচ্ছে। ব্যক্তিগতভাবে আমি বিশ্বাস করি, বিনা পয়সায় বিদ্যুৎ নিলে তার মর্যাদা থাকে না। আমার হলে আমি এটা বুঝতাম। বিদ্যুৎ জেনারেশনের ব্যাপারে আমি বলছি, এখানে একটা পরিসংখ্যান দেওয়া হয়েছে যে বিভিন্ন রাজ্যে এত প্রকল্প করা হয়েছে। সবগুলো যোগ করে দেখুন, কত মেগাওয়াট হয়েছে? একটা মজার ব্যাপার হয়েছে। কিছুদিন আগে আমার কাছে একটা নিমন্ত্রণ এসেছিল দক্ষিণ ভারত থেকে। সাবজেক্ট ছিল 'হাউ ওয়েস্ট বেঙ্গল টার্নড্ অ্যারাউন্ড?' সেই রাজ্যে ছোট ছোট অনেক বিদ্যুৎ প্রকল্প নেওয়া হয়েছে। আমি বলেছি প্যানিক্ থেকে এটা নেওয়া হয়েছে। ইউ আর প্যানিকি সো ইউ হ্যাভ টেকেন দিস প্রোজেক্ট। কেন এই কথা বলছি, না ওখানে ন্যাপথা বেসড্ জেনারেশন ওরা নিয়েছে—কোনটা ৫০ মেগাওয়াট, কোনটা ১৫ মেগাওয়াট। ন্যাপথা ইম্পোর্ট করতে হয়। আমাদের পেট্রোলিয়ামেই ফরেন এক্সচেঞ্জ সাংঘাতিকভাবে বিধ্বস্ত। তার উপরে যদি ন্যাপথা হয়, তাহলে ভারতবর্ষ কোথায় দাঁড়াবে? প্রত্যেক রাজ্যে তাদের নিজ নিজ নীতি আছে, সেটা তারা পালন করছে। ঠিক সেই রকম রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের তথ্য দেওয়া হয়েছে যে, কোন রাজ্য একশো পারসেন্ট করেছে, কোন রাজ্য নব্বই পারসেন্ট করেছে ইত্যাদি ইত্যাদি। আপনারা কি জানেন, এই ৯০ পারসেন্ট, কি ১০০ পারসেন্ট করেছে, যেটা করেছে তাতে ১০১ পারসেন্ট বাড়িতে কি বিদ্যুৎ গিয়েছে, ৯০ পারসেন্ট বাড়িতে বিদ্যুৎ গিয়েছে? চার-পাঁচটি শ্যালো পাম্পে বিদ্যুৎ দিয়ে, দু'পাঁচটি বাড়িতে বিদ্যুৎ দিয়ে বলে দেওয়া হল বিদ্যুতায়িত হল। আমরা তা করি না। '৯১ সালে আসার পর থেকে আমি এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছি, ভারত সরকারের বিভিন্ন সভায়, মন্ত্রীদের সভায়, ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলে বলেছি যে এটা একটা ধাপ্পা। তদানিন্তন প্ল্যানিং কমিশনের যিনি ভাইস চেয়ারম্যান ছিলেন, তাঁর সঙ্গে এনিয়ে আমি ৪২ মিনিট কথা বলেছি। বিষয়টি কি তা আপনাদের একটু ভালভাবে বুঝতে হবে। রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন তারা ষাটের দশকের মাঝামাঝি একটি প্রস্তাব নিয়ে

এসেছিল যে সমস্ত রাজ্যে একটি মৌজায় একটি লাইন দিয়ে যদি বিদ্যুৎ যায়, একটি, দুটি, পাঁচটি লাইন বা একটি, দুটি, পাঁচটি বাড়িতে যদি বিদ্যুৎ যায়, তাহলে এটিকে ভার্জিন মৌজা হিসাবে বিদ্যুতায়িত হয়েছে বলে ডিক্লিয়ার করে দেওয়া যাবে। আপনারা যে পরিসংখ্যান দিয়েছেন, এটি ১০০ পার্সেন্ট ভার্জিন মৌজার হিসাব নিয়ে দিয়েছেন। প্রশ্নটা হচ্ছে কমার্শিয়াল, তখন রেট অফ ইন্টারেস্ট ছিল ৮.৫। এবারে কি দাঁড়ালো? প্রত্যেকেই দেখাতে চায়, আমি লাভ করছি। রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশনের সুদের হার বাড়াতে শুরু করল। এটা আজকে দাঁড়িয়েছে ১৬ শতাংশে। শুধু তাই নয়, তিনমাস পরে ইন্টারেস্ট দিতে হবে। একটা প্রকল্প শুরু হবার তিনমাস বাদে বাদেই ইন্টারেস্ট দিতে হবে। এই ব্যাপারে আপনারা ভেবে দেখুন, রাজ্য বিদ্যুৎ পষদের, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের পক্ষে ধার নিয়ে সেই ধার শোধ করা সম্ভব কিনা? আমি 'পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ' কেন বললাম, না এই রাজ্যে শিল্পটা তার হাতের বাইরে। রাজ্যের বেশিরভাগ শিল্প তার হাতের বাইরে। রাজ্যের বেশিরভাগ বড় কমার্শিয়াল কনজুমার পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের আওতার বাইরে। রাজ্যের ধনী ব্যক্তিরা পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের বাইরে থাকছে। তাহলে ক্রস সাবসিডাইজেশন হবে কি করে? জওহরলাল নেহেরু এবং মহলানবিশ যেটা ভেবেছিলেন সেটা অনেক রাজ্যে হয়েছে, শিল্প ডেভেলপ করেছে, সেখনে ক্রস সাবসিডাইজেশন করেছে। শিল্পগুলো যদি বিদ্যুৎ পর্ষদের আওতায় না থাকে তাহলে সেখানে ক্রস সাবসিডাইজেশন কি করে হবে? আজকে সাতটি এজেন্সি পশ্চিমবঙ্গে অপারেট করছে। প্রত্যেকেই কমার্শিয়াল মাইন্ডেড। রাজ্য বিদ্যুৎ পর্ষদকে কমার্শিয়াল মাইন্ডেড হতে দেওয়া হবে না। আমি অনেক সময়ে ঠাট্টা করে বলেছি, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদ ইজ এ রুর‍্যাল ইলেকট্রিসিটি বোর্ড।

[6-10 – 6-20 p.m.]

তাই আমি যেটা বলছি যে, রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কথা বলতে গেলে আমি কখনোই আমাদের রাজ্যের সঙ্গে অন্য রাজ্যের তুলনা করব না। তুলনা করি না এইজন্য যে রাজ্যের একটা নিজস্ব কিছু ভাল থাকে আর নিজস্ব কিছু সমস্যা রয়েছে। প্রত্যেক রাজ্যেরই কনজিউমার মিক্স রয়েছে যেমন ইন্ডাস্ট্রি, কর্মার্শিয়াল ডোমেস্টিক এবং এগ্রিকালচারাল এইসব মিক্সচারের উপরে পর্ষদের আয়ব্যয় নির্ভর করে। সেখানে অন্য রাজ্য কি করল না করল, অপদার্থ বিদ্যুৎমন্ত্রী কি করলেন, এইসব ব্যাপারে আমি খুব একটা গা দিই না। পাওয়ার জেনারেশনে ন্যাপথার ব্যাপারে আমি বলছি। ছোট ছোট এক গাদা প্রকল্প, নাম্বার অফ প্রোজেক্ট দিয়ে সব কিছু বিচার করা যায় না। সেখানে মাত্র ৫টি হতে পারে, কিন্তু কত বেশি মেগাওয়াট উৎপাদন করতে

পারছে সেটাই বড় কথা। পুরুলিয়াতে যে পাম্প স্টোরেজ আছে সেটা সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বড় পাম্প স্টোরেজ। আমরা সেখানে হাইড্রোর উপরে জোর দিয়েছি। ওই পাওয়ার স্টেশনের জন্য একটি লোককেও ল্যান্ড থেকে বিচ্যুত হতে হয়নি। এটি অন্যতম বৃহৎ হাইড্রো পাম্প স্টোরেজ। এইবার আমি বিদ্যুৎ চুরির ব্যাপারে আসছি—বিদ্যুৎ কত চুরি হয়েছে, কত পুলিশ কেস হয়েছে এর কোনও রেশিও নেই। একজন শিল্পপতি কত বেশি পরিমাণ বিদ্যুৎ চুরি করল তার হিসাব নেই, নাম্বার অফ কেসেসে কত বিদ্যুৎ চুরি হল, কত টাকার চুরি হল, কোয়ান্টিটিভ রেসিও জাজ করা যায় না। তবুও আমি পরিসংখ্যান দিয়ে বলছি যে, ১৯৯৩-৯৪ সালে কনজিউমার ছিল ১৯ লক্ষ ৮১ হাজার, ইন্সপেকশন হয়েছিল ৫ হাজার ১১৭, আর নাম্বার অফ কেসেস এনার্জি থেপট্ ডিটেক্ট হয়েছে ৩৩০, এনার্জি স্টোলেন ২৩.৯০ বিলিয়ন ইউনিট। তারপরে ১৯৯৬-৯৭ সালে নাম্বার অফ কনজিউমার হচ্ছে ২৫ লক্ষ ৭২ হাজার, ইন্সপেকশন ক্যারেড আউট ১৬ হাজার ৭২৭, নাম্বার অফ কেসেস অফ থেপট্ ২১৯, এনার্জি স্টোলেন ১৭.৮৩ বিলিয়ন ইউনিট, ইন্সপেকশন হয়েছে ১৬,৭২৭, এই বিষয়ে আবার পরবর্তী সময়ে বলব। আর বিদ্যুৎ চুরির ব্যাপারে তো বলেছিই যে এটা রেসিও দিয়ে কিছু হয় না। বিদ্যুতের মূল্য নিয়ে অনেক রকম কথা শুনি, এক্ষেত্রে একটা কথা ভাবতে হবে যে বিদ্যুতের মূল্যের দুটি ভাগ আছে, কিন্তু আসলে ৩টি ভাগই বলা উচিত। এনার্জি কস্ট, ফুয়েল সারচার্জ আরেকটা হচ্ছে ইলেকট্রিসিটি ডিউটি। ইলেকট্রিসিটি ডিউটির টাকা ফিনান্স ডিপার্টমেন্ট পায়। বিদ্যুতের ক্ষেত্রে আমাদের যে ইউটিলিটি সেই ব্যাপারে সিইএসসি কিছু প্রস্তাব রাজ্য বিদ্যুৎ পর্ষদ দেয়। বিদ্যুৎ পর্ষদের লাইসেন্সি হচ্ছে সিইএসসি। তারা বিবেচনা করে যেটা পাঠাবে সেটাই আমরা দেখব। তারপরে ফুয়েল সারচার্জের বিষয়টা ভাবার আছে। আমাদের পশ্চিমবঙ্গের গ্রাহকরা এবং আমরাও নিজেরা বাইরে থেকে বিদ্যুৎ কেনার জন্যে উদ্যোগী। এই কারণে আমরা এনটিপিসি, ফরাক্কা থেকে বিদ্যুৎ কিনছি, ডিভিসির থেকে কিনছি। প্রথমে একট প্রভিশন্যাল ফুয়েল সারচার্জের হিসাব দেয়।

সেই মোতাবেকে হিসাব করে ফুয়েল সারচার্জ বাড়ানো হয়। অডিট হয়ে থাকে ৩-৪ বছর পরে—যখন অডিট হয়ে যায় তখন তারা একটা ফাইন্যাল ফুয়েল সারচার্জ করে, তার ফলে এরিয়ার ফুয়েল সারচার্জ পাওনা হয়। সাধারণত ২-৩ পয়সা বেশি হয়, এটা তারা দেয়, যার জন্য এরিয়ার ফুয়েল সারচার্জ এর প্রশ্নটা আসছে। এরিয়ার ফুয়েল সারচার্জ এর প্রশ্নটা তখন আসছে যখন প্রভিশনাল থেকে ফাইনালে যায়। তখন রাজ্য বিদ্যুৎ পর্ষদ তারাও প্রভিশনাল থেকে ফাইনালে যায়। এবং এরিয়ার ফুয়েল সারচার্জ গ্রাহকদের থেকে নেওয়া হয়। আমার দপ্তর থেকে ফুয়েল সারচার্জ-এর হিসাব অত্যন্ত দক্ষতার সঙ্গে করা হয়। আমি অনেক সময় ঠাট্টা করে বলেছি,

যেমন কনজিউমাররা আমার দপ্তরের উপর ক্ষুব্ধ, তেমনি লাইসেন্সিং এবং ইউটিলিটি তারাও ক্ষুব্ধ ফুয়েল সারচার্জ-এর জন্য। তারা বলছে এত চাই, দপ্তর দিচ্ছে না, আর গ্রাহকরা সঠিক ভাবেই ভাবছে যে বার বার করে কেন ফুয়েল সারচার্জ দেব। ফুয়েল সারচার্জ ২ ভাগে আসে, একটা হচ্ছে প্রভিশনাল ফুয়েল সারচার্জ, আর একটা হচ্ছে যখন অডিট হয়ে যায় বিভিন্ন কোম্পানিগুলি যাদের থেকে আমরা বিদ্যুৎ কিনি তখন সেটা ফাইনালাইজ হয়, ফাইনালাইজ হওয়ার পরে একটা এরিয়ার ফুয়েল সারচার্জ আমাদের ঘাড়ে এসে পড়ে। এটা হচ্ছে প্রধান বিষয়। যেটা দেবপ্রসাদবাবু বারবার বলছেন যে ৩ বার বিদ্যুৎ-এর দাম বাড়ানো হয়েছে। আমরা কিন্তু বিদ্যুৎ-এর এনার্জি মূল্য বাড়িয়েছি '৯৩ সালে, '৯৪ সালে, '৯৬ সালে। ২ বছর অন্তর এনার্জির মূল্য বাড়িয়েছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** ডিস্ট্রিবিউশন এবং ট্রান্সমিশন লস যেটা ২০.৪ শতাংশ. ফুয়েল সারচার্জ-এর মধ্যে খেয়ে যাচ্ছে এটার কি ব্যাপার?

**ডঃ শঙ্করকমার সেন ঃ** আমরা যখন এনার্জির মূল্য ঠিক করি, আমরা সি.ই.এস.সি.কে বেঁধে দিয়েছি ১৪ শতাংশ, এস.ই.বি.র ক্ষেত্রে বেঁধে দিয়েছি ২০ শতাংশ, এর বেশি যদি হয় ওদেরকে নিজেদের অ্যাবজর্ভ করতে হবে। সি.ই.এস.সি.র ১৪ শতাংশ সেটাও হয়ত পরে রিভিউ হবে, ইলেকট্রিসিটি বোর্ড-এর ২০ শতাংশ বেশি লস হলে সংস্থাকে সেই লস অ্যাবজর্ভ করতে হবে। আমার দপ্তর থেকে এই অর্ডারটা দেওয়া আছে। থার্মাল পাওয়ার ভার্সেস হাইড্রো পাওয়ার এই পার্টটা হাফিজ আলম সায়রানি বলেছেন, আমি এই পার্টটা ইংরাজিতে বলব। আমার বিধায়ক বন্ধু নর বাহাদুর ছেত্রী আছেন, উনি বাংলা বোঝেন কিনা জানি না। এটা ঠিক দিস ইজ কারেক্ট, দ্যাট আওয়ার পলিসি অফ পুটিং ইম্ফেসিস অন হাইড্রো ইজ বেস্ট, দ্যাট আওয়ার পলিসি ইজ এটা বলা যায় ভারতবর্ষের হাইড্রো পলিসি গুড। তবে এটা আমাদের প্রয়াতা প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর প্রধানমন্ত্রীত্বে তার শেষ দিকে, কেন জানি না কেন, ডকুমেন্টস পড়ে যা বুঝেছি, সেই পলিসি পাল্টে গিয়েছে। তার আগে পর্যন্ত কিন্তু একটা ভাল

We used to have a hydro-thermal mixed in the planning process. But I do not why more and more emphasis was given on thermal coal based station. Most probably this is because of the hydal takes 6/7 years to be completed whereas thermal station takes four years to get completed. Probably that is why they did it. Definitely with respect to environment we are doing a crime. That is why in this

State and many other States we have put emphasis on non-conventional energy sources. You will remember, though these are very small, we have completed Rambam-I and Rambam-II. For Rambam-I investigation is going on. For Mongpu - investigation is going on. Mr. Chhetri, please bear with us. You know that Sub-Himalayan range is a very dangerous range. Unless proper detailed geological study is done, without that if we go for hydal station specially, future may blame us and some people will blame us if Jaldhaka is not properly planned or properly investigated.

But we are putting emphasis on micro-hydel generation. You must be knowing that we have installed even in a small village having 27 houses a small micro-hydel 10 kilowatt generation. Perennial, all through the year nature is giving us water and those 27 houses in the Darjeeling Gorkha Hill Council area have never thought that they will get electricity. We are training them. That is the contract with the supplier that you will be there for one year and must train up the local people. Another 20 kilowatt micro-hydel [illegible] we have done In Rangmukhsidar we are doing. About [illegible] Mr Chhetri has correctly raised that it is a vast hydel station [illegible] years old. We are going to renovate that particular station. [illegible] placed the proposal to the Government of India. They give [illegible] So please bear with us. I agree with you that a large [illegible] megawatt can be generated in the Darjeeling Hill areas, [illegible] the Teesta valley areas. But you must give us time for proper investigation because sub Himalayan range is very dangerous range. And one must be sure that this particular project is correct or not.

[6-20 – 6-30 p.m.]

রেট অফ এনার্জি, এটা হচ্ছে ইলেকট্রিক্যাল এনার্জি, এটা নট দি ফুল সারচার্জ আমি একটা কম্প্যারিসন প্লেস করতে চাই, এই ব্যাপারে একটা প্রশ্ন উঠেছে, তাই আমি সংক্ষেপে আপনাদের সামনে প্লেস করতে চাই। আমরা যদি অন্যান্য রাজ্যের সাথে কম্প্যারিসন করি, তাহলে দেখব সেখানকার রেট অনেক হাই। লো টেনশন

ডোমেস্টিক, গার্হস্থরা যে বিদ্যুৎ পাচ্ছে ২৫ ইউনিট পর্যন্ত, তাতে সব থেকে কম হচ্ছে মহারাষ্ট্র। ১-৭-৯৬ পর্যন্ত ওদের বিল ছিল ১৫ টাকা, আমি জানি না তারপর চেঞ্জ হয়েছে কিনা। আর আমাদের রাজ্যে সেখানে হচ্ছে ১৬.৫০ টাকা। আর সমস্ত রাজ্য আমাদের থেকে বেশি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দেখা যাচ্ছে আমাদের যে সময় নির্ধারিত ছিল এই ডিপার্টমেন্টের আলোচনার জন্য তা শেষ হয়ে যাচ্ছে। আমাদের সময় আরও বাড়াতে হবে, আশা করি আপনাদের আপত্তি নেই।

**(ভয়েস ঃ না, আমাদের আপত্তি নেই।)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সকলের সম্মতি নিয়ে সভার সময় আরও ১৫ মিনিট বাড়ানো হল।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এরপর আমি ইন্ডাস্ট্রিতে যাচ্ছি। ইন্ডাস্ট্রিতে আমরা সব থেকে কম ২৯৫.৬। অন্যান্য রাজ্য, যেমন অন্ধ্রপ্রদেশ, হরিয়ানা, কর্ণাটক, মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র, ওড়িশা, তামিলনাড়ু, উত্তরপ্রদেশ এরা সবই আমাদের থেকে বেশি। সুতরাং এইগুলো কম্পেয়ার করা উচিত নয়। ওখানকার যে কস্ট, ওখানকার যে কনজিউমার মিক্স তার উপরেই নির্ভর করে টারিফটা। আবার টারিফের উপর একটা অঙ্ক আছে। কনজিউমার মিক্স কত পারসেন্ট, ডোমেস্টিক কত পারসেন্ট, এগ্রিকালচারাল কত পারসেন্ট, কমার্শিয়াল কত পারসেন্ট, ইন্ডাস্ট্রিয়াল কত পারসেন্ট এর উপরেই এটা ঠিক হয়। আরও অনেকগুলো ছোটখাট জিনিস আছে, এলাকা ভিত্তিকভাবে যেসব পয়েন্ট আপনারা তুলেছেন সেটা নিয়ে আমি বলব।

এলাকা ভিত্তিক যে সব প্রশ্ন করা হয়েছে—কর্মিদের ট্রান্সফার সম্বন্ধে আমি কখনো নাক গলাই না। ট্রান্সফার, প্রোমোশন, অ্যাপয়েন্টমেন্ট নিয়ে আমি কখনো নাক গলাই না। তবু আপনারা আমাকে লেখেন। আমার কাছে যখন সেগুলো আসে, আমি সেটা নিয়ে ফলো আপ করি। আমি আবার বলি যে এরিয়া আছে, এরিয়া নিয়ে আলোচনা হয়েছে, সেই এরিয়া যেটা কনসার্নড এরিয়া সেটাকে আমি ভাগ করতে চাই। সবচেয়ে বড় কনসার্নড এরিয়া রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন, সবচেয়ে বড় এরিয়া অব কনসার্ন হচ্ছে রুর‍্যাল ইলেকট্রিফিকেশন। বিদ্যুৎ চুরি সম্বন্ধে আমি অলরেডি বলে দিয়েছি আমরা কি করেছি। আমাদের বিদ্যুৎ পর্ষদের ইন্সপেক্টর জেনারেল অব পুলিশ র‍্যাঙ্কের একজন অ্যাডভাইসর আছেন—তিনি ৫টা জেলাতে হাত দিয়েছেন সেখানে আমরা পুলিশ ফোর্স মোতায়েন করেছি। এফেক্টটা তো আপনারা শুনলেন। কন্টিনিউয়াস রেড করা হয়েছে কিছুদিন আগে একটা জেলাতে। একদিনে ৮শো হুকিং খোলা হয়েছে।

তারপর যে কথা শোনার জন্য আপনারা বসে আছেন—সি. ই. এস. সি. ম্যাটার অ্যান্ড বক্রেশ্বর। এই দুটো নিয়ে বলব। রুর‍্যাল ইলেকট্রিফিকেশন নিয়ে আমি আমার প্রতিবেদনে সুষ্ঠভাবে বলেছি। ইট ইজ এ ম্যাটার অব কনসার্ন। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের ইতিহাস আপনাদের বললাম। আর ই সি'র যে নীতি ছিল সেই নীতিতে প্রত্যেকটা বাড়িতে বিদ্যুৎ দেওয়া সম্ভব নয়। ১৯৯৪ সালের ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের রিপোর্টটা কি বলছে এটা মনে রাখতে হবে। দো ইলেক্ট্রিসিটি হ্যাজ রীচড্ এইট্টি সিক্স পারসেন্ট অব ভিলেজেস, ওনলি টুয়েন্টি ফোর পারসেন্ট হাউসেস হ্যাভ বীন ইলেকট্রিফায়েড। এটা মনে রাখতে হবে। আপনারা যদি আমাকে বলেন ১০০ শতাংশ করে দিতে আমি এক বছরে করে দেবও ওই থিয়োরীতে। আমার ৮ হাজার গ্রাম বাকি আছে। আমি ৮ হাজার গ্রামের প্রত্যেকটি [illegible] সোলার হাউসিং সিস্টেম বসিয়ে দেব। আমার খরচ হবে ৭ কোটি টাকার মতো। আমার স্ট্যাটিস্টিক্স দেখাবে ১০০ পারর্সেন্ট ইলেকট্রিফিকেশন [illegible] খুশি হতে পারেন, আমি খুশি হব না। আমি এক বছরে করে দেব [illegible] করতে গেলে প্রায় ৮ কোটি টাকা খরচ পড়বে। আমি এ বিষয়ে [illegible] এটাই হচ্ছে সমস্যা। আর একটা সমস্যা হচ্ছে যে আমরা যদি গ্রামটা তার নিয়ে করিও, টাকাটা পাইও, কিন্তু সিস্টেম ব্যাকআপ করবে কে? ৩৩/১১ কেভি সাব স্টেশন না করলে ওখানে বিদ্যুৎ বাতি টিমটিম করে জ্বলবে। ব্যাক আপটার প্রয়োজন আছে। আমার একটা হিসেব আছে। হিসেবটা হচ্ছে ১০৩ কোটি টাকা আমাদের যে বাকি আছে, ভার্জিন মৌজাসহ, সব জায়গাতে বিদ্যুৎ নিয়ে যাওয়া।

ইনটেন্সিফিকেশন, বাড়িতে বাড়িতে বিদ্যুৎ দেওয়া। এবং যেসব জায়গায় তার [illegible] গেছে, পোল খাড়া হয়ে আছে—কোন কোন জায়গায় এমনও হয়েছে যে [illegible] ই সি থেকে ঋণ [illegible], সাত মাস, ন'মাস পরে তখন জিনিসপত্রের দাম বেড়ে গেছে। হয়তো ৮০ শতাংশ, ৮৫ শতাংশ মৌজার কাজ হয়েছে বাকিটা হয়নি এবং খাতাতেও নেই। সমস্ত যোগ করে আবার ন'শো কোটি টাকা বেশি লাগবে। এবার এর সঙ্গে যদি সিস্টেম ইম্প্রুভমেন্ট লাগাই তাহলে অন্ততঃ তিনশো থেকে চারশো কোটি টাকা। আমরা এটা চিন্তা করে ৯৩ সালে আমরা ভাবলাম যে জাপান যখন আমাদের জেনারেশনে লোন দিচ্ছে, তারা সিস্টেম ইম্প্রুভমেন্টের জন্য দিতে পারে ওরা রুর‍্যালে দেবে না। আমরা একটা প্রস্তাব রেখেছিলাম ৯৪ সালে। ৯৫ সালের সেপ্টেম্বর মাসে এই প্রস্তাব গৃহীত হয়েছিল কিন্তু এবারে মজার কথা শুনুন। বিদ্যুৎ উৎপাদনের জন্য জাপানের যে লোন পেয়েছি সেই ঋণের সুদ হচ্ছে এখন ১২ শতাংশ। তখন ছিল ১১.২৫ শতাংশ। ১০০ টাকায় ১১.২৫ শোধ করতে হবে ৩০ বছরে। তার মধ্যে প্রথম ১০ বছর কিছু দিতে হবে না, শুধু ইন্টারেস্ট দিতে হবে।

[6-30 – 6-40 p.m.]

যখন এই নতুন রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের সিস্টেম ইম্প্রুভমেন্ট এল, ১৯৯৪ সালের সেপ্টেম্বর মাসে ভারত সরকার এই কন্ডিশন চেঞ্জ করে দিলেন। তারা বললেন, ৩০ বছরে নয়, ৭ বছরে। টু প্লাস ফাইভ মোরাটোরিয়ামে পাঁচ বছর হচ্ছে লোন শোধ করার সময়। ইন্টারেস্ট এখন ১১.২৫ পার্সেন্ট। ওরা ধার্য করলেন ১৬ পারসেন্ট ইন্টারেস্ট। শুধু তাই নয় তিনমাস বাদে ইন্টারেস্ট দিতে হবে এবং থ্রি পারসেন্ট অফ দ্য টোটাল মানি আমাদের কনসালট্যান্ট অ্যাপয়েন্ট করতে হবে। মনে রাখবেন ৩৬০ কোটি টাকা আমাদের বরাদ্দ হয়েছিল। থ্রি পারসেন্ট মানে ১০ কোটি ৮০ লক্ষ টাকা কনসালট্যান্ট নেবে। আমরা দিল্লিতে মন্ত্রীর কাছে লিখেছিলাম। উত্তর দেননি। কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে বসেছিলাম যে, রুর‍্যাল ইলেকট্রিফিকেশন মানে গরীবের কাছে বিদ্যুৎ। লো ইনকাম গ্রুপ, এগ্রিকালচার স্মল ইন্ডাস্ট্রিজ, সেখানে লোনের নর্ম কেন এত স্ট্রিনজেন্ট করা হল। জেনারেশনের জন্য সুদের যে রেট, সেই রেটে দেওয়া হোক। নাম্বার টু হচ্ছে—আমরা কেন থ্রি পারসেন্ট এ একটা কনসালট্যান্ট অ্যাপয়েন্টমেন্ট করব। ভারতবর্ষে কোন ইলেকট্রিসিটি বোর্ড নেই, যাদের দক্ষতা নেই রুর‍্যাল ইলেকট্রিফিকেশন করার। আমরা কেন বাইরে থেকে কনসালট্যান্ট এনে আরো ১০ কোটি ৮০ লক্ষ টাকার বোঝা গ্রামের মানুষের উপর চাপাব। I am sorry to say that this was rejected we for go it. এই হচ্ছে চিত্র। এখন ৪৫টা সাব স্টেশন তৈরির কাজ চলেছে। আরও ৪০টা সাব স্টেশনের জমি অধিগ্রহণের কাজ চলেছে। যদি এই সিস্টেম ইম্প্রুভমেন্ট না করতে হত, তাহলে ওই টাকায় গ্রামের মানুষের কাছে বিদ্যুৎ পৌঁছে দিতে পারতাম। সেটা হয়নি। চেষ্টা চালাচ্ছি। আমি আমার অক্ষমতা বুঝি। কিন্তু বিষয়টা হচ্ছে যে, সার্বিকভাবে বিষয়টাকে দেখতে হবে। মোটামুটি আমি অনেক জায়গায় এ বিষয়ে বলেছি। যে রকম একটা জেলাতে ৪৮৪টা মৌজা আছে। যেখানে ১টা বাড়ি থেকে ৪০টা বাড়ি আছে। ৪০০টি মৌজায় সেখানে টোটাল হাউস হচ্ছে ১১ হাজারের মতো। এই ১১ হাজার যদি আমি সোলার হাউসিং সিস্টেমের মধ্যে নিয়ে আসি, তাহলে আমরা ৮.৮ কোটি টাকা খরচ হবে। আর আমি যদি লাইন নিয়ে যাই এবং লোকদীপ করি, বেশিরভাগই শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইব এরিয়ায়, তাহলে আমার ১৯ কোটি টাকা খরচ হবে। এটাও আমি আপনাদের কাছে বললাম যে, আপনারা আপনাদের যেখানে মৌজাতে অল্প সংখ্যক বাড়ি আছে, সেখানে সোলার হাউসিং সিস্টেম নিন। তবে একটা অসুবিধা আছে। ৬ বছর বাদে ব্যাটারিগুলি চেঞ্জ করতে হবে। প্রতি বাড়ির জন্য দেড় হাজার করে খরচ। আমার ধারণা শিডিউল কাস্ট ও ট্রাইবাল এরিয়ায় যদি বিদ্যুৎ দেওয়া যায়, তাহলে তাদের স্ট্যান্ডার্ড অফ লিভিং উঠবে এবং ৬ বছর কেন ১২ বছর পরে তারা নিজেরাই কিনে নেবে। এই

হচ্ছে সমস্যা। তাছাড়া ওটার লাইফ হচ্ছে ৩০ বছর। সোলার প্যানেলের কন্ট্রোল সিস্টেমের লংজিভিটি হচ্ছে ৩০ বছর। আপনাদের সামনে রাখলাম। মাননীয় বিধায়করা আছেন। আপনারা জেলাকে বলুন। এইভাবে আমরা কিন্তু খুব তাড়াতাড়ি বিভিন্ন জেলার গরিব মানুষের কাছে, যেখানে মৌজায় ১ থেকে ৪০টা বাড়ি আছে, সেখানে ইলেকট্রিসিটি পৌঁছে দিতে চাই। আমি নিজেও জেলাভিত্তিক একটা তালিকা তৈরি করছি। এটা তৈরি করে, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, জেলা পরিষদের সভাপতিদের জানিয়ে দিচ্ছি, কারা তাঁরা, এই বিষয়ে বিবেচনা করে স্থির সিদ্ধান্ত নিতে পারেন। এবার আসব সি.ই.এস.সি.র ব্যাপারে। দুটো বিষয় উঠেছে। একটা হচ্ছে রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদের ভিতর দিয়ে রাজ্য বিদ্যুৎ নিগম, তারা একটা টাকা পান। সেই টাকাটা সম্পর্কে আমরা কি করছি।

আপনারা অনেকেই জানেন এই টাকাটার ব্যাপারে। ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই হচ্ছে ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডের লাইসেন্সি। ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড একটা অ্যাডভার্টাইজমেন্ট দেওয়ার মনোস্থ করেছিল। তখন এটা জানতে পেরে সি.ই.এস.সি. কর্তৃপক্ষ নিবেদন করেন যে আমরা আলোচনায় বসতে চাই। আগামী ৭ তারিখে মাননীয় অর্থমন্ত্রী আলোচনায় বসবেন, কারণ ইলেকট্রিসিটি ডিউটি—আরও ২-১ জন বিধায়ক এই প্রশ্ন তুলেছেন। সেটাও সি.ই.এস.সি. দিচ্ছে না পুরোপুরিভাবে। এটা সাতই জুলাই বসবে, তারপর স্থির হবে কিভাবে তারা করবে। আমার দপ্তর থেকে বারে বারে চিঠি দিয়েছি, অন্তত ২ বার চিঠি দিয়েছি যে, তোমরা রি-পেমেন্টসের একটা টার্মস আমাদের দাও। এটা হল সি.ই.এস.সি.র সো ফার অ্যাজ ডিউস্ আর কনসার্নড। বজবজ —বজবজে আমি লাস্ট যা দেখেছি তাতে ওরা ২ হাজার ৩০৮ কোটি টাকার একটা দাবিপত্র পেশ করেছে। আমরা ইলেকট্রিসিটি সাপ্লাই অ্যাক্ট মাফিক ওয়েস্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডকে বলেছি যে, বিষয়টি খতিয়ে দেখে রেকমেন্ডেশন দাও। বিষয়টির সমস্ত কিছু টেন্ডার ইত্যাদি দেখে তোমরা রেকমেন্ডেশন দাও। তারা এই কাজটা করছে। তারপর রাজ্য বিদ্যুৎ দপ্তরে এলে তখন আমরা ঠিকমতো একটা পলিসি নেব। বক্রেশ্বরের দুটো ইউনিটের কথা আপনারা জানেন। এর একটার অর্ডার দেওয়া হয়েছিল ১৯৯৬ সালের ৩১শে মে, আরেকটা ইউনিটের অর্ডার দেওয়া হয়েছিল ৩১শে মার্চ, ১৯৯৭। এই প্রকল্পটি যাতে ৪২ মাসে শেষ হয় তারজন্য আমরা কতকগুলো বিশেষ ব্যবস্থা নিয়েছি। আমার ইচ্ছে করছে সেটা আপনাদের বলতে। আমার ধারণা খুব কম রাজ্যেই এইভাবে মনিটরিং করবে, খুব কম প্রকল্প এইভাবে রিগারাস্লি মনিটরিং করা হয়। প্রতি সপ্তাহে সাইটে মনিটরিং হয়। কাজের প্রগ্রেস কোথায় কোথায় হচ্ছে, কোথায় কোথায় বটল্নেক্ আছে এগুলোর ব্যাপারে মনিটরিং হয়। প্রতি মাসে কলকাতার অফিসে মনিটরিং হয় এবং প্রতি ৩

মাসে আপনাদের এই অপদার্থ মন্ত্রী মণিটরিং করেন এবং সেইখানে আমরা অত্যাধুনিক কম্পিউটার ব্যবহার করছি। অত্যাধুনিক কম্পিউটার সফ্টওয়ার ব্যবহার করে আমরা মনিটরিং করছি। এছাড়া আমরা এন.টি.পি.সি. অর্থাৎ ন্যাশনাল থার্মাল পাওয়ার কর্পোরেশনের যে কনসাল্টিং গ্রুপ আছে, তাদের আমরা নিয়োগ করেছি। বিভিন্ন উৎপাদন কেন্দ্রে যন্ত্র উৎপাদন হচ্ছে, যন্ত্রাংশ উৎপাদন হচ্ছে,—যেগুলো এখানে ব্যবহার হবে, সেগুলোতে ঠিক মেটেরিয়াল ব্যবহার করা হচ্ছে কিনা, তার কোয়ালিটি ঠিক আছে কিনা, ম্যানুফ্যাকচারিং কোয়ালিটি ঠিক আছে কিনা—এগুলো তাঁরা টেস্ট করে দেখবেন ঠিক আছে কিনা এবং ডেস্প্যাচ ঠিকমতো হচ্ছে কিনা সেটাও তাঁরা দেখবেন। আমরা আমাদের অভিজ্ঞতায় দেখেছি যে, এই পাওয়ার স্টেশন তৈরি করতে গেলে, যে জিনিসটা আজ থেকে এক বছর পরে দরকার সেটা হয়তো এখন চলে গেল। তাহলে তো হবে না। ঠিক সময়ে সিকোয়েন্সিয়াল ডেসপ্যাচ ঠিক থাকছে কিনা এরজন্য আমরা ন্যাশনাল থার্মাল পাওয়ার কর্পোরেশনকে নিয়োগ করেছি। ঠিক যেরকম বক্রেশ্বরে যে বিদ্যুৎটা ৪টে সাবস্টেশনে যাবে—দুটো ২২০ ভোল্ট, আর দুটো ৪০০ ভোল্ট, যেখানে আমরা পাওয়ার গ্রিড কর্পোরেশনকে নিয়োগ করেছি, তারাও ঠিক একই ভাবে মণিটরিং করছে। আমার মনে হয় এই জিনিস অন্য কোথাও এইভাবে এত রিগারাসলি হচ্ছে কি না? আমি এখনও, আজকে দাঁড়িয়ে, নিশ্চিতভাবে বলতে পারি যে আমি মাঝে মাঝে সার্প্রাইজ ভিজিট করি। গত রবিবার সার্প্রাইজ ভিজিট করেছি। আমি বলতে পারি ৪২ মাসে এটা আসার সম্ভাবনা এখনও আছে। এখনও পিছিয়ে যায়নি। গ্যাস টার্বাইন পয়লা জুলাই থেকে ইলেকট্রিসিটি বোর্ড নেবে—এরকম সিদ্ধান্ত হয়েছে এই বলে আমি কাটমোশনের বিরোধিতা করে এবং আমার ৬৯ নম্বর ব্যয়বরাদ্দের দাবির সপক্ষে বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 69**

The motions of Shri Sultan Ahmed (cut motion no. 1) and Shri Pankaj Banerjee (cut motion no. 2) that the amount of the Demand be reduced to Re. 1/- were then put and lost.

The cut motions of Shri Rabindranath Chatterjee (No. 3) Shri Ashok Kumar Deb (No. 4, 5), Shri Md. Sohrab (No. 6), Shri Kamal Mukherjee (No. 7-11), Shri Gyan Singh Sohanpal (Nos. 12 & 13), Shri Shymadas Banerjee (Nos. 14, 15), Shri Shashanka Shekhor Biswas (Nos. 16-18), Shri Ajoy De (Nos. 19-22), Shri Sultan Ahmed (Nos. 23, 24), Shri Pankaj Banerjee (No. 25), Shri Biplab Roy

Chowdhury (No. 26), Shri Ajit Khanra (No. 27), Shri Gopal Krishna Dey (Nos. 28, 29), Shri Saugata Roy (No. 30-31), Shri Deba Prasad Sarkar (No. 32), Shri Abdul Mannan (No. 33-34) and Shri Sudhir Bhattacharjee (No. 35) that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.1278,41,00,000 be granted for expenditure, under Demand No. 69, Major Heads : "2801—Power, 6801—Loans for Power Projects and 6860—Loans for Consumer Industries" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs.426,33,00,000 already voted on account), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6-41 p.m. till 11-00 a.m. Wednesday, the 25th June, 1997, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 25th June, 1997 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 10 Ministers of State and 149 Members.

[11-00 - 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral Answers were given)

### তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য বিশেষ আদালত

*৬৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০) **শ্রী আব্দুল মান্নান ঃ** তফসিলি জাতি ও উপজাতি-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য বিশেষ আদালত গঠনের কোনও প্রস্তাব আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ প্রস্তাব কার্যকর করা হবে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ**

(ক) তফসিলি জাতি ও আদিবাসী—(নির্যাতন নিবারণ) আইন, ১৯৮৯'-এর ১৪ ধারা বলে এ রাজ্যে তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য বিশেষ আদালত গঠিত হয়েছে।

(খ) প্রযোজ্য নহে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই বিশেষ আদালতগুলোতে কি কি ধরনের বিচার হয় এবং কোথায় কোথায় আদালতগুলো বসছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** বিশেষ আদালতে যে আইন আছে সেই আইন অনুযায়ী

তফসিলি জাতি উপজাতিদের সদস্যদের উপর যদি নন-এস. সি.। এস. টি. জাতির লোকেরা নির্যাতন করে তাহলে এই আদালতের এক্তিয়ারে কেস আসে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এ পর্যন্ত এই আদালতগুলোতে কতগুলো কেস হয়েছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এর অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোল হোম ডিপার্টমেন্ট করে। তবে আমার কাছে যে তথ্য আছে তার থেকে বলা যেতে পারে, ৩১-শে ডিসেম্বর ১৯৯৫ পর্যন্ত তফসিলি জাতিদের জন্য পুলিশে বিচারাধীন আছে ৬-টা, আর কোর্টে ৩টে। আর, তফসিলি উপজাতিদের জন্য পুলিশের কাছে তদন্তাধীন আছে ৮-টা, কোর্টে বিচারাধীন আছে ৫টা।

**শ্রী আব্দুল মান্নান ঃ** ভিকটিমদের ক্ষেত্রে সরকারি সহযোগিতা কিভাবে দেওয়া হয়?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এদের জন্য স্পেশ্যাল পাবলিক প্রসিকিউটর নিযুক্ত করা আছে মামলাগুলো আন্তরিকতার সঙ্গে, তৎপরতার সঙ্গে দেখার জন্য। সাক্ষীর খরচ, ইত্যাদি অন্যান্য মামলা ক্ষেত্রে যা হয় এ ক্ষেত্রেও তাই প্রযোজ্য। চূড়ান্ত সিদ্ধান্তের পর ক্ষতিপূরণের ব্যবস্থা করা হয়।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, এস. সি.। এস. টি.-দের উপর যদি জেনারেল কাষ্টের লোকেরা অত্যাচার করে, জুলুম করে, খুন করে তার সম্বন্ধে এটা আছে বিশেষ করে প্রটেকশন দেবার জন্য। কিন্তু এই রকম কেসের ক্ষেত্রে কে ক্লারিফাই করবে, বিচার করবে যে, জেনারেল কাস্টের লোকেরা অত্যাচার করেছে এবং কাদের কাছে গিয়ে অভিযোগ জানালে ব্যবস্থা নেওয়া হবে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** অভিযোগ জানানোর পদ্ধতি সবার ক্ষেত্রে যা, এক্ষেত্রেও তাই। তবে অনেক মামলা-মোকদ্দমার মধ্যে হয়তো কখনও কখনও দেরি হয়ে যায় তাই যথেষ্ট নজর পায়না। সেই জন্য জেলায় জেলায় স্পেশ্যাল কোর্ট নিযুক্ত করা আছে এবং স্পেশ্যাল পাবলিক প্রসিকিউটরও নিযুক্ত করা আছে জেলায় জেলায়।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি আপনি এস. সি., এস. টি. সম্প্রদায়ের জন্য বিশেষ কোর্টের কথা বললেন। জেলায় জেলায় এই ধরনের কোর্ট করা হয়েছে কি এবং এই কোর্টে আইনগত সাহায্যের ক্ষেত্রে কোনও উকিল পাওয়া যাবে কি এবং কোন জেলায় এটা হয়েছে বলবেন?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমি আগেই বলেছি যে সমস্ত জেলাতেই কোর্ট করা হয়েছে। এবং পাবলিক প্রসিকিউটর করা আছে। দক্ষিন ২৪ পরগনা কোর্ট অফ ফার্স্ট

অ্যাডিশনাল সেশন জাজ, উত্তর ২৪ পরগনা কোর্ট অফ ফার্স্ট অ্যাডিশনাল সেশন জাজ, হাওড়া কোর্ট অফ ফার্স্ট অ্যাডিশনাল সেশন জাজ, হুগলি কোর্ট অফ ফার্স্ট অ্যাডিশনাল সেশন জাজ, এই রকম ভাবে সব জেলাতেই আছে।

**শ্রী রবীন মুখার্জি ঃ** আপনি সেশন জাজের নাম উল্লেখ করলেন, কিন্তু আমি জানতে চাইছি আপনি এস. সি, এস. টি-দের জন্য স্পেশ্যাল কোর্ট করেছেন সেখানে এস. সি, এস. টি-দের নাম উল্লেখ আছে কি না, সেখানে স্পেশ্যাল ট্রাইব্যুনাল কোর্ট হয়েছে কি না?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় সদস্যর নিশ্চয়ই ধারণা আছে যে কতগুলি বিশেষ বিশেষ আইন আছে যেমন এসেনসিয়াল কমোডিটিজ অ্যাক্ট যার জন্য স্পেশ্যাল কোর্ট নিযুক্ত করার ব্যবস্থা আছে, তবে তার মানে এই নয় যে ওই আইনের জন্য আলাদা একজনকে নিযুক্ত করে কোর্টে চাকুরি দিতে হবে। ব্যাপারটা হচ্ছে স্পেশ্যাল অ্যাক্টের জন্য স্পেশ্যাল কোর্ট থাকে, যেমন এসেনসিয়াল কমোডিটিজ অ্যাক্টের জন্য স্পেশ্যাল কোর্ট রয়েছে। কমপিটেন্ট জুরিডিকশনের জন্য যখন কোনও অফিসার বা জাজ কে দায়িত্ব দেওয়া হয় এবং তাদের কাছ থেকে আলাদা হিসাব নিকাশও নেওয়া হয়।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** আপনি বলেছেন তফসিলি জাতি ও উপজাতিদের জন্য আলাদা স্পেশ্যাল কোর্ট নিযুক্ত করেছেন। আমি জানতে চাইছি তার পদ্ধতি কি এবং এখান থেকে আজকে জানতে পারলাম যে তাদের জন্য স্পেশ্যাল কোর্ট আছে। এটা কিন্তু গ্রামের মানুষরা জানে না যে তাদের জন্য এই রকম একটা সুব্যবস্থা বা সুবিচার পাওয়ার জায়গা আছে। এটা জানানোর জন্য আপনি কোনও প্রচার বা মিডিয়ার মাধ্যমে প্রচার করার কোনও ব্যবস্থা করেছেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** গেজেট নোটিফিকেশন হয়েছে এবং যথারীতি অন্য যে প্রচার মাধ্যম তাতেও হয়েছে। তাছাড়া কোর্টে কোর্টে সংশ্লিষ্ট জায়গায় ডিস্ট্রিক্ট নোটিফিকেশন দেওয়া হয়েছে। এই নোটিফিকেশনের মাধ্যমে মানুষ জানে বলেই গণ্য করা হবে।

**শ্রী জাহাঙ্গীর করিম ঃ** এস. সি., এস. টি-দের এই কোর্ট পর্যন্ত যাওয়ার জন্য যে ফিনান্সিয়াল অ্যাসিস্ট্যান্ট সেটা দেওয়ার ব্যাপারে বা কোনও আর্থিক সাহায্য দেওয়ার ব্যাপারে কোন ব্যবস্থা আছে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এর উত্তর আগেই দেওয়া হয়েছে, মানুষ নির্দিষ্ট থানায় যাবে এবং তার পরবর্তী ব্যবস্থা নেওয়া হবে, তার জন্য যে পাবলিক প্রসিকিউটর থাকবে নিশ্চয়ই সরকার থেকে তার পেমেন্ট দেওয়া হবে এবং অন্যান্য সাক্ষীদের খরচও

সরকার থেকে দেওয়া হবে। শুধু থানায় এজাহার দেওয়া ছাড়া অন্য খরচ কিছু লাগবে না।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে পারলাম তফসিলি জাতি ও উপজাতিদের জন্য বিশেষ আদালত আছে, এটা ভাল। আমি জানতে চাইছি, অনেক মহিলা তারা সংসারে নির্যাতীত হন স্বামী কর্তৃক। এই ধরণের মামলা তফসিলি জাতি এবং আদিবাসী মহিলাদের জীবনে ঘটে। তারা এই আদালতে যেতে পারেন কিনা এবং তারা আর্থিক সাহায্য পেয়ে সেই মামলা লড়তে পারেন কি না?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমি আগেই বলেছি এই বিষয়টি হচ্ছে সোশ্যাল ডিসক্রিমেনেশনের জন্য এবং এরজন্য এই বিশেষ আদালত আছে। এমন যদি ঘটনা ঘটে কোনও মহিলা তফসিলি জাতি ও আদিবাসী ভুক্ত হয় এবং আপনি যা বলছেন তার স্বামী যদি অ-তফসিলি হয় তাহলে এর এক্তিয়ারের মধ্যে পড়বে আর যদি তফসিলি জাতি ও আদিবাসী এক কমিউনিটির মধ্যে হয় তাহলে দেশে চলতি যে কোর্ট আছে সেখানেই যাবে।

**শ্রী অসিতকুমার মাল ঃ** আমার কথা হচ্ছে, স্পেশ্যাল আদালত কিছুই হয়নি, কোনও ব্যবস্থা নেই। খালি কাগজে-কলমে ভর্তি করে রাখা হয়েছে। আমার ছোট প্রশ্ন, শিডিউল কাস্ট ছেলেদের সার্টিফিকেট পেতে গেলে হয়রাণ হতে হচ্ছে। আমি ১০ বছর ধরে এই বিধানসভায় চিৎকার করে বলছি, কিন্তু কোনও কাজ হচ্ছে না। ওরা ১৯৫৪ সালের কাগজ-পত্র চাইছেন, ১০০ বছর আগেকার, ৫০ বছর আগেকার দলিল পেশ করতে হবে বলছেন। তা নাহলে ওরা সার্টিফিকেট ইস্যু করতে পারবে না। এই বিধানসভায় এস. সি অ্যাণ্ড এস. টির যে কমিটি আছে তাতে দেখেছি, কোনও এম. এল. এ বা কোনও প্রধান যার কিছু নেই, বাড়ি নেই, ঘর নেই, জমি নেই, দলিল নেই, দাগ নাম্বার নেই—সেক্ষেত্রে এম. এল. এ বা কোনও প্রধান যদি বলে সে শিডিউল কাস্ট তাহলে তার বেসিসে এনকোয়ারী করে তাকে সার্টিফিকেট দিতে বাধ্য। কিন্তু অফিসাররা তা দিচ্ছে না। এক্ষেত্রে আপনার পরিষ্কার বক্তব্য কি? গভর্নমেন্টের জি. ও কি? কতদিনের মধ্যে সার্টিফিকেট ইস্যু করতে হবে এবং ইস্যু করতে না পারলে তার বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া যাবে কিনা?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এই বিষয়ে অসুবিধা হতে পারে, কিন্তু প্রকৃত যে প্রশ্ন সেটা হচ্ছে বিশেষ আদালত। এটা এর এক্তিয়ারের মধ্যে পড়বে না।

**শ্রী অঙ্গদ বাউরী ঃ** যারা এই আদালতের আওতায় আসবেন তাদের আয়ের সীমা কতদূর পর্যন্ত?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আয়ের নির্দিষ্ট সীমা নেই, যে কোনও আয় হলেই চলবে।

**সুপ্রিম কোর্টের আদেশে দূষণরোধ আইন-অমান্যকারীদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা**

*৬৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দূষণরোধ সংক্রান্ত নিয়ম অমান্য করার ভিত্তিতে মহামান্য সুপ্রিম কোর্টের আদেশে রাজ্যের কোনও কারখানা-কর্তৃপক্ষের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে (১) উক্ত সংখ্যা কত এবং (২) কোন কোন কারখানা-কর্তৃপক্ষের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ**

(ক) হ্যাঁ, বর্তমানে ১২টি বড় ও মাঝারি শিল্প প্রতিষ্ঠান, ২৮টি ফাউন্ড্রিকে দূষণ নিরোধ ব্যবস্থা না নেওয়ায় বন্ধ করার নির্দেশ দেওয়া হয়েছে। এছাড়াও ১৫টি শিল্প প্রতিষ্ঠানের ব্যাঙ্ক গ্যারান্টি বাজেয়াপ্ত করা হয়েছে। অর্থাৎ মোট ৫৫টি দূষণকারী সংস্থার বিরুদ্ধে বর্তমানে শাস্তিমূলক ব্যবস্থা বলবৎ আছে।

(খ) বর্তমানে শাস্তিপ্রাপ্ত দূষণকারী সংস্থাগুলির তালিকা নিম্নে প্রদত্ত হইল

(১) বড় ও মাঝারি বন্ধ শিল্প সংস্থার তালিকা।

(২) বন্ধ ফাউন্ড্রির তালিকা।

(৩) ব্যাঙ্ক গ্যারান্টি বাজেয়াপ্ত সংস্থার তালিকা।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এখনও পর্যন্ত সর্বমোট ৫৫টি শিল্প কারখানার বিরুদ্ধে বিভিন্ন ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছে। আমাদের রাজ্য বর্তমানে শিল্পায়নের ক্ষেত্রে পরিবেশের দিক থেকে এবং পারিস্থিতির [illegible] প্রস্তুত এবং এ ব্যাপারে কিছুটা অগ্রগতিও ঘটেছে। অপর দিকে দেখা যাচ্ছে এ.[illegible] এক প্রতিষ্ঠিত শিল্প কারখানা মহামান্য সুপ্রিম কোর্টের নির্দেশে বন্ধ হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে ক্যাটিগরিক্যালি আমি জানতে চাই, একদিকে শিল্পায়ন এবং অপর দিকে

প্রতিষ্ঠিত কারখানাগুলি শাস্তি পেয়ে বন্ধ হয়ে যাবে—এই পরিস্থিতির কি করে মোকাবিলা করে এখানে সামগ্রিকভাবে শিল্পায়ন হবে মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে তা জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই যে সাধারণভাবে আমাদের পরিবেশ দপ্তরের কাজ কিন্তু কারখানা বন্ধ করা নয়। আমাদের প্রধান কাজ হচ্ছে সঠিকভাবে নিয়ম মেনে যাতে কারখানা খোলা থাকতে পারে সে ব্যাপারে ভূমিকা গ্রহণ করা। এমনিতে সুপ্রিম কোর্টের নির্দেশে কিছু কারখানা বন্ধ হলেও অসংখ্য কারখানা আছে যারা বিভিন্ন ভাবে কোর্ট বা আমাদের পলিউশন কন্ট্রোল বোর্ডের নির্দেশ মেনে পরিবেশ নিয়ন্ত্রনের ক্ষেত্রে যা ব্যবস্থা করা উচিত তা তারা করছেন। পশ্চিমবঙ্গে ২৫৪টি আইডেনটিফায়েড লার্জ অ্যাণ্ড মিডিয়াম ইণ্ডাস্ট্রি যারা পলিউশন ঘটায় তার মধ্যে ১৯৪টি কারখানা ইতিমধ্যেই পলিউশন নিয়ন্ত্রণের জন্য যা ব্যবস্থা নেবার কথা সেই ব্যবস্থা নিয়েছেন। সামগ্রিকভাবে আমরা রাজ্য সরকার যেটা মনে করি সেটা হচ্ছে আমাদের রাজ্যে শিল্পায়নের প্রয়োজনে পরিবেশ সংক্রান্ত বিষয়ে আমাদের আরও কড়া নজর রাখা দরকার। একদিকে নতুন শিল্প আসলে পরিবেশের দিক থেকে বাড়তি চাপ হয় অপর দিকে আমরা চাইছি দেশী এবং বিদেশি বিনিয়োগ এখানে হোক। একজন বিনিয়োগকারী সব সময় জানতে চাইবেন, যে রাজ্যে তারা বিনিয়োগ করছেন সেখানে পরিবেশ সংক্রান্ত বিষয়টি কিভাবে দেখা হয়। পরিবেশের ব্যাপারে গ্যারান্টি না করতে পারলে নতুন বিনিয়োগ আকর্ষণ করতে পারব না। এনভায়রনমেন্টাল ল' গুলি বিনিয়োগ সরিয়ে দেয় না, এটা সঠিক ভাবে করতে পারলে শিল্পায়নের জন্য বিনিয়োগকে আরও বেশি আকর্ষণ করতে পারে।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পরিবেশ দূষণজনিত বিপদ সৃষ্টির ভয়ে মহামান্য কোর্ট আমাদের রাজ্যের বিশেষ করে কলকাতার কাছের কোনও শিল্প কারখানার স্থান পরিবর্তনের নির্দেশ দিয়েছেন কিনা এবং নির্দিষ্ট সময়ের মধ্যে তা যদি স্থানান্তরিত না হয় তা হলে তা বন্ধ করে দেবার নির্দেশ সুপ্রিম কোর্ট দেবেন—এরকম কোনও তথ্য আছে কি?

[11-20 – 11-30 a.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** ইতিমধ্যে কলকাতার ট্যানারীগুলি কলকাতার বাইরে একটা নির্দিষ্ট জায়গায় সরিয়ে নিয়ে যাবার নির্দেশ দেওয়া হয়েছে। হাই কোর্টের যে নির্দেশ এসেছে তার সার্টিফায়েড কপি আমার কাছে না আসায় নির্দিষ্ট করে কিছু বলা যাচ্ছে না।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পরিস্থিতি কাটিয়ে ওঠার জন্য আমাদের রাজ্যের দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ বিগত আর্থিক বছরে যে গবেষণা সেল গঠন করার প্রস্তাব করেছিল, সেই সেল গঠন করা হয়েছে কি না এবং যদি করা হয়ে থাকে তাহলে কাদের নিয়ে গঠন করা হয়েছে জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, পলিউশন কন্ট্রোল বোর্ড তারা তাদের প্রসাশনিক কাঠামোর মধ্যে এই ধরনের গবেষণার কাজ আগে থেকেই চালিয়ে আসছেন। আমি আমার দপ্তর থেকেও চিন্তা-ভাবনা করছি। এই গবেষণার কাজকে নির্দিষ্ট ভাবে এগিয়ে নিয়ে যাবার জন্য পরিবেশ দপ্তরের অন্তর্গত একটা গবেষণা ইন্সটিটিউট তৈরি করার পরিকল্পনা করা হচ্ছে। মাননীয় সদস্যদের জানাচ্ছি যে, গত এক বছরে আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে পলিউশন কন্ট্রোল বোর্ডের জন্য নতুন ৮১টি পোস্ট স্যাংশন করা হয়েছে এবং আমার দপ্তরে ৬টি টেকনিক্যাল পোস্ট অনুমোদন করাার ফলে এই ধরনের গবেষণার কাজ হাতে নেবার মতো উপযুক্ত লোক এবং উপযুক্ত শিক্ষা প্রাপ্ত আধিকারিক আসছে এবং তার ফলে আগামী সময়ে এই গবেষণার কাজ দ্রুততালে করার সুযোগ আমাদের সামনে হাজির হয়েছে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, মহামান্য সুপ্রীম কোর্টের আদেশে এই শাস্তিমূলক ব্যবস্থা নিচ্ছেন। রাজ্য পরিবেশ দপ্তরে যে কন্ট্রোল বোর্ড আছে, তারা নিজেরা এটা করেন কিনা। আমি একটা ঘটনার কথা বলছি। উলুবেড়িয়ার গঙ্গারামপুরে একটা হাড়ের কারখানা আছে। সেখানে মানুষ যাতায়াত করতে পারেনা। এই ব্যাপারটা ডিপার্টমেন্টের নোটিশে আছে কি না?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** পলিউশন কন্ট্রোল বোর্ড তারা নিজেরা কারখানা বন্ধ করতে পারে বা বন্ধ করে এবং পেনাল্টিও নির্দেশ করতে পারে। আপনি যে হাড়ের কারখানার কথা বললেন, যদি নির্দিষ্ট ভাবে জানান তাহলে পলিউশন কন্ট্রোল বোর্ডের সঙ্গে কথা বলতে পারি যাতে এই ব্যাপারে তারা ব্যবস্থা গ্রহণ করতে পারে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গ্রামাঞ্চলে অনেক এলাকায় রাইস মিল, চিড়ে কলগুলি থেকে যথেষ্ট পরিমাণে ধোঁয়া, দুষিত জল, ছাই ইত্যাদি বের হয় এবং এর ফলে পরিবেশ দূষিত হচ্ছে। এগুলি দেখার জন্য উপযুক্ত ব্যবস্থা আছে কি না জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** সাধারণ ভাবে আমাদের সমস্যা হচ্ছে, পলিউশন কন্ট্রোল বোর্ডের অফিস এতদিন পর্যন্ত কলকাতা, দুর্গাপুর এবং হলদিয়ায় ছিল। আমরা এর মধ্যে যে পরিকল্পনা গ্রহণ করেছি, আমাদের জেলাগুলিতে এই ধরনের সমস্যা সমাধানের ক্ষেত্রে

দ্রুতগতিতে ব্যবস্থা গ্রহনের জন্য পলিউশন কন্ট্রোল বোর্ডের ল্যাবরেটরি এবং অফিস আমাদের রাজ্যের বিভিন্ন প্রান্তে করা দরকার। কাজেই এই তিনটি জায়গা ছাড়া উত্তর ২৪ পরগনা, ব্যারাকপুর, হাওড়া এবং শিলিগুড়িতে অবিলম্বে পলিউশন কন্ট্রোল বোর্ডের অফিস এবং কিছু কিছু ক্ষেত্রে তার ল্যাবোরেটরি থাকবে। এই ব্যবস্থা হলে বিভিন্ন গ্রামাঞ্চল ভিত্তিক জেলাগুলিতে এই ধরনের সমস্যা হলে আমাদের পক্ষে সরাসরি হস্তক্ষেপ করা সুবিধা হবে। আপনি যদি নির্দিষ্ট ভাবে কোনও কারখানার কথা বলেন, যদিও কেন্দ্রীয় ভাবে দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা আছে, আমার ধারণা পলিউশন কন্ট্রোল বোর্ডকে সরাসরি অভিযোগ পাঠালে তারা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** বর্তমানে রাজ্য সরকার পরিবেশ দূষণ রোধে শব্দ দূষণ, হোর্ডিং দূষণ, সাইনবোর্ড দূষণ, অনেক দূষণের বিরোধিতা করতে নেমেছেন। কিন্তু কলকাতার বুকে হরবকৎ মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে কিরণময় নন্দের মতো মন্ত্রীরা পর্যন্ত সাইরেন বাজিয়ে হুটার বাজিয়ে দাপাদাপি করছেন এমন কি, আমলারা পর্যন্ত এইভাবে দাপাদাপি করছেন। সেদিন সিনেমা করতে এসেছিলেন মিঠুন চক্রবর্তী; তারজন্যও সাইরেন বাজানো হয়েছে। এইসব বড় বড় লোকেদের জন্য যে শব্দ দূষণ হচ্ছে তারজন্য কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এই ধরণের সাইরেন বাজার ক্ষেত্রে অতিরিক্ত শব্দ দূষণ হয় কিনা এ সম্পর্কে বিচার-বিশ্লেষণ আমাদের কাছে নেই। **(কংগ্রেস বেঞ্চ থেকে ধ্বনি ঃ ভাবা দরকার ছিল)** ভাবা দরকার হলে সেটা অনেক আগেই ভাবা উচিত ছিল। এই দূষণ মাপবার আমাদের কয়েকটি নির্দিষ্ট জায়গা আছে, সেখানে মাপা হয়ে থাকে। তারজন্য সাইরেন মাপবার ব্যবস্থা নেই। তবে কতগুলো ক্ষেত্রে আমাদের ধারণা করা দরকার, যেমন ইমারজেন্সীর ক্ষেত্রে। ৬৫ ডেসিবেল মাপকাঠি যেটা বলা হচ্ছে সেটা সাধারণভাবে শব্দ মাপার মাপকাঠি। কতগুলো ক্ষেত্রে মাপটা উপরে থাকে। যেমন শহরের উপর দিয়ে কোনও এ্যারোপ্লেন গেলে শব্দ ৬৫ ডেসিবেলের উপরে যাবে। আমাদের যে স্টাণ্ডার্ড করে দেওয়া হয়েছে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে তাতে কোন লেভেলে কতক্ষণ পর্যন্ত অ্যালাউড সেটার বিস্তৃত তালিকা বলে দেওয়া হয়েছে। কাজেই কোনও শব্দ ৬৫ ডেসিবেলের উপরে উঠে গেলেই সেটা শব্দ দূষণ নয়, কতক্ষণ ধরে সেটা হচ্ছে এটাই বিচারের বিষয়।

**শ্রী নির্মল দাস ঃ** পরিবেশ এবং দূষণের মধ্যে সাযুজ্য আনবার চেষ্টা করছেন এরজন্য ধন্যবাদ। সাইরেনের কথা বলছিলেন, কিন্তু যে সমস্ত প্লেনঘাটিতে মিগ বিমান চলে, যেমন হাসিমারা, বাগডোগরা ইত্যাদি সেখানে প্রচণ্ড শব্দ দূষণ ঘটে। যেমন আমাদের মন্ত্রিসভ ‹ক সদস্য মনোহর তির্কির গ্রাম সাতালী, ঐ গ্রামের উপর দিয়ে মিগ বিমান

চলছে এবং তার ফলে সেখানকার ২৫ পারসেন্ট মানুষ বধির হয়ে গেছেন। আপনি শব্দ দূষণ রোধ করবার চেষ্টা করছেন, সেক্ষেত্রে হাসিমারা, বাগডোগরা এবং রাজ্যের অন্যান্য জায়গায় যে সমস্ত জায়গায় এয়ারোড্রম রয়েছে সেই সমস্ত জায়গাকে শব্দ দূষণ থেকে মুক্ত করবার জন্য প্রতিরক্ষা বিভাগের মিগ বিমানে সাইলেন্সার লাগাবার কথা আপনি প্রতিরক্ষা বিভাগকে বলবেন কিনা জানাবেন কি?

[11-30 – 11-40 a.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** প্রথমতঃ মাননীয় সদস্য যে তথ্যের উপর দাঁড়িয়ে কথাটা বলছিলেন যে, উত্তরবঙ্গের বিমান বাহিনীর বিমানঘাটির কাছাকাছি জায়গায় ২৫ পারসেন্ট মানুষ বধির হয়ে গেছেন, এটা আমাদের জানা নেই। যদি মাননীয় সদস্য জানিয়ে দেন যে, কোন সংস্থার পক্ষ থেকে সমীক্ষাটা করা হয়েছে তাহলে সেই সংস্থার সঙ্গে আমরা কথা বলব। আমি এর আগে বলেছি যে, শব্দের একটা নির্দিষ্ট মাত্রা—সেটা কতক্ষণ ধরে শুনছেন এটাই গুরুত্বপূর্ণ। কাজেই একটি গ্রামের উপর দিয়ে একটা মিগ বিমান চলে গেলে সেটা বিচার্য বিষয় নয়। কেন্দ্রীয় সরকার এ-ব্যাপারে নির্দিষ্ট মাপকাঠি দিয়ে বলেছেন যে, পারমিসেবল এক্সপোজার ইন কেস অফ কনটিনিউয়াস নয়েজ ৯০ ডেসিবেলের ক্ষেত্রে আধ ঘন্টা এবং ১১৫ ডেসিবেল হয়ে গেলে সেটা আটের একভাগ মাত্র। কাজেই বিষয়টা কেবল শব্দ মাত্রার উপর নির্ভর করছে না, কতক্ষণ ধরে সেই শব্দের মধ্যে আছেন সেটাও বিচার্য বিষয়। একটা জেট প্লেন দ্রুত গতিতে অতিক্রম করে যায়। সুতরাং ব্যক্তিগত ভাবে আমার ধারণা সমস্যাটা যতটা ভাবছেন ততটা নয়, সেটা শোনা যেতে পারে। আর আপনি যেটা বললেন ওই এলাকার ২৫ পারসেন্ট মানুষ বধির হয়ে গেছে, এই অনুসন্ধান কারা করেছে সেটা আমি খোঁজ নিয়ে দেখব।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে শব্দ দূষণ নিয়ে হইচই হচ্ছে ৬৫ ডেসিবেলের উপরে হলে শব্দ দূষণ হবে, এই ৬৫ ডেসিবেলের আওয়াজটা কত খানি? মাননীয় মুখ্যমন্ত্রী একবার এই শব্দ দূষণ নিয়ে সর্বদলীয় সভা ডেকেছিলেন, সেখানে আমি দাবি করেছিলাম এই ৬৫ ডেসিবেলের আওয়াজটা কতখানি। এটা আমি জানতে চাই, এই ব্যাপারে আমার কোনও আইডিয়া নেই। এই ৬৫ ডেসিবেলের আওয়াজ কত দূর যায় কতখানি আওয়াজ এটা আমাদের এই বিধানসভার সদস্যদের বোঝাবেন? আমার দ্বিতীয় প্রশ্ন হল, এই শব্দ দূষণের ফলে কি রোগ হয়? কানের রোগ হয়, কানের পর্দা ফেটে যায়, হার্টের রোগ হয় না প্রেসার বেড়ে যায় এটা জানালে বাধিত হব।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় বিরোধী দলের নেতা যে বিষয়টা উল্লেখ করেছেন

সেটা খুবই গুরুত্বপূর্ণ। আমি এই ব্যাপারে মাননীয় স্পিকারের সঙ্গে আলোচনা করেছি, পরিবেশ দূষণের কি আইন আছে, সেই আইন কিভাবে প্রয়োগ করা যায় এই বিষয়ে মাননীয় বিধায়কদের মতামত নেবার জন্য একটা আলোচনা সভা করা যায় কিনা। আমরা তো বিভিন্ন সময় গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে অ্যাসেম্বেলিতে আলোচনা করি, বিভিন্ন প্লাটফর্ম আমাদের আছে। এই রকম একটা আলোচনা সভা করতে পারি কিনা। এই ব্যাপারে আমরা পরীক্ষা-নিরীক্ষা করে দেখাতে পারি মাননীয় বিধায়কদের। মাননীয় স্পিকার যদি অনুমতি করেন তাহলে এটা অনুষ্ঠিত করা যাবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** সম্প্রতি মহার্ধমাধিকরণ শব্দ দূষণ প্রসঙ্গে এই রাজ্যের রায় ঘোষণা করেছেন। তারপর আমরা সংবাদ পত্রের মাধ্যমে জেনেছি যে রাজ্য সরকারের তরফ থেকে বিভিন্ন রাজনৈতিক দল ধর্মীয় প্রতিষ্ঠান এদের সাথে কথা বলেছেন। সেখানে কি সিদ্ধান্ত দাঁড়িয়েছে, হাই কোর্টের রায়, বাস্তব অবস্থা এই সব মিলিয়ে রাজ্য সরকারের অভিমত কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন এটা শব্দ দূষণ সংক্রান্ত নয়। এখানে এই প্রশ্নটা কারখানা বন্ধের বিষয় নিয়ে করা হয়েছে। আপনার এই প্রশ্নটা, মাননীয় বিরোধী দলের দুজন সদস্য-র আজকে এই প্রশ্নটা আসবে, তখন আপনার প্রশ্নের উত্তর দেব।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবেশ মন্ত্রী মহাশয়ের কাছে একটা অতিরিক্ত প্রশ্ন রাখতে চাই। সেটা হল কলকাতা শহরে একটা বড় সোনার বাজার আছে, সেই সোনার বাজারকে কেন্দ্র করে কয়েক হাজার ছোট ছোট অলঙ্কার তৈরি করার কারখানা গড়ে উঠেছে। দেখা যায় রাস্তার দুই ধারে ফুটপাতে চ্যানেল স্টোন কার্ব স্টোন পেতে অ্যাসিডের মধ্যে অলঙ্কার নিয়ে সোনা গলাচ্ছে। সেই সোনা গলানোর সময় একটা ইয়োলো ফিউম তৈরি হয় এবং এটা অত্যন্ত ঝাঁঝালো। এই গন্ধে শিশুরা অসুস্থ হয়ে পড়ে বৃদ্ধরা অসুস্থ হয়ে পড়ে। এই হলদে ফিউম এত ঝাঁঝালো যে ইয়াং ছেলেদের মাথা ঘোরে, অজ্ঞান হয়ে পড়ে। এই রকম ঘটনা ঘটেছে। আমার প্রশ্ন হল এর বিরুদ্ধে আপনার দপ্তরের পক্ষ থেকে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা, নেওয়া হল কি ব্যবস্থা নেওয়া হয়েছে। যদি ব্যবস্থা না নেওয়া হয়ে থাকে তাহলে এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে কিনা? কয়েক হাজার সোনার দোকান চোখের সামনে প্রতিদিন সোনা গলাচ্ছে, তার হলদে ফিউম ওই এলাকার পরিবেশ দূষণ করছে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্য যে সমস্যার কথা বলেছেন এটা খুবই গুরুত্বপূর্ণ এবং বাস্তব সমস্যা। আসলে আমাদের কলকাতা এবং কলকাতা সংলগ্ন এলাকায়

এই সমস্যা ঠেকাতে হলে—সোনা গলানোর মতো অসংখ্য ছোট ছোট শিল্প আছে যারা সরাসরি দূষণ ঘটাচ্ছে। যে বিষয়টা নিয়ে আলোচনা হয়েছে, সোনা গলানো নিয়ে, মাননীয় সদস্যরা সবাই জানেন যে এটা একেবারে আদিম পদ্ধতিতে হয়ে থাকে, যেটা কনসেনট্রেটেড নাইট্রিক অ্যাসিড দিয়ে গলানো হয়। এটা থেকে রেসপিরেটরি ট্রাকে আলসার সৃষ্টি হতে পারে। সরাসরি সেগুলো দিয়েই এই সোনা গলানোর কাজ করা হয়। এখন এইক্ষেত্রে গোটা সমস্যাটা সমাধানের জন্য আমরা যে উদ্যোগ গ্রহণ করেছি, এটা শুধু আমাদের পরিবেশ দপ্তর নয়, আমাদের আর্বান ডেভেলপমেন্ট, মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স, স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজ এবং আমাদের ডিপার্টমেন্ট অফ প্ল্যানিং অ্যাণ্ড ডেভেলপমেন্ট সামগ্রিক ভাবে আমরা প্রাথমিক একটা আলোচনায় সিদ্ধান্তে পৌছেছি। কেবল সোনা গলানো নয়, কলকাতা এবং কলকাতার আশেপাশে এই রকম অসংখ্য অসংগঠিত ধরনের শিল্প আছে যারা সরাসরি দূষণ ঘটাচ্ছে। এরমধ্যে আমরা একটি ক্ষেত্রে সমাধানের দিকে যেতে পেরেছি। সেটি হচ্ছে ট্যানারিটা যাকে আমরা সরিয়ে দিয়েছি। কলকাতায় স্মল স্কেল ইণ্ডাস্ট্রি যারা এনভায়রনমেন্টাল হ্যাজার্ডস সৃষ্টি করছে তাদের একটা ম্যাপ আমরা তৈরি করছি। কোন কোন অঞ্চলে কোন কোন ইণ্ডাস্ট্রি আছে যারা দূষণ সৃষ্টি করছে, এদের ম্যাপিং-এর কাজটা আমরা শুরু করতে পেরেছি। শুধু সোনা গলানো নয়, এই রকম অসংখ্য শিল্প আছে যারা দূষণ ঘটাচ্ছে। আমরা ভবিষ্যতে এই ধরনের শিল্পকে আইডেন্টিফাই করে শহরের বাইরে নিয়ে গিয়ে রিহ্যাবিলিটেট করা যায় কিনা, যেমন ট্যানারিতে হয়েছে—শুধু একটা শিল্প ধরে, শুধু সোনা গলানো নয়—কলকাতার সমস্ত শিল্প সম্পর্কে আমরা পরিবেশ দূষণের বিরুদ্ধে কাজে হাত দিয়েছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, শব্দ দূষণ, বায়ু দূষণ বা পরিবেশ দূষণ, সমস্ত কিছু নিয়ে আপনি চিন্তা ভাবনা করছেন। এখানে হাওড়া থেকে দক্ষিণ পূর্ব রেলওয়ে পথে উলুবেড়িয়ার কাছে গঙ্গারামপুরে 'বোন মিল' বা হাড়ের কারখানা তৈরি হয়েছে। তার যে দুর্গন্ধ সেই দুর্গন্ধে যারা ট্রেনে যাতায়াত করে তাদের চলাফেরার পক্ষে খুবই অসুবিধা হয়। আমি জানতে চাইছি, এই কারখানা তৈরির ক্ষেত্রে পরিবেশ বিভাগ থেকে কোনও অনুমতি নেওয়া হয়েছিল কিনা, বা এই ধরনের বায়ু দূষণ বন্ধ করার ক্ষেত্রে আপনি কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** একটা নির্দিষ্ট কারখানা সম্পর্কে আমার পক্ষে বলা মুশকিল। আপনি যদি সেই কারখানাটির নাম এবং ঠিকানা দেন তাহলে আমি খোঁজ নিয়ে আপনাকে জানাব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** দূষণ সংক্রান্ত যে অভিযান আপনি করছেন, তারজন্য যে পদক্ষেপ নেওয়া হয়েছে, তাকে সমর্থন করে আমি বলছি যে কিছু কিছু জায়গায়

ক্ষমতার অপব্যবহার হচ্ছে। আমার কেন্দ্রে একটি পেনের কারখানা আছে। সেখানে কোনও ফিউমস হয় না, কোনও ডাস্ট হয় না, কোনও দুর্গন্ধ বেরোয় না। এমন একটা ছোট কারখানাকে ক্যামাক স্ট্রিট থেকে পরিবেশ দপ্তর বন্ধ করার নোটিশ দিয়েছে। তাকে বলা হয়েছে যে, আপনি যদি পাশের বাড়ি থেকে লিখে আনতে পারেন যে কোনও অসুবিধা হচ্ছে না, তাহলে বন্ধ করা হবে না। এই যে ক্ষমতার অপব্যবহার হচ্ছে, যারা সাধারণ নাগরিক, যারা ছোট শিল্প চালায় প্রোটেকশনের জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

[11-40 – 11-50 a.m.]

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এইক্ষেত্রে আমাদের সামগ্রিক ব্যবস্থা হচ্ছে, মাঝারি এবং বড় শিল্পগুলোর ক্ষেত্রে 'নো অবজেকশন' সার্টিফিকেট নিতে হয় পলিউশন বোর্ড থেকে। পলিউশন কন্ট্রোল বোর্ড তাদের উপরে সব সময়ে নজরদারী রাখে। কিন্তু ছোট শিল্পের ক্ষেত্রে এই রকম ব্যবস্থা নেই। এখন যেটি হচ্ছে, পাবলিক লিটিগেশন সিস্টেমে কোনও একটা অভিযোগ যদি কেউ করে, এই রকম হাজার হাজার অভিযোগ আসে। কোন ইণ্ডিভিজুয়াল যদি সেই রকম অভিযোগ করে পলিউশন বোর্ডের কাছে যে, আমার অঞ্চলে পরিবেশ দূষণ হচ্ছে, তাহলে ঠিক যে কারণে আদালতকে তা শুনতে হয়, সেই রকম ভাবে আমাদের পলিউশন কন্ট্রোল বোর্ডের কাছে যদি কেউ অভিযোগ করে, আমরা সেটা শুনতে বাধ্য থাকি। ছোট শিল্পের ক্ষেত্রে হ্যারাসমেন্ট হয় না যেমন তেমন এর বিপরীত দিকটাও অন্য মানে হয়। এইরকম ছোট শিল্প যেহেতু পলিউশন কন্ট্রোল বোর্ডের নিয়ম তত্ত্বাবধানের আওতার বাইরে, সেইজন্য স্থানীয় মানুষ অভিযোগ করলে [illegible] অন্যথায় আমরা জানতে পারি না। স্থানীয় মানুষের অভিযোগের [illegible] শিল্পের [illegible] আমরা ব্যবস্থা নিই। সেখানে ছোট শিল্পগুলো যাতে অনাবশ্যক হ্যারাশের মুখে না পড়ে সেটা দেখার দরকার। মাননীয় সদস্য যেটা বললেন তাতে বলছি যে, গ্রানুলস গুঁড়ো করলে পলিউশন দূষণ হবেই। গ্রানুয়ল যে মুহূর্তে গুঁড়ো করবেন [illegible] মুহূর্তেই তার থেকে একটা গন্ধ বেরুবে যেটা পলিউশন দূষণ করে। আমি যদিও নন টেকনিক্যাল লোক তবুও [illegible] এটা [illegible] হয় [illegible] এটা কেমিক্যালি হ্যাজার্ডাস কারণ প্লাসটিক ইউনিট থেকেও গ্যাস বেরোয় সে [illegible] শরীরের পক্ষে ক্ষতিকারক। তবে ওটা হাজার্ডাস কিনা জানার জন্যে আপনি আমাকে নোটিশ দেবেন আমি উত্তর দেব।

## Foreign Liquor Shops

***674.** (Admitted Question No. [illegible]489) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Excise Department be pleased to state—

[illegible] Number of Fore[illegible] Liquor Shops in Calcutta Municipal Co[illegible]-

poration area?

**Shri Dhiren Sen :**

The total number of such shops in Calcutta Municipal Corporation area is 237 only.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** কলকাতা শহরে যে ২৩৭টি বিলেতি মদের দোকান চালু আছে এর থেকে একসাইজ কত হয়েছে এবং নতুন করে লাইসেন্স দেবার কথা ভাবছেন কি না?

**Shri Dhiren Sen :** It requires a notice. I cannot say it now. But we are going to consider the issue of new licences in Calcutta and in West Bengal also.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** কলকাতা শহরকে এমনিতেই মদের দোকানগুলো পর্যুদস্ত করে চলেছে, রাত ৯টার থেকে মদ বিক্রি করা হচ্ছে এবং সমাজ বিরোধীদের একটা আখড়া হয়ে গেছে। পুলিশের মদতে সমাজবিরোধীরা এবং মদের দোকানের মালিকরা মিলে গোটা যুব সমাজকে একটা বিপথে চালিত করছে। এর পরেও মন্ত্রী এই শহরে নতুন করে মদের দোকান দেবার কথা আবার কেন ভাবছেন জানাবেন কি?

**শ্রী ধীরেন সেন ঃ** আমরা ভাবছি এই কারণে যে, (* *) এসে বলেন যে ইল্লিগ্যাল লিকার যেখানে রয়েছে সেটাই চালু করুন, বিদেশি মদের বদলে দেশি মদ খাওয়ার ব্যবস্থা করুন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমি জিজ্ঞাসা করতে চাই যে, কোন বিধায়ক আপনার কাছে গিয়ে বলেছেন, তার নাম বলুন, আপনাকে নাম বলতেই হবে। আপনি যদি নাম না বলেন তাহলে আপনার বিরুদ্ধে আমি পয়েন্ট অফ প্রিভিলেজ আনব। কোন এম. এল. এ বলেছেন বলুন। হয় উনি নাম বলুন তা না হলে কথাটা উইথড্র করুন।

(গোলমাল)

মিঃ স্পিকার স্যার, আমি কিন্তু ৩টে প্রশ্ন করার সুযোগ পাব, একটা করেছি আরো দুটো প্রশ্ন করার সুযোগ আছে।

---

**Note :** * [Expunged as orderd by the chair]

(গোলমাল)

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুমতি নিয়ে মাননীয় পঙ্কজ ব্যানার্জি মহাশয় যে মূল প্রশ্নটি জিজ্ঞাসা করেছিলেন তাতে আমার হয়ে আমার দপ্তরের রাষ্ট্রমন্ত্রী উত্তর দিয়েছেন। আমি সেই উত্তরের সঙ্গে নিজে কিছু সংযোজন করে এই দপ্তরের এবং এই বিষয়ের মন্ত্রী হয়ে উত্তর দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একাধিকবার এই বিধানসভাতে খোলামেলা আলোচনা শুরু করি সিদ্ধান্ত কিন্তু এখনো পর্যন্ত নিইনি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** উনি বলছেন তো সিদ্ধান্ত নেওয়া হয়েছে, তাহলে আমরা কার কথা বিশ্বাস করব।

**মিঃ স্পিকার ঃ** প্লিজ টেক ইয়োর সীট।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে চিন্তা-ভাবনা করছি, সেটা উনি সঠিকভাবেই বলেছেন। সেটা আপনাদের কাছে রাখছি। আমি বিধানসভায় আগেও একবার বলেছিলাম, যখন এই রকম কোন সিদ্ধান্ত নেব, বিধানসভায় বলে নেব। সমস্যাটা হয়েছে এই রকম, আমি আপনাদের কাছে তথ্যটা দিচ্ছি, আমরা গত ৫/৬ বছর ধরে সাধারণভাবে মদের দোকান বা তারও আগে থেকে নূতন কোনও লাইসেন্স দেওয়া থেকে বিরত আছি। আমি পঙ্কজ বাবুর জ্ঞাতার্থে জানাচ্ছি, একটি তথ্য আমি আপনাদের কাছে দিচ্ছি। '৯১-'৯২ সালে আমাদের দেশি মদের দোকানের সংখ্যা, আমাদের রাজ্যে ছিল ৮৯৪। '৯৬-'৯৭ সালে সেটা কমে গিয়েছে তাতে দাঁড়িয়েছে ৮৬৯। '৯১-'৯২তে বিলিতি মদের দোকান ছিল ৬৬৮। এটা আমরা কিছু পাঁচতারা হোটেলে এবং এয়ারপোর্ট হোটেলে এই রকম বৃদ্ধি করাতে ৮৮৮ হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা তুলনা আপনাকে দিচ্ছি, তারপরে আপনারা বলবেন কি করে কি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি তুলনীয় রাজ্য কর্ণাটিক এর সঙ্গে তুলনা করে বলছি।

(নয়েজ অ্যাণ্ড ইনটারাপশন)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা কিন্তু আমি আবার বলছি। যেটা আমার দপ্তরের অর্ডার আছে, আমাদের যা নিয়ম আছে, কোনও নুতন লাইসেন্স এর ক্ষেত্রে যদি এলাকার বিধায়কের অবজেকশন থাকে, আমাদের আইনে সেটা দেওয়া যায়না। প্রথমে অবজেকশন চাওয়া হয়। স্যার, আমাদের যা আইন আছে আমি সেটা কোড করে দিচ্ছি। আমাদের এক্সাইজ ডিপার্টমেন্ট এর যে অর্ডার আছে, সেই অর্ডারে এলাকার বিধায়কের অবজেকশন থাকলে লাইসেন্স দেওয়া যায়না।

**(ভয়েস ঃ সব টাকার বিনিময়ে হয়ে যায়, গোপনে হয়ে যায়)**

**(গোলমাল)**

**শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী অসীম দাশগুপ্ত মহাশয় যে প্রশ্নের উত্তর দিলেন, এখানে রাষ্ট্রমন্ত্রী মহাশয় তিনি বলেছেন যে কোন কোন বন্ধু এম. এল. এ.রা মদের লাইসেন্স দেওয়ার জন্য তদ্বির করেন। এটা নিয়ে হাউসে উত্তেজনা দেখা দিল। এই উত্তেজনা প্রশমন করার জন্য আমাদের অসীম বাবু প্রশ্নের উত্তরটা ঘুরিয়ে অন্য রাজ্যের সঙ্গে তুলনা করতে চেয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, হয় অসীম বাবু বলুন নাহলে রাষ্ট্রমন্ত্রী বলুন, কোন বিধায়ক কলকাতার বাইরে মদের লাইসেন্স দেওয়ার জন্য তদ্বির করেছেন, আমরা তাঁর নামটা জানতে চাই।

**Mr. Speaker :** Please take your seat. The question is that the Minister has made a statement. আমি পুরোটা ঠিকমতো শুনিনি। গণ্ডোগোলের জন্য আমি অনেক সময় শুনতেও পারিনা। আমাকে আন্দাজের উপর কাজ করতে হয়। He has made a general statement. If he choses not to disclose the names. it is his prorogative. I cannot force any Minister to answer to any question.

(Noise and interuption)

Please sit down. I am on my legs. Please take your seat. I can only caution the Minister.

[11-50 – 12-00 Noon.]

যখন কোনও বিধায়ক সম্বন্ধে কোনও কথা বলবেন, তখন একটু কশান নিয়ে বলবেন। কারণ তাদেরও একটা অধিকার আছে, তাদেরও একটা সম্মান আছে। নইলে বাজারের লোকেরা মনে করবেন এম. এল. এরা গিয়ে তদ্বির করেন। আমি এটা এক্সপাঞ্জ করে দিচ্ছি।

**(নয়েজ)**

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, এরা আর কত চামচাগিরি করবেন।

(আর. এস. পি বেঞ্চের দিকে লক্ষ্য করে বলেন। আর. এস. পি বেঞ্চের কয়েকজন

সদস্য এই সময় ওয়েলে নেমে আসে।

স্যার, আমরা লক্ষ্য করছি, আর. এস. পি, ফরোয়ার্ড ব্লক যেহেতু সি. পি. এমের হাতের কল্কে পাননা, তাই তারা কথায় কথায় আপনার দিকে ধেয়ে যায়, ওয়েলে নেমে আসে। ওরা এই হাউসকে অবমাননা করছে, আপনার চেয়ারকে অবমাননা করছে। আপনি ওদের বিরুদ্ধে ড্রাস্টিক মেজার নিন।

স্যার, আমার মূল প্রশ্ন হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জিজ্ঞাসা করছি, বিশেষ বিশেষ ক্ষেত্রে কোন কোন মদের দোকান ছুটির দিনেও মদ বিক্রি করে, দোকান খোলা রাখে রাত্রির নটার পরেও? এই ব্যাপরে আপনাকে আমি একটা চিঠি দিয়েছিলাম। আমি জানিনা তিনি কি ব্যবস্থা নিয়েছেন এবং কেন ব্যবস্থা নেননি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এই প্রশ্নটি একটি বিশেষ দোকান সম্পর্কে এবং এই ব্যাপার নিয়ে উনি মাননীয় রাষ্ট্রমন্ত্রীকে চিঠি লিখেছিলেন। নির্দিষ্ট এলাকার একটি বিশেষ দোকান সম্পর্কে উনি জানতে চেয়েছেন, তাই রাষ্ট্রমন্ত্রীই এর জবাব দেবেন।

**শ্রী ধীরেন সেন ঃ** আপনার চিঠি পাওয়ার পর আমি কমিশনার সাহেবকে ডেকে বলেছি, দোকানটা এই রকমভাবে বন্ধ করার জন্য উনি বলেছেন। এই বিষয়ে কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা আমি পরে খোঁজ নিয়ে আপনাকে জানাব।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** এই যে নতুন মদের দোকান আপনারা দেবেন বলে সিদ্ধান্ত নিয়েছেন, কি ভিত্তিতে, কি প্রসিডিওরে নতুন মদের দোকান দেওয়ার কথা ভাবছেন?

**শ্রী ধীরেন সেন ঃ** আপনারা উত্তেজিত হবেন না। বাস্তব পরিস্থিতির বিচার করে দেখবেন। আমরা এই সিদ্ধান্ত নিয়েছি তার কারণ হচ্ছে যেখানে ইলিসিট লিকার কনজিউম বেশি সেখানে যদি আমরা প্রয়োজন বোধ করি তাহলে সেখানে সীমিতভাবে বিদেশি মদের দোকান করবার সিদ্ধান্ত নিই।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** ইলিসিট মদের দোকান বন্ধ করবার জন্য আপনারা বিদেশি মদের লাইসেন্স দেবেন। এতো অদ্ভুত পলিসি। বাহবা দিতে হয় সরকারকে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** ফরেন লিকার শপ নিয়ে প্রশ্ন পঙ্কজ বাবু করেছেন, আমি একটা কথা মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই। ওরা সাপ্লিমেন্টরী করার সময়ে বারবার বলেছেন যে, আমরা ফরেন লিকারের বিরুদ্ধে। আমরাও এই টেণ্ডেন্সীর বিরুদ্ধে। আপনার কাছে আমার জিজ্ঞাস্য শুধুমাত্র কি বামফ্রন্ট সরকারের আমলেই এই দোকানগুলো হয়েছে? ৭৭ সালের আগে এই দোকানের সংখ্যা কত ছিল, আর গত ২০ বছরে এই দোকানের

সংখ্যা কত হয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এই ভাবে আমাদের কাছে নেই। আমি যেটা বলতে চাইছিলাম। গত ৫/৬ বছরে আমরা আপ্রাণ চেষ্টা করেছি। সংখ্যাটা দেশি মদের ক্ষেত্রে কমেছে। বিদেশি মদের ক্ষেত্রে কোথাও সীমিত বৃদ্ধি হয়েছে। আমাদের সমস্যাটা একটু দয়া করে বুঝুন। আমরা এটাকে আটকে রেখেছি। যেখানে বে-আইনি মদের দোকান হচ্ছে, প্রথম কাজ হচ্ছে সেটাকে ভাঙা। ভাঙার সঙ্গে সঙ্গে, আপনাদের এখানে বলা দরকার, কোন কোন জায়গায় সীমিত বৃদ্ধির ব্যাপার আছে। জনসংখ্যা হিসাবে তুলনা করলে কর্ণাটকে আছে শুধু ৪ গুণ বেশি দোকান। অন্ধ্রপ্রদেশে যখন ব্যান করা হয়নি, আপনারা ছিলেন তখন ১০ গুণ বেশি সংখ্যা ছিল। আমরা আটকে রেখেছি। এইরকম বে-আইনি মদের ব্যবসা যখন চলছে, তখন এটাকে বন্ধ করার সঙ্গে সঙ্গে কোথাও কোথাও সীমিতভাবে বৃদ্ধি করা যায় কিনা, আপনারা বলবেন। তবে বিধায়কদের আপত্তি থাকলে হবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের দেশে স্বদেশি আমলে মাদক দ্রব্য বর্জন আন্দোলন চিত্তরঞ্জন দাশের নেতৃত্বে সংঘটিত হয়েছিল। আজকে ভারতবর্ষে কয়েকটা রাজ্যে মাদক দ্রব্য ব্যান করে দেওয়া হয়েছে। আমাদের পশ্চিমবাংলায় এই মাদক দ্রব্য ব্যান করে দেওয়ার কথা সরকার ভাবছেন কি?

[12-00 – 12-10 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরটা হচ্ছে; না। কোনও রাজস্ব আদায়ের জন্য আমরা মাদক দ্রব্যের ব্যবসা করতে চাই না। আমাদের মোট রাজস্বের মাত্র ৭ পারসেন্ট এ্যক্সাইজ থেকে আসে। তার উপর আমরা নির্ভর করে নেই। আপনারা নিজেরা চিন্তা করে বলবেন। আপনারা ৫ বছরের কথা বলছেন। কিন্তু আমি ১০ বছর ধরে এটা আটকে রেখেছি। সেখানে দাঁড়িয়ে একদিকে ভেঙেছি এবং অপরদিকে কোন কোন জায়গায় সীমিত ভাবে হবে সেটা ঠিক করেছি। বিধায়কদের আপত্তি থাকলে তাঁদের এলাকায় হবে না। যেখানে বিধায়কদের আপত্তি নেই সেই সমস্ত জায়গায় আমরা সীমিতভাবে করেছি এবং তার লিস্টও আমাদের আছে। এটা কংগ্রেস বা সি. পি. এমের ব্যাপার নয়। আপনারা আপত্তি করলে সেই এলাকায় হবে না। এটা ঠাণ্ডা মাথায় ভেবে আমাদের বলবেন। এটা সীমিতভাবে বৃদ্ধি করা যায় কিনা সে ব্যাপারে আমরা চিন্তা-ভাবনা করছি। পঙ্কজবাবু আপনার আপত্তি থাকলে আপনার এলাকায় হবে না।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### কোর্টের আদেশে প্রাথমিক শিক্ষকদের বেতন বন্ধ

***৬৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৪) **শ্রী তপন হোড় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের কিছু সংখ্যক প্রাথমিক শিক্ষক কোর্টের আদেশে দীর্ঘদিন মাইনে পাচ্ছেন না;

(খ) সত্যি হলে, কত জন শিক্ষক উক্ত আদেশের বলে বেতন পাচ্ছেন না; এবং

(গ) এ বিষয়ে রাজ্য সরকার কোন চিন্তা-ভাবনা করছেন কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুপ্রীম কোর্ট যে ভাবে নির্দেশ দিয়েছেন—সেই অনুযায়ী শিক্ষকদের কার্যকালের মেয়াদ নিরুপণ করা হয়েছে।

সুপ্রীম কোর্টের আদেশ অনুযায়ী ব্যবস্থা করতে না পারার জন্য ষাটোর্ধ্ব বয়সের কিছু শিক্ষকের বেতন পেতে অসুবিধা হচ্ছে।

(খ) সংখ্যা নিরুপণ করা যায়নি।

(গ) ইতিমধ্যে সুপ্রীম কোর্টের নির্দেশে এতৎ সংক্রান্ত একটি মামলা কলকাতা হাইকোর্টে এসেছে। কলকাতা হাইকোর্টে ঐ মামলা চূড়ান্ত না হওয়া পর্যন্ত কোনও যথার্থ সিদ্ধান্ত গ্রহণ করা যাচ্ছে না।

### সরকার-পরিচালনাধীন ট্যুরিস্ট লজ

***৬৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৭) **শ্রী অশোককুমার দেব ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্য সরকারের পরিচালনাধীন ট্যুরিস্ট লজের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে লোকসানের পরিমাণ প্রতি বছর বাড়ছে এরূপ ট্যুরিস্ট লজের সংখ্যা কত; এবং

(গ) উক্ত লোকসানরোধে কি ধরনের ব্যবস্থা নেওয়া হচ্ছে/ হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে মোট ৩৫টি ট্যুরিস্ট লজের মধ্যে ৫টি রাজ্য পর্যটন দপ্তরের পরিচালনাধীন। বাকি ৩০টি ট্যুরিস্ট লজ পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের অধীন। এই ৩০টি লজের মধ্যে ৪টি লজ ম্যানেজমেন্ট কন্ট্রাক্টর নিয়োগ করে চালানোর ব্যবস্থা করা হয়েছে।

(খ) রাজ্য পর্যটন দপ্তরের পরিচালনাধীন ৫টি ট্যুরিস্ট লজ লোকসানে চলছে। পর্যটন উন্নয়ন নিগমের অধীন ২৬টি লজের মধ্যে ১৪টি ট্যুরিস্ট লজ লোকসানে চলছে। অবশ্য পাঁচটি ট্যুরিস্ট লজের লোকসানের পরিমাণ খুবই কম এবং বিগত ১৯৯৬-৯৭ আর্থিক বছরে যেগুলি থেকে সামান্য লাভ হতে পারে।

(গ) পর্যটন উন্নয়ন নিগমের অধীনস্থ ২৬টি ট্যুরিস্ট লজের মধ্যে যে ১৪টি লজ লোকসানে চলছে তার লোকসান রোধের জন্য লজগুলির সম্প্রসারণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের আর্থিক সহায়তায় ঐ লজগুলির সম্প্রসারণের কাজ চলছে বা শুরু হবে। এছাড়া লজগুলিতে পর্যটকদের জন্য আরও উন্নতমানের সুযোগ সুবিধা সৃষ্টির জন্য ১৯৯৭-৯৮ সালের আর্থিক বছরে অনেক বেশি অর্থ মঞ্জুর করার পরিকল্পনা রাজ্য সরকারের আছে।

পর্যটন দপ্তরের পরিচালিত পাঁচটি লজের তিনটি লজকে বাণিজ্যিক ভাবে সফল করার জন্য পরিচালনার দায়িত্ব পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের উপর ন্যস্ত করা হবে। সেগুলি হল মুকুট-মনিপুর, অযোধ্যা এবং মাইথন ট্যুরিস্ট লজ। বরাবর ক্ষতির মুখ দেখে এমন লজের মধ্যে বক্রেশ্বর ট্যুরিস্ট লজটি পরিচালনার দায়িত্ব একটি বে-সরকারি সংস্থার হাতে ন্যস্ত হয়েছে এবং কালিম্পং শহরের সাংগ্রিলা ট্যুরিস্ট লজটি বন্ধ করে ঐ বাড়িটি সেভেন্থ ডে অ্যাডভেন্টিস্ট ইংলিশ স্কুলকে সম্প্রতি ফেরৎ দেওয়া হয়েছে।

***৬৭৭ Held over.**

**ধর্মস্থানে শব্দদূষণরোধে ব্যবস্থা**

***৬৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৩) **শ্রী সুকুমার দাস ঃ** পরিবেশ বিভাগের ভাবপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ধর্মস্থানগুলিতে শব্দদূষণ রোধের কোনও সরকারি নির্দেশ আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত নির্দেশ কার্যকর হচ্ছে কি না?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### হুগলি জেলায় জুনিয়ার স্কুলকে হাইস্কুলে উন্নীতকরণ

***৬৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৮) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় কতগুলি জুনিয়র হাইস্কুলকে হাইস্কুলে উন্নীত করার পরিকল্পনা আছে; এবং

(খ) তন্মধ্যে, হিন্দিভাষী ছাত্র-ছাত্রীদের জন্য কোনও হিন্দি মিডিয়াম জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করার পরিকল্পনা আছে কি না?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এখনই বলা সম্ভব নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### Directive to Stop Microphones in Esplanade East

***680.** (Admitted Question No. *2247) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Environment Department be pleased to state—

(a) whether the Calcutta High Court has given any directive to stop microphones in Esplanade East; and

(b) if so, the steps taken by the Government to implement the same?

**Minister-in-Charge of the Environment Department :**

(a) Yes.

(b) The administration and the Police have initiated steps to implement the order.

### হাইমাদ্রাসাকে সিনিয়র মাদ্রাসায় উন্নীতকরণ

***৬৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৬৮) **শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাদ্রাসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ সালে রাজ্যে কয়টি হাই মাদ্রাসাকে সিনিয়র মাদ্রাসায় উন্নীত করা হয়েছে; এবং

(খ) ১৯৯৭-৯৮ সালে আর কোনও মাদ্রাসাকে সিনিয়র মাদ্রাসায় উন্নীতকরণের পরিকল্পনা আছে কি?

**মাদ্রাসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাই মাদ্রাসা এবং সিনিয়র মাদ্রাসা দুটি পৃথক ধরনের শিক্ষা প্রতিষ্ঠান। সেজন্য কোনও হাই মাদ্রাসাকেই সিনিয়র মাদ্রাসায় উন্নীতকরণের প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

### দূষণ-সৃষ্টিকারী শিল্পসংস্থা

***৬৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কতগুলি শিল্পসংস্থাকে দূষণ-সৃষ্টিকারী শিল্প হিসাবে চিহ্নিত করা হয়েছে;

(খ) তন্মধ্যে, কতগুলি শিল্পসংস্থা দূষণরোধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছে; এবং

(গ) কতগুলি সংস্থার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ পর্যন্ত ৩০০[illegible]টি শিল্প সংস্থাকে।

(খ) এ পর্যন্ত ৩৮৫টি।

(গ) কোর্টের নির্দেশে ৪৪টি শিল্প সংস্থাকে বন্ধ করে দেওয়া হয়েছে।

দূষণ নিয়ন্ত্রণের ব্যবস্থা না নেওয়ার জন্য পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ১৩১৫টি শিল্প সংস্থার বিরুদ্ধে নোটিশ জারি করেছে।

এ পর্যন্ত [illegible] শিল্প সংস্থার দূষণ সম্পর্কিত অবস্থা সম্পর্কে প্রতিবেদন মহামান্য কলকাতা হাইকোর্টের কাছে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ পেশ করেছে।

**মধ্যশিক্ষা পর্ষদের অধীন ইংরাজি মাধ্যমের বিদ্যালয়**

***৬৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মধ্যশিক্ষা পর্ষদের অধীনে ইংরাজি মাধ্যম বিদ্যালয়ের সংখ্যা কত; এবং

(খ) উক্ত বিদ্যালয়গুলি কোন কোন স্থানে এবং সেগুলির নাম কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭৭টি।

(খ) উক্ত বিদ্যালয়গুলির একটি তালিকা মাননীয় অধ্যক্ষের নিকট উপস্থাপিত করা হল।

**চতুর্থ শ্রেণীতে বৃত্তি পরীক্ষা**

***৬৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৫২৭) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, চতুর্থ শ্রেণীর ছাত্রছাত্রীদের জন্য বৃত্তি পরীক্ষা পুনরায় চালু করার সিদ্ধান্ত গ্রহণ করছেন?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না, সরকার এরকম কোনও সিদ্ধান্ত গ্রহণ করেননি।

**স্ব-শাসিত কলেজ গড়ার পরিকল্পনা**

***৬৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৯) **শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (উচ্চ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) স্ব-শাসিত কলেজ গড়ার প্রশ্নে রাজ্য সরকার কোনও চিন্তা-ভাবনা করছেন কি; এবং

(খ) উক্ত বিষয়ে 'ভবতোষ দত্ত কমিশন'-এর সুপারিশ রাজ্য সরকার কতটুকু গ্রহণ বা বর্জন করেছেন?

**শিক্ষা (উচ্চ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক এবং খ একত্রে) সরকার বিষয়টি খতিয়ে দেখছেন।

## বকেয়া সেচ-করের পরিমাণ

***.৬৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৭) **শ্রী সুকুমার দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরে রাজ্যে বকেয়া সেচ-করের পরিমাণ কত; এবং

(খ) উক্ত বকেয়া কর আদায়ে পঞ্চায়েতের উপর দায়িত্ব দেওয়া হয়েছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬-৯৭ সালের আর্থিক বৎসরের শেষে রাজ্যে বকেয়া সেচ করের পরিমাণ নিম্নরূপ ঃ—

| | |
|---|---|
| ১) ১৯৯৬-৯৭ সাল পর্যন্ত ক্রমপুঞ্জিত বকেয়া করের পরিমাণ | ৩৪ কোটি ৬০ লক্ষ টাকা |
| ২) ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরের জন্য ধার্য কর | ২ কোটি ৪০ লক্ষ টাকা |
| | মোট - ৩৭ কোটি টাকা |
| ৩) ১৯৯৬-৯৭ সালের আর্থিক বৎসরে বকেয়া কর ও ধার্য করের মোট আদায় | ১ কোটি ০০ লক্ষ টাকা |
| অর্থাৎ, ১৯৯৬-৯৭ আর্থিক বৎসরের শেষে রাজ্যে বকেয়া সেচ করের পরিমাণ | ৩৬ কোটি ০০ লক্ষ টাকা। |

(খ) বিষয়টি সরকারের সক্রিয় বিবেচনাধীন।

## রাজনৈতিকভাবে নির্যাতীতদের পেনশন

***৬৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২১২৩) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় এবং শ্রী বংশীবদন মৈত্র ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে গণতান্ত্রিক আন্দোলনে অংশগ্রহণ করার জন্য নির্যাতন ভোগ করেছেন বা কারাবাস করেছেন বা নিহত হয়েছেন এমন ক্ষতিগ্রস্ত ব্যক্তি বা ক্ষতিগ্রস্ত পরিবার কত জন আছেন যারা সরকারি পেনশন পাচ্ছেন; এবং

(খ) এই পেনশনের পরিমাণ কত (মাথাপিছু)?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৪৯৩ জন।

(খ) এই সমস্ত ব্যক্তিরা গত ১৯৯৬ সালের ১লা এপ্রিল থেকে মাসিক ৫০০.০০ (পাঁচ শত টাকা) হারে ভাতা পাচ্ছিলেন। এই ভাতা এই বছরের ১লা এপ্রিল থেকে বর্দ্ধিত করে মাসিক ৭৫০.০০ (সাত শত পঞ্চাশ টাকা) করার সিদ্ধান্ত হয়েছে এবং এই বিষয়ে সরকারি আদেশনামা ইতিমধ্যে জারি করা হয়েছে।

## NOTICE UNDER RULE-199

**Mr. Speaker :** I have received a notice under Rule 199 of the Rules of Procedure and Conduct of Business giving a notice with the intention to move a No-Confidence Motion in the Council of Ministers during this current session.

The Motion reads as follows :

This Assembly expresses its want of confidence in the Council of Ministers.

The notice has been given by Shri Atish Chandra Sinha, Shri Saugata Roy and Shri Satya Ranjan Bapuli.

According to Rule 199 (2) I find that the motion is in order. Now I request the members, those who are in support of leave being granted please stand up.

**(At this stage the members of Congress (I) benches stood up in their seats)**

I find that sufficient number of members are in support of the motion. As such the leave is granted. The motion is admitted. When it will be discussed—the date and time will be intimated later on.

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjourn-

ment Motion from Shri Shyamadas Banerjee on the subject of proposal to increase the salary of one Shri Atul Chandra Bauri, as employee of Sarmara A.C.Roy Junior Basic School in Hirapur Assembly Constituency areas.

The subject matter of the motion is a matter of individual grievance continuing for some times and can not be said to be an urgent matter of public importance as required under the Rules for an Adjournment Motion.

The motion is thus out of order and I reject it.

**মিঃ স্পিকার ঃ** আমি বার বার বলেছি অ্যাডজর্নমেন্ট মোশন ইন্ডিভিজুয়ালি আনবেন না। অ্যাডজর্নমেন্ট মোশনে কোনও ইন্ডিভিজুয়াল কেস উল্লেখ করবেন না। তাই এই মোশন রিজেক্টেড হল।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day, I have received three notices of Calling Attention on the following subjects, namely :—

| | Subject | Name |
|---|---|---|
| i) | Acute crisis of water at the Chatta, Ashuti 1 & 2 Manpur and Rajibpur Panchayat areas, South 24-Parganas | : Shri Ashok Kumar Deb. |
| ii) | Outbreak of enteric disease in the state by | : Shri Sanjib Kumar Das. |
| iii) | Acute shortage of drinking water in the Entally Assembly constituency area Calcutta by | : Shri Sultan Ahmed. |

I have selected the notice of Shri Sultan Ahmed on the Subject of Acute shortage of drinking water in the Entally Assembly constituency area Calcutta.

The Minister-in-charge may please make a statement to-day if possible or give a date.

**Shri Robin Mondal :** On the 3rd July, 1997.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Irrigation & Waterways Department to make a statement on the subject of erosion of the river Ganga near Bhadrakali Shibtala area under Uttarpara Kotrang Municipality in the district of Hooghly.

**(Attention called by Shri Jyoti Krishna Chattopadhyay on the 23rd June, 1997.)**

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

উত্তরপাড়া-কোতরং পৌরসভার অন্তর্গত ভদ্রকালী-শিবতলা এলাকাটি হুগলি নদীর পশ্চিমপাড়ে বিবেকানন্দ সেতু (বালি ব্রিজ) থেকে প্রায় ৮ কি.মি. উজানে অবস্থিত। এইখানে শিবতলার শ্মশান ঘাটটি, যাহা জি.টি. রোডের প্রায় ৭০ মি. পূর্ব দিকে অবস্থিত, বর্তমানে ভাঙ্গনের কবলে পড়েছে। এই জায়গাটিতে সেচ দপ্তরের একটি নদীর পাড় বাঁধানো কাজ ছিল। যেটি এই ভাঙ্গনের ফলে ক্ষতিগ্রস্থ হয়েছে। কাজটি করা হয়েছি মোট ১৩০ মি. দৈর্ঘ্যের উপর। এর মধ্যে প্রায় ৫০ মি. দৈর্ঘ্যে কাজটি ভাঙ্গনে সম্পূর্ণ ক্ষতিগ্রস্থ হয়েছে, ৪০ মি. আংশিক ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে এবং বাকি ৪০ মি. কাজ এখনও অক্ষত অবস্থায় আছে।

এই জায়গায় বর্ষাকালে কোটালের সময় জোয়ারের জল এই বাঁধানো অংশটির উপর দিয়ে পাড় উপছে নিকটবর্তী জমিতে যায় এবং নদী তীরবর্তী একটি বড় পুকুরে মধ্যে জমতে থাকে। নদীতে ভাটার সময় ঐ পুকুরটির জমা জল চুঁইয়ে চুঁইয়ে ঐ পাড় বাঁধানো অংশের ভেতর দিয়ে নদীতে ফিরে আসে। একটানা এইরকম ঘটার ফলে ঐ বাঁধানো জায়গাটির মধ্যে ছয়টি বড় ঘোগ তৈরি হয়। ঐ ঘোগের ফলশ্রুতিতে পাড় বাঁধানো কাজটি সম্পূর্ণ বা আংশিক ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে। কিন্তু এখনও পর্যন্ত ভাঙ্গনের ফলে নদীর পাড়ে কোনও ভূমি ক্ষয় হয়নি।

এই ভাঙ্গন প্রতিরোধকল্পে সেচ দপ্তর একটি পরিকল্পনা প্রস্তুত করেছে। এই

পরিকল্পনাটিতে ভাঙ্গনে ক্ষতিগ্রস্থ পাড় বাঁধানো কাজটির পুনর্নির্মাণ (৫০ মি. দৈর্ঘ্যে) এবং মেরামতির (৪০ মি. দৈর্ঘ্যে) সংস্থান রয়েছে। এছাড়াও জায়গাটি পেছনে পুকুরের জমা জল যাতে চুঁইয়ে না আসতে পারে তার জন্য জায়গাটির পেছন দিকে মাটি দিয়ে ভরাট করার ব্যবস্থাও রয়েছে। গত ১২.৫.১৯৯৭ তারিখে অনুষ্ঠিত পশ্চিমবঙ্গ রাজ্য বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের টেকনিক্যাল কমিটির ৮৯তম সভায় পরিকল্পনাটি অনুমোদিত হয়েছে। প্রকল্পটির আনুমানিক ব্যয় প্রায় ছয় লক্ষ টাকা।

এছাড়াও অন্য একটি পৃথক পরিকল্পনায় এই জায়গায় নদীর পাড়ে একটি পাকা দেওয়াল দিয়ে পাড়ের জমিগুলিতে জল ঢোকা বন্ধ করার প্রস্তাব রাখা হচ্ছে। এই পরিকল্পনাটির আনুমানিক ব্যয় হবে প্রায় দুই লক্ষ টাকা।

আশা করা যায় যে আসন্ন বর্ষার পরে এই কাজ দুটি শুরু করা যাবে।

**মিঃ স্পিকার ঃ** জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়, ক্লারিফিকেশন সীক করছেন, একটা নোটিশ তো দেবেন। ঠিক আছে, বলুন।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মন্ত্রী মহাশয় জানেন, উত্তরপাড়া কোতরং পৌরসভায় একটি বৈদ্যুতিক চুল্লি রয়েছে, যেটা গঙ্গা অ্যাকশন প্ল্যানে হয়েছে এবং এলাকাটি প্রচন্ড ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে। ঐ এলাকার পাশে রয়েছে ৫০ বছরের পুরনো ভদ্রকালি হাই স্কুল—বিধায়ক আব্দুল মান্নান সাহেব সেই স্কুলের শিক্ষক। সেটিও গঙ্গার ভাঙ্গনের মধ্যে পড়ে যাচ্ছে, তার ৫০ হাত দূরেই গঙ্গা। এই কাজের সঙ্গে সঙ্গে যাতে ঐ এলাকাতে ভাঙ্গন না হয়, প্রাচীন বিদ্যালয়টিও যাতে রক্ষা পায়, সেই ব্যাপারে আপনার দপ্তরের কোনও পরিকল্পনা আছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্যালিয়েটিভ কিছু কাজ করা যায় কিনা সে ব্যাপারে নির্দেশ দিয়েছি।

[12-10 – 12-20 p.m.]

## PRESENTATION OF REPORT

### Presentation of the 1st Report of the Committee on Government Assurances 1996-97.

**Shri Deokinandan Poddar :** Sir, I beg to present the 1st Report of the Committee on Government Assurances 1996-97.

## MENTION CASES

**শ্রী বাদল জমাদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনা কেন্দ্র ভাঙ্গড়। স্যার, ভাঙ্গড়, হাড়োয়া, ক্যানিং ওয়েস্ট-এ কোনও ডিগ্রি কলেজ নেই। উচ্চ শিক্ষার জন্য ভাঙ্গড়ে একটা ডিগ্রি কলেজ প্রতিষ্ঠিত করা হয়েছে এবং এর নাম দেওয়া হয়েছে 'ভাঙ্গড় মহাবিদ্যালয়'। এখানে সরকারি ভাবে পরিদর্শন হয়ে গেছে এবং গৃহ নির্মাণের কাজও শেষ হয়ে গেছে। এই কলেজ যাতে তাড়াতাড়ি অনুমোদন লাভ করে তার জন্য মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, যখন এখানে ২০ বৎসর পূর্তি বাম উৎসব পালিত হচ্ছে, যখন আমাদের পুলিশ মন্ত্রী মহাশয় আই.আই.টি.-তে গিয়ে দীক্ষা ভাষণ দিচ্ছেন সেই সময় আমরা দেখছি প্রতিদিন মুর্শিদাবাদ জেলা থেকে ছোট ছোট ছেলে মেয়েদের আরবে ধরে নিয়ে যাওয়া হচ্ছে। একটা বিশেষ চক্র এই কাজে লিপ্ত রয়েছে এবং এরা মুর্শিদাবাদে অত্যন্ত সক্রিয়। এই চক্র শুধু এই কাজই করছে না, মুর্শিদাবাদের বিস্তীর্ণ এলাকা জুড়ে যে সমস্ত পঙ্গু ব্যক্তি রয়েছে তাদের নানা প্রলোভন দেখিয়ে আরব দুনিয়ায় নিয়ে যাওয়া হচ্ছে। তাদেরকে মধ্যযুগীয় কায়দায় অন্ধ করে দিয়ে, আরও পঙ্গু করে দিয়ে ভিক্ষাবৃত্তি করতে বাধ্য করা হচ্ছে। মাননীয় স্পিকার মহাশয়, সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি উনি যখন সমাজ বিরোধীদের বিরুদ্ধে লড়াই করছেন তখন এই রকম একটা অমানবিক প্রশ্নে কেন চুপ করে আছেন? এর প্রতিকারের ব্যবস্থা গ্রহণ করে আমাদের জানানোর দাবি আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে করছি।

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গতকাল মাধ্যমিক পরীক্ষার রেজাল্ট বেরিয়েছে। গ্রামের ছেলেরা শহরের ইংলিশ মিডিয়ামে পড়া ছেলেদের থেকে ভাল রেজাল্ট করেছে। আমার বিধানসভা এলাকায় 'মালেকান ঘুমটি রামকৃষ্ণ বিদ্যানিবেশ' এবং 'কালিতলা জুনিয়ার হাই স্কুল' আছে। ঐ দুটো জুনিয়ার হাই স্কুলকে হাইস্কুলে এবং 'ভবানীপুর হাই স্কুল'-কে উচ্চ মাধ্যমিক স্কুলে উত্তীর্ণ করার জন্য আবেদন করছি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভগবানগোলার গোবরা কাট নালা ১৯৯৫ সালের প্রচন্ড বন্যায় ভেঙ্গে পড়ে। এর ফলে এলাকায় সরাসরি জল ঢুকে গিয়ে ৪।৫টা অঞ্চল জলমগ্ন করে দিয়েছে। এবং প্রায় ৫০ লক্ষ টাকার শস্য নষ্ট হয়েছে, মানুষের

দুর্ভোগের শেষ নেই। তাই আমি গোবরা নালা সেকেন্ড রেগুলেটর অবিলম্বে নির্মাণের দাবি করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় বিধায়ককে জানাতে চাইছি যে এই ব্যাপারটা আমি ইতিমধ্যেই জেনেছি, এ মাসের শেষে মাননীয় বিধায়ককে নিয়ে আমি তাঁর এলাকায় পরিদর্শনে যাব।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুরের পিংলা থানার অন্তর্ভূক্ত মালিগ্রাম নিবেদিতা জুনিয়ার গার্লস হাই স্কুলটির অনুমোদনের দাবি রাখছি। ১৯৮২ সাল থেকে আজ পর্যন্ত সুষ্ঠু ভাবে এটা পরিচালিত হচ্ছে এবং এই স্কুলটি প্রতিষ্ঠা করার ক্ষেত্রে মালিগ্রাম গ্রাম পঞ্চায়েত এবং পিংলা পঞ্চায়েত সমিতি সক্রিয় ভাবে সহযোগিতা করে আসছে। বিশেষ ভাবে পিংলা পঞ্চায়েত সমিতি ৩০.১২.১৯৮১ তারিখে মধ্যশিক্ষা পর্ষদকে ১১২৩। ৪৫০ মেমো নং উল্লেখ করে এই স্কুলটিকে যাতে অনুমোদন দেওয়া হয় তার দাবি রেখে লিখিত ভাবে শিক্ষা দপ্তরের কাছে পাঠিয়েছে। প্রকৃতপক্ষে এই স্কুলটি পিংলা থানার মধ্যে বিস্তীর্ণ এলাকা জুড়ে আছে এবং এর প্রাকৃতিক পরিবেশ যথেষ্ট উল্লেখযোগ্য। তাছাড়া পিংলাতে এই একটি মাত্রই উচ্চ শিক্ষাকেন্দ্র অর্থাৎ গার্লস হাই স্কুল রয়েছে, আর মাত্র ৪টি জুনিয়র হাই স্কুল আছে। তাই এই মালিগ্রাম নিবেদিতা গার্লস হাই স্কুলটির অনুমোদনের জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল, হায়ার এডুকেশন ডিপার্টমেন্ট, এন.সি.সি ব্রাঞ্চ, ১২ মে ১৯৯৭ একটি চিঠি ইস্যু করেছে। চিঠিটি ইস্যু করেছেন কে.এস.আদিত্য—ডেপুটি সেক্রেটারি টু গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল। এই চিঠিটির মোমো নং—২১১(২২২৮)—এডুকেশন নর্থ, তার নিচে লেখা আছে ১ই।৪।৯৪, পি.টি. (৪) একটা ইন্টারভিউ ডেকেছে গ্রুপ-ডি-র জন্য, আন্ডার দি এন.সি.সি.এস্টাব্লিশমেন্ট অফ হায়ার এডুকেশন ডিপার্টমেন্ট। এই ইন্টারভিউতে কলকাতা এবং তার পাশাপাশি হুগলি জেলার ছেলেদেরও ডাকা হয়েছিল। মালদা ইন্টারভিউ বোর্ড, ১১ ব্যাটেলিয়াল, এন.সি.সি., মহেশতলা, মালদা এই ইন্টারভিউটি ডেকেছিল গত ১৬ জুন। যারা ইন্টারভিউ দিতে গিয়েছিল তারা সেখানে গিয়ে দেখে যে ইন্টারভিউয়ের ব্যাপারে কোনও খবর নেই এবং এর ফলে কয়েক'শ প্রার্থী ইন্টারভিউ না দিতে পেরে ফেরৎ এসেছে। হুগলি জেলা থেকে মালদা জেলায় যেতে অনেক খরচ এবং এতে কলকাতারও কিছু প্রার্থী আছে। ইন্টারভিউ দিতে যাবার জন্য রিজার্ভেশন টিকিট তাদের কাটতে হয়েছে এবং এর জন্য প্রায় শ'পাঁচেক টাকা খরচ হয়েছে এই বেকার ছেলেদের।

সেখানে এই ভাবে বেকার ছেলেদের হ্যারাস করা হল। তাই আমি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করছি যে অফিসারের জন্য এটা হয়েছে, তাঁর শাস্তির ব্যবস্থা করুন। মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী এখানে আছেন আমি তাকে দুটি কল লেটার দিচ্ছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি অনুমতি করেন, আমি দু-একটি কথা বলি। যে বিষয়টা আপনি বললেন সেটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়, এটা আমার নজরে আসার সঙ্গে সঙ্গেই আমি এর বিস্তারিত তথ্য জানতে চেয়েছি এবং এই তথ্য আমি অল্প সময়ের মধ্যেই জানতে পারব যে, কেন এটা ঘটল। এটা মাননীয় সদস্যকে আমি চিঠি দিয়ে জানাব।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, ডুয়ার্স অঞ্চলে প্রায় ১৩ লক্ষ হিন্দী ভাষা-ভাষি মানুষের বাস। তারা প্রাইমারী থেকে মাধ্যমিক এবং মাধ্যমিক থেকে উচ্চ মাধ্যমিক পাশ করার পর হায়ার এডুকেশনের জন্য কোনও হিন্দী মিডিয়াম কলেজ না থাকার দরুন লেখাপড়া শেখার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। তাই আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করব, জলপাইগুড়ি জেলার কালচিনি জায়গাতে একটা হিন্দী মিডিয়াম কলেজ করা হোক। হিন্দী মিডিয়াম কলেজ না থাকার জন্য ওখানকার চা-বাগান থেকে আরম্ভ করে অনেক ছেলে-মেয়ে হিন্দী পড়ার সুযোগ-সুবিধা পাচ্ছে না। তারা যাতে হিন্দী মিডিয়ামে উচ্চ শিক্ষার সুযোগ-সুবিধা পায় তারজন্য হিন্দী মিডিয়াম কলেজ স্থাপনের আবেদন জানাচ্ছি। মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় এখানে আছেন। উনি যদি এই ব্যাপারে কিছু বলেন তাহলে আমরা উপকৃত হতাম।

**শ্রী গুলশন মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র পাঁচলায় জে. এন. পাঁজা হাইস্কুলের শিক্ষকরা আজ ১৮ মাস যাবৎ মাহিনা পাচ্ছে না। আমি এই বিষয়টি মাননীয় মন্ত্রী মহাশয়ের গোচরে এনেছিলাম এবং আমি শিক্ষকদের সঙ্গে নিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে দেখাও করেছিলাম। কিন্তু সরকারের সঙ্গে ডোনারদের একটা মামলা চলছে বলে শিক্ষকরা মাহিনা পাচ্ছে না। আমার বক্তব্য হচ্ছে, এক্ষেত্রে শিক্ষকদের কি অপরাধ? শিক্ষকরা কেন মাহিনা পাবে না? মাননীয় মন্ত্রী মহাশয় এখানে রয়েছেন, আমি তাঁর কাছ থেকে এই বিষয়ে জানতে চাই।

**মিঃ স্পিকার ঃ** আপনি সাবজেক্ট পরিবর্তন করলেন কেন? মেনশনে যে নোটিশটি দিলেন সেটা বললেন না। এখানে আছে রাস্তার কথা আর আপনি বললেন অন্য

ব্যাপার, কি ব্যাপার আমি বুঝিনা।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় অজয় নদীতে বোলপুর ও ভেদিয়ার মাঝখানে দীর্ঘদিন ধরে একটা সেতু নির্মাণের দাবি ছিল। সেই দাবি মতো বছরখানেক আগে মাননীয় মুখ্যমন্ত্রী ঐ সেতু নির্মাণের জন্য শিলান্যাস করেন। এন. বি. সি. সি সেই মোতাবেক কাজও শুরু করেন। হঠাৎ দেখা যায় এন. বি. সি. সি তাদের ক্যাম্প গুটিয়ে নিয়ে চলে গেছেন। তাদের সঙ্গে যে কনডিশন রাজ্যসরকারে ছিল সেই কনডিশন ফুলফিলমেন্ট না হওয়ার ফলে তারা ক্যাম্প গুটিয়ে নিয়ে চলে গেছেন। এরফলে সেতু নির্মাণ একটা অনিশ্চিত অবস্থার মধ্যে পড়ে গেছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঐ সেতুটি হলে কলকাতার সঙ্গে বীরভূমের যোগাযোগের ক্ষেত্র প্রসারিত করবে। সেতুটি নির্মাণের দাবি দীর্ঘদিন ধরে ছিল। মাননীয় মুখ্যমন্ত্রী শিলান্যাসও করেছিলেন এবং কাজও শুরু হয়েছিল প্রাথমিক পর্যায়ে। কিন্তু কাজ করতে করতে এন. বি. সি. সি সেই কাজ উইথড্র করে নিয়েছেন। ফলে সেতুটি নির্মাণের ক্ষেত্রে অনিশ্চিত জায়গায় চলে গেছে। আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, কি কনডিশন ছিল এবং তার কি ফুলফিলমেন্ট করা গেল না সেটা আপনি দেখুন এবং অবিলম্বে ঐ সেতুটি নির্মাণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, উত্তরবাংলাকে বঞ্চনার ক্ষেত্রে সেখানকার মানুষের প্রচণ্ড ক্ষোভ সৃষ্টি হয়েছে। উত্তর বাংলার জন্য একটা মাস্টার প্ল্যান করা হোক এই দাবি আমরা বারবার জানাচ্ছি। কিন্তু রাজ্য সরকার কোনও সদর্থক ঘোষণা করলেন না। উত্তরবাংলার পথ-ঘাটের দুরবস্থা, উত্তরবাংলার বিদ্যুতের বেহাল অবস্থা হয়ে গেছে। উত্তরবাংলায় শিল্প নেই, উত্তরবাংলায় বেকার সমস্যা তীব্র এবং সর্বোপরি এই যে মাননীয় সদস্য করিম চৌধুরি নীল ফেট্টি মাথায় দিয়ে বসে আছেন, তার ক্ষোভ হচ্ছে চাষাবাদের জমিগুলিকে দখল নিয়ে চা-বাগান তৈরির পরিকল্পনা শুরু হয়েছে। অর্থাৎ উত্তরবাংলাকে বঞ্চনার জন্য উত্তরবাংলার মানুষের ক্ষোভ খুবই সঙ্গত কারণে সদর্থক।

স্যার, দার্জিলিং-এ পাহাড়ের মানুষদেরও ক্ষোভ বাড়ছে কারণ তারা তাদের উন্নয়নের জন্য টাকা পাচ্ছেন না। দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের সঙ্গে রাজ্যসরকারের বিরোধ তীব্র থেকে তীব্রতর হচ্ছে কারণ রাজ্য সরকার বরাদ্দকৃত অর্থ দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলকে তাদের উন্নয়নের জন্য দিচ্ছেন না। স্যার, দার্জিলিং সহ গোটা উত্তরবঙ্গের মানুষদের এই ভয়ঙ্কর সঙ্কটের সময় আমরা তাদের পাশে গিয়ে দাঁড়াতে চাই। আমাদের দাবি, অবিলম্বে উত্তরবাংলার জন্য মাষ্টার প্ল্যান তৈরি হোক। উত্তরবাংলায় আন্দোলনের ক্ষেত্র প্রস্তুত করার জন্য আগামীকাল এম. পি. শ্রীমতী মমতা ব্যানার্জি উত্তরবাংলায় রওনা হচ্ছেন।

**শ্রী যদু হেমব্রম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার হবিবপুর বিধানসভা কেন্দ্রে মালদহ থেকে যে সমস্ত রাস্তা গিয়েছে—লালগোলা, বামনগোলা, নীমবাড়ী, তিলাসন সিঙ্গাবাদ এবং আইহো থেকে শ্রীরামপুর, কলাইবাড়ী এই সমস্ত পাকা রাস্তাগুলি দীর্ঘদিন ধরে মেরামত হয়নি। মেরামত না হবার ফলে সেই রাস্তাগুলি বাস চলাচলের অনুপোযুক্ত হয়ে পড়েছে, যে কোনও সময় দুর্ঘটনা হবার সম্ভাবনা আছে। অবিলম্বে এই রাস্তাগুলি মেরামত করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দ্বিতীয় হুগলি সেতু উদ্বোধন হবার পর কলকাতার দিকে সমস্ত রাস্তাগুলি তৈরি হয়েছে এবং আলোও লাগানো হয়েছে কিন্তু হাওড়ার দিকে কোনও রাস্তা তৈরি হয়নি, আলোও লাগানো হয়নি। না কোনও এক্সপ্রেস হাইওয়ে, না সেন্ট্রাল হাওড়া বাইপাস—কিছুই তৈরি হয়নি। শুধু বিদ্যাসাগর সেতু দিয়ে হাওড়ার দিকে লরিগুলি চালাবার জন্য ড্রেনেজ ক্যানেল রোডের সঙ্গে সংযোগ করে দেওয়া হয়েছে, তা ছাড়া কিছু হয়নি। বিদ্যাসাগর সেতু দিয়ে যে লরিগুলি যায় তার অধিকাংশ লরিগুলিই ড্রেনেজ ক্যানেল রোড, হাওড়া মাকড়দা রোড, হাওড়া আমতা রোড দিয়ে একদিকে দিল্লি রোড এবং আর একদিকে বম্বে রোড ধরতে যাচ্ছে। কলকাতার দিকে রাস্তাগুলিতে আলোর বন্যা বইছে অথচ যেই বিদ্যাসাগর সেতু দিয়ে হাওড়াতে ঢোকা হচ্ছে তখন দেখা যাবে সেখানে ঘুটঘুটে অন্ধকার। সেখানে কোন রাস্তায় আলো দেওয়া হয়নি। এর আগে আমি মাননীয় পৌরমন্ত্রীকে বারবার বলেছি যে, ড্রেনেজ ক্যানেল রোড, আমতা রোড, মাকড়দা রোড—এই সমস্ত রাস্তাগুলিতে ফ্লুরোসেন্ট আলো লাগাবার জন্য এইচ. আর. বি. সি. কে দায়িত্ব দিন কিন্তু আজ পর্যন্ত সেখানে আলোর কোনও ব্যবস্থা হয়নি। কলকাতার দিকে রাস্তাগুলিতে আলোর বন্যা বইছে আর ৫শো বছরের পুরানো শহর হাওড়াতে আলো না দিয়ে সেখানকার মানুষদের সঙ্গে সরকার বঞ্চনা করছেন। সি. ই. এস. সি. সেখানে কোনও আলো লাগাচ্ছে না। হাওড়া কর্পোরেশন টাকা না দেবার জন্য কিছুদিন আগে সি. ই. এস. সি. হাওড়া কর্পোরেশনের অফিসের লাইনও কেটে দিয়েছিল। মাননীয় পৌরমন্ত্রীকে বলব, অবিলম্বে এইচ. আর. বি. সি. কে দায়িত্ব দিন সেখানে আলোর ব্যবস্থা করার জন্য।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী হাফিজ আলম সৈইরানী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, ভারত এবং বাংলাদেশ সীমান্তে তার কাটার বেড়া দেবার পরিকল্পনা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছিলেন।

এই তার কাটার দৈর্ঘ্য হচ্ছে কুচবিহার থেকে আরম্ভ করে ২৪ পরগনা পর্যন্ত ১২ শত কিলো মিটার। এই তার কাটার বেড়া দেবার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার একটা নিয়ম-কানুন ঠিক করেছিলেন, কিন্তু ভৌগলিক কারণে সেই নিময়-কানুন মেনে সেটা করা সম্ভব হয়নি। তার ফলে দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গের অনেক গ্রাম, শহর এবং হাজার হাজার উর্বর কৃষি জমি তার কাটার ওপারে পড়ে গেছে। তার ফলে যে সমস্ত পরিবার, যে সমস্ত জনবসতি ওপারে পড়েছে, যে সমস্ত জমি ওপারে পড়েছে সেখানকার লোকেরা বিশেষ অসুবিধার মধ্যে পড়েছে। সেখানে বি. এস. এফ সকাল ৮ থেকে ৯টার মধ্যে গেট খুলে দিচ্ছে, আবার ৪টার মধ্যে গেট বন্ধ করে দিচ্ছে। সেই সময় উত্তীর্ণ হবার পরে যদি সেই তার কাটার বেড়ার ভিতরে লোকজন অসুস্থ হয়ে পড়ে বা কোনও রকম দুর্ঘটনা ঘটে তাহলে তার কোনও ব্যবস্থা সরকার করেননি। এর ফলে সে এলাকায় কৃষিতে বিরাট ভাবে বিপর্যয় নেমে এসেছে। সেজন্য অবিলম্বে এই সম্পর্কে ব্যবস্থা গ্রহণের জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রে অর্থাৎ কাঁথি এক নম্বর ব্লক একটা বিস্তীর্ণ এলাকা। সেখানে কোনও টিউবওয়েল হয়নি, মানুষ পানীয় জল পাচ্ছে না। বহুদিন চেষ্টা করার পরে পানীয় জল সরবরাহ করার জন্য একটা পাম্প হাউস তৈরি করা হয়েছে। এক বছরের বেশি সময় হল সেটা তৈরি হয়েছে। সেই পাম্প হাউস তৈরি হওয়া সত্ত্বেও সেখানে বিদ্যুতের কোনও সংযোগ ঘটানো হয়নি। বিদ্যুতের অভাবে সেই পাম্প হাউস চালু করা যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই এলাকার মানুষকে পুকুরের জলের উপরে নির্ভর করতে হয় পানীয় জলের জন্য। অথচ আমি পি. এইচ. ই. মন্ত্রীর কাছে, বিদ্যুৎ মন্ত্রীর কাছে বলেছি। এই দুটি দপ্তরের আমলা, অফিসার এবং ইঞ্জিনিয়ারদের কাছে বারবার চিঠি লিখেছি, মুখে বলেছি যে ঐ এলাকার মানুষকে যাতে ঐ পুকুরের জল না খেতে হয়। কিন্তু কোনও ফল হচ্ছে না। কাজেই এই সম্পর্কে দ্রুত ব্যবস্থা নেবার জন্য আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**শ্রী মীর কাসেম মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচনী এলাকা চাপড়ায় দুটি গ্রামপঞ্চায়েত হৃদয়পুর এবং পাথর ঘাটা-১, এখানে কোনও মাধ্যমিক বিদ্যালয় নেই। তাই অবিলম্বে এই দুটি গ্রাম পঞ্চায়েতে জুনিয়র হাই স্কুল স্থাপন করার জন্য আমি শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার, আমাদের রাজ্যে গত ৫ বছরে

কোনও জুনিয়র হাই স্কুল-এর স্যাংশন হয়নি। শিক্ষা দপ্তরের প্রাথমিক শিক্ষা মন্ত্রী এখানে বসে আছেন। সম্প্রতি আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন যে এক শতটা জুনিয়র হাই স্কুল স্থাপন করা হবে এক বছরের মধ্যে। আমি একটা ছোট ঘটনা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তারই কেন্দ্রে কি রকম ঘটনা ঘটছে। উইদাউট কনসালটেশন উইথ এনি স্কুল অথরিটি ৩টি জুনিয়র হাই স্কুলকে হিটলারী কায়দায় তারা বলে দিলেন যে আপনাদের স্কুলকে বাতিল করে দিলাম। শিতলা আদর্শ শিক্ষা নিকেতন, শিতলা আদর্শ বালিকা বিদ্যালয় এবং দক্ষিশ খুলনা জুনিয়র হাইস্কুল—এই তিনটি স্কুলকে তুলে দিলেন, শিক্ষকদের অন্যত্র বিদায় করে দিলেন। তাদের সঙ্গে কোনও রকম কনসাল্টেশনে না গিয়ে গভর্নমেন্ট অর্ডার বের করে দিলেন। শিক্ষকদের বলে দিলেন—ওখানে হাইস্কুল করে দিলাম, ওখানে গিয়ে জয়েন করুন। আমি জিজ্ঞাসা করতে চাই, একটি গণতান্ত্রিক রাজ্যের মুখ্যমন্ত্রী যখন বলছেন—এই বছর আমরা ১০০ জুনিয়র হাইস্কুল খুলব সেখানে মন্ত্রী তিনটি জুনিয়র হাইস্কুল তুলে দিলেন কিভাবে? একটি হাইস্কুল সেখানে করতে চান তাতে আপত্তি নেই, কিন্তু সেখানকার তিনটি জুনিয়র হাইস্কুলকে তুলে দিয়ে মানুষের অসুবিধা সৃষ্টি করবেন কেন? স্কুল ম্যানেজিং কমিটিতে কোনও আলোচনা হল না, অথচ গভর্নমেন্ট অর্ডার বের করে দিলেন। আমি কোনও রাজনীতির কথা বলছি না, জুনিয়র হাইস্কুল কিভাবে বাতিল হল সেটাই আমি জানতে চাই।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যে তিনটি জুনিয়র হাইস্কুলের কথা বলছিলেন সেই স্কুল তিনটি একটা দ্বীপের মধ্যে। স্কুলগুলিতে ছাত্র সংখ্যা কম, কিন্তু কাছাকাছি কোনও হাইস্কুল নেই। তারজন্য স্কুল তিনটির ম্যানেজিং কমিটি সিদ্ধান্ত গ্রহণ করে বলেন যে, ওখানে একটা হাইস্কুল করা হোক। তাঁরা যৌথভাবে এবং সর্বসম্মতভাবে আমার কাছে প্রস্তাব দিয়েছেন। সেই প্রস্তাব অনুযায়ী ডি. আই. স্কুল তিনটি পরিদর্শন করেন এবং ঐ প্রস্তাব তিনি বিবেচনা করেন! তারপর মধ্য শিক্ষা পর্ষদ সেটা বিবেচনা করেন এবং তিনটি স্কুলকে একত্রিত করে একটি হাইস্কুল করবার তাদের সিদ্ধান্ত অনুমোদন করেন। সাধন পাণ্ডে মহাশয়ের এটা জানা থাকা সত্ত্বেও যে কথা বলেছেন তার আমি নিন্দা করছি।

**শ্রী বিজয় বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ভীমগড়-পাণ্ডবগড় রাস্তায় অজয় নদের উপর একটি সেতু রয়েছে। রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ, কারণ ঐ রাস্তা দিয়ে মাল চলাচলকারী লরি এবং ৫০-৬০টি বাস আসানসোল-বহরমপুর যাতায়াত করে। নিত্যযাত্রীরাও ঐ রাস্তায় যাতায়াত করেন। গতকাল ঐ সেতুটি ভেঙে পড়েছে এবং তারফলে যাত্রীরা প্রচণ্ড দুর্ভোগের মধ্যে পড়বেন। সেখানে দুটি মাত্র ট্রেন চলাচল করে। তারজন্য মন্ত্রীর কাছে অনুরোধ,

ব্রিজটি পুনঃনির্মাণে অগ্রণী ভূমিকা গ্রহণ করুন।

**শ্রী তমাল চন্দ্র মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র কেতুগ্রামে দুটি গুরুত্বপূর্ণ রাস্তা রয়েছে। তার একটি হচ্ছে শিমুলিয়া-আগরডাঙা রাস্তা। রাস্তাটি মুর্শিদাবাদের সঙ্গে যোগাযোগের একমাত্র রাস্তা। আর একটি রাস্তা হচ্ছে মৌগ্রাম-কাকগ্রাম রাস্তা। ঐ রাস্তাটি নির্মাণকার্য চলতে চলতে বন্ধ হয়ে রয়েছে। যাতে রাস্তাটির নির্মাণকার্য দ্রুত শেষ করা হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

## ZERO HOUR

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্র এলাকার প্রায় ১ লক্ষ ৫৬ হাজার ভোটার। প্রায় ১ লক্ষ মানুষের সেখানে চাহিদা হল—ধর্মতলা থেকে উলুবেড়িয়া ভায়া মাতাপাড়া সি. টি. সি. বাস চালান হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরীক্ষার সময় সি. টি. সি বাস চলেছিল, হাজার হাজার ছাত্র-ছাত্রী সেই সি. টি. সি বাসে এসেছে। আজকে কার স্বার্থে এই বাস চালানো হচ্ছে না? এখন এল বাস চালানো হচ্ছে, এই এল বাস সময় মতো পাওয়া যায় না। আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই ব্যাপারে তদন্ত করে ওই এলাকার মানুষের স্বার্থে দক্ষিণ কেন্দ্র উলুবেড়িয়া থেকে সি. টি. সি বাস যাতে চালানো হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি উত্তরবঙ্গের ডুয়ার্স অঞ্চলে শিল্পাঞ্চল গড়ে তোলার জন্য সেখানে শিল্প স্থাপনের একটা উদ্যোগ নেওয়া হয়েছে। কিন্তু সেখানে দ্রুত যোগাযোগের কোনও ব্যবস্থা নেই। হাসিমারায় যে এয়ারপোর্ট আছে সেটা প্রতিরক্ষা বাহিনী ব্যবহার করে। কলকাতার দমদম-বাগডোগরা-হাসিমারা-গৌহাটি-দিল্লি এই ভাবে একটা বিমান চালানো যেতে পারে, এই প্রস্তাব আমি রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে রাখছি। ইতিমধ্যে আলিপুরদুয়ার লোকসভা কেন্দ্রে যত বিধায়ক আছেন তাঁরা এবং সকল সাংসদ মিলে একটা অসামরিক বিমান চলাচল দপ্তরের মন্ত্রী সি. এম ইব্রাহিমের কাছে আবেদন জানিয়েছেন। এখানে দ্রুত যোগাযোগ ব্যবস্থা যাতে করা যায় তার জন্য অনুরোধ জানানো হয়েছে। পাশে ভুটান, আমাদের লোয়ার আসাম রয়েছে, এখানকার মানুষ এবং জলপাইগুড়ি এবং কুচবিহারের মানুষেরা উপকৃত হবে। প্রায় ১ কোটির মতো মানুষ এই বিমান পরিসেবা পেতে পারবে। আমি বিশেষ ভাবে অনুরোধ জানাচ্ছি, এখানে দ্রুতগামী কোনও

ব্যবস্থা নেই, এখানকার রেল ব্যবস্থা ভাল নয়। তাই হাসিমারা থেকে যাতে বিমান চলাচল করতে পারেন তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্য সরকার বিভিন্ন রাষ্ট্রায়ত্ব শিল্পে অবসরকালীন পেনশন চালু করেছেন। কিন্তু কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা সি. এস. টি. সি-তে কয়েক হাজার কর্মচারীকে অবসর গ্রহন করার পরেও পেনশন দেওয়া হচ্ছে না। ওই সংস্থার শ্রমিক কর্মচারী হাই-কোর্টে গিয়েছিলেন। হাই-কোর্ট সঠিক ভাবে সুস্পষ্ট ভাবে নির্দেশনামা জারি করেছেন ১৯৯৭ সালের মার্চ মাসের মধ্যে সমস্ত অবসর গ্রহণকারী শ্রমিক কর্মচারিদের তাদের পেনশন এবং ব্যাকলগ সহ সমস্ত রকম রেট্রোসপেক্টিভ এফেক্ট দেওয়া হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে জুন মাস শেষ হতে চলল তাদের কিছু দেওয়া হল না। রাষ্ট্রায়ত্ব পরিবহন ব্যবস্থায় এখনও পর্যন্ত পেনশন প্রকল্প চালু না হওয়া কয়েক হাজার কর্মচারী অনাহারে দিন কাটাচ্ছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঠিক হকারদের মতো আবার বারাসাত কোর্টে আইনজীবী এবং মুহুরীদের অত্যাচার করছে পুলিশ। হঠাৎ তারা সেরেস্তা ভেঙে দিয়েছে। গতকাল তারা সিজার চালিয়েছে, আজও তারা সিজার চালাচ্ছে। সারা রাজ্যে তারা সিজার চালাচ্ছে। এই মাত্র খবর পেলাম পুলিশদের সঙ্গে আইনজীবীদের গোলমাল হচ্ছে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে তাদের অলটারনেটিভ ব্যবস্থা না করে তোলা না হয় তার ব্যবস্থা তিনি যেন করেন। বাইরে অনেক আইনজীবীরা এসেছেন, অবস্থা অত্যন্ত ভয়াবহ রূপ নিতে চলেছে। হাই কোর্ট সহ বিভিন্ন আইনজীবীরা আজকে রাস্তায় নামবেন। মন্ত্রী মহাশয় অবিলম্বে অ্যাকশন নিন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রিসেন্টলী আপনি ১৬ই মে চুরুলিয়া গিয়েছিলেন। সেখানে একটা মাকড়সার মতো একটা প্রাণী দেখা গেছে, তার আটটি পা পাঁচ ইঞ্চি থেকে ৮ ইঞ্চি পর্যন্ত এবং সেইগুলি কালো কালো এবং কাঁকড়ার মতো মোটা দাড়া। এই রকম ১০/১২টি পোকা ফকিরুল সিদ্দিকি বলে একজনকে কামড়ায়। সে যখন বাথরুমে গিয়েছিল তখন তাকে কামড়ায়। তারপর তার পা ফুলে গিয়েছিল। তাকে দুর্গাপুরে ট্রান্সফার করা হয়েছিল। তার একটি আঙুল অ্যাম্পুট করা হয়েছে। পোকাটি কামড়াবার পর সে ভীষণ চিৎকার করে ওঠে। তখন গ্রামের লোকজন সেখানে যায় এবং পোকাটিকে মারে। স্যার, আপনি আশ্চর্য হয়ে যাবেন, পোকাটি ঘোড়ার মতো চিৎকার করে। স্থানীয় বিজ্ঞানীরা বলছেন, এই ধরনের পোকা নাকি আফ্রিকাতে পাওয়া যায়। এর নাম দেওয়া হয়েছে 'টারা-টুলা'। ওখানে একটা 'নরসিংহের গড়' ছিল। জনৈক শিল্পপতি

প্রাইভেট কোলিয়ারির জন্য ঐ গড়টি কিনে নিয়েছেন। তিনি ঐ গড়টি ভেঙে ফেলেছেন। তারপর থেকেই এই পোকার উপদ্রব শুরু হয়েছে সারা চুরুলিয়াতে মানুষের জল নিয়ে আতঙ্ক নেই, মানুষের আতঙ্ক এখন 'টারা-টুলা' নিয়ে। আমি বন ও পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এই রকম একটি বিশাল ব্যাপারকে দেখার জন্য ওখানে একটা টীম পাঠান।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পঞ্চায়েতে ব্যাপক দুর্নীতি নিয়ে এই বিধানসভায় অনেক মাননীয় সদস্য অভিযোগ করেন। উত্তর চব্বিশ পরগনার ব্যারকপুর-২তে পঞ্চায়েত সমিতির অধীনে ডিল কান্দা গ্রাম পঞ্চায়েতে নির্বাচিত প্রতিনিধিকে কাজ করতে দেওয়া হচ্ছে না। এরই পাশাপাশি, পাথরপ্রতিমা গ্রাম পঞ্চায়েত এবং দক্ষিণ গঙ্গারামপুর গ্রাম পঞ্চায়েতে ব্যাপক আর্থিক দুর্নীতি হওয়ার পরিপ্রেক্ষিতে এনকোয়ারি হয়েছে। ওখানে যেহেতু শাসকদল পরিচালিত পঞ্চায়েত, সেজন্য সেই পঞ্চায়েত সম্পর্কে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আমি আপনার মাধ্যমে পঞ্চায়েতে এই যে বৈষম্য দুর্নীতি নিয়ে হচ্ছে, এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ধন্যবাদ।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমার ফলতা কেন্দ্রের মানুষ কলকাতার সঙ্গে টেলিযোগাযোগের ক্ষেত্রে খুবই অসুবিধার সম্মুখীন হচ্ছেন। কলকাতার এত কাছের এলাকা হওয়া সত্ত্বেও ওখান থেকে এসটিডির মাধ্যমে ফোন করতে হচ্ছে। সাধারণ মানুষকে এরজন্য বেশি চার্জ দিতে হচ্ছে। যেখানে আশির দশকে দক্ষিণ চব্বিশ পরগনার ফলতা শিল্প মানচিত্রে স্থান পেয়েছে, যেখানে ফলতায় বাণিজ্যকেন্দ্র এবং বিভিন্ন কলকারখানা গড়ে উঠছে, সেখানে স্থানীয় মানুষ লোকাল ফোনের মাধ্যমে যাতে সরাসরি কলকাতায় ফোন করতে পারে, তারজন্য আমি দাবি জানাচ্ছি। এই দাবি যাতে বিভিন্ন দপ্তরে পাঠানো হয়, আমি তার দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে অবশেষে মাধ্যমিক পরীক্ষার ফল বার হয়েছে। আমরা দেখছি গতবারের চেয়ে এবারে তিন পারসেন্ট বেশি পাশ করেছে। মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হওয়ায় আমরা খুব উদ্বিগ্ন ছিলাম। বোর্ডের অপদার্থতার জন্য, মন্ত্রীও স্বীকার করেছেন, মাধ্যমিক প্রশ্নপত্র ফাঁস হয়ে গিয়েছিল। মাধ্যমিক পরীক্ষার ফল সময়মতো তাহলে বেরোবে কিনা তা নিয়ে আমরা উদ্বিগ্ন ছিলাম। কারণ এরফলে সারা বাংলার ছাত্রছাত্রীদের ভবিষ্যৎ অন্ধকার হয়ে যাবে। যারা কুড়ি জনের মধ্যে এসেছে তাদের এই হাউসে দাঁড়িয়ে অভিনন্দন জানাচ্ছি। শান্তিপুর মিউনিসিপ্যাল হাইস্কুলের একটি ছেলে এবারে প্রথম হয়েছে। কলকাতার নামী স্কুল নয়, জেলা থেকে যতবেশি ছেলে উঠে আসবে ততই রাজ্যে শিক্ষার ব্যাপারে ছাত্রছাত্রীরা উৎসাহিত হবে। মাধ্যমিকে যারা

ভাল ফল করেছে, আমি তাদের অভিনন্দন জানাচ্ছি। আমার বিধানসভা কেন্দ্রে গোখেল স্কুল থেকে একটি মেয়ে প্রথম হয়েছে। আমি তাকে অভিনন্দন জানাচ্ছি।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর মাধ্যমে ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে ভারত বাংলাদেশের মধ্যে ছিট মহল বিনিময়চুক্তি কার্যকর করার জন্য রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকারের সাথে যোগাযোগ করে প্রয়োজনীয় পদক্ষেপ নিতে অনুরোধ করছি। ১৯৯২ সালে তিন বিঘা চুক্তি কার্যকর হয়েছে, কিন্তু আজও অবধি ছিট মহল বিনিময় হয়নি। রাজ্য এবং কেন্দ্রীয় সরকার চুক্তি কার্যকর করতে প্রতিশ্রুতিবদ্ধ। বর্তমানে দিল্লিতে বন্ধু সরকার, বাংলাদেশে বন্ধু সরকার, সেই অবস্থায় এই ছিট মহলকে কেন্দ্র করে যে চুক্তি হয়েছিল সেই চুক্তি কার্যকর হয়নি। স্বাধীনতার ৫০ বছর চলে গেল কিন্তু ছিট মহলের মানুষেরা এখনো অবধি নাগরিক অধিকার, শিক্ষা, স্বাস্থ্য এবং ভোটাধিকার থেকে বঞ্চিত, সেই কারণে ওখানে মানুষের ক্ষোভ সৃষ্টি হচ্ছে। ওখানে কোনও আইনশৃঙ্খলা নেই, লক্ষ লক্ষ মানুষ আজকে অবহেলিত, নাগরিক অধিকার থেকে বঞ্চিত। সুতরাং অবিলম্বে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি যাতে তিনি ভারত সরকারের সঙ্গে যোগাযোগ করে এই বিষয়টার ব্যবস্থা নেন, কারণ কিছুদিন আগেই বাংলাদেশ সরকারের সঙ্গে গঙ্গার জল বন্টন নিয়ে চুক্তি হয়েছে, সুতরাং ছিট মহলের বিষয়টাও যাতে কার্যকর হয় সেই ব্যাপারে সঠিক পদক্ষেপ গ্রহণ করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মধ্যশিক্ষা পর্ষদ এবং পশ্চিমবঙ্গের শিক্ষা বিভাগ, বিশেষ করে মধ্যশিক্ষা পর্ষদকে অভিনন্দন জানাচ্ছি। সেখানে অনেক শত্রুর মুখে ছাই দিয়ে, যে পরিমাণে চক্রান্ত চলছে, সেটা উপেক্ষা করে যে মাধ্যমিক পর্ষদ উপযুক্ত সময়ের মধ্যে রেজাল্ট বার করতে পেরেছেন এরজন্য ধন্যবাদ জানাই। পশ্চিমবঙ্গের বিশেষ করে মাধ্যমিক পর্ষদকে নিয়ে অনেক রকম চক্রান্ত চলেছে। প্রশ্নপত্র ফাঁস হওয়ার থেকে শুরু করে বিভিন্ন বিষয়ে যা এই বিধানসভাতে আলোচনাও হয়েছে, তার মধ্যে থেকে শত্রুর মুখে ছাই দিয়ে নির্ধারিত সময়ের মধ্যেই রেজাল্ট বার করেছেন। এবার আরো ভাল ফল করেছে। গ্রামাঞ্চলেও ভাল ফল হয়েছে, শহরাঞ্চলেও ভাল হয়েছে। পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থা নিয়ে নানা রকম চক্রান্ত চলেছে, কিন্তু তারই মধ্যে যে তাকে আটকাতে পারেনি, এগিয়ে গেছে, এরজন্য আমি অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিহারের মুখ্যমন্ত্রীকে নিয়ে অনেক আলোচনা হয়েছে কিন্তু সবচেয়ে আশ্চর্য বিষয় যে, যেভাবে বিহারে অর্থাৎ পাটনাতে লালু প্রসাদ যাদব বাঙালিদের উপরে গোলমাল চালাচ্ছে তাতে ওখানকার বাঙালিদের মধ্যে একটা অসন্তোষের সৃষ্টি হয়েছে। সবচেয়ে দুঃখজনক ঘটনা হচ্ছে যে, সি বি আই তদন্তের মধ্যে একজন বাঙালি রয়েছেন, তাঁর নাম হচ্ছে উপেন বিশ্বাস। যেহেতু একজন বাঙালির নাম জড়িত আছে সেইকারণে তিনি এবং তাঁর দল বাঙালি উচ্ছেদ করবেন ঠিক করেছেন, এর ফলে বাঙালিরা ওখানে খুব উৎকণ্ঠার মধ্যে আছে। যে কোন সময়ে একটা বিশাল ঘটনা ঘটতে পারে। বাঙালি বিদ্বেষী ঘটনা ঘটতে পারে। যেমন আসামে হয়েছে, তেমনি বিহারেও কিছু কিছু ঘটনা ঘটতে পারে। এই রকম কিছু ঘটনা সংবাদপত্রে প্রকাশিত হয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি লালুপ্রসাদ যাদব নামে যে নেতা এই রকম কাণ্ডকারখানা করছেন তাকে নিয়ন্ত্রণ করার জন্য কেন্দ্রীয় সরকারের সাথে অবিলম্বে যোগাযোগ করা হোক। নাহলে বিহারে যে কোনও সময়ে অপ্রীতিকর ঘটনা ঘটতে পারে। পশ্চিমবাংলায় তার প্রতিক্রিয়া ঘটতে পারে। এতে পশ্চিমবাংলার ঐতিহ্য সম্প্রীতি নষ্ট হতে পারে।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। রায়না ও খণ্ডকোষ বিধানসভা কেন্দ্রের মেড়াল ও একলক্ষী মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীতকরণের জন্য আবেদন জানাচ্ছি। এখানে প্রচুর ছাত্র-ছাত্রী পড়াশুনা করে, তাদের রেজাল্টও ভাল। অপরদিকে এই এলাকায় তফসিলি আদিবাসীর প্রচুর ছেলেমেয়ে আছে, তারা ওখানে পড়ছে, তাই আমার অনুরোধ এই দুই স্কুলকে হায়ার সেকেণ্ডারি স্কুলে উন্নীত করা হোক।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করে বলতে চাই, কাটোয়া বর্দ্ধমান রোড এবং কাটোয়া বহরমপুর রোড এর বেহাল অবস্থা। যে কোনও সময়ে এখানে বড় রকমের দূর্ঘটনা ঘটতে পারে, মানুষের প্রাণহানির আশঙ্কাও আছে, তাই অবিলম্বে এই রাস্তা মেরামতি করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রী ও অথমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। বারুইপুরের জনজীবন আজকে দুর্বিসহ অবস্থার মধ্যে পড়েছে। আমি '৯৫ সাল থেকে মাননীয় অর্থমন্ত্রীর কাছে পরবর্তীকালে পি. ডব্লু. ডি. মন্ত্রীর কাছে বারবার আবেদন করেছি, তার জন্য পরিকল্পনাও দিয়েছি।

সেই পরিকল্পনায় তার কস্টিং কত, ড্রয়িং সমস্ত কিছু দিয়েছি; দিয়ে বলেছি, যতক্ষণ পর্যন্ত না পরিকল্পনা কমিশন থেকে এটা অ্যাপ্রুভড করা হবে, ততক্ষণ পর্যন্ত এই পরিকল্পনা তো বাস্তবায়িত করা যাচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে জানাচ্ছি, পরিকল্পনা অবিলম্বে বাস্তবায়িত করার জন্য। অথবা বারুইপুর বাইপাস রোড মূলত যেটা আছে কুলপি বাইপাস রোড তার অন্তর্ভুক্ত হওয়ায় সেটা করতে গেলে কয়েক শত কোটি টাকা খরচ হবে। এটা এই মুহূর্তে করা সম্ভব নয়। তাই কুলপির সঙ্গে রাজপুর, বারুইপুর এবং জয়নগর যদি যেতে হয় তাহলে এই বাইপাস রোড অবিলম্বে করা দরকার। কারণ দক্ষিণ ২৪ পরগনায় এটাই একমাত্র যাওয়ার পথ, এই পথ দিয়ে যেতে হবে। তাই অবিলম্বে এই সিদ্ধান্ত গ্রহণ করার জন্য দাবি জানাচ্ছি।

[1-00 – 1-10 p.m.]

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, খানাকুল এলাকার তাঁতীশাল গ্রাম পঞ্চায়েত-এ সম্প্রতি একটা ঘটনা ঘটেছে। এটি ঘটেছে গত ১৯ তারিখে। এখানে বি. জে. পি.-র প্রায় শতখানেক লোক ডেপুটেশন দেওয়ার নাম করে সেখানে গিয়ে প্রধানের উপর মারধর করে, তর্ক বিতর্ক করে এবং নিচে নামিয়ে ফেলে দেয়। পার্শ্ববর্তী লোকজন ছুটে আসে, যারা উদ্ধার করতে আসে তাদেরও মারধর করা হয়। এই ভাবে ৮/১০ জন লোককে মারধর করা হয়। পঞ্চায়েত অফিস ভাঙচুর করা হয়। এই পরিপ্রেক্ষিতে সাধারণ মানুষ এর বিক্ষোভ সমাবেশ অনুষ্ঠিত হয়েছে। সেখানে প্রায় ৫ হাজার লোক উপস্থিত হয়ে যে সমস্ত দুষ্কৃতকারি যারা গ্রাম পঞ্চায়েত এর লোকেদেরকে হেনস্থা করেছে, মারধর করেছে, সেই প্রধান হসপিটালে ভর্তি আছে, ঐ ৮/১০ জন লোক যাদের মারধর করেছে, তারাও হসপিটালে আছে। তার মধ্যে দু-একজন প্রাথমিক চিকিৎসার পরে চলে এসেছে। সেইজন্য আমি সংশ্লিষ্ট ব্যক্তিদের উদ্দেশ্যে ব্যবস্থা গ্রহণ করার জন্য পঞ্চায়েত মন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর নিকট আবেদন জানাচ্ছি। এবং দোষী ব্যক্তিদের শাস্তি দেওয়ার আবেদন জানাচ্ছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় চৌষট্টি লক্ষ বেকার আছে এবং এই পরিপ্রেক্ষিতে মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষণা করেছেন এক হাজার প্রাথমিক স্কুল হবে, সেখানে বেকারদের চাকরি দেওয়া হবে। স্যার, আজকে আমরা বিভিন্ন পত্র-পত্রিকায় দেখতে পেলাম ত্রিপুরায় মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির অফিস আজকে বেকার যুবকরা জ্বালিয়ে দিয়েছে। শুধু তাই নয়, মেয়েরা আত্মহত্যা করতে যাচ্ছে। কারণ হচ্ছে ত্রিপুরায় সরকারি চাকরিতে দুর্নীতি এবং স্বজন-পোষণ একটা ভয়াবহ আকার ধারন করেছে। এই ব্যাপারে সেখানে আগুন জ্বলছে, বিধায়করা বাড়ি থেকে বেরোতে পারছে না রাস্তায়। পশ্চিমবাংলায়

প্রাথমিক স্কুলে শিক্ষকের চাকরিতে কেন্দ্র করে ব্যাপক দুর্নীতি হচ্ছে, একটা টাকার খেলা চলছে। স্কুলে শিক্ষক নিয়োগকে কেন্দ্র করে এক থেকে দেড় লক্ষ টাকা পর্যন্ত ঘুষের খেলা চলছে। এই ব্যাপারে আমি মাননীয় শিক্ষা মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল মধ্যশিক্ষা পষর্দ সত্তর দিনের মধ্যে মাধ্যমিক বিদ্যালয়ের পরীক্ষার ফলাফল ঘোষণা করেছে। এটা একটা রেকর্ড। কেননা, ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত শিক্ষক হিসাবে আমরা দেখেছি, তখন স্কুলে কোনও পড়াশোনা হত না, ঠিক সময়ে পরীক্ষা হত না, পরীক্ষা হলেও তার ফল নিয়মিত প্রকাশ হতনা। এবারকার ফলাফলের জন্য আমি মধ্যশিক্ষা পর্ষদের প্রেসিডেন্ট থেকে শুরু করে সমস্ত কর্মচারী, সাফল্যমণ্ডিত ছাত্র-ছাত্রী এবং অভিভাবকদের আমি অভিনন্দিত করছি। সঙ্গে সঙ্গে একটি বিষয়ের প্রতি আমি দৃষ্টি দেবার জন্য সকলকে বলছি, প্রথম দশ জনের যে তালিকা বেরিয়েছে তাতে ২১ জনের নাম আছে। সেই তালিকায় কলকাতায় কলকাতার বিখ্যাত দুটি স্কুলের নাম আছে, আর সমস্ত গ্রামাঞ্চলের বিদ্যালয়ের ছাত্র-ছাত্রী। দেখা যাচ্ছে উঠে আসছে, এটাই হল বামফ্রন্ট সরকারের সাফল্য, এটাই হল বামফ্রন্ট সরকারের শিক্ষানীতির কৃতিত্ব। যারা ধনী, অর্থনৈতিক দিক থেকে উন্নত, তারা আজকে শিক্ষাকে কুক্ষিগত করে রাখতে পারেনি। আমরা চাই, শিক্ষাকে তৃণমূল স্তর পর্যন্ত ছড়িয়ে দিতে, শিক্ষায় আজকে গ্রানাইট ফাউণ্ডেশন প্রতিষ্ঠিত হয়েছে। আজকে এই কৃতিত্ব বামফ্রন্ট সরকারের শিক্ষা বিভাগের, তাই আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূমের নলহাটি সার্কেলে ভদ্রপুর, গোপালচক, শীতলগ্রাম, আকালপুর, নাগরা এই রকম আরও চল্লিশটি থানা এলাকায় মানুষজন প্রায় এক দশক ধরে বিদ্যুতের লাইন থাকা সত্ত্বেও বিদ্যুৎ থেকে বঞ্চিত। আপনি শুনলে অবাক হবেন স্যার, নলহাটিতে একটি ক্র্যাসার মেশিন আছে, সেই ক্র্যাশার মেশিনের মালিকের সঙ্গে বিদ্যুতের যারা কর্মচারী তাদের একটা অশুভ আঁতাত কাজ করছে। এইভাবেই সেই ক্র্যাশার মেশিনগুলো চলছে। স্যার, মহারাজ নন্দকুমারের স্মৃতি বিজড়িত ভদ্রপুরে এবং আশেপাশের গ্রামের মানুষরা বিদ্যুৎ থাকা সত্ত্বেও প্রায় এক দশক ধরে সেখানে টিম টিম করে আলো জ্বলছে, ছেলেমেয়েরা লেখাপড়া করতে পারছে না, কোনও কাজ করতে পারছে না। ক্র্যাশার মেশিনের মালিকের সঙ্গে বিদ্যুৎ বিভাগের কর্মচারিদের এখানে একটা অশুভ আঁতাত কাজ করছে। সেখানে সাধারণ মানুষজন যাতে রিলিফ পায় তার জন্য আমি বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-10 – 2-10 p.m.] (including House adjourned)

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বনগাঁ মহকুমায় ১০ লক্ষ লোকের বসবাস। একমাত্র হাসপাতাল বনগাঁ মহকুমা হাসপাতাল। সেই বনগাঁ মহকুমা হাসপাতালে ব্লাড ব্যাঙ্কটি দীর্ঘদিন ধরে বন্ধ হওয়ার ফলে ৭০/৮০ কিলোমিটার দূরে কলকাতায় আসতে হয় ব্লাড সংগ্রহ করবার জন্য। মুমূর্ষু রোগীদের পক্ষে এটা খুবই অসুবিধা জনক হয়ে পড়ে। অতএব আপনার কাছে অনুরোধ করছি অবিলম্বে এই ব্লাড ব্যাঙ্কটির কাজ যাতে চালু করা হয়।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে মালদা জেলায়, ইংলিশবাজার পি. এস., বড়বুড়িবাজার সেখানে একটা ম্যাকসি ট্যাকসি ইউনিয়নের সাথে সিটুর নেতাদের ৫টাকা করে যখন বখরা আদায় করতে যাচ্ছিল সেই সময়ে একটা সংঘর্ষ হয় এবং সেই সময়ে একজন খুন হয়ে যায়। পরের দিন সকাল থেকে ওই এলাকায়, যারা কংগ্রেসের লোকজন বসবাস করে, তাদের বাড়িঘর ভাঙচুর করা হচ্ছে, তাদের শহর ছাড়া, ওয়ার্ড ছাড়া করে দিচ্ছে সি. পি. এমের পার্টি ক্যাডাররা। আমি আপনার মাধ্যমে স্বাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে ওই ৫০ জন লোক তাদের এলাকায় যাতে ঢুকতে পারে। **(মাইক অফ)**

**Mr. Speaker :** Honourable Members, tomorrow at 10.00 O'clock, there will be a seminar in the front lobby of the Assembly. The Governor is coming to organise the meeting of the West Bengal Voluntary Health Association and the Commonwealth Parliamentary Association on Drugs. For the members of the Assembly, there will be a lunch also. The House will sit tomorrow at 2.00 O'clock. I will request the members to be present at 10.00 O'clock and participate in the Seminar. The Seminar will continue upto the day after tomorrow. From 4.00 O.clock again some experts would be coming to discuss on drugs and give the guidance how to get people out of drugs and drug habits and also certain matters related with the AIDS and drugs. We want the members to be aware of that and to make a movement on those issues when they go back to their constituencies. Now we will have a lunch.

(At this stage, the House was adjourned till 2.00 p.m.)

[2-00 - 2-10 p.m.(After Adjournment)]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 59, 60, 62 and 63

### Demand No. 59

**Mr. Deputy Speaker :** There are 15 cut motions to Demand No. 59. All the cut motions are in order and Hon'ble Members may now move their motions.

| Members | Motion |
| --- | --- |
| Shri Nirmal Ghosh<br>Shri Ashoke Kumar Deb<br>Shri Shashanka Shekhor Biswas<br>Shri Ajoy De<br>Shri Kamal Mukherjee<br>Shri Deba Prasad Sarkar<br>Shri Saugata Roy | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

### Demand No. 60

**Mr. Deputy Speaker :** There are 6 cut motions to Demand No. 60. All the cut motions are in order and Hon'ble Members may now move their motions.

| Members | Motion |
| --- | --- |
| Shri Nirmal Ghosh<br>Shri Sultan Ahmed<br>Shri Kamal Mukherjee<br>Shri Pankaj Banerjee<br>Shri Deba Prasad Sarkar | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

### Demand No. 62

**Mr. Deputy Speaker :** There are 20 cut motions to Demand No. 62. All the cut motions are in order and Hon'ble Members may now move their motions.

| | |
|---|---|
| Shri Ashoke Kumar Deb<br>Shri Nirmal Ghosh<br>Shri Sultan Ahmed<br>Shri Shashanka Shekhor Biswas<br>Shri Ajoy De<br>Shri Abdul Mannan<br>Shri Kamal Mukherjee<br>Shri Biplab Roy Chowdhury<br>Shri Deba Pasad Sarkar<br>Shri Gopal Krishna Dey | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

**Demand No. 63**

**Mr. Deputy Speaker :** There are 3 cut motions to Demand No. 63. All the cut motions are in order and Hon'ble Members may now move their motions.

| | |
|---|---|
| Shri Nirmal Ghosh<br>Shri Kamal Mukherjee | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের পঞ্চায়েত মন্ত্রী ১৯৯৭-৯৮ সালের, ৫৯, ৬০, ৬২, ৬৩ নম্বর অভিযাচনের অধীন যে প্রচুর ব্যয়বরাদ্দ হাউসে পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত কাট-মোশানকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মার্কসিস্টদের সম্বন্ধে একটা কথা খুব ভাল করে বলা যেতে পারে, মার্কসিস্ট go blind at will. They see only what they want to see. মাননীয় পঞ্চায়েত মন্ত্রী উনি যা রাখতে চান ওনার বাজেট বরাদ্দের মধ্যে, বক্তব্যের মধ্যে সেই কথাই উনি রেখেছেন এবং আমাদেরও দেখাতে চান। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মানুষ অন্য জিনিস দেখছে। আমি আমার বক্তব্যের মধ্যে দিয়ে চেষ্টা করব পশ্চিমবঙ্গের মানুষ কি দেখছে সেটা বলার। আপনাদের মেজরিটি আছে, তাই আপনাদের এই হিউজ অ্যামাউন্টের ব্যয় বরাদ্দ পাস হবে। এই হিউজ অ্যামাউন্টের ব্যয় বরাদ্দ করে গ্রামোন্নয়নের টাকা কোথায় যাবে? আপনারা জেলা পরিষদকে টাকা দেবেন, পঞ্চায়েতের হাতে টাকা দেবেন, পঞ্চায়েত সমিতিগুলোতে টাকা দেবেন। কিন্তু জেলা পরিষদে ১০-১২ বছর অডিট হয় নি, পঞ্চায়েত সমিতিগুলোতে ১৫ বছর অডিট হয় নি, গ্রাম পঞ্চায়েতগুলোতে অডিট

হয়নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে যাদের এতগুলো বছর ধরে অডিট হয়নি, তাদের দায়বদ্ধতা ও বিশ্বাসযোগ্যতা কতটুকু যে তাদের হাতে টাকা তুলে দেওয়া হবে? আজকে খুব পরিষ্কার ভাষায় আপনাকে বলতে চাই যে, আপনি তাত্ত্বিক নেতা, আপনি জানেন যে, কোনও প্রতিষ্ঠান তখনই বিশ্বাসযোগ্যতা অর্জন করে যখন তারা আর্থিক ব্যাপারটা উপযুক্ত ভাবে নিরীক্ষা করে সঠিক আর্থিক প্রতিবেদন মানুষের কাছে তুলে ধরতে পারে এবং তবেই সেই প্রতিষ্ঠান জনগণের প্রতিষ্ঠান হয় এবং তার বিশ্বাসযোগ্যতা জানতে পারা যায়। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে এই ব্যবস্থা প্রায় উঠে গেছে। কার বেসিসে আমরা একটা বাজেট প্লেস করি? বাজেটে রিসিট এবং এক্সপেন্ডিচার হল মূল কথা, এটা বাজেটে রাখতে হবে। এই রিসিট এবং এক্সপেন্ডিচার কতটা একজ্যাক্ট হবে সেটা ফিনান্স রুলে আছে। আপনি কি দায়িত্ব নিয়ে বলতে পারবেন, গত ৫ বছরে পঞ্চায়েত ডিপার্টমেন্ট, গ্রামোন্নয়ন দপ্তর যে টাকা খরচা করেছে সেটা একজ্যাক্ট কিনা? আপনি বাজেটে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেটা নিয়মমাফিক হয়েছে কি না?

যেহেতু নিরীক্ষা শাস্ত্র আপনাদের দপ্তর থেকে উঠে গেছে, আজকে সারা পশ্চিমবাংলার জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত চুরি করছে বলছি না, তার হিসেব কি হচ্ছে, এর সঠিক বিচার হচ্ছে না। আমার মনে হয় আপনার দপ্তর প্রপারলি করছে না, যাতে কিছুদিন বাদে ন্যাচরাল ডেথ হয়ে যায় তার চেষ্টা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী সেদিন বলেছিলেন, আমরা এবার খুব ইনিসিয়েটিভ নেওয়ার চেষ্টা করছি। আমি জানতে চাই, ১২ বছর আগের অডিট—সেই ডি.পি.ও. নেই, সেই সভাধিপতি নেই, সেই ডি.এম. নেই,—সেই দায়বদ্ধতা কে নেবে? সেই অ্যাকাউন্টের কি মূল্য আছে? সভাধিপতি চেঞ্জ হয়ে গেছে, বি.ডি.ও. চেঞ্জ হয়ে গেছে, ই.ও.পি. চেঞ্জ হয়ে গেছে, তাহলে সেই হিসেবের দায়বদ্ধতা কে নেবে? আপনিও জানেন পশ্চিমবাংলায় আজকে একটা ক্রাই উঠেছে যে, গ্রামোন্নয়নের টাকা আপনারা পি.এল. অ্যাকাউন্টে রেখে যথেষ্ট ভাবে ব্যবহার করেছেন। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন, না, আমরা পি.এল. অ্যাকাউন্টে রাখিনি। তিনি একটা গল্প শুনিয়েছেন, লোকাল ফান্ড অ্যাকউন্টে রেখেছেন। উনি ৮৪। ৬৪ একটা অর্ডারও দেখিয়েছেন। মাননীয় মন্ত্রীর কাছে সবিনয়ে অনুরোধ করছি, আপনি বিতর্কের জবাবে শুধু একটা সেনটেন্স বলবেন, জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতিগুলি কোন ফান্ডের টাকা রেখেছেন। Whether it is in P.L. account or in local fund account according to your Minister. আপনি একটা বই বের করেছেন আপনার দপ্তর থেকে—জওহর রোজগার যোজনায়— Functional Guideline, Government of West Bengal, 1993 page -10 article. তাতে বলছে, Reports are being submitted without consulting main books of accounts like cash books appropriation register, Ledger, Ledger accounts of JRY, advance Ledger

etc. আপনি তার মুখবন্ধ একটা শুভেচ্ছা জানিয়েছেন। ইন আর্টিকেল ২, পৃষ্ঠা ১১ সেখানে আছে, "In view of the Govt. of India's instructions different Jillaparisads are to submit audit reports of JRY funds at the time of claiming second instalment of JRY funds. It is clearly stated. জে. আর. ওয়াই. সেকেণ্ড ইনস্টলমেন্ট পেতে হলে আগের অডিট রিপোর্ট সাবমিট করতে হবে। এটা একটু দেখে নেবেন। রুর‍্যাল ডেভেলপমেন্ট department have issued guide-lines of audit for JRY fund vide circular No. 1822/17 RD JRY, 8.8.91. যা রুর‍্যাল ডেভেলপমেন্ট থেকে সব জায়গায় জানিয়ে দিল। আপনি দায়িত্ব নিয়ে বলতে পারবেন জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতিগুলো জে. আর. ওয়াই-এর সেকেণ্ড instalment violating the order of yours Government. নেয়নি? এই কথা আপনি দায়িত্ব নিয়ে বলতে পারবেন? বইয়ে এক লেখা থাকবে আর বাস্তবে আর এক হবে? এই জিনিস চলছে? এর ফলে কি হচ্ছে—আপনি নিজেও জানেন কিভাবে টাকা তছনছ হচ্ছে। এক ফাণ্ডের টাকা আর এক ফাণ্ডে ডাইভার্টেড হচ্ছে। আমি হয়ত সবগুলো বলতে পারব না, কয়েকটি উদাহরণ দিতে পারব, কয়েকটি আমার জানা আছে। এবং সম্প্রতি আমরা কাগজে দেখলাম, এ. জি. থেকে একটি রিপোর্ট বেরিয়েছে, সেখানে বলছে, অ্যাকচ্যুয়ালস and revised estimates shown in the actual budget could not be trust worthy. এই কথাটা বলা আছে। জানি না আপনি কি বলবেন। আমি বলতে চাই, আজকে কোনও অডিট সিস্টেম এখানে নেই, মনিটরিং-এর ব্যাপার পশ্চিমবঙ্গ থেকে উঠে গেছে। শশাঙ্ক বিশ্বাসের ৩১শে মার্চ আপনার দপ্তরের কাছে একটি অনুমোদিত প্রশ্ন ছিল ১৬৭৬। ১৯৯৫-৯৬ সালে ৭ লক্ষ টাকা জওহর রোজগার যোজনাতে তিনটি রাস্তা মেরামতের জন্য একজিকিউটিভ ইঞ্জিনিয়ার পি. ডব্লু. ডি. (রোডস) এবং ৫০ লক্ষ টাকা ইলেকট্রিক সরঞ্জাম কেনার জন্য সুপারিনটেণ্ডেন্ট ইঞ্জিনিয়ার পি. ডব্লু. ডি. (রোডস) কে দেওয়া হয়েছে। ১৯৯৬-৯৭ সালে ১০ লক্ষ টাকা রাস্তা সংস্কারের জন্য একজিকিউটিভ ইঞ্জিনিয়ার পি. ডব্লু. ডি. (রোডস) কে দেওয়া হয়েছে।

[2-10 – 2-20 p.m.]

হিসাব করে দেখা যাচ্ছে, ৬৭ লক্ষ টাকা এক ফাণ্ড থেকে আরেক ফাণ্ডে চলে গেল নদীয়ার জে. আর. ওয়াই.-র টাকা থেকে। আরেকটা উদাহরণ দিচ্ছি, নর্থ ২৪ পরগনা জেলা-পরিষদের ১৯৮৯-৯০ থেকে ১৯৯৫-৯৬ সালে জওহর রোজগার যোজনা খাতে পেয়েছিল ১০৭ কোটি ২৮ লক্ষ টাকা। মাঝখানে অনেকটা গ্যাপ ছিল বলে এত টাকা এক সঙ্গে পায়। কিন্তু সেখানে একটা ইন্সপেকশন হলে দেখা গেল ৪২ কোটি ২১ লক্ষ টাকা বাই সেলফ চেকে তুলে নিয়ে বিভিন্ন ব্যাঙ্কে জমা রাখা হয়েছে এবং ক্যাশ বুক

মেন্টেইন করা হয়নি। যারা ইন্সপেকশন করতে গিয়েছিলেন তারা ক্যাশ বই চাইলেও দেখাতে পারেনি। জলপাইগুড়ি, হুগলি ও নদীয়ার জেলা-পরিষদ ইউটিলাইজেশন সার্টিফিকেট দেখাতে পারেনি। ১ হাজার ২৩৫.৩৪ লক্ষ, আরেকটা, হাওড়া, বীরভূম, নর্থ ২৪ পরগনা ১,১৭৫.৪৫ লক্ষ। এই দুটো অঙ্কের মধ্যে ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়া হয়েছে ২৫১ লক্ষ টাকার, বাকি দিতে পারেনি। এই হচ্ছে আজকে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতের অবস্থা। আজকে পশ্চিমবাংলার মানুষের মনে তাই সন্দেহ দেখা দিচ্ছে যে, জওহর রোজগার যোজনার টাকা আপনারা নয় ছয় করছেন। কিন্তু আমাদের দাবি আপনারা মানলেন না। আপনি যদি স্বচ্ছ হন, ক্লিন হন, আপনার বাজেট বইটাতে বলছেন—দায়বদ্ধতা। তাহলে আপনি এনকোয়রি করে দেখুন অবস্থাটা আজকে কি হয়েছে। যদি স্বচ্ছতা প্রমান করতে হয় তাহলে তা শুধু বইতে লিখে হবে না। এজন্য দরকার তৃতীয় নিরপেক্ষ কাউকে বা কোন সংস্থাকে দিয়ে প্রমাণ করান। মাননীয় মন্ত্রী মহাশয় চার নম্বর অনুচ্ছেদে অনেক ভালো ভালো কথা বলেছেন, শুনতে ভালো লাগে। বলেছেন 'ক্ষমতা বা কর্তব্যের বিকেন্দ্রীকরণ, স্বচ্ছতা এবং দায়বদ্ধতার নীতি সমূহকে আয়ত্ব করে নিয়েছে। আমি বলি, কংগ্রেসের বিরুদ্ধে অভিযোগ, আমরা নাকি ক্ষমতার বিকেন্দ্রীকরণ চাইনি। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, একটা সরকারের কোন কাজ করতে হলে আগে প্লানিং হবে তার পর একজিকিউশন হবে। এটাই তো সিস্টেম। সব সরকারের বেলাতেই এটা একই থাকবে। ১৯৭২ সালে যে সরকার ছিল ১৯৭৩ সালে তারা পঞ্চায়েত আইন করেছিল বিকেন্দ্রীকরণের চিন্তা-ভাবনা নিয়ে, কিন্তু ইলেকশন করতে পারেনি। আপনারা এসে ইলেকশন করেছেন। এজন্য আপনাদের অভিনন্দন জানাতে হয়। কিন্তু ২০ বছরে আপনারা কতটুকু বিকেন্দ্রীকরণ করতে পেরেছেন? বিকেন্দ্রীকরণের ফানুস মাননীয় অধ্যক্ষ মহাশয় কর্তৃক নিযুক্ত সাবজেক্ট কমিটির রিপোর্ট সেই ফানুস ফাটিয়ে দিয়েছে। বিকেন্দ্রীকরণের নাম করে সারা ভারতবর্ষ থেকে প্রাইজ আর মনে হয় এজন্য আনা যাবে না। আপনি দেখবেন, In upper tier of three-tier Panchayat, Zilla Parishad's power has been centralized in the name of decentralization of power. কে বলছেন? প্রভঞ্জন মণ্ডল মহাশয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি জানিনা সি. পি. এম.-র কোন সদস্য এ জন্য আজকে ওনার বিরুদ্ধে প্রিভিলেজ আনবেন কি না? আজকে আনন্দবাজার পত্রিকায় যদি সরকার বিরোধী একটা লাইন বেরোয় তাহলে আপনারা ছোটা-ছুটি করেন ঐ পত্রিকার বিরুদ্ধে প্রিভিলেজ আনার জন্য। জানিনা মাননীয় প্রভঞ্জন বাবুর কি হবে। ওনার বিরুদ্ধে আনতে পারবেন কি না। কারণ এটা তো মাননীয় অধ্যক্ষ মহাশয়ের তৈরি কমিটি। প্রভঞ্জন বাবু সেকেণ্ড কি বলছেন? বলছেন, Panchayat and Panchayat Samities are to depend on Zilla Parishads for releasing the fund etc. আপনারা তার সময় পেয়েছিলেন। মানুষ অভিজ্ঞতা থেকে

এগিয়ে যায়। হয়তো একটা আইন করার সময় ঠিক হল না। কিন্তু পরের বারে ঠিক হবে তো। কিন্তু আপনারা সেই লোক নন। আপনি নিশ্চয়ই আপনার উত্তরে বলবেন যে জিলাপরিষদ এবং পঞ্চায়েত সমিতিতে আমরা অডিট করেছি। আপনাদের অর্থমন্ত্রী প্রায়ই বলেন, তিনি ঠিকই বলেন, আপনাদের উদ্যোগ নেই। পঞ্চায়েতগুলিতে অডিট হয়নি কেন? গতবারেও আমি বলেছিলাম যে পঞ্চায়েতগুলিতে অডিট করে ই. ও. পি., কোন দেশে এটা হয়? ১৯৭৩ সালে যদি আইন হয়ে থাকে তাহলে সেটার পরিবর্তন করা দরকার। তার কারণ ই. ও. পি. তিনি কে? তিনি পঞ্চায়েতের অ্যাডমিনিস্ট্রেটার, তিনি পে-বিলে সই করেন, তিনি ডে-টু-ডে অ্যাডমিনিস্ট্রেশন দেখেন। এটা একটা হাস্যকর ব্যাপার। সেখানে আমার কথা হচ্ছে, ধরুন কান্তিবাবু মন্ত্রী নন, কোন স্কুলের সেক্রেটারি এবং হেডমাস্টার মিলে ঠিক করলেন যে তাঁরাই অডিট করবেন, তখন এটা আপনারা মেনে নেবেন তো? এখানে এখন এই অবস্থা দাঁড়িয়েছে। ১৯৯৫-৯৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত ৩ হাজার ৩১১ টি গ্রামপঞ্চায়েতের মধ্যে ৫৮৮টিতে অডিট হয়েছে, এটা ৯ই জানুয়ারির রিপোর্টটাতে আছে। তাহলে মোট গ্রামপঞ্চায়েত তার মধ্যে ১৮ পারসেন্ট হচ্ছে, অবশ্যই এটা আপনিও জানেন। ১৯৯০-৯১ সাল জানুয়ারি পর্যন্ত ১১২টি গ্রামপঞ্চায়েতে অডিট হয়নি, ১৯৯১-৯২ সালের জানুয়ারি পর্যন্ত ১৯৪ টি পঞ্চায়েত অডিট হয়নি, ১৯৯২-৯৩ সালের জানুয়ারি পর্যন্ত ২৮০টি গ্রামপঞ্চায়েতে অডিট হয়নি। গ্রামপঞ্চায়েতগুলির ডিট করা হবে না, হয়তো এ. জির কর্মচারী না থাকতে পারে, কিন্তু তাই বলে অডিট হবে না। এই ডিপার্টমেন্টের ব্যাপার হচ্ছে লুটে-পুটে খাওয়ার ডিপার্টমেন্ট। আরও ১০-১২ বছর পরে তাহলে আমরা কি দেখব? কালকে কারামন্ত্রী বলেছিলেন যে কাগজপত্র খুঁজে পাওয়া যাচ্ছে না, আপনি বলুন কি করে অডিট করবেন, কোথায় রাস্তা তৈরি হয়েছে, কি খরচ হয়েছে এসব জানা নেই। দায়বদ্ধতার কথা আপনারা বলেন। গ্রাম সংসদগুলি আপনারা করেছেন, আমি বিনীতভাবে আপনার কাছে আবেদন করব—সরকারি রিপোর্ট-এ মন্ত্রী বলেছেন যে কুচবিহারে এতো হাজার করেছি। দিজ ইজ ফার ফ্রম রিয়ালিটি, আপনাকে হয়তো প্রমাণ করা যাবে না, কিন্তু আমি মাননীয় সাবজেক্ট কমিটির চেয়ারম্যানকে অনুরোধ করব এই ইসুর ভিত্তিতে গ্রামে গ্রামে আমাদের যাওয়া উচিত। এটা অসম্ভব ব্যাপার হচ্ছে, মানুষ তাদের ইনিসিয়েটিভ হারিয়ে ফেলছে। এই সাবজেক্ট কমিটির রিপোর্টে এক জায়গায় বলা হয়েছে, এক্সপ্রেসড ইট পেইনফুল এক্সপিরিয়েন্স ইন দি রিগার্ডিং অ্যাজ দি মাস পার্টিসিপেশন ইজ ভেরি ভেরি পুওর। এখন যদি সি. পি. এমের কোনও প্রধান কোনও জায়গায় গিয়ে বলে যে আমার হিসাব-নিকাশ সব ঠিক আছে। তাহলে লোকে তাকে জ্যান্ত অবস্থায় রাখবে না। আপনি জিলাপরিষদের সভাধিপতি ছিলেন এক সময়, আপনি গ্রামবাংলার মানুষ, এখন গাড়ি চড়ে আপনার আমলাতান্ত্রিক মনোভাব এসে গেছে। এই স্ট্যাটিসটিক্যাল প্রোগ্রেস নিয়ে আপনি

পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যাবেন? তাহলে সর্বনাশ অবশ্যম্ভাবী। আপনি বলছেন অনেক কিছুই করেছেন, আমি কয়েকটি উদাহরণ আপনাকে দিচ্ছি দেখুন সারা ভারতবর্ষের মধ্যে আপনি কোথায় আছেন। আপনাকে কোন রিপোর্টটা বলব বলুন, আমার কাছে ১৯৫২ সাল থেকে সব রিপোর্ট আছে। আমি শুধু কারেন্ট রিপোর্টের কথা বলছি।

[2-20 – 2-30 p.m.]

ফিজিক্যাল প্রোগ্রেস আণ্ডার ১৯৯৫-৯৬ সালে ভারতবর্ষের অ্যাভারেজ আমার কাছে আছে। সেখানে সারা ভারতবর্ষের অ্যাভারেজ হচ্ছে ৭৭.১২ আর আমাদের রাজ্যে হচ্ছে ৭৫.৮৬। এবার আমি অন্য রাজ্যের কথা বলছি, মিজোরাম—১১৫.৫৯, কেরল ৯৮.৩৩, কর্নাটক—৮৩.৫০। সেখানে এখনো পঞ্চায়েত নির্বাচন হয়নি। আপনারা তো বড় বড় কথা বলেন যে পঞ্চায়েত নির্বাচন হয়েছে। পঞ্চায়েত নির্বাচন যে হয়েছে এটা আমরা অকপটে স্বীকার করছি। কিন্তু কি উন্নতি করেছেন? উন্নতির তো একটা মাপকাঠি থাকবে। যেখানে পঞ্চায়েত সিস্টেমে ভোট হয়নি, যেখানে চালু করতে পারেনি তারা কিন্তু পিছিয়ে আসছে না আর জওহর রোজগার যোজনায় পারসেনটেজ অফ ইউটিলাইজেশন করে পশ্চিমবাংলা পিছিয়ে পড়ছে। আপনি যে কোন সালের তুলনামূলক হিসাব দেখতে পারেন। এবার আমি কারেন্ট ইয়ারের কথা বলছি। ১৯৯৬-৯৭ সালে আমাদের অ্যভারেজ হচ্ছে ৬৬.০৩, যেখানে অরুণাচল প্রদেশে হচ্ছে ১০৫.৪৬, গুজরাটে—১১২.৪০। এই হচ্ছে তাদের অ্যাচিভমেন্ট অফ দি ইউটিলাইজেশন। কিন্তু আপনারা তা পারেননি। এই হচ্ছে অমাদের অবস্থা। এবার বলছি ফিজিকাল প্রোগ্রেস অফ ট্রাইসেম ১৯৯৬-৯৭ আপ-টু নভেম্বর-অন্ধ্রপ্রদেশ ১২৬.৪৬ ইউটিলাইজেশন অফ দি টোটাল অ্যালোকেশন। গোয়া—২৭০.৫৮, হরিয়ানা—১৩১.৩৪, পাঞ্জাব—৬৬.০৭, ওয়েস্টবেঙ্গল—৫২.৭৬। এই হল অ্যভারেজ। এবার ফিজিকাল অ্যাণ্ড ফিনান্সিয়াল প্রোগ্রেস আণ্ডার আই. আর. ডি. পি ডিউরিং ১৯৯৫-৯৬ আপ-টু মার্চ ১৯৯৬। ত্রিপুরা—১১৪.১৬, ওয়েস্টবেঙ্গল—৭৯.২০, সিকিম—২৮৮.৯১, কেরল—১০৯.৫০, মহারাষ্ট্র—১১০.০৪। এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীমে পশ্চিমবাংলা সবচেয়ে বেশি পিছিয়ে আছে। এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম অ্যজ অন ১৯৯৭—ত্রিপুরা—১০১.৯৪, সিকিম—১০৪.১৭, মিজোরাম—৭৯.১৫, উড়িষ্যা—৬৩.৬৬ আর ওয়েস্টবেঙ্গল হচ্ছে—৫৪.৩৯। এই হচ্ছে আপনাদের অবস্থা। এতেই আপনারা বড়াই করেন। পারবেন বিতর্ক করতে? এই জায়গায় এসে আপনাদের শেষ হয়েছে, খালি প্রচারের ফানুস ছেড়ে যাচ্ছেন আর পশ্চিমবাংলার মানুষকে এইভাবে অন্ধকারে রাখছেন। এবার আমি একটা অনুরোধ রাখছি, অভিযোগ নয়। গ্রাম পঞ্চায়েত থেকে পঞ্চায়েত, জেলাপরিষদ-এর কর্মচারিরা পর্যন্ত আপনার কাছ থেকে ঠিক বিচার পায়না। জেলা পরিষদের কর্মচারিদের গ্রুপ ইনসুরেন্স নেই, কেরিয়ার অ্যডভান্সমেন্ট স্কীম নেই, এনক্যাশমেন্ট অফ লিভ নেই, এল. টি. সি নেই, মেডিক্যাল বেনিফিট নেই অ্যজ পার

গভর্নমেন্ট এমপ্লয়িজ স্কেল অফ পে। রিসেন্টলি বর্তমানের জেলা পরিষদের কর্মচারিরা হাইকোর্টে কেস করাতে সরকার তাদের দিতে বাধ্য হয়েছে। আমার জিজ্ঞাস্য, যারাই কেস করবে তারাই পাবে? আপনি এটা জেনারালাইজ করে দিতে প্যারেন না? একটা কেসের রেজাল্ট দেখে তার অভিজ্ঞতা নেওয়া তো উচিত। আপনি সমস্ত গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা-পরিষদগুলিকে এত বড় দায়িত্ব দেবেন আর তাদের এই সুযোগগুলি দেবেন না? এবার আমি আমার এলাকার একটি ঘটনার কথা বলি। আপনি গ্রাম পঞ্চায়েতের দূর্নীতি ধরবেন? আমি যে গ্রাম পঞ্চায়েতের কথা বলি তার নাম হচ্ছে আমরদা গ্রাম পঞ্চায়েত। সেই গ্রাম পঞ্চায়েতের উপ-প্রধান ছিলেন ফরওয়ার্ড ব্লকের লোক। সেই উপ-প্রধান এক জায়গায় বলে ফেললেন, প্রধান কম চুরি করেছে। তার নাম হচ্ছে গোলাম রুস্তম মল্লিক। এই কথা বলায় তাকে সংখ্যাধিক্যের ভোটে সরিয়ে দেওয়া হয়েছে। ঐ উপ-প্রধান কিন্তু কংগ্রেসের নয়, ফরওয়ার্ড ব্লকের লোক। সুতরাং কেউ যদি দূর্নীতি ধরতে চায় তাহলে তাকে জ্যান্ত খুঁজে পাওয়া যাবে? সে কোনমতেই দূর্নীতির কথা বলবে না। অবশ্য পঞ্চায়েত সিস্টেম করে গ্রামবাংলার উন্নতি হয়নি—এটা ঠিক কথা নয়। পঞ্চায়েত সিস্টেম করে গ্রামবাংলার উন্নতি হয়নি একথা বলব না কিন্তু যে ভাবে আপনারা সাফল্যের ফানুস সারা ভারতবর্ষে তুলে ধরে প্রচার করার চেষ্টা করছেন তা সঠিক নয়। ইতিহাসও তা বলে না, রেকর্ডও সে কথা বলে না। আপনাদের সাবধান হবার সময় এসেছে, আপনারা সাবধান হোন। হোল সিসটেমটা ঠিকমতন চালানো দরকার যাতে সঠিকভাবে পঞ্চায়েতগুলি চলতে পারে। আজকে কি অধিকারে এই ব্যয়বরাদ্দ সমর্থন করে টাকা তুলে দেব তার হাতে যার কোনও অস্তিত্ব নেই, যেখানে অর্ডিট হয়না? আমি তাই এই বাজেটকে সমর্থন করতে পারলাম না বিবেকের তাড়নায়। এই কথা বলে ব্যয়বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা সমস্ত কাটমোশনগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত এবং গ্রাম উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র এই সভায় ১৯৯৭/৯৮ সালের জন্য ডিমান্ড নং ৫৯, ৬০, ৬২, ৬৩ যা উপস্থিত করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধি দলের প্রথম বক্তা যা বললেন তা শুনে আমাদের মনে হয়েছে সেই পুরানো ভাঙ্গা রেকর্ডই তিনি বাজিয়ে গেলেন। এই ভাঙ্গা রেকর্ড আর কত বছর ধরে যে ওরা বাজাবেন তা আমরা জানি না। উনি মার্কসবাদ সম্পর্কে কি একটা কথা বললেন। আমাদের এখানে যে পঞ্চায়েত চলছে এটা কোনও মার্কসবাদের তত্ত্বের উপর ভিত্তি করে পঞ্চায়েত নয়। ১৯৪৭ সালে ভারতবর্ষ স্বাধীনতা লাভ করে। কিন্তু তারপর ১০ বছর চলে যাওয়া সত্ত্বেও ১৯৫৭ সাল পর্যন্ত ভারতবর্ষে কোনও পঞ্চায়েত ব্যবস্থা গড়ে ওঠেনি। যদিও ওদের গুরু, গান্ধীজী—ওরা

গান্ধীবাদের কথা বলেন—৩০শের দশকেই বলেছিলেন গ্রাম স্বরাজ এবং পঞ্চায়েতিরাজের কথা। তিনি বলেছিলেন, ভারতবর্ষ যদি স্বাধীন হয় তাহলে ভারতের শাসন ক্ষমতা গ্রামের মানুষের কাছে যাবে অর্থাৎ গ্রাম স্বরাজ এবং পঞ্চায়েতিরাজ। কিন্তু গান্ধীজীর চেলারা কি করলেন? ব্রিটিশ আমলের যে ইউনিয়ন বোর্ড—১৯৫৭ সালে যে পঞ্চায়েত আইন হল তারপর ১৯৬৪ সালে পঞ্চায়েত নির্বাচন হল। সেখানে যে টোট্যাল পঞ্চায়েত ব্যবস্থা—গ্রাম পঞ্চায়েত, অঞ্চল পঞ্চায়েত, আঞ্চলিক পরিষদ, জেলা পরিষদ-এর নিচের স্তরে মাত্র প্রত্যক্ষ নির্বাচন আর তিনটি স্তরে সেখানে পরোক্ষ নির্বাচন। এটা ঐ কাঁঠালের আমসত্ব বা সোনার পাথর বাটির মতন। এই পঞ্চায়েতের কোনও এক্তিয়ারই ছিল না গ্রামের উন্নয়ন করার। একটা রাস্তা বা টিউবওয়েলের জন্যও রাইটার্স বিল্ডিং বা দিল্লির দিকে তাকিয়ে থাকতে হত। তারপর ১৯৭৩ সালে এখানে যিনি মুখ্যমন্ত্রী হলেন—যেভাবেই হন, জোচ্চুরি করেই হোক, ছাপ্পা ভোটেই হোক সেই—সিদ্ধার্থশংকর রায়, তিনি ত্রিস্তর পঞ্চায়েত করলেন। ১৯৭৩ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তিনি যতদিন ছিলেন ততদিন তিনি সময় পেলেন না এই পঞ্চায়েত শাসন ব্যবস্থাকে কার্যকর করতে এবং প্রতিষ্ঠিত করতে। তারপর শ্রীমতি ইন্দিরা গান্ধী দিল্লির নির্বাচন হেরে যাবার পর এখানে যে নির্বাচন হল তাতে আপনাদের হাল কি হয়েছিল সেটা আপনারা জানেন। ১৯৭৭ সালের জুন মাসে এখানে যে নির্বাচন হয় তার আগে ৬টি দলের যে বামফ্রন্ট হয়েছিল তারা প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তারা যদি ক্ষমতায় আসেন তাহলে ১৭ বছর এবং ১৪ বছর যে পঞ্চায়েত ও পৌরসভার নির্বাচন হয়নি সেই নির্বাচন তারা করবেন। ৪-স্তরের পঞ্চায়েত নির্বাচন ১৯৬৪ সালে হয়েছিল কিন্তু তারপর ১৯৭৮ সাল পর্যন্ত নির্বাচন হয়নি। বামফ্রন্ট ক্ষমতায় এসেই তাদের প্রতিশ্রুতি রক্ষা করলেন। ওরা নির্বাচন করেননি অথচ মুখে গণতন্ত্রের কথা বলেন। বলেন যে এটা হচ্ছে বিশ্বের বৃহত্তম গণতন্ত্র।

[2-30 – 2-40 p.m.]

সর্ববৃহৎ গণতন্ত্রের কথা বলেন। এখানে এই পঞ্চায়েতের প্রতি ৫ বছর অন্তর নির্বাচন হয়। আমাদের এই যে পঞ্চায়েত, এই পঞ্চায়েত কতকগুলি প্রিন্সিপালের উপরে দাঁড়িয়ে আছে। সেটা হচ্ছে, ডিসেন্ট্রালাইজেশন অফ পাওয়ার অ্যান্ড ফাংশন। দুই নম্বর হচ্ছে, ট্রান্সপারেন্সি এবং তিন নম্বর হচ্ছে অ্যাকাউন্টেবিলি। এটাতে আমরা মানুষের কাছে দায়বদ্ধ। এই দায়বদ্ধতা, স্বচ্ছতা এবং ক্ষমতার বিকেন্দ্রীকরণ—এই তিনটি নীতির উপরে দাঁড়িয়ে আছে আমাদের পঞ্চায়েত। আপনাদের নিশ্চয় জানা উচিত যে, প্রধানমন্ত্রী রাজীব গান্ধী পশ্চিমবঙ্গে এসে এই পঞ্চায়েত দেখে গোটা ভারতবর্ষের মডেল হিসাবে এই পঞ্চায়েতকে দেখিয়েছেন এবং ৭৩ তম সংবিধান সংশোধন করে গোটা ভারতবর্ষে এই পঞ্চায়েত নির্বাচন করার কথা বলেছিলেন। কংগ্রেস উড়িষ্যায় আছে, মধ্যপ্রদেশে

আছে, কিন্তু সেখানে কি পঞ্চায়েত নির্বাচন হয়েছে? সেখানে পঞ্চায়েত নির্বাচন হয়নি। সুতরাং এখানে বসে লম্বা-চওড়া বক্তৃতা দিচ্ছেন। আপনারা নর্দমার পরিদর্শক। আপনারা ভাল কাজ দেখতে পান না। আপনাদের পরিচালনায় যে পঞ্চায়েত আছে সেখানে আপনারা কি করেছেন? আপনারা চোখ খুলে রেখে চলার চেষ্টা করুন। আপনারা এই পঞ্চায়েতের বৈশিষ্ট কি সেটা দেখেছেন। আমরা এই আইনকে সংশোধন করেছি। আপনারা জেনে রাখুন যে, গতবার গ্রাম সভার সভাকে বাধ্যতামূলক করা হয়েছে এবং ৯ জন সদস্য ভোটারদের প্রত্যক্ষ নির্বাচনে নির্বাচিত হবে এই দায়-দায়িত্ব পালন করার জন্য। দ্বিতীয়ত এখানে আরও বলা হয়েছে যে, লিডার অফ দি অপোজিশন পার্টি ইন দি জেলা পরিষদ উড বি দি চেয়ার পারশন অফ ডিস্ট্রিক্ট কাউন্সিল। এখানে যে রকম পি.এ.সি.-র চেয়ারম্যান বিরোধী পক্ষকে দেওয়া হয়েছে, সেই রকম প্রতিটি পঞ্চায়েতে বিরোধী পক্ষের যে নেতা তাকে জেলা পরিষদের যে ডিস্ট্রিক্ট কাউন্সিল সেখানে চেয়ার পারশন করা হয়েছে। অর্থাৎ হিসাব-নিকাশ বিরোধী সদস্যদের নখ দর্পণে থাকবে। এগুলি রক্ষা কবচ হিসাবে করা হয়েছে। আমাদের উপরে যে দায়ভার ন্যস্ত করা হয়েছে তার রক্ষা কবচ হচ্ছে এই সমস্ত। এইভাবে তৃণমূল পর্যন্ত গণতন্ত্রকে প্রতিষ্ঠা করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে আমি পার্টিসিপেশনের কথায় আসছি। আমাদের বিধানসভায়, লোকসভায় যে নির্বাচন হয় তাতে ৬০।৬৫ ভাগ নির্বাচনে মানুষ অংশ গ্রহণ করে। ১৯৯৩ সালে দেখেছি যে এই নির্বাচনে সাধারণ মানুষ শতকরা ৮৫ ভাগ এই পঞ্চায়েত নির্বাচনে অংশ গ্রহণ করেছে। এর অর্থ কি? এর অর্থ হচ্ছে, এর প্রতি মানুষের বিশ্বাসযোগ্যতা আছে, দায়বদ্ধতা আছে, সেটা আজকে মানুষ প্রমাণ করে দিয়েছে। বর্তমানে নারীদের ক্ষেত্রে ৩৫ শতাংশ মহিলা এবং তফসিলি জাতি, উপজাতি মানুষের উল্লেখযোগ্য প্রতিনিধিত্ব সুনিশ্চিত করা হয়েছে যা কংগ্রেসি আমলে ছিল না। আজকে বন্ধুবর সঞ্জীব দাস যে কথা বলেছেন, সেটা গ্রামের বাস্তু ঘুঘু প্রতিক্রিয়াশীলদের কণ্ঠস্বর সঞ্জীব বাবুর মুখ দিয়ে বেরিয়ে এসেছে। কারণ ঐ পঞ্চায়েত ঘুঘুরা—তারাই পঞ্চায়েত এবং ইউনিয়ন বোর্ড শাসন করত। আজকে গায়ে জ্বালা ধরেছে! আজকে কৈবর্ত ব্যবসা ছেড়ে যখন পঞ্চায়েতে নির্বাচিত হয়ে আসছেন তখন মুক্তকচ্ছ হয়ে সেখানে তাদের ভয় পাচ্ছেন গ্রামের প্রতিক্রিয়াশীলরা। আজকে গায়ে জ্বালা ধরেছে, কারণ আজকে তারা গ্রামে একচেটিয়া প্রভু, প্রতিক্রিয়াশীল সামন্ত প্রভুদের ভিটে ছাড়া করেছেন, সেখানকার ঘুঘুর বাসা ভেঙ্গে দিয়েছেন। সেদিক থেকে গ্রাম উন্নয়নের ক্ষেত্রে পঞ্চায়েতের নেতৃত্ব এবং ভূমিকা প্রতিষ্ঠিত করা সম্ভব হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের পঞ্চায়েত আইনের কয়েকটি বৈশিষ্ট হচ্ছে, গ্রামসভা, গ্রাম সংসদ—এসবকে কার্যকর করবার চেষ্টা করা হচ্ছে। আমি এখানে বলব, মিঃ লিটেন এবং বহু পর্যবেক্ষক পশ্চিমবঙ্গে গ্রাম উন্নয়নে পঞ্চায়েতের ভূমিকা নিয়ে

দেশে এবং বিদেশে অনেক সমীক্ষা চালিয়েছেন। মিঃ জি.কে.লিটেন বলেছেন, "অনেক পর্যবেক্ষকের কাছে ঘটনাটা বিস্ময়কর। দুই দশক হয়ে গেছে, কমিউনিস্টদের নেতৃত্বাধীন বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ক্ষমতায় রয়েছেন। জাতীয়, প্রাদেশিক এবং স্থানীয় স্তরে বহু নির্বাচনের পরীক্ষায় তারা উত্তীর্ণ হয়েছে। ভারতীয় রাজনীতির ক্রম বর্দ্ধমান শ্রেণীর প্রভাব মূলত একে প্রভাবিত করতে পারে নি। অবজ্ঞাপূর্ণ অবহেলা এবং প্রশ্নাতীত প্রশংসার দুই মেরুর মধ্যে দাঁড়িয়ে একজন নিরপেক্ষ পর্যবেক্ষক স্বীকার করবেন যে, পশ্চিমবঙ্গে পঞ্চায়েত ব্যবস্থা যথেষ্ট ভাল কাজ করছে এবং বামফ্রন্টের সাফল্যের সেটাই হল উৎসমুখ"। মিঃ লিটেনের গবেষণায় দেখানো হয়েছে পঞ্চায়েত ব্যবস্থায় কিভাবে গ্রামের গরিব, মহিলা, তফসিলি জাতি উপজাতি মানুষ সামনের সারিতে চলে আসছেন। তিনি আরও দেখিয়েছেন—"পঞ্চায়েতের পরীক্ষায় দেখা গেছে, গ্রামের উন্নয়ন সত্যিই ঘটেছে যা অনেক পরিমাপক দিয়েই দেখান যেতে পারে। (১) গ্রাম থেকে বহির্মুখী অভিবাসন কার্যত বন্ধ হয়ে গেছে"। আমরা দেখতাম, সামান্য ন্যাচরাল ক্যালামিটি হলেই তারা স্টেশন চত্তরে চলে আসতেন। কিন্তু বর্তমানে আপনারা ঘরে একজন পরিচারিকাও পাবেন না, কারণ গ্রামে কাজ চলত পঞ্চায়েতের মাধ্যমে, ভূমি সংস্কারের মাধ্যমে। তারপর মিঃ লিটেন বলেছেন—"(২) যেখানে ভারতের অধিকাংশ রাজ্যে ১৯৮১ থেকে ১৯৯১-এর মধ্যে গ্রামীণ আশ্রমজীবীর সংখ্যা বেড়ে গেছে, পশ্চিমবঙ্গে কমে এসেছে। (৩) সত্তর দশকের মধ্যভাগ থেকে নব্বই দশকের প্রথম ভাগের মধ্যে কৃষ্টি উৎপাদন কার্যত দ্বিগুণ হয়ে গেছে। সর্বভারতীয় গড়কে তা প্রায় অতিক্রম করে গেছে"। পশ্চিমবঙ্গের পার্শ্ববর্তী দুটি রাজ্যের সঙ্গে তুলনা করতে গিয়ে তিনি বলেছেন—"পঞ্চায়েত ব্যবস্থায় দারিদ্র সীমার নিচের দিকে থাকা মানুষের সংখ্যা ক্রমশ হ্রাস পেয়েছে; ১৯৯১ সালে দাঁড়িয়েছে ২৭.৭ শতাংশ। প্রতিবেশি রাজ্য উড়িষ্যা এবং বিহারে তা অনেক বেশি; সেখানে এই সংখ্যা যথাক্রমে ৪৪.৭ এবং ৪০.৮ শতাংশ"।

আজকে তাই বলতে চাই, জনগণের অংশ গ্রহণের সুনিশ্চিত করবার এই কাজ তিনটি মৌলিক লক্ষ্য নিয়ে। প্রথমত তৃণমূল স্তরে ব্যাপকতম মঞ্চ গড়ে তোলার স্বার্থে শ্রেণী, জাত, সম্প্রদায়, নারী-পুরুষ এবং দলীয় আনুগত্য নির্বিশেষে সমস্ত জনগণের অংশ গ্রহণ। দ্বিতীয়ত অর্থনৈতিক ভাবে শোষিত শ্রেণীগুলি, সামাজিক ভাবে বঞ্চিত সম্প্রদায় অংশের মানুষের অংশ গ্রহণের উপর জোর দিয়ে যাতে শক্তি সমাহার পারস্পরিক ভারসাম্য তাদের স্বার্থে নিয়ে যাওয়া যায়। এর মাধ্যমে বাম ও গণতান্ত্রিক ফ্রন্ট গঠন সহজ হয়। তৃতীয়ত বর্তমান আর্থ সামাজিক কাঠামোতে মৌলিক সীমাবদ্ধতা ব্যাখ্যা করা যা পঞ্চায়েতের প্রতিদিনের কাজে অংশ গ্রহণ করে মানুষ উপলব্ধি করবেন। চূড়ান্ত লক্ষ্য হল মানুষকে এই সব সীমাবদ্ধতা অতিক্রম করার জন্য তৈরি করা। তাই এই কথা স্মরণ রেখে পঞ্চায়েত দপ্তরের যে বাজেট সেই বাজেটকে আমি সম্পূর্ণ ভাবে সমর্থন করে

বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, রাজ্যের পঞ্চায়েত এবং গ্রাম উন্নয়ন দপ্তরের মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। আমার পূর্ববর্তী বক্তা গণতন্ত্রের জন্য যেভাবে কান্নাকাটি করেছেন সেই কান্নাকাটি দেখে আমার মনে হয়েছে তাঁকে আমার কিছু তাত্ত্বিক কথা শোনানো দরকার। পৃথিবীতে তিনটি কমিউনিস্ট দেশ আছে তার মধ্যে একটা হল চিন, সেখানে চিন কমিউনিস্ট পার্টির মাও সে তুং সেখানে রাজত্ব চালাচ্ছিল, সেখানে গণতন্ত্র বলে কিছু ছিল না। তাঁর সাংস্কৃতিক বিপ্লব শেষে, সেই পার্টিতে দুজন সাধারণ সম্পাদক ছিলেন যারা গণতন্ত্র চালাতে চেয়েছিলেন। তাঁদের মধ্যে একজনের নাম হচ্ছে হিয়াং হুং বাং এবং অপর জনের নাম হচ্ছে ঝাউ জিয়াং। এই দুজন পার্টির জেনারেল সেক্রেটারি গণতন্ত্রের কথা বলেন। তখন মার্কসবাদি কমিউনিস্ট পার্টিতে সাধারণ সম্পাদক হিসাবে হিয়াং হুং বাং কে বাদ দিয়ে ঝাউ জিয়াং বসলেন। তিনি দেশের মানুষের কথা বলার স্বাধীনতার কথা বললেন, সংবাদপত্রের স্বাধীনতার কথা বললেন তিনি নানা ভাবে যুবকদের উদ্বুদ্ধ করলেন। কিন্তু তারপর ১৯৮৯ সালে তিয়েনেনমান শহরে কি হল সেটা নিশ্চয় পদ্মনিধি বাবুকে স্মরণ করিয়ে দিতে হবে না। সেই শহরে ছাত্ররা আন্দোলনকে তীব্রতর করে তুলেছিল। সেই আন্দোলনকে স্তব্ধ করে দেবার জন্য তৎকালীন নেতৃত্ব গুলি চালিয়েছিল। এটা কি গণতন্ত্র? এটা একনায়কতন্ত্রের একটা জলন্ত উদাহরণ। সেখানে মানুষকে হত্যা করে গণতন্ত্রের কবর দিয়েছিলেন। তাঁরা যখন গণতন্ত্রের কথা বলেন, তাঁদেরকে উপহাস করতে ইচ্ছা করে। আপনাদের মার্কসীয় দর্শনে গণতন্ত্রের কথা নেই। আপনারা গণতন্ত্রের কৌশল নিয়ে নিজেদের অস্তিত্ব রাখতে চাইছেন। এই ধরনের গণতান্ত্রিক চিন্তা ধারায় উদ্বুদ্ধ হয়ে অন্ধ কংগ্রেস বিরোধিতা করে ভারতবর্ষের রাজনীতিকে জটিল কুটিল করে তুলেছেন। গণতন্ত্রে তো গণ ভোটের কথা বলা হয় তাহলে বি.জে.পি. গণ ভোটে জয়লাভ করলে কেন তাকে মানা হচ্ছে না? গণতন্ত্রের যদি এতোই মূল্যায়ন হয়ে থাকে তাহলে আপনারা স্মরণ করে দেখুন না আপনাদের পার্টির সদর দপ্তর আলিমুদ্দিন স্ট্রিট কি বলছে? এটা তো আমার কথা নয়, আপনাদের রাজ্য দপ্তর কি বলছে? রাজ্য দপ্তর বলছে এটা সত্য যে গ্রাম পঞ্চায়েতে টাকা খরচ না করে ভুল ইউটিলাইজেশন সার্টিফিকেট দিয়ে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা নয়ছয় করছে। এটা সত্য নয়, এই কথা বিমান বসু বলেননি? আপনারা কি এটা অস্বীকার করতে পারবেন? আমার কাছে রেকর্ড আছে। গত ১৫ই জুন টেলিগ্রাফ পত্রিকায় বার হয়েছে। আমি মনে করি গণতন্ত্র ছিল। ভারতবর্ষে ব্রিটিশ আমলেও এক ধরনের গণতন্ত্র ছিল। সূর্যকান্ত বাবু একটা বই প্রকাশ করেছেন, এই সরকার সেটা পরিবেশন করেছেন। তাতে কি লেখা

আছে? ব্রিটিশ আমলে স্বায়ত্ব শাসন ছিল, কংগ্রেস আমলে পঞ্চায়েত ব্যবস্থা ছিল, সি.পি.এম.-এর রাজত্বে পঞ্চায়েত ব্যবস্থা আছে। এর কোনও পরিবর্তন ঘটেনি, ভবিষ্যতেও এই পঞ্চায়েত ব্যবস্থা থাকবে। কিন্তু অবস্থার পরিপ্রেক্ষিতে এর পরিবর্তন এবং রূপান্তর ঘটবে। তবে এই পঞ্চায়েত রাজের ব্যাপারে কংগ্রেসের কি কোনও ভূমিকা নেই? কংগ্রেসের কি কোনও দায়বদ্ধতা ছিল না? এই কংগ্রেসই সংবিধান সংশোধন করে প্রতি ৫ বছর অন্তর পঞ্চায়েত ভোট করতে হবে, এটা করেছেন। আমি এই কথা বলতে চাই যে গণতন্ত্রের পরিবর্তন হয়, অর্থনৈতিক পরিকল্পনার পরিবর্তন হয়। কংগ্রেস আমলে দেশ অর্থনৈতিক দিক থেকে দুর্বল ছিল, তখন ২০০ কোটি টাকার বাজেট হল এখন ৪ হাজার কোটি টাকা বাজেট হচ্ছে। নেতাজীর সেই পঞ্চবার্ষিকী পরিকল্পনার ধারা এখনও প্রবাহিত হয়ে চলেছে, এখনও পঞ্চবার্ষিকী পরিকল্পনা আছে। সমাজতান্ত্রিক চিন্তা ধারায় নেহেরু, ইন্দিরা গান্ধী রাজীব গান্ধী চলে আসছিল, এখন আমরা খানিকটা হোঁচট খেয়েছি।

কারণ এই হোঁচট কে দিয়েছে? এটা দিয়েছে সমাজতান্ত্রিক দুনিয়া। ভারতবর্ষ দেয়নি। সমাজতান্ত্রিক দুনিয়া হোঁচট দেবার ফলে আমরা একটু থমকে গেলাম। তারপর আমাদের পরিকল্পনা, অর্থনৈতিক চিন্তা ধারার ভারসাম্য অন্য দিকে ঘুরেছে। এটা অস্বীকার করার উপায় নেই যে কংগ্রেস আমলে যখন পঞ্চায়েত ছিল তখন এতবেশি অর্থ প্রদান ছিল না। কেন্দ্রীয় সরকারের এতবেশি প্রকল্প ছিল না। রাজ্য সরকারের সীমিত টাকাতেই পঞ্চায়েত চলত। ভোট হয়নি, এটা সত্য। কিন্তু আজকে এক একটা প্রকল্পে কোটি কোটি টাকার বাজেট। বিধানচন্দ্র রায়ের সময়ে কত কোটি টাকা ছিল? কোথাও দুশ কোটি, কোথাও একশো কোটি টাকা। আর আজকে স্টার্টিংয়ে চার হাজার কোটি টাকা, অন্য রাজ্যে আছে আট হাজার কোটি টাকা আছে। তাহলে বেশি বরাদ্দ হবে না কেন? বিশ দফা কর্মসূচি কারা চালু করেছিল? আপনারা বুকে হাত দিয়ে বলুন তো, আপনাদের দারিদ্র্য দূরীকরণ কর্মসূচি কি আছে? আমি খুব চিৎকার করে বলতে পারি, আজকে গ্রামোন্নয়নের টাকার অভাব নেই। আজকে অভাব হচ্ছে নিরপেক্ষ আর্থিক প্রশাসনের, যেটা আপনারা বজায় রাখতে পারছেন না। আমাদের ডাঃ সূর্য মিশ্রের অধীনে যখন সরকার চলছে, তখন অডিট রিপোর্ট কি বলছে? উনি নিজেই বলেছেন—জওহর রোজগার যোজনার টাকা ট্রান্সফার হয়েছে। লেটেস্ট রিপোর্ট বেরিয়েছে, কোন কোন জেলার বেরিয়েছে, না হুগলি, মালদহ, বীরভূম, মুর্শিদাবাদ এবং উত্তর চব্বিশ পরগনার। তাতে কি বলেছে—

"The Comptroller and Auditor General (CAG) has accused the West Bengal Government of flouting the Centre's guidelines by keeping the Jahar Rozgar Yojana funds in non-interest bearing Personal Ledge Accounts".

এটা কে বার করেছে? কবে বার করেছে? টেলিগ্রাফে বেরিয়েছে ১৬ই জুন। কে বলছে না, ক্রম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল, আর্থিক কন্ট্রোল বজায় রাখার যে কেন্দ্রীয় প্রতিষ্ঠান, সংক্ষেপে যার নাম 'ক্যাগ'। এর বিরুদ্ধে কি বলবেন? তৃণমূল স্তরে অনিয়ম, উপরে অনিয়ম, মাঝখানে অনিয়ম। আজকে বামফ্রন্টের আলিমুদ্দিন স্ট্রিটের বড় বড় নেতারা বলছেন। রাজ্যের প্রশাসন যারা চালায়, আলিমুদ্দিন স্ট্রিটের মালিকরা বলছেন। আর দ্বিতীয় স্তরে বলছেন ক্রম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল। মাঝখানে বলছেন সূর্যকান্ত মিশ্র। তিনি দু একটি উদাহরণ দিয়ে বলেছেন। তাহলে সরকার চলছে? চুরি, কোটি কোটি টাকা চুরি হয়েছে। পি.এল. অ্যাকাউন্টের ভুল তথ্য পরিবেশন করেছেন অসীম বাবু। অসীম বাবু সসীমের মতো বলে গেছেন। আমরা হাইকোর্ট, সুপ্রিম কোর্টে লড়াইয়ের কথা বলছি। আলিপুরে ট্রেজারি কেলেঙ্কারি, পি.এল. অ্যাকাউন্টে কেলেঙ্কারি, লোকাল সেল্ফ কেলেঙ্কারি হল। এগুলো বাদ দিয়ে প্রশাসন চলতে পারে? আমরা আস্তে আস্তে এগোচ্ছি। সেজন্য আমরা যে কথা আপনাদের কাছে বলতে চাই, কথাটা হচ্ছে, প্রশাসন চালাতে গেলে নিরপেক্ষ প্রশাসন দরকার হয়ে পড়েছে। অনেক রাজনীতি করেছেন। এতবেশি রাজনীতি হয়েছে যে রাজনীতি ভারাক্রান্ত। প্রভঞ্জন মন্ডল যে কোনও সদস্য বললেই উঠে পড়েন। উনি সাতবারের এম.এল.এ., নিজেকে এখনও ট্রেন্ড আপ করতে পারেননি। যে স্কুলে সব ছেলে ফেল করেছে উনি সেই স্কুলের হেডমাস্টার। উনি সাবজেক্ট কমিটির চেয়ারম্যান হয়েছে। উনি একটা রিপোর্ট দিয়েছেন—সব কমিটির চেয়ারম্যানরা যে রিপোর্ট দিয়েছেন, দেখবেন, সবাই অ্যান্টি গভর্নমেন্ট রিপোর্ট দিয়েছেন। কেউই গভর্নমেন্টের ফেভারে রিপোর্ট দেননি। ইজ দি গভর্নমেন্ট অ্যাওয়ার অফ দি অ্যালিগেশনস মেড বাই দি সাবজেক্ট কমিটি মেম্বার্স অ্যান্ড দি চেয়ারমেন? আজকে আমরা কি দেখছি—নো ইম্প্রুভমেন্ট। আজকে বলুন, জওহর রোজগার যোজনার যে টাকা তার ইউটিলাইজেশন কত হয়েছে? আবার যে নতুন বাজেট শুরু হবে, এই বাজেটের শেষে জওহর রোজগার যোজনার টাকা দেখা যাবে পি.এল. অ্যাকাউন্টে ট্রান্সফার হয়েছে। এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম—কেন্দ্রীয় সরকারের দুটি স্কীম আছে, কোটি কোটি টাকা পঞ্চায়েতে আসছে, একটি হচ্ছে জওহর রোজগার যোজনা এবং আর একটি হচ্ছে এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম—এতে কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে। উদ্দেশ্য হচ্ছে বছরে ছ সাত মাস গ্রামের মানুষদের আফটার কাল্টিভেশন যখন তাদের কাজ থাকে না তখন যাতে মিনিমাম কাজ তাদের দেওয়া যায়। আমরা এই এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম চালু করেছি।

[2-50 – 3-00 p.m.]

এক কোটি টাকা করে এক একটি ব্লকে অ্যালোটমেন্ট দিয়েছেন কিন্তু তার

ইউটিলাইজেশন কতটা হয়েছে বলতে পারেন? মহিষাদলে কতটুকু ই.এস.-এর কাজ করতে পেরেছেন, জওহর রোজগার যোজনা এবং ইন্দিরা আবাসন যোজনার ক্ষেত্রে কতটা এগোতে পেরেছেন? আজকে স্টেটসম্যান কাগজে একটা রিপোর্ট বেরিয়েছে যে আপনাদের ডিপার্টমেন্টে নাকি খুব নাড়াচাড়া পড়ে গেছে। এবং উত্তর ২৪ পরগনার গ্রাম পঞ্চায়েত কিনা বলতে পারছি না, নাম বেরোয় নি তার বিরুদ্ধে অ্যালিগেশন এসেছে, ওয়ারেন্ট বেরিয়েছে এবং ডিফালকেশন অফ ফান্ডের জন্য তাকে নাকি অ্যারেস্টও করা হবে বলা হয়েছে। ওই নির্দেশটা কতদূর সত্যি সেটা আমি বলতে পারব না, আর নির্দেশ দিলেও যে সেটা কতটা কার্যকর হবে সেটা মাননীয় মন্ত্রী বলতে পারবেন। তারপরে গ্রাম সংসদ যেটা হয়েছে সেটা খুব ভাল হয়েছে, কিন্তু গ্রাম সংসদগুলোতে প্রায় অচল হয়ে পড়ছে, এক একটা গ্রাম সংসদে ২-৩টে করে মিটিং ডাকতে হচ্ছে। আজকে গ্রাম পঞ্চায়েতগুলো ওভার লোডেড, লোড ইজ হিউজ, বাট স্টাফ ইজ পুওর। যারা ওখানকার স্টাফ আছে তারা বেশির ভাগই গভর্নমেন্ট এমপ্লয়ী নয়, সঞ্জীব বাবু এই ব্যাপারে বলেছেন আই এনডোরস দি সেম ভিউ। আজকে পঞ্চায়েত অফিসগুলোতে ফাইলের পর ফাইল জমা হয়ে পড়ে আছে, গ্রাম প্রধানের দায়িত্ব অনেক, সেখানে ৩জন মাত্র স্টাফ, একজন হচ্ছে অঞ্চল সেক্রেটারি, জব অ্যাসিস্ট্যান্ট, চৌকিদার। গ্রাম প্রধানরা দুঃখের সঙ্গে বলেন যে এম.এল.এ.-দের ভাতা বাড়ে কিন্তু গ্রাম প্রধানদের ভাতা বাড়েনি। অথচ একজন এম.এল.এ. যে কাজ করে আমরাও সেই কাজ করি। আমরা ছোট হলেও সেই একই কাজ করি। একজন এম.এল.এর যদি ২০ টাকা বেতন বাড়ে তাহলে ওদের অন্তত ১০ টাকা বাড়া উচিত। তারপরে পদ্মনিধি ধর, যাকে কানা পদ্মলোচন বলা যায়, তিনি বললেন যে, ডিস্ট্রিক্ট কাউন্সিলে বিরোধীদের চেয়ারম্যান করা হয়েছে। বিরোধীদের ওখানে চেয়ারম্যান করে রেখে লাভ কি হচ্ছে—তাদের ফাংশনটা কি? যেমন বিরোধীদের অ্যাসেম্বলিতে সাবজেক্ট কমিটিতে রেখে কোনও কাজ করতে দিচ্ছেন না। বিরোধীদের এইভাবে কোনও মর্যাদা দেওয়া হয় না। যেখানে আপনারা ৯০ পারসেন্ট, সেখানে বিরোধীরা মাত্র ১০ পারসেন্ট। আপনাদের সব কাজই তো করবে সি.পি.এম., পঞ্চায়েত মানেই তো সি.পি.এম.। সেখানে বিরোধীদের কোনও স্থান আছে? সেখানে যদিও বা তাদের বসানো হয়েছে সেখানে না আছে চেয়ার, না আছে টেবিল, না আছে ফাইল কিছুই নেই, তবে তাদেরকে বসিয়ে রেখে লাভ কি? আপনারা বিরোধীদের কোনও গণতান্ত্রিক মর্যাদাই দেননি। আমি আগেও জেলা পরিষদের সভাধিপতিদের সম্পর্কে বলেছি আবার বলছি যে, তাদেরকে এত কমিটির সঙ্গে যুক্ত করা হচ্ছে যে তারা পেরে উঠছেন না, এক একজন সভাপতিকে ৫০টা কমিটিতে যুক্ত করা হয়েছে। সেইদিক থেকে যদি সহ সভাপতিদের মধ্যে কাজটা ভাগ করে দেওয়া হয় তাহলে কাজের অনেক সুবিধা হবে।

Is it possible for a human being to take the chair of the Chair-

manship of the 50's committee?

সুতরাং এই দিকটা একটু ভাবতে বলছি। সহ সভাপতিদের মধ্যে কাজটা ডিস্ট্রিবিউট যদি করে দেন তাহলে কাজের সুবিধা হয়। সত্যি কথা বলতে গেলে আপনারা প্রথম কয়েকটি ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল পর্যন্তই আপনারা যা কাজ করার করেছেন, বাকি বছরগুলোতে আপনারা দুর্নীতির বেড়াজালের মধ্যে আবদ্ধ থেকে গেছেন। সেইজন্য আমি মনে করি পঞ্চায়েত ব্যবস্থার ক্ষেত্রে গ্রাস রুট অরগ্যানিজিমের ক্ষেত্রে যে মূল্যবান স্তম্ভ পঞ্চায়েত ব্যবস্থা তার শ্রী বৃদ্ধি কমেছে। একমাত্র নিরপেক্ষ ভাবে প্রশাসনের ক্ষেত্রে বিরোধীদের গুরুত্ব দিলে কাজটা অনেক এগোবে। তা না হলে শুধু দুর্নীতি দুর্নীতি দুর্নীতি। দুর্নীতির কালো পাহাড়ে ডুববে। উপরে দুর্নীতি, নীচে দুর্নীতি, উপরে অনিয়ম, নীচে অনিয়ম। মাঝখানে বেনিয়ম। এই বেনিয়মে ডুবছে। এই ভাবে পঞ্চায়েতও ডুববে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ হান্নান ঃ** মাননীয় চেয়ারপার্সন আমাদের রাজ্যের মাননীয় পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র আজকে যে প্রস্তাব পেশ করেছেন, এই ব্যয় বরাদ্দের প্রস্তাবকে আমি সমর্থন করছি। আমাদের বিরোধী বন্ধুদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমি কয়েকটি কথা হাউসে বলতে চাই। আমাদের পঞ্চায়েত ব্যবস্থা সম্পর্কে অতি প্রাচীনকাল থেকে তৎকালীন যে সমস্ত মহর্ষিরা ছিল তাদের মাথায় ছিল পঞ্চায়েত রাজ কায়েম করা। স্বাভাবিক কারণে মহর্ষিদের মধ্যে রবীন্দ্রনাথ ঠাকুর, আমাদের জনক হিসাবে মহাত্মা গান্ধী স্বাধীনতা আন্দোলনের সময়েও পঞ্চায়েত রাজকে কায়েম করার কথা বারবার ঘোষণা তারা করেছেন। স্বাধীনতার পরে আমরা কি দেখলাম, স্বাধীনতার পরে দেখলাম ১৯৪৭ সালে পঞ্চায়েত ব্যবস্থা নিয়ে চিন্তা-ভাবনা শুরু হল। ১৯৫৮ সালে কিছুটা পদক্ষেপ নেওয়া হল। ১৯৫৯ সালে পঞ্চায়েত আইনের ব্যবস্থাটা হল। তারপরে পঞ্চায়েত নির্বাচন হল। ১৯৫৯ থেকে ১৯৬৪ কংগ্রেসিরা করেছে। কিন্তু এতে গ্রামের গরিব মানুষের জায়গা হল না। রামালাল, বলাই শেঠ, রহিম সর্দার এর জায়গা হল না। গ্রামের যারা জোতদার জমিদার এই ধরনের লোকেরা পঞ্চায়েত দখল করল। ১৯৬৪ সাল পর্যন্ত যে ক্ষমতাটা পঞ্চায়েতের মধ্যে দেওয়া হয়েছিল, সেই ক্ষমতাটা তারা ভোগ করল। গ্রামের সাধারণ মানুষের কাছে পঞ্চায়েতের মাধ্যমে কি হবে, কি করা যাবে এই সমস্ত ঘটনা পৌছাল না। উল্টো দিকে ঐ পঞ্চায়েত সম্পর্কে গ্রামের সাধারণ মানুষের মনের মধ্যে ভয় ভীতির সঞ্চার দেখা দিল। এতে গ্রামের গরিব মানুষের ধারণা ছিল পঞ্চায়েতগুলি জোতদার জমিদারদের, আমাদের উপর তারা জুলুম করবে। ১৯৬৪ সালের পর থেকে আস্তে আস্তে নির্বাচন হল না, ১৯৭৩ সালে আমাদের পঞ্চায়েতের সংবিধান সংশোধন করে পঞ্চায়েতের হাতে আরও বেশি করে ক্ষমতা দেওয়া এটা আমাদের কংগ্রেসি বন্ধুরা করেছেন। আমরা অস্বীকার করি না। আমরা কি দেখলাম,

১৯৭৩ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত, পঞ্চায়েত আইন পরিবর্তন করে ক্ষমতা দেওয়া সত্ত্বেও নির্বাচন হল না। আমরা ১৯৭৭ সালে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ঐ গ্রামের শহরের নিচের তলার মানুষের ভোটে সরকার গঠন করার পরে আমরা ঘোষণা করলাম আমাদের এই বামফ্রন্টের নেতা মন্ত্রী সভার নেতা কমরেড জ্যোতি বসু ঘোষণা করেছিলেন রাইটার্স বিল্ডিং-এ বসে আমরা দেশ শাসন করতে রাজি নই। ১৯৭৮ সালে আমরা পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার পঞ্চায়েত নির্বাচন করি।

[3-00 – 3-10 p.m.]

সেখানে দেখা গেল, আমরা পঞ্চায়েত নির্বাচনের দিনক্ষণ, সমস্ত প্রক্রিয়া ঘোষণা করার সময়ে তারা পঞ্চায়েত নির্বাচন যাতে না হয় তার জন্য কখনও হাইকোর্ট, সুপ্রীম কোর্টের দ্বারস্থ হয়েছে। মূল কথা হচ্ছে ক্ষমতার বিকেন্দ্রীকরণ যেন না হয়। গ্রামের নিচু তলার মানুষ যাতে ক্ষমতা না পায়। কংগ্রেসি রাজনীতি থেকে পরিষ্কার হয়ে গেছে যে, যদি গ্রামের মানুষ ক্ষমতা পায় তাহলে যে ভাবে গরিব মানুষকে শোষণ করা যাচ্ছিল তা বন্ধ হয়ে যাবে। ৭৩তম পঞ্চায়েত আইন সংশোধন হওয়ার ফলে তাদের ভয় ছিল যে গ্রামের গরিব মানুষ ক্ষমতা দখল করবে যার জন্য এই আপত্তি তারা বারবার জানিয়েছে। আমরা অত্যন্ত আনন্দের সঙ্গে বলতে পারি, পশ্চিমবাংলায় পঞ্চায়েত ব্যবস্থাপনায় যারা প্রতিনিধিত্ব করছে তার শতকরা ৭০ ভাগ দারিদ্র্য সীমার নিচে পিছিয়ে পড়া মানুষ। ওদের জ্বালাটা ঐখানেই। ছোটোলোকরা প্রতিনিধিত্ব করছে। বাগদীরা প্রতিনিধিত্ব করছে। ওরা প্রধান হবে, ওরা আমাদের বিচার করবে। ওদের জ্বালা ঐখানেই। ১৯৭৮ সাল থেকে আমরা পঞ্চায়েত আইনকে মর্যাদা দিয়ে নিয়মিত ভাবে পঞ্চায়েত করে যাচ্ছি। যেখানে ভাল কাজ করেছি, সেখানে আমরা জিতেছি। যেখানে আমাদের কাজ ভাল হয়নি সেখানে আমরা হেরে গেছি। সত্যি কথা বলতে অসুবিধা কোথায়? পঞ্চায়েত সাবজেক্ট কমিটি থেকে আমরা কয়েকটা জায়গায় পঞ্চায়েত ব্যবস্থা দেখতে গেছি। কোথাও কোথাও দুর্নীতি আছে। তার মানে এই নয় যে পশ্চিমবাংলার সব পঞ্চায়েতে দুর্নীতি আছে। আমাদের কংগ্রেসি বন্ধুরা সাবজেক্ট কমিটির রিপোর্ট নিয়ে খুব দৃঢ়তার সঙ্গে বলছিলেন। আমরা যেসব জায়গায় দুর্নীতি আছে সেইসব জায়গার কথা বলেছি, যাতে সরকার এইসব জায়গায় নজর রাখতে পারেন। যাতে কোথাও কোনও ফাঁক না থাকে। কংগ্রেসি বন্ধুদের ভাবতে বলব ১৯৭৭ সালের আগে আপনারা যখন ক্ষমতায় ছিলেন, তখন গ্রামের কি অবস্থা ছিল। রাস্তাঘাট ছিল না, হাসপাতাল ছিল না, স্কুল, স্কুল বাড়ি ছিল না। এসব আপনারা ভাববেন না। এখন আর বর্ষাকালে গ্রামের সাধারণ মানুষকে জুতো হাতে নিয়ে হাঁটতে হয় না। সাইকেল ঘাড়ে করে নিয়ে হাঁটতে হয় না। এটা সম্ভব হয়েছে ক্ষমতার বিকেন্দ্রীকরণের ফলে। পঞ্চায়েতকে বেশি বেশি করে টাকা দেওয়ার

ফলে। আমাদের পশ্চিমবাংলায় টোটাল ডেভেলপমেন্ট এর শতকরা ৫০ ভাগ টাকা পঞ্চায়েতের মাধ্যমে খরচ করা হয়। গ্রাম সংসদের কথা বলেছেন এক বন্ধু। হ্যাঁ, গ্রাম সংসদের মিটিং আমরা বাধ্যতামূলক করেছি।

গ্রামের ভেতর তারা তাদের মূল্যবান বক্তব্য এলাকার উন্নয়নমূলক কাজকর্মের প্রশ্নে, আয় ব্যয়ের হিসাবের প্রশ্নে, সমস্ত রকম মতামত দেওয়ার জন্য আমাদের সরকার ব্যবস্থা করেছে। অস্বীকার করার কিছু নেই, কোথাও কোথাও গ্রাম সংসদের মিটিং-এ অল্প সংখ্যক মানুষ উপস্থিত হচ্ছে। এখনও অনেক মানুষ গ্রাম সংসদটা কি সেটা বুঝতে পারেনি, তার জন্যই আজকে উপস্থিতির সংখ্যা কম। যখন গ্রামের মানুষ বুঝতে পারবে গ্রাম সংসদের গুরুত্ব কতখানি, তখন তারা তাদের মূল্যবান বক্তব্য গ্রামের উন্নয়নমূলক কাজকর্মের প্রশ্নে গ্রাম সংসদে গিয়ে রাখবে। তখন আপনারা দেখবেন পশ্চিমবাংলার একটা গ্রামেও আর আপনাদের মেম্বার থাকবে না। আপনারা দুর্নীতির কথা বলছেন, আপনারা টাকা আত্মসাতের কথা বলছেন, পি.এল. অ্যাকাউন্ট নিয়ে দুর্নীতির কথা বলছেন। আমি আমার বিধানসভা এলাকার কথা বলছি, রামপুরহাট দুই নম্বর ব্লকে আমরা দেখেছি, জায়গাটি কংগ্রেসের মাননীয় সদস্য অসিত মালের পাশেই, তিনিও জানেন, সেখানে দুই নম্বর পঞ্চায়েত সমিতি, কাগজে কলমে মাস্টাররোলের ব্যাপারটা ঠিক রেখে, কাগজে কলমে সমস্ত ডেভেলপমেন্ট দেখানো হয়েছে। অ্যাকচুয়ালি সেখানে কোনও কাজই হয়নি, এইভাবে সেখানে কোটি কোটি টাকা চুরি হয়েছে। এক মাস আগে সেখানে তিনটি উপনির্বাচন হয়ে গেল, তার দুটিতে কংগ্রেস জিতেছে এবং একটিতে আমরা জিতেছি। সাধারণ মানুষ আর কংগ্রেসকে ভোট দেয়নি, বামফ্রন্টকে ভোট দিয়েছে। আমি দু-একটি সাজেশনের কথা বলব, গ্রাম সংসদ হয়েছে, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি হয়েছে, আমরা বলব ব্লক প্ল্যানিং কমিটি হওয়া দরকার এবং ব্লক প্ল্যানিং কমিটিতে কনসার্ন এলাকার বিধায়ককে চেয়ারম্যান করা উচিত। আমরা বিধানসভায় প্রতিনিধিত্ব করতে এসেছি, গ্রামের মানুষ যখন বলে আমাদের রাস্তা খারাপ কেন, তার কোনও জবাব আমরা দিতে পারি না। তাই ব্লক প্ল্যানিং কমিটি করার দরকার এবং সমস্ত দলের বিধায়ককে সেখানে সুযোগ দেওয়া উচিত। আমি বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে এবং বিরোধী দলের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৭-৯৮ সালের পঞ্চায়েত বাজেটের উপর ৫৯, ৬০, ৬২ এবং ৬৩ নম্বর ডিমান্ডের অধীন যে বরাদ্দ আনা হয়েছে আমি সেই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি। কারণ আজ সারা পশ্চিমবাংলার সংখ্যাধিক্য মানুষ এই বাজেট বরাদ্দের বিরোধিতা করেছে। যেহেতু আমি একজন জনপ্রতিনিধি তাই স্বাভাবিক কারণে আমাকেও এই বাজেটের বিরোধিতা করতে হচ্ছে। মাননীয় সরকারি

পক্ষের সদস্য কখনও কখনও অনেক তত্ত্ব কথার কচকচি করলেন। তাকে আমি বলতে চাই, চিনের সমাজতন্ত্র বাজার কি কাঁঠালের আমসত্ত্ব, ফ্রান্সের কমিউনিস্ট পার্টির পতাকা থেকে আজকে কাস্তে হাতুড়ি চিহ্ন উঠে গেছে, ফ্রান্সের কমিউনিস্ট পার্টির সদর কার্যালয়ের সামনে আজকে মদ পাওয়া যায়, নেপালে কমিউনিস্ট পার্টি রাজতন্ত্রের ধারক এবং বাহক যে সমস্ত দল ছিল, তাদের সঙ্গে নিয়ে সরকার গঠন উদ্যোগী হয়েছেন। তত্ত্ব কথা বলবার আগে তার উত্তর এবং প্রত্যুত্তর সম্পর্কে আপনাদের সচেতন হওয়া প্রয়োজনীয়তা আছে।

[3-10 – 3-20 p.m.]

আপনাদের শুভ বুদ্ধির জন্য এবং আপনাদের আগামী দিনে আরও পদক্ষেপ সতর্কতার সঙ্গে পা ফেলার জন্য আমরা জানিয়ে দিতে চাই যে ভারতবর্ষে এই পঞ্চায়েত ব্যবস্থা হল আমাদের সংস্কৃতির একটা অঙ্গ। আমরা দেখেছি শুক্রাচার্যের নীতি সার গ্রন্থে এই পঞ্চায়েত ব্যবস্থার উল্লেখ আছে। আমরা দেখেছি ভারতবর্ষের উত্তর-পূর্বাঞ্চলের কিছু কিছু রাজ্য যেমন—মিজোরাম, নাগাল্যান্ড, মনিপুর ইত্যাদি রাজ্যের চিরাচরিত ব্যবস্থার মধ্যে রয়েছে এই পঞ্চায়েত ভাবনা। তাই পঞ্চায়েত ভারতবর্ষের একটা হিউম্যান ইন্সটিটিউশন। তাই ভারতবর্ষের জাতির জনক মহাত্মা গান্ধী যাঁর স্বপ্ন ছিল গ্রাম স্বরাজ, তিনি ভারতবর্ষের মানুষকে বলেছিলেন যে, কতিপয় মানুষ ক্ষমতা দখল করলেই কাজ শেষ হয়ে যায় না। সমাজের সর্বাংশের মানুষের সার্বিক অংশগ্রহণের মধ্যে দিয়ে সমাজের প্রগতি সম্ভব। তাই আমরা দেখলাম ১৯৫৯ সালে জওহরলাল নেহেরু রাজস্থানের নাগৌরিতে গান্ধী জয়ন্তীর দিন পঞ্চায়েত রাজ নামে একটা সামাজিক বিপ্লব ঘোষণা করলেন। তারপর ইন্দিরা গান্ধীর নেতৃত্বে ২০ দফা কর্মসূচি ঘোষিত হল, পারিবারিক মালিকানার পরিবর্তে ব্যক্তিগত মালিকানার প্রবর্তন আমরা দেখেছি। এরপর রাজীব গান্ধীর নেতৃত্বে পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠানের অগ্রগতি আমরা দেখেছি। ভারতবর্ষে যেহেতু মহিলাদের পপুলেশন ৪৭ পারসেন্ট, যেহেতু গ্রামাঞ্চলের আর্থিক কর্মকান্ডের অর্ধেকেরও বেশি অংশের সঙ্গে মহিলারা যুক্ত, তাই রাজীব গান্ধী পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠানে মহিলাদের জন্য এক-তৃতীয়াংশ আসন সংরক্ষণের বন্দোবস্ত করেছিলেন। জওহরলাল নেহেরু তাই ভারতবর্ষের মানুষকে বলেছিলেন, ভারতবর্ষের অগ্রগতির জন্য দরকার পঞ্চায়েত এবং বিদ্যুৎ। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের মধ্যে গুজরাট, মহারাষ্ট্র, কর্নাটক, তামিলনাড়ু অত্যন্ত বিশিষ্টতার সঙ্গে এবং অত্যন্ত সাফল্যের সঙ্গে পঞ্চায়েতরাজ পরিচালনা করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা ফান্ডামেন্টাল বিষয় নিয়ে বলতে চাই যে, এ্যটেম্পল অফ ডেমোক্রাসি হল আমাদের এই হাউস। অথচ আমরা দেখছি, এই হাউসে জনগণের দ্বারা নির্বাচিত প্রতিনিধিরা এবং মন্ত্রীরা মিথ্যা তথ্য সরবরাহ করে এই

হাউসকে বিভ্রান্ত করছেন এবং স্বাভাবিক ভাবে সংবিধান এবং বিধানসভার অধিকারকেও খর্ব করার প্রচেষ্টা দেখে আমরা শঙ্কিত ও উদ্বিগ্ন হচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় সি.এ.জি.-র রিপোর্টে বলছে যে,

No spearate budget provision for employment assurance scheme was made by the State Government. The Central assistance of Rs. 197.13 crores was received during 1993-96.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই জানা আছে যে, সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স যখন কোনও রাজ্যে যায় তখন তার যে ম্যানুয়াল আছে সেই ম্যানুয়ালের মধ্যে গাইড লাইন দিয়ে দেওয়া থাকে। কিন্তু আমরা দেখছি যে এই রাজ্যের পঞ্চায়েত দপ্তর প্রতি মুহূর্তে সেই গাইড লাইনগুলোকে অস্বীকার করছে, তারা ফ্লাউট করছে। তারজন্য ক্যাগকে এই রিপোর্ট পেশ করতে হয়েছে। মাননীয় প্রভঞ্জন বাবু সাবজেক্ট কমিটির রিপোর্টে বলেছেন যে, আজকে পশ্চিমবঙ্গে বিকেন্দ্রীকরণের নামে কেন্দ্রীকরণ হচ্ছে। কিন্তু আমরা বলতে চাই যে এখানে বিকেন্দ্রীকরণ হচ্ছে এবং সেই বিকেন্দ্রীকরণ হচ্ছে, ডিসেন্ট্রালাইজেশন অফ করাপশন ডিভ্যালুয়েশন অফ মানি ডিফলকেশন হচ্ছে। এটাই এখন পশ্চিমবঙ্গের পঞ্চায়েতের বর্তমান চিত্র। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় জানেন যে, এই মুহূর্তে পশ্চিমবঙ্গে বিলো পভার্টি লাইনে মানুষের যে জনসংখ্যা তা হল ২ কোটি ৭০ লক্ষ।

এই মুহূর্তে পশ্চিমবাংলায় ৫৬ লক্ষ রেজিস্টার্ড বেকার। অথচ আমরা দেখছি কেন্দ্রীয় সরকার গ্রাম বাংলার বেকার যুবকদের জন্য, গ্রাম বাংলার দারিদ্র সীমার নিচে বসবাসকারি জনসাধারণের জন্য যে আর্থিক সাহায্য পাঠাচ্ছে, সেটা তাদের কাছে পৌঁছচ্ছে না। এই সরকার, যারা একদিন দম্ভ ভরে এই হাউসে ঘোষণা করেছিলেন যে, আমরা প্রত্যেক বছর সেসরু প্রকল্পে হাজার-হাজার বেকার যুবকের কর্মসংস্থানের ব্যবস্থা করব। অথচ আমরা দে[illegible]ম ১৯৯১ থেকে ১৯৯৬ স[illegible] যখন সেসরুর টার্গেট ছিল ২ লক্ষ ১৫ হাজার দিন, আর অ্যাচিভমেন্ট হল ১০ হাজার ৫৫৬ দিন. ৪.৮৬ শতাংশ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অবগতির জন্য জানাই যে, পার্লামেন্টে একটা আনস্টারড কোয়েশ্চেন ছিল, ২২৪৬, তারিখ ১০.৩.৯৭-জে.আর.ওয়াই.-এর কথা বলছি। জওহর রোজগার প্রকল্পের উদ্দেশ্য হল গ্রাম বাংলার আর্থিক পরিকাঠামোর উন্নয়ন। সেই টাকা যে ভাবে বরাদ্দ হয়েছে আমাদের রাজ্যে, সেই শতকরা হিসেবটা আমি পেশ করতে চাই। আমরা দেখছি, ১৯৯২-৯৩ সালে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের মধ্যে যে ৮০। ২০ শেয়ারে যে সমস্ত প্রকল্পগুলি চালু হয়েছিল, তাতে রাজ্য সরকার ইউটিলাইজ করতে পেরেছে মাত্র ৭১.৪৪ শতাংশ। সারা ভারতের মাপকাঠিতে ১৮ তম স্থান। ১৯৯৩-৯৪

সালে ৭৬.৫৮ শতাংশ ইউটিলাইজ হল। সারা ভারতের মাপকাঠিতে যা ১৭তম স্থান। ১৯৯৪-৯৫ সালে ৭৮.১৯ শতাংশ, সারা ভারতের নিরিখে ১৫ তম স্থান। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মিজোরাম, নগর হাভেলির মতো রাজ্যও আমাদের তুলনায় ইউটিলাইজেশনের দিক থেকে এগিয়ে রয়েছে। ১৯৯৬-৯৭ সালে ৭৫.৮৬ শতাংশ, সারা ভারতবর্ষের নিরিখে ১৩তম স্থান। এরপরও কি সরকার পক্ষের মাননীয় সদস্যগণ বলবেন, আমাদের রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থা সফল হয়েছে? আজ আপনাদের গায়ের জোর আছে, সংখ্যা গরিষ্ঠতা আছে, বাজেট পাস করিয়ে নেবেন। যে কথা বলছিলাম, যা আপনি নিশ্চয় জানেন, পঞ্চায়েত আইন রয়েছে, কেন্দ্রীয় সরকারের যে আর্থিক প্রকল্পগুলি আমাদের কাছে আসে, তার গাইড লাইনসে আছে, প্রত্যেকটি টাকা খরচ করার আগে একটা অ্যাকশন প্ল্যান, একটা সেল্ফ প্রোজেক্ট তৈরি করতে হয়। অথচ আমরা দেখছি এই রাজ্যে কখনও অ্যাকশন প্ল্যান, সেল্ফ প্রোজেক্ট তৈরি হচ্ছে না। টাকা আসছে বিভিন্ন খাতে, খরচ হয়ে যাচ্ছে। এবং সবচেয়ে বড় কথা, যেসমস্ত টাকা কেন্দ্রীয় সরকার দিচ্ছে, তার শর্ত থাকছে, এই সমস্ত টাকাগুলি এক্সক্লুসিভলি একটা ব্যাঙ্ক অ্যাকাউন্টে রাখতে হবে, যাতে সেখান থেকে যে ইন্টারেস্ট পাওয়া যাবে, তা এই প্রকল্পে একটা বাড়তি সম্পদ হিসাবে ধরা হবে। অথচ আমরা দেখছি এই রাজ্যে সেই সমস্ত গাইড লাইনসগুলোকে প্রতি মুহূর্তে পদদলিত করা হচ্ছে। এবং পি.এল.অ্যাকাউন্ট এবং লোকাল ফান্ড অ্যাকাউন্টের নামে সরকারি [illegible] লাইনসকে উপেক্ষা করে সরিয়ে নিচ্ছে। আমি মাননীয় সদস্যদের, বিশেষ করে সরকার পক্ষের সদস্যদের বলতে চাই, যখন পশ্চিমবঙ্গে ৫৬ লক্ষ বেকার, যখন পশ্চিমবাংলায় প্রতিদিন স্রোতের মতো বেকার জন্ম নিচ্ছে, তখন গ্রাম বাংলার বেকারদের স্বার্থে, গ্রাম বাংলার সাধারণ মানুষের প্রতি দিনকার জীবনের স্বার্থে যে আর্থিক প্রকল্পগুলি নেওয়া হয়েছে, সেই টাকা এই ভাবে [illegible] করা হচ্ছে। এব নৈতিকতা আপনারা মেনে নেবেন? আমরা দেখছি এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীমে ১[illegible] থেকে ১৯৯৬ পর্যন্ত মোট শ্রম দিবস সৃষ্টি হয়েছে ৪৯৮৬ লক্ষ। অথচ এই সরকার কত শ্রম দিবস জেনারেট করতে পারল? না, মাত্র ৩৮৪ লক্ষ শ্রম দিবস।

[3-20 – 3-30 p.m.]

শর্ট ফল দাঁড়িয়েছে ৪,৬০২ লক্ষ শ্রম দিবস। অর্থাৎ মোট যে প্রকল্প হল, যে অর্থ সাহায্য হল তার ৯২ শতাংশ এখনও সঠিক প্রকল্পে খরচ হল না। এই সরকার দেখাচ্ছেন যে, আমরা খরচ করছি। ই.এ.এস. প্রকল্পের মধ্যে দিয়ে গ্রাম বাংলার মানুষের জন্য ১০০ দিনের কাজ নিশ্চিত করা হয়েছে। কারণ গ্রাম বাংলায় আজকে চাষা-বাদ নেই। সেখানে বি.পি.এল. লোনের ব্যবস্থা করে পরিবার থেকে দুজন করে সদস্যকে কাজ দেওয়া এই প্রকল্পের উদ্দেশ্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা আরও উদ্বেগের সঙ্গে

লক্ষ্য করছি, ১৯৯৪/৯৫ সালে এই রাজ্যে রেজিস্টার্ড ই.এ.এস. স্কীমে—আপনারা জানেন, এই স্কীমের সঙ্গে যুক্ত হতে গেলে পঞ্চায়েতের কাছে নাম লেখাতে হয়, রেজিস্ট্রেশন নিতে হয়, ফ্যামিলি কার্ড করতে হয়। যদিও এই সরকারের আমলে তা করা হচ্ছে না। তবে আমরা দেখলাম, ১৯৯৪/৯৫ সালে ২৭.৪২ লক্ষ রেজিস্টার্ড নাম ছিল। ১৯৯৫।৯৬ সালে ২২.৪৪ লক্ষ নাম ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যেখানে ১০০ দিনের নিশ্চিত কাজ এই স্কীমের মাধ্যমে রয়েছে সেখানে ১৯৯৪।৯৫ সালে ২৭ লক্ষ মানুষকে কাজ দেওয়া হয়েছে। ১৯৯৫/৯৬ সালে ২২.৪৪ লক্ষ মানুষকে ৬ দিনের কাজ দেওয়া হয়েছে। আমরা জানি এই সমস্ত টাকা গাইড লাইন উপেক্ষা করে কন্ট্রাক্টর নিয়োগ করে নিজেদের ইচ্ছা মতো মাস্টাররোল করে খরচ তালিকায় দেখানো হচ্ছে। এবং গ্রাম বাংলায় লুঠ চলছে। স্যার, আজকে মুর্শিদাবাদে গেলে শোনা যাচ্ছে, লোকেরা বলছে—

'মাছ-মাংস খেয়ে লে সি.পি.এম.-র আমলে, পঞ্চায়েত আমাদের দখলে'
'বৌ-র হার গড়িয়ে লে সি.পি.এম.-র আমলে, পঞ্চায়েত আমাদের দখলে'
'ঘর-দালান তুলে লে সি.পি.এম.-র আমলে, পঞ্চায়েত আমাদের দখলে'

স্যার, কেন্দ্রীয় প্রকল্পের গাইড লাইনে বলছে, যখন প্ল্যান তৈরি হবে তখন ওয়েজ কস্ট এবং নন-ওয়েজ কস্ট নির্দিষ্ট করতে হবে। কেন্দ্রীয় প্রকল্প অনুযায়ী ৬০ শতাংশ ওয়েজ কস্ট এবং ৪০ শতাংশ নন-ওয়েজ কস্ট হবে। অথচ এই সরকার যে কাজ করছেন তাতে ওয়েজ কস্ট রাখছেন ৪৫ শতাংশ এবং নন-ওয়েজ কস্ট ৫৫ শতাংশ। এই ভাবে গ্রাম বাংলাকে যখন উপেক্ষা করা হচ্ছে তখন আমরা এই বাজেটের সর্মথন করতে পারি না। আজকে তাই এই সমস্ত কমিউনিস্টদের বলতে চাই, আজকে মানুষ আপনাদের সাথে নেই, মানুষ আপনাদের ঘৃণা করে, ঘৃণা করে, ঘৃণা করে। এই বলে এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমার আনা কাট মোশানের সমর্থন করে বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলায় যে গ্রাম পঞ্চায়েতগুলো আছে সেখানে শুধু এক প্রকল্পের টাকা অন্য প্রকল্পে নয় ছয় করাই হচ্ছে না, শ্রম দিবস হিসাবে যা দেখান হচ্ছে তাতেও ব্যাপক কারচুপি রয়েছে। এছাড়া কাজ শেষ না করে ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়া হয়েছে এবং কাজের ক্ষেত্রে কোনও নজরদারি নেই। আমি কোনও ওয়াইড চার্জ করছি না, আমার কাছে তথ্য রয়েছে, এখানে রাখছি। এই অভিযোগ আমার নয়, এটা অডিট দপ্তর থেকে তোলা হয়েছে। সম্প্রতি অডিট দপ্তর নতুন করে এই অভিযোগগুলো তুলেছে।

এখানে কি ভাবে শ্রম দিবস কারচুপি করা হচ্ছে দেখুন। সারা ভারতবর্ষে ওঁরা প্রচার করছেন—কত ম্যান্ডেজ ক্রিয়েট করেছেন? কত সম্পদ সৃষ্টি করেছেন? কারচুপিটা দেখুন। এই অডিট দপ্তর রাজ্যের ৫টা পঞ্চায়েত সমিতি এবং ১৬টা গ্রাম পঞ্চায়েতের কাগজ পত্র পরীক্ষা করেছিল। অডিটর পরীক্ষা করে দেখছে। যেখানে কাগজে যে শ্রম দিবস দেখানো হয়েছে আর বাস্তবে যে শ্রম দিবস তার মধ্যে বিরাট পার্থক্য থাকছে। ৫টি পঞ্চায়েত সমিতি এবং ১৬টি গ্রাম পঞ্চায়েতে ওরা স্যাম্পেল ভেরিফিকেশন করছে। ১৯৯৪-৯৫ আর্থিক বছরে শ্রম দিবস কাগজে কলমে দেখানো হয়েছে ৯ লক্ষ ৩৪ হাজার, অথচ অডিট ভেরিফিকেশন করে দেখা যাচ্ছে ৫ লক্ষ ৯৩ হাজারের বেশি শ্রম দিবস সৃষ্টি করতে পারেনি। প্রায় ৫০ পারসেন্ট, পুকুর চুরি হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কি ভাবে জে.আর.ওয়াইয়ের টাকা কারচুপি করা হচ্ছে এবং কাজ না করে ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়া হচ্ছে। আমি দু-একটি নমুনা দিচ্ছি, বর্ধমান জেলা পরিষদে একটা পুকুর কাটার জন্য ৪০ লক্ষ টাকা দিয়েছিল। সেখানে পুকুর কাটালে সেখান থেকে সেচের সুবিধা হবে গ্রামের মানুষের এবং মৎস্য চাষ করতে সুবিধা হবে। পুকুর কাটা হল, শুধু পাথর বেরল, এক ফোঁটাও জল পাওয়া গেল না। সেখানে না হল সেচের কাজ, আর না হল মৎস্য চাষ। অথচ ৪০ লক্ষ টাকা চলে গেল। এই ব্যাপারেও জেলা পরিষদ যথারীতি ইউটিলাইজেশন সার্টিফিকেট দিয়েছে। এই ভাবে কাজ হচ্ছে এবং সর্বভারতীয় ভিত্তিতে পরিসংখ্যান দেখছি সেখানে এগুলিকে গ্রাম বাংলার অগ্রগতি হচ্ছে বলে দেখানো হচ্ছে। জে.আর.ওয়াই. খাতের টাকা অন্য খাতে ব্যয় করা হচ্ছে। দক্ষিণ ২৪ পরগনাতে ১ কোটি ৮০ লক্ষ টাকা গ্রামোন্নয়নের টাকা, সেই টাকা ধার দেওয়া হল বয়স্ক সাক্ষরতা কমিটিকে। সামাজিক বন সৃজনের ৭৮ লক্ষ ১১ হাজার টাকা অন্য খাতে খরচ করা হয়েছে, এই রকম অসংখ্য অভিযোগ এখনই তুলে ধরা যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এ কথা বলতে চাই যে কেন মাননীয় পঞ্চায়েত মন্ত্রী নিজে আক্ষেপ করে বলেছেন, মাঝে মাঝে মূল্যবোধ কাজ করে বলেই বলেছেন—উনি এবং বিনয় বাবু গত বছরে ৫ এবং ৬ই অক্টোবর উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা, হাওড়া, নদীয়া এই রকম কয়েকটি জায়গায় পঞ্চায়েত পরিচালনার জন্য পার্টির লোকজনদের নিয়ে ওয়ার্কশপ করেন এবং সেখানে বক্তৃতা দিতে গিয়ে পঞ্চায়েত মন্ত্রী বলেছেন পশ্চিমবাংলায় সি.পি.এম. পরিচালিত পঞ্চায়েতগুলিতে কি ভাবে দুর্নীতি হচ্ছে। একজনকে বিবাহ ভাতা বাবদ ১৫ হাজার টাকা দেওয়া হয়েছে। আমাদের রাজ্য সরকার বার্ধক্য ভাতা, বিধবা ভাতা দেয়, কিন্তু বিবাহ ভাতার কথা কখনও শুনিনি। সি.পি.এম. নেতা আরেক জন কমরেডের মেয়ের বিবাহে টাকা দিয়েছেন, কাগজে বেরিয়েছে, উনি আক্ষেপ করেছেন। বিনয় বাবু বলেছেন চ্যারিটি বিগিনস অ্যাট হোম এই জিনিস আমাদের কমরেডরা খুব ভালই শিখেছে। ডি.আর.ডি.এ. লোন নিজের আত্মীয়দের পাইয়ে দিচ্ছে।

পঞ্চায়েতের টাকায় পার্টির বাড়ি তৈরি হচ্ছে, জে.আর.ওয়াই. এর টাকা দিয়ে পার্টির বাড়ি তৈরি হচ্ছে, কৃষক সভার তহবিলে টাকার যোগান দেওয়া হচ্ছে, এই সব অভিযোগ ওদের মুখ দিয়েই বেরচ্ছে। পশ্চিমবঙ্গে আজকে এই রকম মারাত্মক দুর্নীতি চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে গ্রাম পঞ্চায়েতের অধিবেশন ডাকা হয় না। গ্রাম পঞ্চায়েতের অধিবেশন ডাকতে হবে এবং সেখানে ব্যয় বরাদ্দ পেশ করতে হবে এবং তার অনুমোদন নিয়ে তবে বাজেট অনুমোদন চূড়ান্ত করতে হবে।

[3-30 – 3-40 p.m.]

কিন্তু পঞ্চায়েত আইনে না থাকা সত্ত্বেও অধিকাংশ গ্রাম পঞ্চায়েত অধিবেশন ডাকছেন না, অনুমোদন নিচ্ছেন না, অনুমোদন না নিয়ে অবৈধ ভাবে পঞ্চায়েত তার বাজেট পাস করিয়ে নিয়ে যাচ্ছেন। অথচ নিয়ম হচ্ছে অধিবেশন ডেকে অনুমোদন না নিতে পারলে সরকারি কোষাগার থেকে অর্থ নিতে পারবে না। বে-আইনি ভাবে এই জিনিস চলছে। মাননীয় মন্ত্রী মহাশয় নিজে চিঠি দিয়ে বলেছেন এগুলি যেন করা হয়। কিন্তু তার নির্দেশ সত্ত্বেও, পঞ্চায়েত আইনে নিয়ম থাকা সত্ত্বেও এই জিনিস চলছে। আজকে এই সরকার ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলছেন। কিন্তু ক্ষমতার বিকেন্দ্রীকরণের নামে কিভাবে কেন্দ্রীয় ভবন হচ্ছে দেখুন। এটা আমার কথা নয়, ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থায় জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে দেখা যাচ্ছে মাক্সিমাম যে পাওয়ার সেই পাওয়ার সেন্ট্রালাইজ অর্থাৎ কনসেনট্রেট করা হচ্ছে জেলা পরিষদে। এই অভিযোগ কিন্তু আমার নয়, সাবজেক্ট কমিটির যিনি চেয়ারম্যান স্বয়ং মাননীয় সদস্য শ্রী প্রভঞ্জন মন্ডল তিনিই বলেছেন সেন্ট্রালাইজেশন অফ পাওয়ার জেলা পরিষদের হাতে। এর কারণ কি? এর অন্তর্নিহিত রহস্য হচ্ছে, গ্রাম বাংলায় সব পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতগুলিতে সি.পি.এম.-এর একছত্র আধিপত্য নেই, বিরোধী দল বা শরিক দলের কিছু আধিপত্য রয়েছে। সেই সমস্ত পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতগুলিতে আপনাদের ছড়ি ঘোরাবার জন্য কন্ট্রোলিং মেশিনারি দরকার। যেহেতু পশ্চিমবাংলায় সব জেলা পরিষদগুলিতে একছত্র সি.পি.এম. কন্ট্রোল করছে সেহেতু জেলা পরিষদের ম্যাক্সিমাম কনসেনট্রেশন অফ পাওয়ার। সেই পাওয়ারকে কেন্দ্রীভূত করে যে সমস্ত পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতগুলিতে বিরোধী দলের অধিকারে আছে তাদের সেই অধিকারগুলিকে বঞ্চিত করার জন্যই বিকেন্দ্রীকরণের নামে ক্ষমতার কেন্দ্রীয় ভবনের এক নগ্ন দৃষ্টান্ত এর মধ্য দিয়ে প্রতিফলিত হয়েছে। শ্রী প্রভঞ্জন মন্ডল লজ্জার খাতিরে সেই কথা বলতে পারেননি, কিন্তু এটাই হচ্ছে আসল রহস্য। এই হচ্ছে ক্ষমতার বিকেন্দ্রীকরণ। মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় বলেছেন অডিট হচ্ছে না। পি.এল. অ্যাকাউন্টে অবৈধ ভাবে টাকা সরিয়ে ফেলা হচ্ছে। তিনি হঠাৎ করে বলে ফেলেছেন মাত্র ৩.৭৩ শতাংশ টাকা রেখেছি

পি.এল. অ্যাকাউন্টে আর বাদ বাকি টাকা লোকাল ফান্ড অ্যাকাউন্টে রেখেছি। অসীম বাবু এক বিপদ করে ফেলেছেন। আমাদের অভিযোগ হচ্ছে, এক খাতের টাকা অন্য খাতে খরচ করছে কিনা, নয় ছয় হচ্ছে কিনা সেটা ধরবার জন্যই পি.এল. অ্যাকাউন্ট বা লোকাল ফান্ড অ্যাকাউন্ট-এ রাখা। আমাদের সংবিধানের যে ধারা সেই ধারার ২০২ এবং ২০৬ অনুযায়ী প্রত্যেক খাতের টাকা সেই সেই খাতে ব্যয় হওয়া দরকার। অর্থাৎ যে যে খাতে টাকা বরাদ্দ হচ্ছে সেই সেই খাতে টাকা ব্যয় হওয়া দরকার—এটা আমরা দায়বদ্ধ। কিন্তু সেই জায়গায় ডেভিয়েশন হচ্ছে। লোকাল ফান্ড অ্যাকাউন্টে রাখলেও যা, আর অবৈধ ভাবে পি.এল. অ্যাকাউন্টে রাখলেও তাই। সেখানে ট্রেজারি রুলসের ৪৩৯ এবং ৪৪১ ধারায় কি বলছে? অসীম বাবু এই কথা বলে পার পেয়ে যেতে পারেন না। সেখানে বলছেন,—

"The accounts of local fund at a treasury shall be kept as a pure banking account money being paid into and drawn out of the treasury without specification of the nature of receipt or expenditure. Unless in any case the Government direct otherwise, withdrawals can be made only be cheques signed by the administrator or some responsible officers of the local authority concerned".

আজ অবধি পি.এল. অ্যাকাউন্ট, লোকাল ফান্ড অ্যাকাউন্টে টাকা রাখা মানে এক খাতের টাকা আর একটা খাতে ব্যয় হচ্ছে কিনা, অর্থাৎ আপনি জওহর রোজগার যোজনার টাকা বা গ্রামোন্নয়নের টাকা বা কর্মসংস্থান প্রকল্পের টাকা সেই জেলার সভাধিপতি তার মোটর গাড়ির তেলের জন্য ব্যবহার করছে কিনা, তার বিলাস ব্যসনের জন্য ব্যবহার করছে কিনা কিংম্বা ডি.এম. যে সান্ধ্য বাসর বসায় সেখানে লক্ষ লক্ষ টাকা উড়িয়ে সেই টাকা অপচয় হচ্ছে কিনা সেটা বুঝবে কি করে মানুষ? সে পি. এল. অ্যাকাউন্টে থাকলেও যা লোক্যাল ফাণ্ড অ্যাকাউন্টে থাকলেও তাই। এই জিনিস হচ্ছে। এ ক্ষেত্রে যে অভিযোগ উঠেছে তা অত্যন্ত মারাত্মক। এইভাবে সরকারি টাকা, পঞ্চায়েতের টাকা নয়ছয় হচ্ছে। আজকে পশ্চিমবাংলা সরকারের কয়েক হাজার কোটি টাকা পি. এল. অ্যাকাউন্ট বা লোক্যাল ফাণ্ড অ্যাকাউন্টে ট্রান্সফার করে এক খাতের টাকা আর এক খাতে শুধু ব্যয় করা হচ্ছে তাই নয় বহু টাকা সেখানে নয়ছয় করা হচ্ছে। পরিস্থিতি ঘোরালো হওয়ায় আজকের স্টেটসম্যান কাগজেই বোধ হয় দেখছিলাম নর্থ ২৪ পরগনাতে, সেখানে ডিস্ট্রিক্ট অথরিটি, ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন, কিছু গ্রাম পঞ্চায়েত, কিছু পঞ্চায়েত সমিতি তাদের বিরুদ্ধে, তাদের মেম্বারদের বিরুদ্ধে এবং প্রধান ইত্যাদিদের বিরুদ্ধে ওরা এফ. আই. আর করেছেন ডিফলকেশানের চার্জে। সেখানে চার্জে বলা হচ্ছে যে তারা

গ্রাম উন্নয়নের টাকা অপচয় করেছে, নয়ছয় করেছে। স্যার, পশ্চিমবাংলায় যেহেতু পঞ্চায়েত নির্বাচন আসন্ন এবং এই যে পঞ্চায়েতের টাকা, জনগণের টাকা নয়ছয় হয়েছে, তছরূপ হয়েছে, এর জন্য যে মানুষ বিক্ষুব্ধ, অসন্তুষ্ট এবং এর একটা প্রতিফলন পঞ্চায়েত নির্বাচনে পড়তে পারে এটা বোধহয় উপলব্ধি করেই ওরা এখন এই রকম কিছু কিছু ব্যবস্থা নিচ্ছেন, এফ. আই. আর. করছেন। আসলে কিন্তু ভালো করে খতিয়ে দেখলে দেখা যাবে যে পঞ্চায়েতের টাকার ক্ষেত্রে একটা পুকুর চুরি হয়েছে বলা যায়। এই যে পঞ্চায়েতের বিরাট টাকা পুকুর চুরি হয়েছে এবং পি. এল. অ্যাকাউন্ট বা লোক্যাল ফাণ্ড অ্যাকাউন্টের নামে ডাইভার্ট করে নয়ছয় করা হয়েছে এই অবৈধ অ্যাকাউন্টগুলির টাকা সরকারি দল বা শাসক দলের হাতে থাকলে আগামী পঞ্চায়েত নির্বাচনে সেই টাকা দিয়ে তারা পঞ্চায়েত নির্বাচনকে প্রভাবিত করতে পারবে। নির্বাচনে কারচুপি করতে পারবে এবং তারই চূড়ান্ত ষড়যন্ত্র চলছে। এটাকে এক প্রকার রিগিংই বলা যায়। নির্বাচনে অবৈধ টাকা ব্যয় করা হলে সেটা রিগিংই হয়। স্যার, আজকে ওদের দিকে জনসমর্থন না থাকার জন্যই ওরা এইভাবে টাকা নয়ছয় করে সেই টাকা দিয়ে পঞ্চায়েত নির্বাচনকে প্রভাবিত করতে চাইছে। এই যে মারাত্মক দুর্নীতি, কারচুপি পঞ্চায়েতগুলির ক্ষেত্রে চলছে আমরা এর তীব্র বিরোধিতা করছি এবং সেই কারণেই আমাদের কাটমোশনগুলি সমর্থন করে ও বাজেটের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৭-৯৮ সালের ৫৯ থেকে ৬৩ এই অভিযাচন-এর অধীন যে ব্যয়বরাদ্দের দাবি মাননীয় মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় এই হাউসে উপস্থিত করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এই বাজেটের উপর কংগ্রেসি সদস্যদের বক্তৃতা শুনলাম। ওদের বক্তৃতা শুনে মনে হচ্ছে এই বিধানসভাটাকে ওরা ক্রমশ লণ্ডনের হাইড পার্ক করে তুলেছেন। আমরা শুনেছি যে লণ্ডনের হাইড পার্কে গিয়ে যে যার খুশি মতন বক্তৃতা দিয়ে যেতে পারেন, এখানেও কংগ্রেসিদের বক্তৃতা শুনে তাই মনে হল। কংগ্রেসি বন্ধুরা মার্ক্সবাদ, গান্ধী দর্শন ইত্যাদি নিয়ে নানান কথা বললেন, বাধ্য হয়ে বসে বসে আমরা শুনলাম, কি আর করা যাবে। এটা গণতন্ত্রের পীঠস্থান, বলার অবাধ অধিকার আছে, নির্বাচিত প্রতিনিধি, বলে গেলেন আমরা শুনে গেলাম, কিছু করার নেই। তবে সাচ্চা কমিউনিস্ট দেবপ্রসাদ সরকার যা বললেন তা শুনে অবাক হয়ে গেলাম। দেবপ্রসাদবাবু তার বক্তব্য রাখতে গিয়ে বারবার আনন্দবাজার থেকে পরিসংখ্যান তুলে ধরলেন। আনন্দবাজারের দ্বারা এইভাবে যদি তার মস্তিষ্ক পরিচালিত হয় ভাল কথা। একটা বৃহৎ পুঁজি পরিচালিত পত্রিকা তাকে যদি পরিচালনা করেন তাহলে সেটা তিনি বুঝবেন, আমাদের কিছু বলার নেই।

[3-40 – 3-50 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, টাকাটা বিরাট অঙ্কের টাকা। আমাদের বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি ছিল যে রাজ্য বাজেটের অর্ধেক টাকা ব্যয়-বরাদ্দ করা হবে গ্রামবাংলার উন্নতি করার জন্য। আমরা দেখছি যে পশ্চিমবঙ্গে রুর‍্যাল ডেভেলপমেন্ট মোট বরাদ্দ ৬১২ কোটি ১১ লক্ষ ৯২ হাজার টাকা। এর সঙ্গে জাতিয় প্রকল্প আছে, জাতীয় বার্ধক্য ভাতা প্রকল্প আছে, জাতীয় পরিবার প্রকল্প আছে, জাতীয় মাতৃত্বকালীন প্রকল্প আছে। এগুলি সম্বন্ধে যে সব অভিযোগ করা হয়েছে, সেই জায়গায় দাঁড়িয়ে আমি একথা বলতে চাই যে এর মধ্যে দিয়ে যে সমস্ত শ্রম দিবস তৈরি হয়েছে তাতে গ্রামাঞ্চলে ক্ষেতমজুর, গরিব মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা করা হয়েছে। ২০ বছর আগে আমাদের যে অভিজ্ঞতা ছিল তাতে দেখেছি যে গ্রামাঞ্চলের মানুষকে ব্লক অফিসে ধর্ণা দিতে হত দু'মুঠো খাবারের জন্য। আজকে মানুষের দাবিদাওয়া বেড়ে গেছে। এখন মানুষ দাবি করছে যে, আমাদের বিদ্যুৎ দাও, সেচের ব্যবস্থা করে দাও, রাস্তা করে দাও, এই সব তারা দাবি করছে। আজকে তাদের জীবনের মান উন্নয়ন হয়েছে। আজকে গ্রামাঞ্চলে ক্ষেতমজুর যারা মাঠে কাজ করছে, তাদের কাজে একটা সময় সীমা বেধে দেওয়া হয়েছে যে, সকাল থেকে এই সময় পর্যন্ত তারা কাজ করবে। আবার দু'বেলা কাজ করলে তাদের উপরীও রোজগার হচ্ছে। তারা সাইকেলে করে কাজে যাচ্ছে। তাদের দেখে মনে হয় যে তারা অফিস যাত্রী, তাদের সঙ্গে রেডিও ইত্যাদি থাকছে। মুর্শিদাবাদ জেলায় যেখানে সব চেয়ে ক্ষেতমজুর বেশি, আমরা প্রত্যেকদিন ট্রেনে যাতায়াতের সময়ে দেখি যে হাজার হাজার ক্ষেতমজুর বিভিন্ন জায়গায় কাজের জন্য চলে যাচ্ছে, আমরা তাদের জানি, চিনি। এই যে অবস্থা ঘটেছে, রাষ্ট্র ব্যবস্থার ক্ষেত্রে জনসাধারণের স্বক্রিয় অংশ গ্রহণ করা ছাড়া সম্ভব নয়, এটা ছাড়া কোন দেশে গণতান্ত্রিক পদ্ধতি সার্থক হয়ে ওঠে না। আগে কংগ্রেস আমলে কি ছিল? কেন্দ্রের উপর তলা থেকে এই শাসন ব্যবস্থা পরিচালনা করা হত। এখন বিধান সভার সদস্যদের একটা ভূমিকা আছে, কিন্তু তখন সেটা ছিলনা। তখন বিধান সভার সদস্যদের ক্ষমতা ছিল সীমাবদ্ধ। এখন কি আছে? এখন এই বিধান সভার ২৯৪ কি ২৯৬ জন সদস্যর বাইরে ৭১ হাজার মানুষ, গরিব মানুষ, মধ্যবিত্ত মানুষ, সমাজের পশ্চাতপদ মানুষ এই রাষ্ট্র ব্যবস্থার ক্ষেত্রে প্রত্যক্ষ অংশ গ্রহণ করছেন। এটা পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে গ্রামাঞ্চলের রাজনৈতিক ক্ষেত্রে, অর্থনৈতিক ক্ষেত্রে একটা পরিবর্তন ঘটেছে। আগে ছিল রাজা, মহারাজা, জোতদার, তারা শাসন করতো। ১৯৫২ সালের কথা আপনারা স্মরণ করুন। তখন গ্রামে সম্পন্ন মানুষ, জোতদার তারাই শাসন ব্যবস্থা চালাত। আর আজকে ক্ষেতমজুর, গরিব মানুষ তারা নির্বাচিত হচ্ছে। তারা আজকে নির্বাচনে অংশ গ্রহণ করছে। কোথাও কিছু ত্রুটি থাকতে পারে, সমস্ত মানুষ এত হয়ে গেছে, তাতো নয়। পঞ্চায়েতের মধ্যে কোথাও কোথাও হয়ত দুর্নীতি থাকতে পারে। আমি

বলিনা যে পঞ্চায়েত সমস্ত দুর্নীতি মুক্ত। কিছু কিছু দুর্নীতি থাকতে পারে। কিন্তু সামগ্রিক ভাবে এটাকে চিন্তা করতে হবে। এটা মানতে হবে যে, পশ্চিমবাংলায় পঞ্চায়েত গ্রামীণ জীবনে একটা আমূল পরিবর্তন ঘটিয়েছে। আজকে মানুষের চেতনা অনেক ক্ষেত্রে বৃদ্ধি পেয়েছে, এই বিষয়ে কোন সন্দেহ নেই। সেই কারণে এই পঞ্চায়েত ব্যবস্থাকে সুদৃঢ়ভাবে সমর্থন করি কিছু ত্রুটি-বিচ্যুতি সত্ত্বেও। এই যে ৭১ হাজার মানুষ, তার সঙ্গে সাধারণ মানুষও আছে যারা ভোট দাতা তারা সকলেই সচেতন। এই সচেতনতা পঞ্চায়েত পরিচালনার ক্ষেত্রে, রাষ্ট্র পরিচালনার ক্ষেত্রে সঠিক ভাবে সাহায্য করবে। আমি আর একটা কথা বলতে চাই। আমাদের ২ জন মন্ত্রী আছেন—শ্রী সূর্যকান্ত মিশ্র এবং কমলেন্দু সান্যাল। এই দু'জনেই গ্রামের মানুষ এবং গ্রামের মানুষের সঙ্গে তারা যুক্ত এবং জনগণের সঙ্গে তাদের গভীর যোগাযোগ আছে। কাজেই আমি তাকে বলব যে, একে সুপরিকল্পিত ভাবে কিভাবে চালানো যায় সেই ব্যাপারে তারা পরিকল্পনা গ্রহণ করবেন। কিন্তু একটি কথা স্বীকার করতে হবে যে, পরিকাঠামোর অত্যন্ত অভাব। সব ক্ষেত্রেই পরিকাঠামোর অভাব রয়েছে। পঞ্চায়েত সমিতি জব অ্যাসিস্ট্যান্ট এবং সেক্রেটারি নির্ভর। অবশ্য এখন একজন ক্যাশিয়ার নেবার ব্যবস্থা হচ্ছে। সেখানে ব্যাপকভাবে টাকার অভাব রয়েছে। ইঞ্জিনিয়ারিং কাজকর্মের ক্ষেত্রেও প্রচণ্ড অভাব রয়েছে। জেলা পরিষদের ক্ষেত্রে কিন্তু অনেক উদ্বৃত্ত ব্যয় হয়ে যাচ্ছে। জেলা পরিষদের ক্ষেত্রে যে পরিমাণ ব্যয়-ভার, গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে এ-ব্যাপারে সীমাবদ্ধতা রয়েছে। এই বিষয়টা দেখতে হবে।

আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব। এটা আমার অভিজ্ঞতা। পঞ্চায়েত সমিতিতে ল্যাণ্ড কমিটি করেছেন এবং সেই কমিটি জমি বন্টনের ক্ষেত্রে বিরাট ভূমিকা গ্রহণ করেছে। কিন্তু কংগ্রেস আমলে যে সমস্ত জমি অবৈধভাবে বন্টন করা হয়েছে—জোতদার জমিদাররা যেভাবে বন্টন করত—সেইসব জমি উদ্ধার হয়নি, বিশেষ করে মুর্শিদাবাদে একেবারে হয়নি। বিগত ২০ বছরে অবৈধ পাট্টা উদ্ধারে সরকার চূড়ান্তভাবে ব্যর্থ। বিনয় চৌধুরি মহাশয় এক সময় বলেছিলেন যে, তিনি ল্যাণ্ড ট্রাইব্যুনাল গঠন করবেন, কিন্তু সেই ল্যাণ্ড ট্রাইব্যুনালের কোনও ব্যবস্থা হয়নি বা কোনও বিকল্প ব্যবস্থা হয়নি। এর ফলে কৃষক আন্দোলন বাধাপ্রাপ্ত হচ্ছে, কারণ যার হাতে পাট্টা থাকে তার পক্ষেই পুলিশ যাবে। কাজেই এই অবৈধ জমির পাট্টা কি করে বাতিল করা যায় সেটা ত্বরান্বিত করবার কথা ভাববেন। গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে দুর্নীতির যে কথা উঠেছে, পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে কিন্তু সেটা উঠবে না। এর কারণ হল, পঞ্চায়েত সমিতিতে ড্রয়িং অ্যাণ্ড ডিসবার্সিং অফিসার হচ্ছেন বি. ডি. ও., কিন্তু গ্রাম পঞ্চায়েতে প্রধানই সর্বেসর্বা। সেখানে তিনি যা করবেন সে ব্যাপারে কারো হস্তক্ষেপ করবার উপায় নেই। পঞ্চায়েত সমিতির বি. ডি. ও.-কে গ্রাম পঞ্চায়েতে নিযুক্ত করলে সেটা গ্রাম

পঞ্চায়েত মানবেন না। কাজেই অভিজ্ঞতার ভিত্তিতে আরো সক্রিয়ভাবে পঞ্চায়েত আইন যদি না করতে পারেন তাহলে এসব অসুবিধা থেকে যাবে। তারজন্য মনে হচ্ছে, প্রধানের টাকা খরচ করবেন এই অধিকার সঙ্কুচিত করা দরকার। সেক্ষেত্রে বি. ডি. ও.-র মতো কাউকে নিয়োগ করা ভাল। তিনি পরিকল্পনা মতো কাজ করুন, কিন্তু টাকা নিজ হাতে খরচ করবার যে ক্ষমতা থেকে গেছে সেই জায়গাটা সঙ্কুচিত করা দরকার। দুর্নীতির উৎস হচ্ছে ঐ জায়গা। আর যেসব জায়গায় কংগ্রেসি পঞ্চায়েত রয়েছে সেখানে শুধু দুর্নীতিই নয়, তারা কাজও করেন না। তারা সব টাকাটা জমিয়ে রাখেন ভোটের সময় কাজ করবেন বলে। তারা সারা বছর অন পেপারস খরচ দেখিয়ে সেই টাকায় ভোটের সময় মানুষ কেনেন এবং সেখানে মাসেলের ব্যাপারটাও আছে। কারণ টাকা না হলে তো তাদের দিয়ে সন্ত্রাস সৃষ্টি করা যাবে না।

তারপর আর একটি কথা, বহুদিন পূর্বে বিনয় চৌধুরি মহাশয় বলেছিলেন যে, পঞ্চায়েতে ভ্রাম্যমান অডিটিং-এর ব্যবস্থা থাকবে। কিন্তু সেই অডিটিং ব্যবস্থা আজও গড়ে উঠলো না। কিন্তু সুষ্ঠুভাবে পঞ্চায়েত পরিচালনার ক্ষেত্রে অডিটিং একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। আপনার পূর্বসূরী বিনয় চৌধুরি মহাশয় বলেছিলেন যে, পঞ্চায়েতে ভ্রাম্যমান অডিটিং ব্যবস্থা করা হবে। বলেছেন যে ভ্রাম্যমান অডিটিং-এর ব্যবস্থা পঞ্চায়েতে হবে। এটা করুন, করার দরকার আছে একটু সাবধান হোক, সতর্ক হোক। একেবারে বেপরোয়া করছে, হরিলুট হয়ে যাচ্ছে, ভাগাভাগি করে নিচ্ছে। আমি যেটা বলতে চাই সেটা আপনাকে বরাদ্দের সময় ভাবতে হবে। প্রথমে আপনি শতকরা ৮০ ভাগ টাকা বরাদ্দ করেছেন পঞ্চায়েতে, প্রথমে যে তিনটি নির্বাচন হয়েছিল সেই সময়। কিন্তু এখন গ্রাম পঞ্চায়েতের টাকা কমে আসছে। আগে বছরে গড়ে দুই থেকে ৩ লক্ষ টাকা পেত, এখন সেটা কমে গিয়ে পপুলেশনের ভিত্তিতে কোথাও ৫০ হাজার কোথাও ৬০ হাজার ৭০ হাজার টাকা দেওয়া হচ্ছে। এই জায়গাটা আপনাকে লক্ষ্য রাখতে হবে। গ্রাস রুট লেভেলে একেবারে তৃণমূল স্তরে কাজ হোক। সেই জন্য গ্রাম পঞ্চায়েতগুলির নির্ভরশীলতা বাড়ানো দরকার। আমি আর একটা কথা বলে শেষ করছি। আপনি বিধায়কদের ডিস্ট্রিক্ট প্লানিং-এর সঙ্গে যুক্ত করছেন। এই বিধানসভার সদস্যদের পঞ্চায়েতের সঙ্গে যাতে আরো বেশি করে যুক্ত করা যায় সেটা দেখুন। মাননীয় মন্ত্রী সূর্য কান্ত মিশ্র মহাশয় এবং কমলেন্দু সান্যাল মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50 – 4-00 p.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের পঞ্চায়েত এবং গ্রামউন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী সূর্যকান্ত মিশ্র মহাশয় ৫৯,৬০,৬১,৬২

অভিযাজনে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে এবং কংগ্রেস দলের আনিত কাট মোশনগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য পেশ করছি। আমি সরকারি দলের বন্ধুদের বক্তব্য শুনলাম। দেখলাম সরকারি দলের বন্ধুরা বক্তব্য রাখতে গিয়ে গান্ধীর কথা গ্রাম স্বরাজের কথা বলেছেন। কেউ কেউ রাজীব গান্ধীর দেওয়া সার্টিফিকেটটা বুকে ঝুলিয়ে ওনারা কতটা পঞ্চায়েতে এগিয়ে আছেন সেটা বলার চেষ্টা করলেন। এই সমস্ত কথা শুনে আমার মনে হল "এ কি কথা শুনি মন্থরার মুখে"। আজকে আমাদের ভাবতে হবে পশ্চিমবাংলার গ্রাম পঞ্চায়েতগুলিতে গ্রাম উন্নয়নের ক্ষেত্রে যে টাকা বরাদ্দ করা হচ্ছে সেটা কি হচ্ছে। আজকে সরকার পক্ষের বন্ধুরা বন্ধা বধির হয়ে গেছেন কিনা জানি না। তাঁরা কি কানে শুনতে পাচ্ছেন না, দেওয়ালেরও তো কান আছে। এই পঞ্চায়েতে ব্যাপক দুর্নীতির কথা সরকারি দলের বন্ধুরাও বিভিন্ন সময় বলে থাকেন, এটা কি তাঁরা শুনতে পান না? আমি নিছক বিরোধিতা করার জন্য বলছি না। আমি মাননীয় মন্ত্রী সূর্যকান্ত বাবুকে বলব পারসোনাল লেজার অ্যাকাউন্ট হোক লোকাল ফাণ্ড অ্যাকাউন্ট হোক এখানে যে আর্থিক বৈষম্য হয়েছে জনগণের মনে এই আর্থিক বৈষম্য নিয়ে প্রশ্ন দেখা দিয়েছে সেই ক্ষেত্রে আপনার বক্তব্য বলুন। আজকে পঞ্চায়েত যদি সঠিক ভাবে পরিচালিত হত যদি পরীক্ষা নিরীক্ষা হত তাহলে এই জিনিস হত না। আপনি পঞ্চায়েতের দায়িত্বে এক সময় ছিলেন, জেলা পর্যায়ে পঞ্চায়েতটা ভাল বোঝেন, গ্রাম বাংলার সঙ্গে আপনার সংযোগ আছে হয়ত সব সত্য আপনি প্রকাশ করতে পারেন না, মন্ত্রী হিসাবে কখনও কখনও বলে ফেলেন গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের দুর্নীতি হচ্ছে। এটা রোধ করার জন্য আপনি কি ব্যবস্থা নিচ্ছেন? আপনার প্রতিবেদনে ৩ নম্বর পাতায় ৪ নম্বর অনুচ্ছেদে আপনি বলেছেন স্বচ্ছতা এবং দায়িত্ব বোধের জন্য আপনি গ্রাম সংসদের ব্যবস্থা করেছেন। বলেছেন এখন সমস্ত পরিকল্পনা গ্রাম সংসদ থেকে হয়। মন্ত্রী মহাশয়কে বলল এই ব্যাপারে আইনের কারচুপি দিয়ে কি জিনিস সংগঠিত হচ্ছে সেটা আপনি একটু খোঁজ নিয়ে দেখবেন। গ্রাম সংসদের নিয়ম আছে কোন গ্রাম সংসদের প্রথম সভায় যদি কোরাম না হয়—আইনে আছে দ্বিতীয় সময়ে অ্যাডজর্নমেন্ট মিটিংয়ে একজন হলে আর কোরাম দরকার হবে না। গ্রাম বাংলার গ্রাম পঞ্চায়েতগুলোর একটু খোঁজ নিয়ে দেখুন, অধিকাংশ ক্ষেত্রেই গ্রাম সংসদের মিটিংয়ে কোরাম প্রথমবার হচ্ছে না। পরবর্তীকালে, অ্যাডজর্নমেন্ট মিটিং কোরাম ছাড়াই হচ্ছে। একদলীয় শাসন ব্যবস্থার যে কায়দা, সেই কায়দায় নিয়ম রক্ষা করা হচ্ছে। আপনি গ্রাম সংসদের কথা বলেছেন যে জেলা কাউন্সিলে বিরোধী দলের থেকে অধ্যক্ষ নিয়োগ করেছেন। তারা হিসাব পরীক্ষা করে দেখবেন। গ্রাম পঞ্চায়েতে অডিট করার একটা পদ্ধতি আছে। গ্রাম বাংলার ব্লক পর্যায়ে যায়। আমার এটা বলতে দ্বিধা নেই, তুলনামূলক ভাবে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা

পরিষদের নিরিখে গ্রাম পঞ্চায়েতে কিছু কিছু অডিট হয়, যদিও অডিট নিয়ে সংশয় আছে, সন্দেহ আছে, দুর্নীতির প্রশ্ন আসছে। কিন্তু পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের ক্ষেত্রে অডিটের ব্যবস্থা কোথায়? অ্যানুয়াল অডিটের কথা আছে এবং এর জন্য দায়িত্বে আছেন ই. এল. ও., যিনি এ. জি.র অধীন। আপনি বলবেন, এ. জি. সময় মতো যায় না। কিন্তু প্রশ্ন হচ্ছে ইন টার্মস অফ ইণ্টারনাল অডিটের ব্যাপারে। পঞ্চায়েত আইনে তো আছে ইন্টারনাল অডিটের কথা সাব-ডিভিসন পর্যায়ে। সমিতি পর্যায়ে অ্যাকাউন্ট্যান্ট এবং অডিট অফিসার হিসাবে তো একজন করে লোক আছেন মাননীয় মন্ত্রী আজকে এই পবিত্র বিধানসভায় আপনি দায়বদ্ধতার এই স্বচ্ছতার কথা বলে প্রতিবেদন পেশ করেছেন। আপনি দয়া করে বলবেন, পশ্চিমবাংলার কোন কোন মহকুমায় এই সাব-ডিভিসন্যাল অফিসার, অডিট অফিসার আছেন? অধিকাংশ ক্ষেত্রেই নেই। আমি জানি উত্তর চব্বিশ পরগনায় ৫টি সাব-ডিভিসনের মধ্যে একমাত্র আলিপুর সাব-ডিভিসন ছাড়া ৪টিতে এই অফিসার নেই। তাহলে কেমন করে আপনি হিসাব রক্ষণাবেক্ষণ করবেন? আমি যদি বলি এটা আপনি ইচ্ছাকৃত ভাবেই করেছেন, আইন থাকা সত্ত্বেও ইন্টারনাল অডিট করাননি, তাহলে কি ভুল বলা হবে? তার কারণ আপনি জানেন যে কেঁচো খুঁড়তে গিয়ে সাপ বেরোবে। আপনাদেরই দলের লোকেরা গ্রাম বাংলায় রয়েছে। সব এলোমেলো করে দে মা, লুটেপুটে খাই—তারা টাকা পয়সা সব তছনছ করছে। পশ্চিমবাংলায় এই অডিট অফিসার নিয়োগের ক্ষেত্রে আপনি কি ভূমিকা গ্রহণ করেছেন? জেলা পরিষদে ইন্টারনাল অডিটের প্রশ্নে আপনি এ. জি.র কথা বলবেন। বলবেন, অফিসাররা আসেন না। ওদের স্টাফের সংখ্যা কম। অসীমবাবু অনেক বাধা দিয়েছেন। বলেছেন, ওদের জন্যই কিছু হচ্ছে না। কিন্তু ইণ্টারনাল অডিটের ক্ষেত্রে জেলা পরিষদে, যেখানে জেলাপরিষদের অডিট অফিসার আছে, যেখানে ডিভিসন্যাল এবং রিজিওন্যাল অ্যাকাউন্ট্যান্ট এবং অডিট অফিসার আছেন, তাঁরা কি করছেন? একটা জেলা পরিষদেও কি ইণ্টারনাল অডিট কমপ্লিট হয়েছে? মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণে বলবেন কি, এগুলো হচ্ছে না কেন? এগুলো হচ্ছে না বলেই দুর্নীতি প্রশ্রয় পাচ্ছে। এজন্যই পঞ্চায়েত সাবজেক্ট কমিটির চেয়ারম্যান, আপনাদেরই দলের লোক, সরকারি দলের লোক, প্রভঞ্জনবাবুর দেওয়া রিপোর্টটা দয়া করে পড়বেন। তিনি যে রিপোর্ট দিয়েছেন তার ৩নম্বর পাতার ১৩, ১৪ অবজার্ভেশন কি দিয়েছেন তা পড়ে দেখুন। আগামীদিনে জেলা পরিষদ, গ্রাম পঞ্চায়েতকে নিয়ে গান্ধীজী যে স্বপ্ন দেখেছিলেন, গ্রাম পঞ্চায়েত যে উন্নতি হবার কথা ছিল সেটা সংকীর্ণ দলীয় রাজনীতির ফলে অন্ধকারের গড্ডালিকায় প্রবাহিত করেছেন। মানুষ আপনাদের ক্ষমা করবে না। এখানে বিভিন্ন বক্তা বলছিলেন, পশ্চিমবাংলার মতো একটা রাজ্যে আমাদের ভাবতে লজ্জা হয়, ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্যে যেখানে ডি আর ডিএ, আই আর ডি পি, এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীমে এগিয়ে আছে, সেখানে

পরিসংখ্যান হচ্ছে, পশ্চিমবাংলা পিছিয়ে আছে। আপনারা তো বলেন আপনারা সর্বত্র এগিয়ে আছেন। কিন্তু পরিসংখ্যান তা বলে না কেন?

[4-00 – 4-10 p.m.]

স্বাভাবিক কারণে আমি এক একটা গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় মন্ত্রীকে ভাবতে অনুরোধ করব। যদিও এটা বড় ব্যাপার নয়, তবুও উনি ইচ্ছা করলে করতে পারবেন। পশ্চিমবঙ্গে বহু পঞ্চায়েত সমিতি যেগুলো ১-২-৩ করে করা আছে যেন কন্টাই ১ নং, ২ নং, ৩ নং করা আছে। এইরকম ডায়মণ্ড হারবার, মথুরাপুর ১ নং ২ নং ৩ নং করা আছে। এটা যদি পৃথকভাবে নাম চিহ্নিত করেন তাহলে আমার মনে হয় কাজের সুবিধা হবে। আমি একটি কথা এই ব্যাপারে বলব যে, ডি পি ওরা আজকে রাজনীতির স্বীকার হয়ে পড়েছে, দলীয় সংকীর্ণতার প্রতীক হয়ে দাঁড়িয়েছে। আমি দক্ষিণ ২৪ পরগনা জেলার লোক, আমার জেলার থেকেই মুখ্যমন্ত্রী প্রতিনিধিত্ব করছে, বুদ্ধদেব বাবু প্রতিনিধিত্ব করছেন এবং রেজ্জাক সাহেব প্রতিনিধিত্ব করছেন, অথচ সেই জেলা পরিষদের আজকে অবস্থা কি? সরকারি খরচগুলো জেলা পরিষদের সভাপতিকে জানানো হবে না, জেলা পরিষদের এ ডি এম জানাবেন না। একজন চীফ ইঞ্জিনিয়ার যে টাকা খরচ করছেন তার হিসাব যদি পাবলিক অ্যাকাউন্টস কমিটি চায়, তাহলে বলা হচ্ছে যে তাদের অজ্ঞাতসারে নাকি ওই টাকা ব্যয় হচ্ছে। প্রভঞ্জন বাবুর এলাকায় যে বোটখালি কেলেঙ্কারী ঘটলো সেটা তো লজ্জার ব্যাপার, তারপরে রেজ্জাক সাহেবের এলাকা গোসাবার বটতলী খালে যে কেলেঙ্কারী ঘটল সেটা অত্যন্ত লজ্জার ব্যাপার। এক খাতের টাকা অন্য খাতে ব্যয় করার যে প্রবণতা এটা প্রশাসনের ক্ষেত্রে একটা বিরাট লজ্জার কথা। এর যদি সঠিকভাবে ব্যবস্থা না নেওয়া হয় তাহলে এই দুর্নীতি চলতেই থাকবে। আপনারা তো দুর্নীতিমুক্ত প্রশাসন চান, দুর্নীতি মুক্ত প্রশাসন চাইলে এই সম্পর্কে ব্যবস্থা আপনারা অবলম্বন করতে পারছেন না কেন? আপনি তো কতগুলো প্রকল্পের কথা বলেছেন, সেই প্রকল্পগুলো হল বার্দ্ধক্য ভাতা, বিধবা ভাতা, পারিবারিক ভাতা ইত্যাদি। আপনি কি এগুলো সঠিকভাবে খতিয়ে দেখেছেন যে এগুলো সত্যি সত্যি কাজ হচ্ছে কিনা। এই কথা বলে এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি এবং কাটমোশনগুলোকে সমর্থন করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গের পঞ্চায়েতমন্ত্রী যে ব্যয়বরাদ্দ উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আমি এই মহতী সভায় দাঁড়িয়ে আমাদের পঞ্চায়েত ব্যবস্থার সাফল্যর কথা উচ্চারণ কতে চাই না। ইতিমধ্যেই আমাদের দেশে এবং আমাদের বাইরের রাজনৈতিক সংস্থাগুলো এবং নানা নিরপেক্ষ সংস্থা এমন কি প্রতিবেশী রাজ্যগুলোও

পঞ্চায়েত ব্যবস্থার ভূয়সী প্রশংসা করেছেন। আমরা যে কাজ করেছি তাতে প্রতিবেশী রাজ্যগুলো বলেছেন আমরা নাকি ভারতবর্ষে পঞ্চায়েত ব্যবস্থা সৃষ্টির ক্ষেত্রে পায়োনিয়র। আমরাই তার পথ দেখিয়েছি। আমরা যে পথ দেখিয়েছি সেই পথই তারা অনুসরণ করবে বলেছে। সুতরাং এরপরেও এই মহতী সভায় দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থার গুণাগুণ সম্পর্কে বলার দরকার পড়ে না এবং সেটা বলা আমার পক্ষে লজ্জাস্কর এবং সরকারের পক্ষে আরো লজ্জাস্কর ব্যাপার। আমরা তখন ছাত্র ছিলাম তখন দেখেছি যে, বিডিও অফিসে রিলিফ চাই, রিলিফ চাই বলে মিছিল করে আসতে। কিন্তু আজকে পঞ্চায়েতের সাফল্যর ফলে বিরোধী বিধায়কদের আর ওইরকম বিডিও অফিসে গিয়ে মিছিল করতে হচ্ছে না। আজকে ভুখা মিছিলের জন্য তাদেরকে পঞ্চায়েত অফিস বা বিডিও অফিসে গিয়ে ধর্ণা দিতে হচ্ছে না। আজকে গ্রামগুলোতে অনেক সাফল্য হয়েছে। যে গ্রামগুলো এক সময়ে শ্রীহীন হয়েছিল সেই গ্রামগুলো আজকে শ্রী ফিরে পেয়েছে। গ্রামের মানুষেরা যে অধিকার থেকে বঞ্চিত ছিল, শোষিত ছিল, অত্যাচারিত ছিল সেই মানুষেরা আজকে ক্ষমতা ফিরে পেয়েছে। আজকে তারা পাদপ্রদীপের তলায় আসতে পেরেছে, তারা আজকে প্রাণ ফিরে পেয়েছে। আমাদের শহরে ও গ্রাম বাংলায় রাস্তাঘাট হয়েছে, এই প্রসঙ্গে রবীন্দ্রনাথের সেই কাব্য মনে পড়ে যাচ্ছে, "গ্রাম ছাড়া ঐ রাঙামাটির পথ, আমার মন ভুলায়রে"। তাই দেখছি, গ্রামে যে লোকালাইসড ইকনমি, সেই লোকালাইসড ইকনমি আর নেই, গ্রামের মানুষেরা শহরে আর আসেনা, তাদের জীবনযাত্রার মানোন্নয়ন হচ্ছে, শিক্ষাক্ষেত্রে ভর্তির সংখ্যা বেড়েছে, তাদের কাজের ক্ষেত্র শহরের দিকে বাড়িয়ে দিচ্ছে না, পঞ্চায়েতি ব্যবস্থার এটাই হচ্ছে সফলতা। আমি এই সফলতা অগ্রগতি সত্ত্বেও কয়েকটি কথা বলতে চাই যে মাননীয় সদস্যদের কিছু খুল্লম খুল্লম করে আলোচনা করা উচিত। বিকেন্দ্রীকরণের কথা আমরা বলেছি, আমরা এই নীতিতে বিশ্বাস করি, আমরা এই নীতি অনুসরণ করে চলব। কিন্তু আজকে ডি. পি. সি.র ক্ষমতা সম্পর্কে তাদের কাজকর্ম সম্পর্কে এবং প্রয়োগ পদ্ধতি সম্পর্কে, পরিবর্তনশীল রূপায়ণ সম্পর্কে কিছু প্রশ্ন দেখা দিয়েছে। আমি আবেদন করবো, বিকেন্দ্রীকরণের যে কর্মসূচি, যে নীতি আমরা গ্রহণ করেছি তা যেন অনুসৃত হয়, তা যেন কখনই কোনও ক্ষেত্রে কেন্দ্রীভূত না হয়। আমরা মনে করি পঞ্চায়েত একটা গণ আদোলন, আমরা এখন পর্যন্ত সেই জাতীয় আন্দোলন সর্বোচ্চ স্তরে সৃষ্টি কতে পারিনি বলে আমরা গ্রাম সভাগুলিতে সবাইকে হাজির করে উঠতে পারিনি। আমরা এই সভায় দাঁড়িয়ে সরকারি কর্তৃপক্ষের কাছে আবেদন করব তারা যেন উপযুক্ত পদক্ষেপ গ্রহণ করেন। এই সংসদগুলির যে ক্ষমতা, যে অধিকার তারা যেন বাস্তবে সেটা প্রয়োগ করতে পারেন, এর উপযুক্ত পরিবেশ, উপযুক্ত প্রচার, উপযুক্ত ভূমিকা যেন সরকারি ক্ষেত্রে পালন করা হয়। আমি লক্ষ্য করছি, আমাদের পঞ্চায়েতের ক্ষেত্রে নানান অ্যাকাউন্টস নিয়ে অডিট সম্পর্কে নানান প্রশ্ন সংবাদপত্রগুলি

তুলে ধরেছেন। আমরা জনগণের কাছে দায়বদ্ধ, প্রতিশ্রুতিবদ্ধ, স্বচ্ছ নিরপেক্ষ অর্থনৈতিক নীতি, উদার প্রশাসন উপহার দেব। সেই জায়গায় যে সমস্ত বিভ্রান্তি হয়েছে, সেই বিভ্রান্তি দূরীকরণের জন্য, মাননীয় সরকার মাননীয় মন্ত্রী যেন আরো কার্যকর ব্যবস্থা গ্রহণ করেন। আমি আজকে এই সভায়, এই জায়গায় দাঁড়িয়ে সেই আবেদন জানাব। এই প্রসঙ্গে একটি কথা বলি, উপরে ভগবান, নিচে প্রধান; উপরে সচিপতি, নিচে সভাপতি—আমরা কোথায়? আমাদের বিধায়কদের অবস্থানটা হচ্ছে, যেমন বায়ুর উপর একটা শূন্যতা আছে, আমরা ঠিক সেই জায়গাতে অর্থাৎ শূন্যের উপরে আছি। এর সঙ্গে আমরা যাতে যুক্ত হতে পারি তার ব্যবস্থা করুন, আমরা জনগণের কাছে দায়বদ্ধ। বৃহত্তর জনপ্রতিনিধি আমরা, আমরা যাতে উন্নয়নের কাজ করতে পারি, সেই ব্যাপারে একটু লক্ষ্য দেওয়ার চেষ্টা করুন। আমরা তো জনগণের কাছে দায়বদ্ধ, আমাদেরকে শুনতে হয় টিউবওয়েল নেই কেন, আমরা এক্স-অফিসিও মেম্বার, জনগণের কাছে আমরা কি বলব? সেখানে কিছু বলার থাকে না, সব স্থায়ী সমিতি সিদ্ধান্ত গ্রহণ করে। সুতরাং আমার আবেদন, আমরা যাতে পঞ্চায়েতের উন্নয়নের কাজের সঙ্গে আমরা যুক্ত হতে পারি; সেই ব্যবস্থাটা করুন। আমি এই প্রসঙ্গে একটি কথা বলি, বিকেন্দ্রীকরণের নীতি শুধু কথার কথা নয়, কাজের ক্ষেত্রেও এর প্রয়োগ দরকার। আমরা আমাদের বিবেকের কাছে উত্তর দিতে পারিনা, যখন দেখি সব-সভাধিপতি সহ-সভাপতি, উপ-প্রধানরা সরকারের দেয় ন্যূনতম ভাতা তারা ভোগ করেন। আমরা যখন জিজ্ঞাসা করি, তোমরা সরকারের কাছ থেকে যে ৪০০/৫০০/৬০০ টাকা নাও, কি তোমাদের কাজ? তখন বলে, আমাদের কোনও কাজ নেই। যেহেতু এদের কোনও দায় বা দায়িত্ব নেই, প্রধান বা সভাপতি কাজ না দিলে কাজ পায়না, যদি সভাপতি বা প্রধান দয়া করে কোনও কাজ দেন, তাহলে কাজ করতে হয়। এখানে আমার প্রশ্ন, তাদের কাজ দেওয়া হোক, নাহলে তাদের ভাতা বন্ধ করে দেওয়া হোক, অযথা সরকারি কোষাগার থেকে টাকা খরচ করা হচ্ছে। আপনি কাজের বন্টন করুন, সভাধিপতি, সভাপতি তারা বিভিন্ন কাজের সঙ্গে যুক্ত হয়ে আছে, তাদের পক্ষে সমস্ত রকম উন্নয়নমূলক কাজের প্রতি নজর দেওয়া বাস্তবে সম্ভব নয়। এটা একটু ভেবে দেখবেন। আমি সর্বশেষে একটি কথা বলি, পঞ্চায়েতি ব্যবস্থা সম্পর্কে বিরোধীদের আনা সমালোচনা তাদের মুখে মানায় না। আমরা পশ্চিমবাংলায় পঞ্চায়েতি রাজ চালু করেছি, আমরা তাকে স্বচ্ছ নিরপেক্ষ ভাবে চালাতে চাই। এই পদ্ধতিটা শুধু সুন্দর নয়, এটা ইউনিক, এটা জ্ঞান প্যারালাল। আমি চাই সূর্য বাবুর নেতৃত্বে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতি রাজ ব্যবস্থা ভারতবর্ষের পঞ্চায়েতের ক্ষেত্রে টর্চ বিয়ারার হিসাবে আর্বিভূত হোক। আমরা সেটাকে রক্ষা করব এবং পশ্চিমবাংলার সাধারণ মানুষ বামফ্রন্টের দিকে সেই দৃষ্টি নিয়ে তাকিয়ে থাকবে, এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধী দলের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 – 4-20 p.m.]

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত দপ্তরের ৬০০ কোটি টাকার উপর যে ব্যয়-বরাদ্দ সভায় পেশ করা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনীত কাট মোশানগুলোকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলব। অনেকক্ষণ ধরেই সভা চলছে এবং বক্তৃতা চলছে। একটা আশ্চর্য প্রবণতা আমরা সভায় লক্ষ্য করছি, বামফ্রন্টের শরিকদলের যারা এখানে বক্তৃতা করলেন তারা প্রথমে বক্তব্য রাখতে গিয়ে পঞ্চায়েত মন্ত্রী এবং সি. পি. এম মন্ত্রীর প্রশংসা না করে পারছেন না। কারণ আগামী পঞ্চায়েত নির্বাচনে তাদের দলকে দাঁড়াতে গেলে কিছুটা সমর্থন প্রয়োজন আছে, কিছুটা ভোটের তাদের প্রয়োজন আছে, তাই স্তুতিগান করে এত ভালো ভালো কাজ করেছেন এইসব বলে শেষে সমালোচনার সুর ও তাদের ক্ষোভ আছড়ে পড়েছে, মন্ত্রী এইসব করতে পারছেন না। এইসব ছলনা না করে আপনারা সরাসরি সমালোচনা করে বলুন না এই কাজ করা ভুল হয়েছে। কাজে ভুল-ত্রুটি আছে। কিন্তু ঐ প্রবণতা কিছু কিছু বন্ধুর আছে, তারা চিনির বলদের মতো, চিনি বইবে, কিন্তু খেতে পাবে না। আপনারা এখানে সি. পি. এম মন্ত্রীর যতই প্রশংসা করুন না কেন, আগামী নির্বাচনে আপনাদের সঙ্গে সিট ভাগাভাগি হবেনা, এটা আমরা ভালো ভাবেই জানি। এখানে পদ্মনিধি বাবু বক্তৃতা করার সময় বললেন ১৯৭৭ সালের আগে এখানে গণতন্ত্র ছিলনা, আপনারা গণতন্ত্র ফিরিয়ে দিয়েছেন। আপনারা বিপদে পড়লে শুধু ঘুরিয়ে ফিরিয়ে রাজীব গান্ধীর নাম করেন। এখানে বামফ্রন্টের একজন বন্ধু বললেন, পশ্চিমবাংলা হচ্ছে গণতন্ত্রের ধারক এবং বাহক। আপনাদের গণশক্তি কাগজে বেরোচ্ছে অমুক জায়গার পঞ্চায়েত প্রধানকে চার্জশীট দেওয়া হয়েছে, দলের মধ্যে দুর্নীতি বেড়েছে, আমরা আত্মশুদ্ধি করব। আপনারা কাদের বিরুদ্ধে কমিশন বসাচ্ছেন, এতে কাদের দলের নিন্দা হচ্ছে। কংগ্রেসের প্রধানরা কাজ করেন না, আর বামফ্রন্টের যারা পঞ্চায়েত প্রধান তারা সবাই কাজ করেন। এর জবাব গ্রামের মানুষই আপনাদের দেবে। জয়ন্ত বাবু বক্তৃতা করার সময় বামফ্রন্টের লোকেদের দোষ কংগ্রেসের ঘাড়ে চাপিয়ে পার পাবার চেষ্টা করেছেন। আসলে যেটা বাস্তব সত্য তিনি সেটা মুখে বলতে পারেননি, বামফ্রন্টের লোকেরাও চুরি করে। আপনারা বললেন আপনারা ডিসেন্ট্রালাইজেশন করেছেন, আমরা পঞ্চায়েত নির্বাচন করেছি। আমরা দেখতে পেলাম বিভিন্ন পঞ্চায়েত নির্বাচনে আপনারা কিভাবে ছাপ্পা ভোট মারছেন, কলকাতা কর্পোরেশনের নির্বাচনে দিনের আলোয় সমাজবিরোধীরা কিভাবে অস্ত্রশস্ত্র নিয়ে মানুষকে ভয় দেখিয়ে আপনাদের জিতিয়ে দিলেন। যে পদ্ধতিতে আপনারা ভোট করছেন সেটা কি গণতন্ত্রের প্রমাণ। সারা ভারতবর্ষের কোথাও কি এই রকম আছে। আপনারা গণতন্ত্রকে হত্যা করেছেন। আপনারা ক্ষমতা ডিসেন্ট্রালাইজেশন করেছেন জেলা পরিষদের সভাপতিকে ষাটটি কমিটির চেয়ারম্যান করে রেখেছেন। একজন

বিরোধীদলের লোককে কি কোথাও আপনারা চেয়ারম্যান করেছেন, বিরোধী দলের নেতাকে কি আপনারা কোথাও চেয়ারম্যান করেছেন। ডি. এম.-কে আপনি একসিকিউটিভ অফিসার বানিয়ে রেখেছেন, কিন্তু তাকে কোনও ক্ষমতা দেননি। ডি. এম.-কে জেলা পরিষদের সভাধিপতির চাকর তৈরি করে রেখেছেন। উনি যা বলবেন, ডি. এম তাই করবেন। আমরা এখানে যতই চেঁচামেচি করিনা কেন, আমরা জানি সূর্যবাবু আমাদের কোনও ক্ষমতা দেবেন না। আপনাদের ক্ষমতা হবে না। আপনারা ডি-সেন্ট্রালাইজেশনের কথা বলেন। পি. এল. অ্যাকাউন্টের টাকা চুরি করেছেন একথা বলতে গেলে আপনাদের গায়ে জ্বালা ধরে। লোকাল ফাণ্ডের টাকা চুরি করেছেন একথা বলতে গেলে আপনাদের গায়ে জ্বালা ধরে যায়। আপনাদের বলি পি. এল. অ্যাকাউন্টের ব্যাপারে আপনাদের সততা থাকলে যোগ্যতা থাকলে আপনারা বলবেন যে কোন বিরোধী দলের সদস্যকে আপনারা জয়েন্ট অপারেটর করে রেখেছেন। আপনারা তা রাখতে পারবেন না। জেলা পরিষদের লোকাল অ্যাকাউন্ট ফাণ্ডে আপনারা কি কোনও বিরোধী দলের সদস্যকে যুক্ত করেছেন। আপনারা বলতে পারবেন না। মাননীয় সূর্যকান্ত বাবু আপনি বলতে পারবেন না যে নিয়ম মাফিক ভাবে এই গুলো হয়েছে। অসীম বাবু আজকে আপনার দপ্তরের জন্য রেখেছেন ৬শো কোটি টাকা। গত বছর অসীম বাবু কত টাকা রেখেছিলেন, আর কত টাকা দিয়েছিলেন? একজন বললেন, গ্রামের মানুষের হাতে প্রচুর টাকা দেওয়া হয়েছে। গ্রামের মানুষরা খেতে পাচ্ছে। দরিদ্র মানুষরা সব বড়লোক হয়ে যাচ্ছে। আজকে আপনি লালগোলা প্যাসেঞ্জারে গিয়ে দেখবেন কত মানুষ আজকে গ্রাম থেকে শহরে কাজ করতে আসছে। আপনারা এমন বলছেন যেন আপনারা গ্রামের মানুষকে দারিদ্র্য সীমার উপরে তুলে দিয়েছেন। আপনারা ডি. আর. ডি. এ চালু করেছেন। বেছে বেছে নিজের দলের লোকদের নিয়ে তালিকা করেছেন, দলবাজি করেছেন। বেছে বেছে লোন দিয়েছেন। পঞ্চায়েত সমিতির সভাপতি নিজের ঘরে বসে সার্ভে লিস্ট তৈরি করেছেন নিজের দলের লোকদের নিয়ে। যারা উপযুক্ত তারা লোন পায়নি। যাদের ৩০ বিঘা জমি আছে তাদের নামও এখানে এনলিস্টেড হয়েছে। এর থেকে লজ্জার আর কি হতে পারে। এম. ডব্লু. স্কীমে যে রাস্তাঘাট তৈরি হয়েছে—একজন বন্ধু বললেন আমাদের সময়ে রাস্তা দিয়ে সাইকেল করে যাওয়া যেত না। আমি বলি এখন রাস্তার যা অবস্থা তাতে করে হাঁটা যায় না। তখন তবু কাদার উপর দিয়ে হাঁটা যেত। আপনারা জি. আর থেকে আরম্ভ করে মিনিকিট পর্যন্ত চুরি করেছেন। আমি পঞ্চায়েত মন্ত্রীকে বলব আপনি একটা কমিশন বসান। তদন্ত করুন। গ্রাম পঞ্চায়েত গুলোতে হিসাব হয় কিনা তা তদন্ত করুন। অতএব এই ভুয়ো বাজেটকে সমর্থন করতে পারছি না। সাজানো বাজেটকে তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, পশ্চিমবঙ্গ সরকারের পঞ্চায়েত

এবং গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ডঃ সূর্যকান্ত মিশ্র ৯৭-৯৮ সালের যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে সংক্ষেপে দু একটি কথা বলতে চাই। আমি অন্য একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। 'ক্যাগ' রিপোর্ট নিয়ে নিয়ে আমাদের প্রতিপক্ষ বন্ধুরা বারবার বিষয়টা তুলছেন কিন্তু মাননীয় ডেপুটি স্পিকার, স্পিকার মহাশয় এই বিষয়ে একটি রুলিং দিয়েছেন যে 'ক্যাগ' পি. এ. সি তে প্লেস হওয়ার পরে সেটা হাউসে প্লেসড হবে কিন্তু বারবার এই বিষয়ের অবতারণা করে স্পিকারের রুলিংকে ভায়োলেট করা হচ্ছে। যাই হোক, আমি আমার বক্তৃতা বেশি তথ্যে ভারাক্রান্ত করতে চাই না। কারণ প্রতিপক্ষ বন্ধুরা যা বলেছেন তা বস্তাপচা তার মধ্যে কোনও যুক্তি নেই। ইতিমধ্যে যারা এসেছেন দেশ বিদেশ থেকে, যারা বলেছেন তাদের অভিজ্ঞতার কথা। সেগুলো আমি একটু তুলে ধরতে চাই। ডঃ নীল ওয়েবস্টার, বর্তমানে কোপেনহেগনে ইউনিভার্সিটিতে সেন্টার ফর ডেভেলপমেন্ট সিনিয়ার রিসার্চ ফেলো রূপে কর্মরত।

[4-20 – 4-30 p.m.]

তিনি সেখানে স্থানীয় স্বায়ত্ত শাসিত সরকার ও দারিদ্র দূরীকরণ বিষয়ক প্রগ্রাম-কো-অর্ডিনেটর। তিনি ইতিপূর্বে কয়েকটি বিশ্ববিদ্যালয়ে অধ্যাপনার কাজ করেছেন। ডঃ ওয়েবস্টার সত্তরের দশকের শেষ ভাগ থেকে পশ্চিমবঙ্গে পঞ্চায়েতি রাজ ও ক্ষমতা বিকেন্দ্রীকরণের উপর কাজ করছেন। গত ১৩ই নভেম্বর, ১৯৯৬, পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরের কল্যাণীস্থ রাজ্য পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন সংস্থা ডঃ ওয়েবস্টারের সঙ্গে একটি পারস্পরিক আলোচনা-অধিবেশন (অ্যান ইন্টার-অ্যাকটিভ সেশন উইথ ডঃ নিল ওয়েবস্টার)-এর আয়োজন করে। ওই অধিবেশনে ডঃ ওয়েবস্টার যে বক্তব্য উপস্থাপন করেন এটি তার অনুবাদ—

অন্য কোথায়ও নয়, এই পশ্চিমবঙ্গেই গত বিশ বছরে একটা স্পষ্ট উদাহরণ গড়ে উঠেছে বলে আমার মনে হয়। রাষ্ট্রযন্ত্রকে দুর্বল করে নয়, বস্তুতপক্ষে, রাষ্ট্রব্যবস্থার রাজনৈতিক ও মতাদর্শগত প্রকৃতির পরিবর্তন ঘটিয়েই এ রাজ্যে বিকেন্দ্রীকরণ সাফল্যলাভ করেছে। বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে নির্বাচিত হয়ে এসেছে তৃণমূল স্তরে গণ-আন্দোলনকে ভিত্তি করে। তাই গরিব মানুষের সঙ্গে এই সরকারের সরাসরি যোগ রয়েছে। সরকারে ক্ষমতাসীন থাকার গোড়ার দিকের প্রায় পাঁচটি বছর বিশেষ ভাবে নির্দিষ্ট ছিল গরিব মানুষের স্বার্থকে তার অধিকারবোধে রূপান্তরিত করার লক্ষ্যে। এর জন্য প্রয়োজন ছিল সবল রাষ্ট্র-ব্যবস্থা। পঞ্চায়েতিরাজই হল সেই রাজনৈতিক আন্দোলন, যার সুবাদে প্রথম সুযোগেই অপারেশন বর্গা, ভূমি-সংস্কার, ন্যূনতম মজুরি ইত্যাদি অধিকার রূপায়িত ও সুরক্ষিত হতে পেরেছে। বামফ্রন্ট সরকার আইন প্রণয়ন করেছে, কিন্তু তার রূপায়ণ

সম্ভব হয়েছে বিভিন্ন রাজনৈতিক সংগঠন ও তাদের স্থানীয় গণ-সংগঠনের সহযোগে গড়ে ওঠা পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠানগুলির মাধ্যমে। এ রাজ্যে রাষ্ট্রীয় ব্যবস্থায় দরিদ্র মানুষের প্রতিনিধিত্ব ঘটেছে, তাদের স্বার্থে আইন প্রণীত হয়েছে এবং স্থানীয় প্রাতিষ্ঠানিক স্তরে তার রূপায়ণ ও সুরক্ষা সুনিশ্চিত হয়েছে। একজন মাননীয় সদস্য বলেছেন যে, জওহর রোজগার যোজনায় টাকা ঠিকমতো খরচা হচ্ছে না, সেই টাকার নাকি অপচয় হচ্ছে। এবারে আপনারা শুনুন, প্রধানমন্ত্রী দায়িত্বাধীন কেন্দ্রীয় গ্রামোন্নয়ন দপ্তরের মণিটরিং ডিভিসনের ১৯৯৪ সালের জুলাই মাসের রিপোর্টে বলা হয়েছে পশ্চিমবঙ্গে জওহর রোজগার যোজনায় শতকরা একশ ভাগ কাজই পঞ্চায়েতের মাধ্যমে হয় এবং একটাও কাজ ঠিকাদারের মাধ্যমে হয় না। ওই প্রকল্পে সারা দেশে পঞ্চায়েতের মাধ্যমে হয় মাত্র ৬৯ শতাংশ কাজ। এই কর্মসূচিতে সৃষ্ট সম্পদের মধ্যে 'ভাল' এবং 'সন্তোষ জনক' মানের সম্পদের পরিমাণ পশ্চিমবঙ্গে ৯৭.৫ শতাংশ (সারাদেশে ৭৩.৮) শতাংশ), মোট সৃষ্ট শ্রমদিবসে ভূমিহীন মজুরদের অংশ পশ্চিমবঙ্গে ৬৪.১ শতাংশ (সারাদেশে মাত্র ৩৮.৩ শতাংশ)। আমার কথা হচ্ছে চোখ যদি বন্ধ করে থাকেন, বাস্তব বোধ যদি না থাকে তাহলে কিছু বলার নেই। একটু চোখ খুলে দেখুন, গ্রামীণ অর্থনীতির পরিবর্তন ঘটেছে কিনা। আমরা গ্রামের কৃষকের ঘরের ছেলে। আমরা জানি, ছোট বয়সে একটা গালাগালি শোনা যেত, আমাদের গ্রামে বলত, 'তোর মৃত্যু গো-ভাগাড়ে হোক'। গ্রামে মাহিন্দর, রাখাল বলে কথা ছিল। রাখাল কাদের বলত? আট-দশ বছরের ছেলে যারা সকাল বেলায় গরু নিয়ে মাঠে বেরোত। আর সন্ধ্যাবেলায় বাড়ি ফিরত। আর সন্ধ্যাবেলায় বাড়ি ফেরার পর তারা গোয়াল ঘরে গরুগুলোকে রেখে দিত এবং তারপর তাদের মা তাদের ভাত খেতে দিতেন। ভাত খেয়ে তারা বস্তাচাপা দিয়ে গোয়ালঘরে শুয়ে পড়ত। এই ছেলেগুলোকে বলা হয় রাখাল। কিন্তু আজ গ্রামের সেই চেহারা আছে? গ্রামে সেই মাহিন্দররা আছে? আজকে ক্ষমতায় কারা আছেন? যিনি মালিকের বাড়িতে মজুর দিতেন, যিনি জোতদার, জমিদারদের বাড়িতে কাজ করতেন, যিনি ক্ষেতমজুর ছিলেন আজকে তাঁদেরই ছেলে পঞ্চায়েতে নির্বাচিত হয়ে প্রধান হয়েছেন। এখন সেই জমিদারের ছেলেকে যেতে হবে প্রধানের কাছে সার্টিফিকেট নিতে। এটা পরিবর্তন নয়? কোথায় ছিল আপনাদের পঞ্চায়েত? আপনাদের পঞ্চায়েত ছিল বৈঠকখানায়। বৈঠকখানায় বসে আপনারা পঞ্চায়েত পরিচালনা করতেন, মানুষের সাথে কোনও যোগাযোগ ছিল না। বারে বারে আপনারা সিদ্ধান্ত নিয়েছেন পঞ্চায়েত নির্বাচন করবেন, কিন্তু করতে পারলেন না কেন? আমরা যেটা বলি, রাজনৈতিক স্বদিচ্ছা না থাকলে এটা হয় না। সেই স্বদিচ্ছা আপনারা কখনো দেখাননি। একই দিনে ৭০-৭৫ হাজার আসনে নির্বাচন, একই সঙ্গে ফলাফল ঘোষণা, এটা কোন দেশে আছে? একটা ছোট্ট নমুনা দেখুন—উড়িষ্যায় যে নির্বাচন হল। দি টাইমস অফ ইণ্ডিয়ায় একটা নিউজ দিয়েছে। সেটা হচ্ছে, 'পঞ্চায়েত বডি।

The Times of Indian News service Panchayat Bodies in the State were dissolved in August 1995 soon after I.B. Patnaik came to power. Election to the Zilla Parisad was held after a gap of 37 years and witnesed widespread violence and large scale rigging forcing State to order repoll in over 600 booths. Atleast 12 persons were killed and over 300 sustained serious injuries in the election violence.

৩৭ বছর পরে উড়িষ্যায় পঞ্চায়েত নির্বাচন হল। কত বছর পর পশ্চিমবাংলায় হয়েছে পঞ্চয়েত নির্বাচন? দাঁত যখন উঠেছিল তখন পঞ্চায়েতে ঢুকেছিলেন আর দাঁত যতক্ষণ পড়ে নি ততক্ষণ পঞ্চায়েতে বসে ছিলেন। এই তো ছিল নির্বাচন। কি অধিকার দিয়েছিলেন মানুষকে? মানুষ কোনও অধিকার পায় নি। আজকে মহিলারা নির্বাচিত হচ্ছে, তাঁদের জন্য এক তৃতীয়াংশ আসন রিজার্ভ করা হয়েছে। আপনাদের সময় তাদের কোনও মর্যাদা দেননি, আমরা এসে মহিলাদের সামনের সারিতে এনেছি, তাদের প্রকৃত মর্যাদা দিয়েছি। মহিলাদের উন্নতির কথা আপনারা ভাবেননি। তাদের বাদ দিয়ে পঞ্চায়েতও ভাবা যায় না। সেই যে চেতনা, সেই যে বিকাশ, সেটা আপনারা করতে পেরেছেন? বলেছিলেন দলহীন নির্বাচন করতে হবে, রাজনৈতিক ভাবে পঞ্চায়েতে লড়াই করলে সংঘর্ষ হবে গ্রামে, অশান্তি হবে। তা কি হয়েছে?

আমরা খরায়, বন্যায় যে ভাবে কাজ করেছি, সেটা কি অস্বীকার করতে পারবেন? ১৯৭৮ সালের ভয়াবহ বন্যার কথা ভাবুন, কি ভাবে রক্ষা করা হয়েছিল মানুষকে। ভয়ঙ্কর খরার সময় গ্রামের মানুষ কলকাতার রাস্তায় ভাত দাও, ফ্যান দাও ফ্যান দাও করেছে। আজকে সেই পরিস্থিতি নেই। মানুষের আত্মমর্যাদা বেড়েছে। আজকে নেমন্তন্ন না করলে কারও বাড়িতে কেউ যায় না। এটা কি কম কথা। এই চেতনার, এই চিন্তার সার্বিক বিকাশ আপনারা কখনও ঘটাতে চাননি। আজকে সেই ভাবে আমরা পঞ্চায়েত রাজ তৈরি করতে চেষ্টা করছি। দেবপ্রসাদ বাবু কি করে ওই কথা বললেন জানি না। কিছু ত্রুটি থাকতে পারে, কিন্তু আমরা ব্যবস্থা নিচ্ছি। আমার প্রস্তাব, পঞ্চায়েতের প্রধান, উপ প্রধানের দিকটি বিবেচনা করা উচিত। বড় বড় গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতিকে ছোট করা উচিত। এই কথা বলে, বাজেটকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 p.m.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সূর্য বাবুর বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশানের

সমর্থনে কিছু বক্তব্য রাখছি। আমি ভেবেছিলাম, মাননীয় সূর্য বাবু যখন এই দপ্তরের দায়িত্ব নিয়েছেন তখন এই দপ্তরে নিশ্চয় কিছু কাজ হবে। উনি দীর্ঘদিন ধরে মেদিনীপুর জেলা পরিষদের সভাধিপতি ছিলেন। কিন্তু আজকে দেখছি, সূর্য বাবু ওনার নামের প্রতি সুবিচার করতে পারেননি। স্বভাবতই, সি.পি.এম.-র যে টেকনিক সেই কায়দায় তারা গ্রাম পঞ্চয়েতকে তাদের আখড়ায় পরিণত করতে চেয়েছেন এবং পঞ্চায়েত দপ্তর তার মান রেখেছে। আমার এলাকায় মোট পাঁচটা পঞ্চায়েত আছে। সেখানে একটা কংগ্রেসের এবং চারটা সি.পি.এম.-র দখলে রয়েছে। কিন্তু দেখা যাচ্ছে, যেখানে সি.পি.এম.-র পঞ্চায়েত রয়েছে তারা জেলা পরিষদের সঙ্গে লাইন করে, সরকারের সঙ্গে লাইন করে কিছু কাজ করার চেষ্টা করছে। কিন্তু আমাদের দলের লোকেরা যেখানে রয়েছে সেখানে কোনও কাজ করতে দেওয়া হচ্ছে না। এই মানসিকতা আজকে বন্ধ করা দরকার। যদিও পঞ্চায়েতের মাধ্যমে আজকে বিভিন্ন কাজ করার সুযোগ রয়েছে, এলাকার মানুষের পাশে দাঁড়ানো যায়, নানা উন্নতি করা যায়, গ্রামের মানুষের নানা সমস্যার সমাধান করা যায়। কিন্তু আজকে আপনারা পঞ্চায়েত প্রধান বা জেলা পরিষদের সভাধিপতিদের যে ক্ষমতা দিয়েছেন তা তারা নিজেদের কাজে লাগাচ্ছে, অন্য কোনও কাজ করছে না। এলাকার এম.এল.এ., এম.পি. মন্ত্রীকে তাঁরা মানছে না। আমাদের দক্ষিণ ২৪ পরগনার জেলা পরিষদের অফিসে গেলে দেখবেন তাঁরা এলাকার কোনও কাজ করার চেষ্টা করছেন না বা করবেন না। কেউ কেউ আবার লাল লাইট লাগানো গড়ি নিয়ে গ্রামে গঞ্জে ঘুরে বেড়াচ্ছে। আজকে তাই খাজনার থেকে বাজনা বেশি লাগছে। এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি না জানি না। আপনারা জেলায় জেলায় জেলা পরিষদের মাধ্যমে ডিস্ট্রিক্ট কাউন্সিল গঠন করেছেন বা খুলেছেন। এলাকার বিরোধী নেতাদের সেখানে চেয়ারম্যান করা হয়েছে। আপনিই বলুন, সেই চেয়ারম্যানেরা কি কাজ করার সুযোগ পান? না। তাহলে এটা করে লাভ কি হল? আজকে আপনারা তৃণমূলে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করার কথা বলছেন। এবং আরও বলছেন, সে জন্যই নাকি গ্রাম সংসদ গঠন করা হয়েছে। গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে গ্রাম সভার পরিকল্পনা এবং উন্নয়নের কাজ করা হয়ে থাকে। কিন্তু দেখা যাচ্ছে, আপনারা যখন সভা ডাকেন,—যেখানে আপনাদের বেশি সদস্য থাকে সেখানেই সভা ডাকেন। বিরোধীদের সেখানে পাত্তা দেওয়া হয় না। অন্যদের নিয়ে কমিটির যাবতীয় কাজ করার চেষ্টা করছেন। কিন্তু নিয়ম ছিল, গ্রামের ১০ শতাংশ ভোটার হলেই সব করা যাবে। এটা নিশ্চয় আপনার কাছে খবর আছে। আজকে জওহর রোজগার যোজনার টাকার ক্ষেত্রে নিয়ম না মেনে সমস্ত কাজ করা হচ্ছে। ঠিকাদারদের দিয়ে সমস্ত কাজ করানো হচ্ছে। আপনাদের একজন প্রবীণ নেতা, মাননীয় বিনয় চোধুরি এক সময় বলেছিলেন—গভর্নমেন্ট অফ দি পিপল, বাই দি পিপল, ফর দি পিপল না হয়ে এখন গভর্নমেন্ট অফ দি কন্ট্রাক্টর, বাই দি কন্ট্রাক্টর, ফর দি কন্ট্রাক্টরে পরিণত

হয়েছে। পঞ্চায়েত আজকে কন্ট্রাক্টরদের আণ্ডারে চলে গেছে। সেখানে কাজের কোনও পরিবেশ নেই। সি. পি. এম. আজকে পঞ্চায়েতে নিজেদের দলকে রাখার জন্য সমস্ত টাকা-পয়সা সংগঠনের কাজে খরচ করছে। এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? মেদিনীপুর থেকে শুরু করে সারা রাজ্যে আপনারা এই ভাবে চলছেন। দেখা যাচ্ছে পঞ্চায়েতে যাঁরা আছেন তারা সাধারণ মানুষের সাথে চাকরি থেকে শুরু করে বিভিন্ন ক্ষেত্রে যে সুযোগ এবং সহযোগিতা তাদের পাওয়ার কথা তা তারা পাচ্ছেন না। যেখানে আমাদের পঞ্চায়েত সদস্য আছে সেখানে আপনাদের প্রধান যদি থেকে থাকে তাহলে তাঁরা সহযোগিতা করেন না। আমার এলাকার অনেকে আমার কাছে এসে বলেন অশোকদা আমাদের বলার কিছু নেই, বললে চাকরি যাবে, আজকে এই জিনিস চারিদিকে হচ্ছে। আমরা রাজনীতি করি ঠিকই, কিন্তু যেখানে উন্নতির প্রশ্ন যেখানে উন্নতির ব্যাপার আছে সেখানে আমরা রাজনীতি করতে চাই না। এখানে বুদ্ধদেব বাবুরা উন্নতির কথা বলেন, উন্নতি হলে আমরা কেন বিরোধিতা করব। কিন্তু উন্নতির নামে গ্রামের নিরীহ মানুষদের আপনারা খতম করার চেষ্টা করছেন। পঞ্চায়েত যদি সত্যিকারের পঞ্চায়েতের মতো কাজ না করে তাহলে আমরা নিশ্চয়ই বিক্ষোভ দেখাব। আগে পঞ্চায়েতের যে সম্মান ছিল সেটা আপনাদের দলের লোকেরা বিসর্জন দিয়ে দিয়েছে। আপনি বলুন বিগত ২০ বছরে এমন নজির দেখান যে আপনারা কাজ করেছেন? প্রচুর টাকা নয়ছয় করেছেন, তহবিল নষ্ট করেছেন, আপনারা আবার কাজের কথা বলেন। টিউবওয়েল লাগানো হচ্ছে না, টিউবওয়েলের নাম করে আপনাদের নেতারা সেই টাকায় অন্য কাজ করার চেষ্টা করছেন। আপনারা শুধুই দলের কথা বলেন, যদি দলই তৈরি করবেন, তাহলে পঞ্চায়েত তৈরি করার দরকারই বা কি ছিল? গ্রামে-গঞ্জে পঞ্চায়েত কাজ করতে পারত সেখানে আপনারা নেগলেক্ট করছেন। এখানে নিশ্চই গ্রামে-গঞ্জের এম. এল. এরা আছেন, তাঁরা নিশ্চয়ই দেখেছেন যে গ্রামের রাস্তায় চলা যায় না, জল পাওয়া যায় না, জল আনতে গেলে ৩ মাইল হেঁটে গিয়ে জল আনতে হয়, সেখানে টিউবওয়েল ভেঙে গেলে টিউবওয়েল সারানো হয় না। যেখানে সি. পি. এমের প্রধানরা আছেন সেখানে কংগ্রেসের সদস্যদের ডাকা হয় না, এম. এল. এ., এম. পি.-দের ডাকা হয় না, তাঁরা যাক বা না যাক তাঁদের ডাকা উচিত বলে আমি মনে করি। আপনি বাজেট বক্তৃতায় এক জায়গায় ডিস্ট্রিক্ট লেভেলে এম. এল. এ.-দের ডাকার কথা বলেছেন, এম. এল. এদের প্রাধান্য দেওয়ার কথা বলেছেন। কিন্তু কি দরকার ছিল এটা লেখার। আপনারা বলেন রাজনীতির উর্ধ্বে উঠে সমস্ত কাজ করতে চাই, কিন্তু আপনারাই বেশি করে রাজনীতি করেন। আপনারা বলছেন বার্ধক্য ভাতার কথা, যে মহিলারা প্রেগনেন্ট তাদের [illegible] দেওয়ার কথা। কিন্তু যাদের অরিজিনালি এই ভাতা পাওয়ার কথা তারা তা পান না। আপনারা বুকে হাত দিয়ে বলুন যে আপনারা পেরেছেন? যারা সত্যিকারের বৃদ্ধ

তারা পান না। এটা আপনাকে খোঁজ নিয়ে দেখার জন্য বলবো। টাকা গুলো যাচ্ছে কোথায়? ইন্দিরা আবাস যোজনার টাকা কারা পাচ্ছে? যাদের একটা ঘর আছে, তারা পাচ্ছে, তাদের ৩,৪টে ঘর হচ্ছে, আপনি এগুলোর কৈফিয়ত নেবেন না? আমার এলাকায় আপনার দলের লোক আছে তারা আমার কাছে এসে বলে যে অমুক লোকের আণ্ডারে যারা আছে তারা টাকা পাচ্ছে, আমরা পাচ্ছি না। সি. পি. এমের মধ্যেই ১০টা গ্রুপ আছে, যেহেতু আমি অমুক লোকের আণ্ডারে আছি তাই পাচ্ছি না। এই তো অবস্থা, যাদের প্রকৃতপক্ষে প্রয়োজন তারা পাচ্ছে না। আপনারা বলেছেন অডিট সময় মতো করার দরকার, বিগত ২০ বছরে কি অডিট করেছেন, অনেক অজুহাত দেখিয়েছেন। সেই জন্য আমরা বিক্ষোভ জানাচ্ছি। চারি দিকে টাকা নয়ছয় হচ্ছে। বিভিন্ন জায়গায় পঞ্চায়েতের নাম করে আপনারা রাজনীতি করছেন। পঞ্চায়েতের নাম করে টাকা ইনকাম করছেন, সি. পি. এমের নাম কামাবার চেষ্টা করছেন। আমরা পঞ্চায়েত এলাকায় রাস্তাঘাট চাই, স্কুল চাই, জল চাই, আমরা চাই কাজ হোক। এগুলি না হলে নিশ্চয়ই আমরা বিক্ষোভ জানাব। আপনারা পঞ্চায়েতের নামে রাজনীতি ভুলে গিয়ে উন্নতির চেষ্টা করুন এই বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 p.m.]

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় পঞ্চায়েত এবং গ্রামোন্নোয়নের জন্য ৬১২ কোটি ১২ লক্ষ টাকার যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। পঞ্চায়েত সর্ম্পকে যে আলোচনা এখানে হচ্ছে তাতে সবাই একমত হয়ে স্বীকার করেছেন যে পঞ্চায়েত সিস্টেম অত্যন্ত কার্যকর হয়েছে। পঞ্চায়েত সিস্টেম হওয়ার ফলে সোসিও ইকনমিক ডেভেলপমেন্ট গ্রাম বাংলায় বেড়ে গেছে। এমন কি বিরোধীদলের দুইজন মাননীয় সদস্য একথা ভালভাবেই স্বীকার করেছেন। শ্রী সঞ্জীব দাস মহাশয় বলেছেন পঞ্চায়েত সিস্টেম খুব ভাল পদক্ষেপ আবার শ্রী সুকুমার দাস মহাশয় বললেন, পঞ্চায়েতকে বিশ্বাস করি এবং এর শ্রীবৃদ্ধি কামনা করি। সুতরাং এ ব্যাপারে পর্যলোচনা করার দরকার নেই। একথা আমরা স্বীকার করলাম যে এটা খুব ভাল ব্যবস্থা এবং গ্রাম বাংলায় পঞ্চায়েত খুব ভালভাবেই কাজ করছে। পঞ্চায়েত গ্রামোন্নয়নের ক্ষেত্রে একটা বিশেষ পদক্ষেপ। পিছিয়ে পড়া মানুষের কতটা উন্নতি হয়েছে তা উপলব্ধি করলেই বোঝা যাবে। আমরা একটা জিনিস লক্ষ্য করেছি, সোসিও ইকনমিক ডেভেলপমেন্ট এবং অ্যাডমিনিস্ট্রেশন সব কিছুই পঞ্চায়েতের হাতে চলে এসেছে এবং পঞ্চায়েতের মাধ্যমেই সব কিছু হচ্ছে। সুতরাং এটা খুবই ভাল লক্ষ্যণ দেখা যাচ্ছে। কিন্তু এর ফলে অনেক সমালোচনা হয়েছে যে পঞ্চায়েত সমিতির সভাপতির হাতে বেশ কিছু ক্ষমতা দেওয়া হয়েছে এবং সেই ক্ষমতাবলে তিনি সব কিছু

করছেন। কিন্তু একথা ঠিক নয়। তিনি ৫০টি কমিটির সদস্য হয়ে থাকতে পারেন, কিন্তু তিনিই সব এটা ভাববেন না। প্রত্যেকটি ক্ষেত্রে স্থায়ী সমিতি আছে। সেইসব স্থায়ী সমিতির প্রত্যেকটিতে কর্মাধ্যক্ষ আছে। সেই কর্মাধ্যক্ষকে দায়িত্ব দেওয়া আছে। সেখানে যে রেজোলিউশন পাস হয় সেই রেজোলিউশনের উপর ভিত্তি করে সভাপতি কাজ করেন এটা অস্বীকার করার উপায় নেই। এরফলে কাজটা খুবই ভাল হচ্ছে। প্রতিটি ব্লকে এম. এল. এ. যারা আছেন তাদের নিয়ে একটা মনিটোরিং কমিটি হয়েছে। এম. এল. এরা সেই কমিটির এক-একজন মেম্বার। এই মনিটোরিং কমিটি খুব ভালভাবে কাজ করছে। মনিটোরিং কমিটি গিয়ে দেখছে কিভাবে কাজ হচ্ছে, না হচ্ছে। জে. আর. ওয়াই. এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম প্রভৃতি যেসব কাজ হচ্ছে গ্রামবাংলায় আপনারা লক্ষ্য করেছেন—সেই সময় কাজ কতটা এগিয়ে গেছে। আমি দু-একটি কথা সাজেশন আকারে রাখব। এই যে ৪.৯৬ কোটি টাকা ওল্ড-এজ পেনশনের জন্য দেওয়া হয়েছে, সেক্ষত্রে আগে যেখানে ১০০ টাকা ছিল সেটা বাড়িয়ে ২০০ টাকা করা হয়েছে, তারপর বর্তমানে সেটা ৩০০ টাকা করা হয়েছে। কিন্তু এটা কার্যকর হয়নি, খুব অল্প সংখ্যক লোক পাচ্ছে। সুতরাং আমার আবেদন, আরো ২ কোটি টাকা এর সঙ্গে বাড়িয়ে দিয়ে আরো বেশি লোককে এই ওল্ড-এজ পেনশনের আওতায় আনা যায় কিনা দেখবেন। কারণ এখনো বহু মানুষকে পেনশন দিচ্ছেন না। তাদের যদি পেনশন দেওয়া যায় তাহলে খুব ভাল পদক্ষেপ হবে বলে আমাদের বিশ্বাস। দ্বিতীয়ত, ডি. পি. এ. পির টাকা দেওয়া হচ্ছে ড্রটপ্রোণ এরিয়ার জন্য ১.৬০ কোটি টাকা। এই টাকার পরিমাণটা আরো বাড়িয়ে ৩ কোটি টাকা করা যায় কিনা সেটা আপনি একটু বিবেচনা করে দেখবেন। কারণ প্রতি বছরই সুখা হয়। সুতরাং সেইসব জায়গার লোকেরা সুবিধার মধ্যে পড়ে বেশি টাকা না পাবার জন্য। আর এই একটি জিনিস লক্ষ্য করছি, পঞ্চায়েতের কাজ অত্যন্ত বেড়ে গেছে। সুতরাং পঞ্চায়েতে আরো লোকের প্রয়োজন আছে সেইসব কাজ মনিটোরিং করার জন্য। সেই জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন, পঞ্চায়েতের কাজকে আরো ভালভাবে করার জন্য আরো বেশি লোকের প্রয়োজন। এ ছাড়া আর একটা জিনিস দেখছি, ওয়ার্ক কালচার কমে গেছে। ওয়ার্ক কালচার যদি ভাল করা যায় তাহলে প্রোগ্রেস আরো ভালভাবে হবে। আর যেসব সমালোচনা হয়েছে, টাকা-কড়ি নিয়ে গোলমাল হচ্ছে, অডিট হচ্ছে না এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যদি লক্ষ্য দেন তাহলে ভাল হয়। অডিট যেখানে হচ্ছে না সেখানে যাতে হয় সে দিকে মাননীয় মন্ত্রী মহাশয় লক্ষ্য রাখুন। ঈশ্বরচন্দ্র জনচেতনা কেন্দ্রের মাধ্যমে মানুষের চেতনা বোধ বেড়েছে। গ্রাম সংসদগুলিতে যারা আছেন তারা সবাই কিন্তু শিক্ষিত নন, অর্ধ শিক্ষিত মানুষরাও আছেন, সেখানে গ্রাম সংসদগুলি যাতে ভালোভাবে কাজ করতে পারে এবং গ্রামের মানুষরা যাতে তাদের সমস্যাগুলি পঞ্চায়েতের সামনে তুলে ধরতে পারে সে দিকে বিশেষভাবে লক্ষ্য

রাখা প্রয়োজন। গ্রামসংসদগুলি কিন্তু ভালোভাবে চলছে না। আজকে একথা স্বীকার করতেই হবে যে প্রথম ৮/১০ বছর পঞ্চায়েত সিস্টেমগুলি যেভাবে সাফল্যের সঙ্গে কাজ করে যাচ্ছিল, প্রগতি হচ্ছিল আজকে কিন্তু কাজ সেখানে কিছুটা ঝিমিয়ে পড়েছে। সেটা যাতে না হয়, রিভাইটান লাইজ করতে পারে সে দিকে দৃষ্টি দেওয়া দরকার। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানিক মণ্ডল ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী দৌলত আলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় পঞ্চায়েতমন্ত্রী এখানে যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাটমোশনগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এটা খুবই আনন্দের কথা যে সরকারি বেঞ্চের বন্ধুরা প্রায় স্বীকার করেছেন যে ক্ষমতার উৎস বন্দুকের নল নয়, ক্ষমতার উৎস হচ্ছে পঞ্চায়েতিরাজ বা গ্রাম পঞ্চায়েত। এই পঞ্চায়েতিরাজের যিনি প্রতিষ্ঠাতা সেই জাতীয় জনক মহাত্মা গান্ধীর কথা ওরা স্মরণ করেছেন। ভারতবর্ষের মতন রাষ্ট্রে মহাত্মা গান্ধী বলেছিলেন যে টয়েলিং ম্যাস থেকে লিডারশিপ গ্রো করবে। এই টয়লিং মাসকে যারা সাপোর্ট করবেন বলেছিলেন কার্য ক্ষেত্রে আজকে কিন্তু দেখা যাচ্ছে যে ডিক্টেটারশিপ, অব দি পলেতারিয়েত সিস্টেমকেই মনে প্রানে তারা স্বীকার করছেন এবং সাধারণ মানুষের উপর অত্যাচার করছেন। আজকে আমি সরকারি দলের বন্ধুদের জিজ্ঞাসা করব, এই প্রতিদিন এখানে তারা বলছেন জল পাচ্ছি না, বিদ্যুৎ পাচ্ছি না, রাস্তাঘাট নেই, খাল কাটার ব্যবস্থা হচ্ছে না এই যেখানে অবস্থা সেখানে তাহলে আমাদের কাটমোশনগুলিকে আপনাদের সমর্থন করতে বাধা কোথায়? আপনারা অনেকেই স্বীকার করেছেন যে পঞ্চায়েত ব্যবস্থাপনা একটা আন্দোলন বা সংগ্রাম এবং তার রূপরেখা তৈরি হয়েছিল ১৯৭৩ সালে, আজকে সেই পঞ্চায়েত নিয়ে আপনারা অনেক বড় বড় কথা বলছেন কিন্তু জানবেন এর রূপরেক্ষা তৈরি করেছিলেন কংগ্রেসই এবং তা এখনও পরীক্ষার মধ্যে দিয়ে চলেছে। আপনারা বলেন গ্রামে জোতদার, পুঁজিপতি আছে আবার আমরা চাষীরাও আছি, গরিব ক্ষেতমজুররাও আছেন, মহিলা, শিশু সকলেই আছে, তাদের উন্নয়নের জন্য পঞ্চায়েতি রাজের মাধ্যমে যে গ্রাম উন্নয়নের কাজ চলছে সেখানে আপনারা অনেক গালভরা কথা বলছেন যে গ্রামে গ্রামান্তরে স্বয়ংভরতা এসেছে। আমার প্রশ্ন, আজকে তাহলে গ্রামে গ্রামে হাহাকার কেন? কেন বি. পি. এল. তৈরি করার জন্য দলবাজি চলছে?

[4-50 – 5-00 p.m.]

কেন আপনারা পভাটি লাইনের নিচে তাদের সীমাবদ্ধ করেছেন, সেখানে সীমায়িত

রেখে করছেন না? আজকে যদি গ্রামীন অর্থনীতি স্বয়ম্ভর হত তাহলে এখনও শ্রমিকের ন্যূনতম মজুরি নিয়ে আপনারা চিৎকার করতেন না। আপনারা বলেন যে আপনারা শ্রমিকের মূল্য দেন। সেই শ্রমিক এবং কৃষি মজুরির জন্য ন্যূনতম শ্রমের যে মূল্য সেটা যথাযথ ভাবে আপনারা দিতে পারছেন না। সেটা আপনারা খোলসা করে বলতে পারছেন না। আমরা জানি যে, আজকে গ্রামে কৃষকরা বঞ্চিত, শ্রমিকরা বঞ্চিত। আজকে এখানে অনেক বন্ধুরা বার্ধক্য ভাতা সম্পর্কে বললেন। কিন্তু আপনারা বার্ধক্য ভাতা দিতে পারছেন না, বিধবা ভাতাও দিতে পারছেন না। মন্ত্রী মহাশয় মাতৃত্বের প্রতি সহানুভূতি দেখিয়ে একটা ভাতা বহাল করেছিলেন, সেটাও হচ্ছে না। এই জহর রোজগার যোজনা কিসের জন্য? সমাজে যারা অর্থনৈতিক দিক থেকে অনুন্নত তাদের আর্থিক উন্নয়নের জন্য এই জহর রোজগার যোজনা। এই জওহর রোজগার যোজনার ক্ষেত্রে আমাদের দল যে কর্মসূচি নিয়েছিল, সেই কর্মসূচির মধ্যে ছিল শ্রমিক শ্রম দান করে কিভাবে সে বাঁচতে পারে তার ব্যবস্থা করা, বেকার সমস্যার সমাধান করা। আমরা এই কর্মসূচির মধ্যে দিয়ে গ্রামপঞ্চায়েতের মাধ্যমে যারা শ্রমিক, যারা মজুর তাদের গাড়ি দেবার ব্যবস্থা করেছি, বেকার যুবকদের নানা রকম সায়েন্টিফিক যন্ত্রপাতি দিয়ে স্বয়ম্ভর করার চেষ্টা করেছি। আপনাদের সময়ে সেগুলি বন্ধ করে দিয়েছেন। আপনাদের সময়ে সেলফ এমপ্লয়মেন্ট প্রোগ্রাম কি ভাবে চলছে? জওহর রোজগার যোজনাকে আপনারা কুক্ষিগত করেছেন। আপনারা বলছেন যে, এন. ডব্লু. এস স্কীম এত করে তৈরি করেছেন। কিন্তু তার বাস্তবতা কোথায়? এতে গ্রামের মানুষ উপকৃত হচ্ছে না। কজন বন্ধু বললেন যে, বাস্তবতা বোধ, চেতনায় উদ্বুদ্ধ হয়ে এই পঞ্চায়েতকে বিচার করা দরকার। এই বিচার করতে গিয়ে একটা ছোট উদাহরণ আমি এখানে দিচ্ছি। ডায়মণ্ড হারবার বিধান সভা কেন্দ্রে দুটা ব্লক আছে। ডায়মণ্ড হারবার এক নম্বর ব্লকে পঞ্চায়েত সমিতি এত গায়ের জোরে কাজ করছে যে ওয়ার্ক অর্ডার নেই তবু সেখানে কাজ করছে। বি. ডি. ও সাহেব টাকা দিতে চাচ্ছেন না। সি. পি. এম থেকে সেখানে মিছিল করা হচ্ছে, ডেপুটেশন দেওয়া হচ্ছে। সেখানে কোনও খাল কাটা হয়নি অথচ ৮০ হাজার টাকা হয়েছে বলে দেখানো হয়েছে, কোনও ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়া হয়নি। এই ব্যাপারে অভিযোগ করা হয়েছে, ইনকোয়ারী করা হয়েছে, কিন্তু কিছুই হয়নি। এটাকে কি পঞ্চায়েতরাজ বলে? আপনারা পঞ্চায়েত রাজ না করে দুর্নীতিরাজের সৃষ্টি করেছেন, গুণ্ডারাজের সৃষ্টি করেছেন। আপনারা তৃণমূল স্তরে পঞ্চায়েতের কথা বলেছেন। তা যদি হয় তাহলে তৃণমুল স্তর থেকে তার নির্দেশ আসবে, নট ফ্রম দি রাইটার্স। আপনারা গ্রাম সংসদ তৈরি করতে চাচ্ছেন। কিন্তু গ্রামের সব মানুষকে নিয়ে তৈরি করতে পারেননি। আপনারা গায়ের জোরে ৬ জনকে বাছাই করে কোনও রকমে তৈরি করে দিচ্ছেন, এই রকম অভিযোগ আছে। আর একটা কথা মন্ত্রী মহাশয়কে বলছেন যে, আপনি এত বৈষম্যমূলক

আচরণ করছেন কেন? আজকে যেখানে কংগ্রেসের পঞ্চায়েত সমিতি আছে সেখানে দেখা যাবে যে তাদের হাতে দিয়ে কোনও বড়বড় কাজ হবেনা। বড় বড় রাস্তার কাজ তারা করতে পারবেনা। সেগুলি করবে জেলা পরিষদ। আর সি. পি. এম পরিচালিত যে পঞ্চায়েত সেখানে তারা সেই সব কাজ করবে। এটাকে কি ক্ষমতার বিকেন্দ্রীকরণ বলে, এটাই কি সাফল্যের নমুনা? আপনারা মুখে গণতান্ত্রিক পদ্ধতি, মূল্যবোধ, মর্যাদা ইত্যাদি বড় বড় কথা বলেন, আর কাজের সময়ে অন্য জিনিস করেন। আপনাদের এই ধরনের কাজের ফলে মানুষের মধ্যে একটা ফ্রাস্টেশন এসেছে। আজকে এম. এল. এ.-দের সেখানে কোনও ইনিসিয়েটিভ নেই, কোনও এম. এল. এ সেখানে গিয়ে কিছু করতে পারছে না। দুঃখ পাওয়ার কোনও কারণ নেই; আপনাদের আর কোনও উৎস নেই, আপনাদের উৎসাহ হচ্ছে পঞ্চায়েত ব্যবস্থায়। আপনারা এটা স্বীকার করেছেন বলে ধন্যবাদ জানাই। এই পঞ্চায়েত ব্যবস্থার মূল ধারণাটা কিন্তু কংগ্রেসের। তার মধ্যে দাঁড়িয়ে আপনার ২০ বছরে বিধবা ভাতা দিতে পারছেন না, ওল্ডয়েজ পেনশন দিতে পারছেন না, অন্যদিকে রেশনের গম, বন্যা-খরার রিলিফের চাল-গম আপনাদের টিম দলের ক্যাডাররা হজম করেছে। আপনারা যারা টয়েলিং মাস ছিলেন তারা আজকে দুর্নীতি করছেন এবং সেটা পঞ্চায়েতি ব্যবস্থার মাধ্যমে। এরফলে পঞ্চায়েতের ভাল দিকটা আপনাদের মাধ্যমে লোপাট হয়ে যাচ্ছে সেজন্য দুঃখের সঙ্গে বলতে চাই, আপনারা পঞ্চায়েতিরাজকে দুর্নীতিরাজে পরিণত করেছেন, আপনারা পঞ্চায়েতিরাজকে গুণ্ডারাজে পরিণত করেছেন। সুতরাং যারা গুণ্ডারাজকে উৎসাহ দেন তাদের বাজেটকে আমরা সমর্থন করতে পারি না। বাড়তি কাজ হিসাবে মৎস্য, কৃষি এবং প্রাণীসম্পদ বিকাশের জন্য ৭৮ লক্ষ টাকা চেয়েছেন। কিন্তু পঞ্চয়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে মৎস্য চাষ বা প্রাণী সম্পদ বিকাশের ক্ষেত্রে কি সাফল্য আপনারা দেখিয়েছেন? সেখানে বঞ্চিত করেছেন মানুষকে। বাজেটে একটা স্যুইট কোটিং দিয়ে মানুষকে বঞ্চনা এবং প্রতারণা করেছেন, অর্থনৈতিক উন্নয়নের নাম করে অর্থ লুটে নিয়েছেন। কাজেই, এরজন্য যারা দায়ী তাদের বাজেটকে আমরা সমর্থন করতে পারি না। এখানে গঙ্গা কল্যাণ যোজনার কথা বলা হয়েছে। এখানে আমার অনেক ফ্রেণ্ড রয়েছেন ট্রেজারী বেঞ্চে। আপনারাই বলুন তো, এই প্রকল্পে আপনারা কত টাকা পেয়েছেন? কিছুই পাননি,। তারজন্য এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করলাম। ধন্যবাদ।

**শ্রী মানিক মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত এবং গ্রাম উন্নয়ন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন তাকে আমি সর্বতোভাবে সমর্থন করছি এবং বিরোধী বন্ধুদের আনা কাট মোশানের বিরোধিতা করে দু চারটি কথা বলছি। বিরোধী সদস্যগণ বলেছেন যে, ব্রিটিশ আমলে পঞ্চায়েত ছিল, কংগ্রেস রাজত্বেও পঞ্চায়েত ছিল, এখনও পঞ্চায়েত আছে এবং ভবিষ্যতেও পঞ্চায়েত থাকবে।

এর আগে পঞ্চায়েত ছিল ঠিক, কিন্তু কি ধরণের পঞ্চায়েত ছিল? ১৯৮০ সালে চৌকিদারী পঞ্চায়েত ছিল এবং চৌকিদাররা তখন শাসন-ব্যবস্থা পরিচালনা করত। তখন নির্বাচন ছিল না। ১৮৮৫ সালে বঙ্গীয় স্বায়ত্ব শাসন আইন অনুযায়ী ইউনিয়ন বোর্ড গঠিত হয়েছিল। সেখানে সকলের ভোটাধিকার ছিল না। ওঁরা মহাত্মা গান্ধীর কথা বলছিলেন, কিন্তু তাঁর কথাকে গুরুত্ব না দিয়ে ফোর্ট ফাইণ্ডেশনকে গুরুত্ব দিয়ে স্বাধীনতা লাভের পর কম্যুনিটি ডেভেলপমেন্ট চালু করলেন এবং জনগণ থেকে বিচ্ছিন্ন আমলামুখী একটা ব্যবস্থা গড়ে তুললেন। তারপর বলবন্ত রাও কমিটির নির্দেশে নির্বাচন করলেন। ১৯৬১ সালে প্রথম পঞ্চায়েতি ব্যবস্থার উদ্বোধন করলেন প্রাক্তন প্রধান মন্ত্রী পণ্ডিত জওহরলাল নেহেরু, সেটা রাজস্থানে, কিন্তু সেখানে সকলের অধিকার ছিল না ভোট দেবার। সেই পঞ্চায়েতের অর্থ যে জনগণের হাতে ক্ষমতা দেওয়া নয় অনেকেই সেটা স্বীকার করেছিলেন তারপর ১৮ বছর ধরে পঞ্চায়েত নির্বাচন করেননি ওরা। তখনও পঞ্চায়েত ছিল। একজন রোগীকে মুমূর্ষু রোগীকে ডায়ালিসিস দেওয়া হচ্ছে, অক্সিজেন দেওয়া হচ্ছে, স্যালাইন দেওয়া হচ্ছে।

[5-00 – 5-10 p.m.]

ঠিক এই ধরনের পঞ্চায়েত ব্যবস্থা ওঁরা গড়ে তুলেছিল। সাধারণ মানুষ এই ধরনের পঞ্চয়েত ব্যবস্থা চায় না। ওনাদের নিশ্চয়ই মনে আছে ১৯৭৭ সালে এখানে ক্ষমতার পরিবর্তন ঘটল। ১৯৭৮ সলে পঞ্চায়েত নির্বাচনের নির্দেশ দেওয়া হল। অশোক মেহেতা কমিটি রাজ্যের বামফ্রন্ট সরকারকে নির্বাচন করতে বলল এবং সেই নির্বাচন দলীয় প্রতীকের ভিত্তিতে হয়েছিল। সেই সময় ওনারা আপত্তি করেছিলেন এবং বলেছিলেন যে পঞ্চায়েত স্তরে দলীয় প্রতীক হিসাবে নির্বাচন হবে না। এখন ওনারা সেটা মেনে নিয়েছেন, দলীয় প্রতীক নিয়ে লড়াই করছেন। মাঝে মাঝে ওনারা আবার কোথাও কোথাও বি.জে.পি.-র সঙ্গে আসন ভাগাভাগি করছেন। আবার কখনও নির্বাচন যাতে না হয় তার জন্য কোর্টের দ্বারস্থ হয়েছেন। গত বিধানসভা নির্বাচনে বি.জে.পি.-র ভয় দেখিয়ে নির্বাচন করতে বাধা দিয়েছিলেন। তারপর নিরপেক্ষ ভাবে নির্বাচন হয়েছে, ওনারা আটকাতে পারেননি। আমরা দেখেছি ওনারা ক্ষমতায় এসে কেরালা ত্রিপুরা এবং পরবর্তীকালে উড়িষ্যায় পঞ্চায়েত ভেঙ্গে দিয়েছিল। কিন্তু তারপরে ওনারা কোনও নির্বাচন করেননি। ওনারা যে রাজ্যে আছেন সেখানে পঞ্চায়েত নেই। কিন্তু দিল্লিতে যখন দেশ বিদেশ থেকে লোক আসে আমাদের দেশের পঞ্চায়েত সিস্টেম দেখতে তখন তাঁরা পাঠিয়ে দেন পশ্চিমবাংলায়। এর কারণ হল পশ্চিমবাংলায় উন্নততর পঞ্চায়েত ব্যবস্থা গড়ে উঠেছে। এখানে বিরোধী পক্ষের সদস্যরা বললেন যে রাজীব গান্ধী মহিলাদের জন্য রিজারভেশন করেছিলেন। ওনারা কি জানেন না ৬৪তম সংবিধান সংশোধন প্রস্তাব

সেটা ভুলেই নষ্ট হয়ে গেছে? ৭৩তম সংবিধান সংশোধন ১৯৯৩ সালে যখন হয়েছে তখন আমাদের রাজ্যে গ্রামাঞ্চলের গরিব মানুষের অধিকার ফিরে এসেছে। স্থানীয় সম্পদকে ব্যবহার করে জনগণের উদ্ভাবনী শক্তিকে কাজে লাগিয়ে পরিকল্পনার রচনা করা হয়েছে এবং সেটা রূপায়িত করা গেছে। গ্রামে সম্পদ সংগ্রহ করে তার বিকেন্দ্রীকরণের ব্যবস্থা করে সারা ভারতবর্ষের মধ্যে একটা নজির সৃষ্টি করেছে। পশ্চিমবাংলার পঞ্চায়েত ব্যবস্থা তাই আমাদের কাছে একটা গর্বের বিষয় হয়ে দাঁড়িয়েছে। তাই আমি বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে বাজেট প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের পঞ্চায়েত এবং গ্রাম উন্নয়ন দপ্তরের মন্ত্রীদ্বয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং কংগ্রেস বন্ধুদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। স্যার, আজকে বিতর্ক সভায় আমাদের বিরোধী দলের বন্ধুরা নানা ভাবে একটা কথাই বলার চেষ্টা করেছেন যে এখানে পঞ্চায়েতে শুধু দুর্নীতি হচ্ছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই, এই কংগ্রেস দলটার বয়স ১১২ বছর হল। ওনারা বলেন যে এই কংগ্রেস দল স্বাধীনতা এনেছে। আজকে ১১২ বছরের একটা পার্টি, তার যাঁরা প্রতিনিধি, তাঁরা এখানে যে ভাবে আলোচনা করলেন তাতে তাঁরা এত বেহিসাবি পথে হাঁটবেন, আমি একজন বিধানসভার নূতন সদস্য হিসাবে আশা করতে পারি না। আজকে পঞ্চায়েতের নানা দিক আছে। গ্রামাঞ্চলের কাজের মধ্যে দিয়ে সাধারণ মানুষের জীবন যাত্রার মান পরিবর্তন এবং অন্যান্য বিষয়ে পরিবর্তন এনে কাজকে কিভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় সেই সমস্ত বিষয় ছাঁটাই প্রস্তাবের মধ্যে আনা উচিত ছিল। পঞ্চায়েত স্বশাসিত সংস্থা, গান্ধীজীর কথা বলেছেন এবং আরও অনেক কথা বলেছেন। স্বশাসনের কথা বলছেন কিন্তু সেটা আরও জোরদার করার জন্য স্বশাসনের আরও যে সমস্ত দিক আছে সেই অধিকারকে যাতে আরও সুপ্রতিষ্ঠিত করা যায় সেই ব্যাপারে ছাঁটাই প্রস্তাব আনতে পারতেন। বিভিন্ন সময় কংগ্রেসি বন্ধুরা মেনশন করতে গিয়ে বলেন এই হয়েছে আরও দরকার, বিদ্যুৎ দরকার রাস্তাঘাট দরকার পানীয় জল দরকার, বলেন যে এই বিষয়ে আলোচনা হওয়া উচিত। কিন্তু রাজ্যের স্বাধিকারের কথা তো কিছু বলেন না? শুধু বলেন যে এখানে নাকি দুর্নীতি হচ্ছে।

আমি তাই বলছি, এটা আমরা পড়ে জেনেছি এবং শুনেছি যে, আমাদের জাতির জনক হচ্ছেন মহাত্মা গান্ধী। আর দুর্নীতির জনক কে, দুর্নীতির জনক হল এই কংগ্রেস। আজকে যখন ভারতের নতুন প্রজন্মের ইতিহাস লেখা হবে, তাতে একদিকে যেমন গান্ধীজীর নাম লেখা আছে দেখা যাবে, তেমনি পাশাপাশি এটাও লেখা থাকবে দুর্নীতির

জনক কংগ্রেস। গ্রাম বাংলায় আমাদের একটা কথা আছে, শকুনের চোখ ভাগাড়ের দিকে যায়। তেমনি এদের চোখও ভাগাড়ের দিকে যায়। এরা উন্নয়নের দিকগুলো দেখতে পাচ্ছে না। শুধু দুর্নীতির কথাই বলছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ জানাব এইজন্য যে, আমরা এমন একটা অবস্থার মধ্যে দিয়ে হাঁটছি যেখানে আমাদের দেশের সর্বোচ্চ ক্ষমতার অধিকারী যিনি ছিলেন, সেই প্রধানমন্ত্রী দুর্নীতির দায়ে তিহার জেলে যাচ্ছেন। এই দুর্নীতি যেটা এরা সৃষ্টি করেছে তার বাতাবরণ প্রাচীর দিয়ে আটকানো যাবে না। তার প্রভাব এখানেও আসতে পারে। তার প্রতিরোধের জন্যই এখানে পঞ্চায়েত করা হয়েছে। এখানে তাই অশোক মেহেতা কমিটির আগেই পঞ্চায়েতের নির্বাচন হয়েছে। সরাসরি প্রতীক নিয়ে নির্বাচন ভারতবর্ষের আর কোথাও হয়নি যেমন, তেমনি প্রতিরোধ তৈরির জন্য জেলা স্তরে জেলা কাউন্সিল তৈরি হয়েছে। সেখানে বিরোধী দলের একজন চেয়ারম্যান হবেন। তাঁকে গাড়ি দেওয়া হয়েছে। তিনি পঞ্চায়েতের কাগজপত্র সরেজমিনে দেখতে পারেন, সেই অধিকার তাঁকে দেওয়া হয়েছে। পশ্চিমবাংলার গ্রাম সংসদের বছরে দুবার করে সভা হয়। যা যা কাজ পঞ্চায়েতে হচ্ছে এবং আগামী বছরে কি কি কাজ হবে তা সভায় আলোচনার মধ্যে দিয়ে উঠে আসে। আরও যেটা করা হয়েছে, পশ্চিমবাংলার বিভিন্ন ব্লকে ভিজিলেন্স কমিটি এবং মনিটরিং কমিটি তৈরি হয়েছে। ভারতবর্ষের আর কোনও রাজ্যে এটা তৈরি হয়েছে? আমাদের নির্বাচন কমিশনের দ্বারা যে সমস্ত দল অনুমোদিত, বিধানসভায় সেই দলের যেসব এম.এল.এ. আছেন তাঁরা বাদে, সেই দলের লোককে সরাসরি যুক্ত করা হয়েছে পঞ্চায়েত স্তরের সমিতি স্তরে এবং জেলায়। এটা গণতন্ত্র নয়? অতএব দুর্নীতির যে কথা বলছেন তা কেবল সামনে পঞ্চায়েত নির্বাচন আসছে, সেজন্য মানুষের চিন্তা ভাবনাকে দূরে সরিয়ে দেবার জন্য বলছেন এবং এইজন্য এই পবিত্র সভাকে ব্যবহার করছেন। আমি এর নিন্দা করছি। পশ্চিমবাংলায় যে পঞ্চায়েতের নির্বাচন হয়েছে, সেখানে ৮৫ ভাগ মানুষ নির্বাচনের সঙ্গে যুক্ত হয়েছেন। এর মাধ্যমে সরকার বিকেন্দ্রীকরণ করতে চাইছেন। সেজন্য আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ১৯৭৭ সালে সরকারে এসে বলেছিলেন, আমরা রাইটার্স বিল্ডিংসে বসে সরকার চালাতে চাই না। আমরা গ্রামবাংলার মানুষের সঙ্গে আলোচনা করে সরকার চালাতে চাই। আর সেইজন্যই এই গ্রাম পঞ্চায়েত। আমরা গ্রামাঞ্চলের মানুষের সব সমস্যার সমাধান করে দিয়েছি এই দাবি কখনও করি না। তবে মানুষের জীবনে মূলত যে সমস্যা ছিল, খাওয়া পরার সমস্যা, আজকে আর সেটা দেখা যায় না। আজকে পশ্চিমবাংলার মানুষকে খাবারের জন্য কলকাতার রাজপথে আসতে হয় না। কিন্তু ইতিহাস কি বলে? ইতিহাস বলে, ১৯৫৯ সালের ৩১শে আগস্ট হাজার হাজার মানুষ খাবারের জন্য আন্দোলন করেছিলেন। সেদিন ৮০ জন মা-বোনকে গুলি চালিয়ে কলকাতার রাজপথকে লাল করে দেওয়া হয়েছিল। এই তো ইতিহাস, যা ওরা রচনা করেছিল। কিন্তু

এখানে পঞ্চায়েত তৈরি হবার পরে পঞ্চায়েতের মাধ্যমে, পঞ্চায়েত সমিতির মাধ্যমে ১০ লক্ষ ৫ হাজার একর জমি ২৩ লক্ষ ৫৩ হাজার মানুষের মধ্যে বিলি করা হয়েছে। ১৫ লক্ষ লোক বর্গা জমিতে চাষ করতেন। তাঁরা যখন তখন উচ্ছেদ হয়ে যেতেন। তাঁদের সার্টিফিকেট দেওয়া হয়েছে। কংগ্রেস আমলে ২০।২৫ ভাগ জমি সেচ সেবিত ছিল। পঞ্চায়েতের মাধ্যমে বিভিন্ন ক্ষেত্রে টাকা দিয়ে নানা ক্ষুদ্র সেচের ব্যবস্থা করেছে এই বামফ্রন্ট সরকার।

[5-10 – 5-20 p.m.]

৫৫-৬০ ভাগ জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে এবং শুধু সেচের ব্যবস্থা হয়েছে তাই নয়, এর দ্বারা জমির মালিকরা উপকৃতও হচ্ছে। এলাকার মানুষেরা নানাভাবে কাজের সঙ্গে যুক্ত হচ্ছে। আমি একটা পরিসংখ্যান দিচ্ছি কৃষির ব্যাপারে—১৯৯৩-৯৪ সালে একটা সমীক্ষা পশ্চিমবঙ্গে হয়েছিল তাতে দেখা গেছে যে, কৃষিতে যারা কাজ করেন তাদের ৩০ হাজার ৭৯৯ কোটি টাকা লাভ হয়েছে। ১৯৯৪-৯৫ সালে সেই আয়ের উৎস আরও বেড়েছে। হাঁস, মুরগি পালন, দুগ্ধজাত দ্রব্য, মৎস্য উৎপাদন গত বছরের তুলনায় বেড়েছে। এর দ্বারা ৩ হাজার ৪০৫ কোটি টাকা বেড়েছে। এইভাবে মানুষের অর্থনৈতিক অবস্থার পরিবর্তন এসেছে। মানুষ আজকে গ্রামে খেতে পাচ্ছি না বলে হাহাকার করে না। সেই জায়গায় পঞ্চায়েতের লোকেরা বিদ্যুতের জন্য দাবি জানায়। ওই কংগ্রেসি বন্ধুরা যখন বিধানসভা এবং পঞ্চায়েতের নির্বাচনে গ্রামে গঞ্জে মিটিং করতে যান তখন গ্রামের লোকেরা বিদ্যুতের দাবি করেন। এর থেকেই বোঝা যায় যে উন্নতি হয়েছে, তবে এটাই যথেষ্ট নয়। তারজন্য পশ্চিমবঙ্গের সর্বস্তরের মানুষকে ঐক্যবদ্ধ ভাবে এগিয়ে যাওয়া দরকার। আজকে পশ্চিমবঙ্গে যে পঞ্চায়েতে এত উন্নতি করেছে এটাতে তো আপনাদের সবারই গর্ব হওয়ার কথা যে, যে মানুষেরা আগে শুধু খাবারের কথা বলতেন, তারা এখন বিদ্যুতের কথাবার্তা বলছেন। বামফ্রন্ট সরকার আসার আগে এইসব পঞ্চায়েতের কাজগুলো দেখতে হলে অনুবীক্ষণ যন্ত্রের সাহায্যে দেখতে হত, মাইক্রোস্কোপের সাহায্যে দেখতে হত। আজকে সেখানে পঞ্চায়েতের কাজ দেখবার জন্য বিদেশ থেকে লোক আসছে। বিদেশি গবেষকরা এখানে আসছে। কিছুদিন আগে মেদিনীপুরের বুকে দাঁড়িয়ে নম চমস্কি নামে বিদেশি একজন পশ্চিমবঙ্গে পঞ্চায়েত রাজ সম্পর্কে বলেছেন যে এখানে সবচেয়ে ভাল পঞ্চায়েতি ব্যবস্থা প্রতিষ্ঠিত হয়েছে। তারপরে কয়েকদিন আগে খবরের কাগজে বেরিয়েছে যে, হাবার্ড ইউনিভার্সিটির ডঃ অমর্ত্য সেন পশ্চিমবঙ্গের ভূমি সংস্কার এবং পঞ্চায়েত ব্যবস্থার ভূয়সী প্রশংসা করেছেন। আজকে পশ্চিমবঙ্গে বিরোধী পক্ষে যারা রয়েছেন তারা কেবলই দুর্নীতির গন্ধ পাচ্ছেন। আমি শুধু তাদের বিনীত ভাবে বলতে চাই যে, পশ্চিমবঙ্গে আজকে যে মানুষের

জীবনযাত্রার মানের উন্নতি ঘটেছে সেটা কি এমনি হয়েছে? পঞ্চায়েতের হাতে যে ক্ষমতা দেওয়া হয়েছে, সেই ক্ষমতার মধ্যে থেকে যে আর্থিক ক্ষমতা পঞ্চায়েত অর্জন করতে পেরেছে তার দ্বারাই এই উন্নতি সম্ভব হয়েছে। সেইজন্য রাজ্যের বেশি করে স্বাধিকার দরকার, যাতে করে আরও বেশি আর্থিক উন্নতি করতে পারে। দিল্লির সরকার আমাদের অর্জিত ট্যাক্স ৪-৫ হাজার টাকা নিয়ে চলে যাচ্ছে অথচ ফেরৎ দিচ্ছে মাত্র ৬০০-৭০০ টাকা। সেখানে রাজ্যের নিজস্ব যে জেলাগুলো আছে তার থেকে এবং অন্যান্য দিক থেকে যদি ৭৫ ভাগ টাকা রাজ্যগুলোর হাতে দেওয়া হয় তাহলে পশ্চিমবঙ্গ আরও উন্নতি সাধন করতে পারবে। সেই কারণে আমাদের এই দাবি বা আন্দোলন আরও দৃঢ় করতে হবে যে আমাদের আরও বেশি করে আমাদের দেয় অর্থ দেওয়া হোক, তাতে আমাদের আরও উন্নতি হতে পারবে। সেইদিক থেকে আপনাদের সকলের সহযোগিতা দরকার এই কথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন এবং একই সঙ্গে বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের পঞ্চায়েত এবং গ্রামোন্নয়ন ভারপ্রাপ্ত মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় যে ১৯৯৭-৯৮ সালের ব্যয় বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করে আমাদের আনীত কাট মোশনকে সমর্থন করে গুটি কয়েক কথা বলতে চাই। আজকে শুধু বিরোধী দলে আছি বলেই বিরোধিতা করছি না, কতকগুলো প্রমাণ আছে বলেই বিরোধিতা করছি, সেই কথাগুলো আপনাদের যদি পছন্দ না হয় আপনারা সেগুলো ডাস্টবিনে ছুঁড়ে ফেলে দেবেন। এখানে অনেকেরই বক্তব্য শুনলাম, মহাত্মা গান্ধী বলেছিলেন যে, ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামোকে মজবুত করতে গ্রামের মানুষদের উন্নয়ন ঘটাতে এবং ভারতবর্ষকে মজবুত করতে হলে পঞ্চায়েত রাজ তৈরি করুন।

গত ২০ বছরে বামফ্রন্ট এর আমলে—অনেক বক্তারা বললেন—পঞ্চায়েতের মাধ্যমে গ্রাম বাংলায় অনেক উন্নয়ন ঘটেছে। এই ব্যাপারে আমি একটা ছোট্ট নিবেদন আপনার কাছে করতে চাই, ২০ বছর আগে যে পশ্চিমবাংলায় গরিব মানুষের গায়ে জামা ছিল না, তাদের কি নূতন করে জামা হয়েছে? যে গ্রামের মানুষের পায়ে স্যান্ডেল ছিল না, তাদের পায়ে কি স্যান্ডেল পড়েছে? যে গ্রামের মানুষের ঘর বাড়ি ছিল না, তাদের কি নূতন করে ঘর বাড়ি হয়েছে? যে গরিব মানুষের গ্রামে ভাঙ্গা বাড়ি ছিল, সেইগুলি কি নূতন হয়েছে। যে গ্রামের মানুষের কাঁচা বাড়ি ছিল, সেইগুলি কি পাকা হয়েছে? যদি হয়ে থাকে তাহলে সত্যিকারের পশ্চিমবাংলার ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে উন্নয়ন হয়েছে। যদি বলি এই ২০ বছর ধরে পশ্চিমবাংলার পঞ্চায়েতের মাধ্যমে গরিব মানুষের গায়ে জামা দিতে পারেননি, পশ্চিমবাংলার যে সমস্ত গরিব মানুষ আছে তাদের

অর্থনৈতিক মানোন্নয়ন ঘটাতে পারেনি, মধ্যবিত্ত লোকেদের সুবিধা কিছু হয়নি, যারা ধনী মানুষ তাদের অসুবিধা হয়নি, যারা চাকরিজীবী মানুষ তাদের অসুবিধা হয়নি। কিন্তু গরিব মানুষ গরিব থেকে গেছে, তাদের নূতন করে কিছু হয়নি। তাই পরিষ্কার করে বলতে চাই, আজকে এই কারণেই এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করছি। আপনারা যতই পরিসংখ্যান দিন না কেন আমরা গ্রামের মানুষ যারা তারা দেখতে পাচ্ছি যে গ্রামে মানুষ বাস করে যেখানে টালির বাড়ি ছিল তা পাকা হয়েছে, যেখানে দুই তলা ছিল সেখানে ৪ তলা হয়েছে, কিন্তু বাগদি পাড়ায়, লাট পাড়ায়, মাল পাড়ায় যে কাঁচা বাড়ি ছিল, তা কাঁচাই আছে। সেখানে যাদের গায়ে জামা ছিল না, তাদের গায়ে জামা আজও নেই। আজকে তাই পরিষ্কার করে বুঝতে হবে, আপনার কাছে আমাদের নিবেদন, তিনটি পয়েন্ট আউট করে বলব, পশ্চিমবাংলায় পঞ্চায়েতের জন্য যে বরাদ্দ পেশ করেন, এই বামফ্রন্ট সরকারের আমলে যদি তার অর্দ্ধেক টাকায় কাজ হত, পশ্চিমবাংলার মানুষ তাহলে সোনার উপর দিয়ে হেঁটে যেত। এই টাকা কোথায় গেল? ঐ গ্রাম পঞ্চায়েতের টাকায় কি হয়েছে, আপনাদের পার্টি অফিস হয়েছে, পঞ্চায়েত অফিস হয়েছে, জেলা পরিষদের টাকায় আলিমুদ্দিন স্ট্রিট-এ পার্টি অফিস হয়েছে। গরিব মানুষের মানোন্নয়ন হয়নি। সেটাও আপনারা জানেন। আমি পরিষ্কার করে বলতে চাই, গ্রাম বাংলার মানুষের উন্নয়ন করব বলে পার্টি ফান্ড বাড়িয়েছেন, পার্টি অফিস করেছেন। যারা পার্টির নেতৃত্ব দিতেন, পার্টি করতে করতে কুঁজো হয়ে গিয়েছিল, বর্তমানে তাদের চেহারা তেল চকচকে হয়েছে। বিড়ি ফেলে দিয়ে সিগারেট খাচ্ছে। পঞ্চায়েতের টাকায় পঞ্চায়েতের মানুষের কিছু করতে পারেননি। যদি বলেন কিছু করতে পেরেছেন তাহলে বলব, পঞ্চায়েত সমিতিগুলিতে অডিট করার ব্যবস্থা করুন। এমন অডিট করুন, তাতে সি.পি.এম. নয়, বি.জে.পি. নয় যে কোনও রাজনৈতিক দলের প্রধান বা সভাপতি হোক না কেন তাদের কে জেলে পড়ার ব্যবস্থা নিন, তাহলে খুশি হব। আশা করব আপনি সত্যিকারের মানুষের জন্য কিছু করতে চাইছেন, পার্টির জন্য নয়। যদি অডিট ঠিকমতো না করেন তাহলে আমরা বিধানসভার সদস্য হিসাবে কি করতে পারি সেটা ভাবতে হবে। যেখানে আপনাদের দলের পঞ্চায়েত সমিতি আছে সেখানে দেখছি সমুদ্র সংস্কার করার নামে, পুকুর সংস্কার করার নামে লক্ষ লক্ষ টাকা নয়ছয় হচ্ছে, স্পটে গিয়ে দেখা যাবে কোথাও হয় সামান্য জমি জায়গাও নেই, কোথাও আবার একটা আংটি গাড়ার মতো জায়গার সংস্কারের নামে লক্ষ লক্ষ টাকা অ্যালটমেন্ট হচ্ছে। তাই আপনার কাছে নিবেদন করছি, পঞ্চায়েতগুলিতে অডিট করার ব্যবস্থা করুন। ফরোয়ার্ড ব্লকের মাননীয় সদস্য ঠিকই বলেছেন, এম.এল.এ.-দেরকে পঞ্চায়েতের কাজের সঙ্গে যুক্ত করুন। এম.এল.এ. যারা আছেন তাদেরকে যুক্ত করলে ব্লকের উন্নয়নের কাজ তাহলে ভাল হবে।

[5-20 – 5-30 p.m.]

আপনি যে গ্রাম সংসদ তৈরি করেছেন তারজন্য নিঃসন্দেহে আপনাকে ধন্যবাদ দিতে হবে। কিন্তু এই গ্রাম সংসদের খবরা খবর আপনাকে জানতে হবে। যেখানে সি.পি.এম. পার্টি পশ্চিমবাংলায় দাপট নিয়ে বিরাজ করছে, সেখানে সংসদগুলো বাড়িতে বসে, পার্টি অফিসে বসে রিপোর্ট তৈরি করছেন। জনগণকে নিয়ে তারা সংসদ করছে না, এই ব্যাপারে ত্রুটি আছে। আপনি যদি এটা করতে পারেন, আপনি যে বরাদ্দ পেশ করেছেন আপনি যদি আরও বেশি করে বরাদ্দ করুন তাতে আমাদের কোনও আপত্তি থাকবে না। কিন্তু যে বরাদ্দ আপনি করেছেন সেটা যদি সঠিক ভাবে বাস্তবায়িত হয় সেটা আপনাকে লক্ষ্য রাখতে হবে, এটা সঠিক ভাবে বাস্তবায়িত হচ্ছে না, তাই পশ্চিমবাংলার মান আজকে দিন দিন নিচে নেমে যাচ্ছে। আরেকটা জিনিস আপনার কাছে আমি পরিষ্কার করে বলতে চাই, গতবারের বাজেটে আপনি কত টাকা পেয়েছেন এবং সেই টাকা ঠিক ভাবে পঞ্চায়েতের মাধ্যমে খরচ হয়েছে তো? কারণ নয় মাস ধরে আপনি পঞ্চায়েতগুলোকে কোনও টাকা দিতে পারেননি। পঞ্চায়েতগুলো টিউবওয়েলের জন্য কোনও টাকা খরচ করতে পারছেন না এবং এই ব্যাপারে প্রত্যেকটি রাজনৈতিক দলের সদস্যরা এই বিধানসভায় বক্তব্য রাখছে। কিন্তু তাদের বক্তব্যের কোনও মূল্য দেওয়া হচ্ছে না, সেই কাগজগুলো ফেলে দেওয়া হচ্ছে। আপনি আরও বলবেন, আপনি নয় মাস ধরে পঞ্চায়েতগুলোকে টাকা দিতে পারেননি, না, গতবারের বাজেট কমিয়ে এবারে বেশি দেবেন বলেই এটা করেছেন, কারণ সামনেই পঞ্চায়েত নির্বাচন। তাই আজকে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনীত কাট মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৭-৯৮ সালের যে পঞ্চায়েত বাজেট উপস্থাপন করা হয়েছে ৫৯, ৬০, ৬২ এবং ৬৩ নম্বর দাবির অধীন আমি সেই বাজেটকে পরিপূর্ণ ভাবে সমর্থন জানাচ্ছি এবং বিরোধী কংগ্রেস দলের আনীত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আজকে পশ্চিমবাংলায় যে পঞ্চায়েত ব্যবস্থা বা গ্রামীণ স্বায়ত্ত শাসন ব্যবস্থা চলছে, সেই গ্রামীণ গণতান্ত্রিক ব্যবস্থা বা গণতান্ত্রিক প্রক্রিয়ার ভেতরে একটা অঙ্গাঙ্গি ভাবে সম্পর্ক রয়েছে। আমি বিরোধী দলের বন্ধুদের কাছে প্রশ্ন করতে চাই ১৯৪৭ সাল থেকে কয়েক বছর প্রায় ১৯৭৭ সাল পর্যন্ত আপনারা তো পশ্চিমবাংলায় শাসন করেছেন, তাহলে আপনারা এই অবস্থা সৃষ্টি করতে পারেননি কেন। আপনার দুর্নীতির একটা চশমা চোখে দিয়ে সব কিছুতেই দুর্নীতি খুঁজে বেড়ান। কেন্দ্রে দুর্নীতির যে মোটিভ সেটা আমাদের রাজ্যেও কিছু কিছু ছড়িয়ে পড়েছে। আপনাদের মত মানুষরা এখানে রয়েছেন তাই দুর্নীতি থাকতে পারে এবং বামফ্রন্ট সরকার সেই দুর্নীতির হাত

থেকে মুক্ত করার জন্য নানা রকম চেষ্টা করছেন এবং নানান রকম প্রশাসনিক এবং আইনগত ব্যবস্থা নেওয়ার জন্য চেষ্টা করছেন। একজন মাননীয় কংগ্রেস বন্ধু বললেন পঞ্চায়েত ব্যবস্থা ব্রিটিশ যুগে ছিল, কংগ্রেসি যুগেও ছিল এবং বামফ্রন্টের সময়েও আছে, নতুন করে কিছু হয় নি। আমি তাকে স্মরণ করাতে চাই, গ্রামীণ স্বায়ত্ত শাসন ব্যবস্থা শুধু ব্রিটিশ যুগে ছিল তা বলা ঠিক হবে না, ইতিহাসের পাতা উল্টালে আমরা দেখব লিচ্ছরি রাজবংশে এই গ্রামীণ স্বায়ত্ত শাসন ব্যবস্থা ছিল, গ্রীসের রাজতন্ত্রে এই গ্রামীণ স্বায়ত্ত শাসন ব্যবস্থা ছিল, প্রাচীন ভারতবর্ষেও এই গ্রামীণ গণতান্ত্রিক ব্যবস্থা ছিল। সুতরাং ব্রিটিশ যুগেই এই গ্রামীণ গণতান্ত্রিক ব্যবস্থা ছিল এটা মোটেই ঠিক নয়। আর এই পঞ্চায়েত ব্যবস্থা মোটেই সফলতা লাভ করতে পারছে না, শুধু দুর্নীতিতে ভরে গেছে, এটাও ঠিক নয়। কিন্তু আজকে আপনারা স্মরণ করুন আমরা ১৯৭৮ এর পর থেকে আজ পর্যন্ত একের পর এক প্রথম স্থান অধিকার করে চলেছি। এটা কেন্দ্রীয় সরকারের হিসাব। আপনাদের সমর্থিত যে কেন্দ্রীয় সরকার, যাঁরা এতদিন ছিলেন। তাদের হিসাব, আজকে আমরা বনসৃজনে কি আন্তর্জাতিক পুবস্কার পাইনি? একথা কি পশ্চিমবঙ্গের মানুষ বলছে? স্বাক্ষরতার ক্ষেত্রে কি আমরা আন্তর্জাতিক পুরস্কার পাইনি? ক্ষুদ্র সঞ্চয়ের ক্ষেত্রে কি আমরা জাতীয় পুরস্কার পাইনি। এই অবস্থা কে আনল? পঞ্চায়েত ব্যবস্থা এনেছে। এই পঞ্চায়েত ব্যবস্থা গ্রামের মানুষগুলোকে স্বায়ত্ত শাসনে নিয়ে এসেছে। সেই অবস্থা সৃষ্টি করেছে। তাই এই বাজেটকে সমর্থন করে, বিরোধিদের আনা কাট মোশন বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, কদিন আগের সভার চিত্র রাখতে চাই।

"এর গালে চুন, ওর গালে কালি
এক গাল কেন শুধু থাকে খালি
তাই দুই হাতে নিয়ে কিছু বালি
কাগুজে বন্ধু দেন ঘষে

এক দমকা হাওয়ায় হঠাৎ দেখেছি
সব বালি গুলি গেছে খসে।
ওদিকে হাওয়ায় বালি ভেসে যায়
ওপাশী বন্ধুরা চোখ কচলায়
হাসির দমকে পেট ফেটে যায়

একটা ঘটনায় আসতে হচ্ছে আমাকে। কালকে এর আগে আপনাদের দেখেছি যে এর গালে চুন ওর গালে কালি আর আমাদেরটা থাকে কেন খালি। তো দিতে হবে

কাগুজে বন্ধুর পরামর্শে আপনারা লাফাচ্ছিলেন। তারপর আপনারা আপনাদের নিজেদের সন্তানদের খোঁজ রাখেন না। হারিয়ে যাওয়া ছেলেপুলেদের? আপনাদের তৈরি করা আইন ১৯৬৪ সালে। হিসাব রক্ষার। কেমন করে বুঝতে হবে। ১৯৭৩ সালে আপনাদের আইন। আপনাদের সন্তান। হারানো প্রাপ্তি নিরুদ্দেশ। হঠাৎ অনেক দিনের হারিয়ে যাওয়া ছেলেপুলে খুঁজে পাওয়ার পর যেমন সবাই হকচকিয়ে যায়, ঠিক যেমন অবস্থা হয় আপনাদেরও তেমন হল। প্রথমে চুপ করে থাকলেন, তারপর হঠাৎ লাফালাফি করলেন। তারপর জানেন না বোধহয় খুব আনন্দে এই হারানো সন্তান খুঁজে পেয়ে সি.বি.আই.-এর দাবি তুলে দিলেন। দিলেন হাওয়ায় পালটা তুলে। আর আপনারা ভয় পেয়েছিলেন। আমরা ভয় পাইনি। ছেলেটা খুঁজে পেয়েছেন তো? ১৯৬৪ সালের আইন, ১৯৭৩ সালের আইন দেখে নেবেন। আর ওই ডাইভারশন। ডাইভারশনের প্রশ্ন কেউ কেউ তুলেছেন। তো সেন্ট্রালাইজড স্কীম। আমরা আগেই বলেছিলাম যে জে.আর.ওয়াই. যখন তৈরি হয় তখন আমরা বলেছিলাম, অনেক জায়গায় সভাতে বলতে গিয়ে বলেছিলাম, ওই রাজীব গান্ধীর আমল—রাজীব গান্ধীর মাথাতে বিশাল টাক ছিল, কিছু মনে করবেন না আমার মাথাতেও আছে। তো এই অরণ্যায়ন। অনেক জায়গায় গিয়ে বলতাম যে সুন্দরবনে কি করে অরণ্যায়ন হবে? ওখানে স্কীমের টাকা একেবারে বেঁধে দেওয়া আছে। স্কীমেটিক টাকা। সেন্ট্রালাইজড স্কীম যদি হয়, যে জায়গায় প্রয়োগ করতে যাচ্ছি, সেখানে কি সমস্যা, কোথায় কি প্রয়োগ করতে হচ্ছে আর কোথায় বসে স্কীম হচ্ছে, স্কীমেটিক টাকা কেমন করে এঁটেসেঁটে সব বরাদ্দ করে ছেড়ে দেওয়া হচ্ছে। হয়? খাপ খায়? মেশিন এক ধরনের আর উপর থেকে চাপিয়ে দেওয়া হচ্ছে আরেক ধরনের জিনিস। হয় না। আমরা পঞ্চায়েত নির্বাচনের আগেও বলেছি যে এই স্কীম অন্য রকমের হতে বাধ্য। আপনারা যেখানে আছেন, আপনারা খোঁজ নিয়ে দেখুন, এই জিনিস করতে বাধ্য হতে হয়েছে। প্রয়োজনের তাগিদে, মানুষের দাবিতে এইসব আপনাদের করতে হয়েছে।

[5-30 – 5-40 p.m.]

আমি সেটা বোঝাতে চাই। তথ্য পরিসংখ্যান দিয়ে কি হবে? জীবনই সব কথা বলে দেবে। তথ্য পরিসংখ্যানের রাস্তায় না হেঁটে হাঁটতে চাইছি গ্রামের রাস্তায়। ২০ বছর আগে বা তার আগে গ্রামের অবস্থা কি ছিল সেটা মনে পড়ে? অনেকে সাইকেল কাঁধে নিয়ে স্কুলে যাওয়ার কথা বলেছেন। আর আজকে গ্রামে মোরাম বাঁধানো রাস্তা, সেই মোরাম বাঁধানো রাস্তা দিয়ে বনবীথির তলা দিয়ে তাঁরা হেঁটে আসছেন। একবারও কি মনে পড়ে না, গ্রামের অবস্থা কি ছিল, আর এখন কি হয়েছে। গ্রাম পঞ্চায়েতের ত্রুটি ধরছেন, বিচ্যুতি ধরছেন। নিশ্চয়ই বলবেন, এতে আমি কিছু মনে করি না। কিন্তু যেগুলো বললাম সেগুলো কি মায়া? গ্রাম পঞ্চায়েতের অফিস বাড়িগুলো—এগুলো সব

মায়া? গাঁয়ে মোরাম বাঁধানো রাস্তা, টি বাঁধানো রাস্তা—ওগুলো সব মায়া? গাঁয়ে মৎস্যজীবীরা জলার অধিকার নিচ্ছে—ওগুলো মায়া? গাঁয়ে পাট্টা বিলি করছে, গাঁয়ে গাঁয়ে কৃষকদের হাতে জমি আসছে—এগুলো সব মায়া? মাঠ সবুজে ভরে গিয়েছে—এগুলো মায়া? রাস্তায় রাস্তায় ট্রলি চলছে। যারা রিক্সা চালক ছিল, যারা ক্ষেত মজুর ছিল তারা চেঞ্জ হয়েছে। আমি জিজ্ঞাসা করি এগুলো মায়া? আপনারা এগুলোকে মায়া মনে করতে পারেন। কিন্তু আমরা এতেও আত্মসন্তুষ্ট নই। আমরা একে বলি মায়া নয়, মুক্তি নয়, অভিযাত্রা এক। বুঝতে হবে। আপনারা খুব গান্ধীজী, গান্ধীজী করছেন। কিন্তু গ্রাম, গান্ধীজির প্রথম কনসেপ্ট নয়, ভারতবর্ষের ট্র্যাডিশন হল গ্রাম। প্রভঞ্জন বাবু কোটেশন করেছেন, সেটা ফোরটিস্থ্ রিপোর্টে আছে। এক সময় বলা হয়েছিল, এক বছর অন্তর ৫ জনের পঞ্চায়েত হবে। এরকম কি করা যায়? এক বছর অন্তর ৫ জনের পঞ্চায়েত! আমরা বহু জনকে নিয়ে ওয়ার্ড তৈরি করি। এসব জিনিসগুলো সুন্দর ভাবে আপনারা দেখেছেন? অধিকাংশ গ্রামে, যত এলাকা থাকে সব জায়গায় সব কাজ করতে গেলে কিছু ভুলভ্রান্তি হয়। সেজন্য বলি, এগুলো মায়া নয়, মুক্তি নয়, অভিযাত্রা এক। পঞ্চায়েত ব্যবস্থার ভিতর দিয়ে আমরা ঠিক যে অবস্থার মধ্যে রয়েছি—দেবপ্রসাদ বাবু বলেছেন, তিনি মনে করেছেন বোধ হয়, বিপ্লব করে আমরা এখানে এসেছি। না, জমিদার, জোতদার, বিদেশি শাসন, তাদের নানারকম হুমকি—তার মাঝখানে দাঁড়িয়ে বছরের পর বছর আমরা এরকম করে চালিয়ে যাচ্ছি। এ মায়া নয়, মুক্তি নয়, অভিযাত্রা এক। সেজন্য মৎস্যজীবীদের যে পরিবর্তন এসেছে, তাদের জীবনের যে অধিকার, তাদের বাজারের যে সুনিশ্চিতকরণ, উৎপাদিত কৃষিপণ্যের নিশ্চিত বাজার—এসবগুলো ভাবতেন আপনারা? আমি জিজ্ঞাসা করছি, এগুলো কি মায়া, মুক্তি? আপনাদের কাট মোশনের সব জায়গায় আছে ব্যর্থতা, ব্যর্থতা। তাহলে সব মায়া বলে মনে হয় না? সব ব্যর্থতা, ব্যর্থতা। ব্যর্থতাই যদি সব হয়, তাহলে কিছুই নেই বলতে হবে। তাহলে আপনাদের মতে আমরা যা করেছি সেগুলো শূন্য। আমরা ওরকম করে বলতে পারি না। আপনারা কটা স্কুল, কটা হাসপাতাল, কটা পীচের রাস্তা করেছিলেন সেগুলো আমরা মুক্ত গলায় বলতে পারি। কিন্তু আমরা কি করেছি সেটা আমরা বলি যে, এর ভিতর দিয়ে মুক্তি আসেনি। একে মায়া মনে করি না। এটা মায়া নয়। আপনারা যেমন করে বক্তব্য রেখেছেন সবটাই মায়া নয়। ভোটের জন্য দাদা-দিদিদের যে লড়াই দেখি, আমরা বুঝি সেটা মায়া নয়।

ভোটের বাক্স ঠিক বুঝতে পারে এটা মায়া নয়। দাদা-দিদিদের লড়াইটা ভোটের বাক্স আমাদের দেখিয়ে দেয় এটা মায়া নয়। এটা বলতে পারি। শিক্ষার ক্ষেত্রে গ্রামে স্কুলে ছাত্রদের এত ভিড় যে ঘর কম, শিক্ষক অত দিতে পারছি না, স্কুল কম, কিন্তু বেশির ভাগ ছেলেরা যে বিদ্যালয় মুখী হয়েছে, এটা তো অস্বীকার করা যাবে না।

পঞ্চায়েতের মধ্যে দিয়ে আমরা পাঠ্য পুস্তক দান করছি, এটা অস্বীকার করা যাবে না। এটা কি মায়া?, মুক্তি নয়? এটা কি অভিযাত্রা নয়? সামনের দিকে এগিয়ে চলা নয়? পঞ্চায়েত নির্বাচন ৫ বছর অন্তর হচ্ছে, উপ নির্বাচন পর্যন্ত হচ্ছে, এত গুরুত্ব আমরা দিই। আর, আপনাদের কিছু দায়িত্ব নেই? জেলা পরিষদে ঐ যে কমিটি তৈরি করে দেওয়া হয়েছে—সমস্ত কিছু, কোথায় দুর্নীতি হচ্ছে না হচ্ছে—তার চেয়ারম্যান তো আপনাদেরই করা হয়েছে ঐ কমিটিতে, সেখানে বুঝি দেখতে পারেন না। আমরা চাই, মায়া নয়, মুক্তি নয়, অভিযাত্রা এক। এদিকে যেমন বলছি, অন্য দিকেও বলছি, আমরা ধোয়া তুলসী পাতা নই। যে ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা এসেছি, তাতে কিছু বদ রক্ত আসতে পারে এবং সেটা বার করে দেওয়ার মতো ব্যবস্থা আমাদের আছে। এবং সেটা কঠোর ভাবে হচ্ছে। আমাদের মন্ত্রী পরবর্তীতে বলবেন কতগুলো কেস টেক আপ করেছে, কতগুলো ব্যবস্থা নিয়েছে। সেটা ছড়া দিয়ে শেষ করি— লাল আলো তো জ্বলে উঠেছে।—

দপ্তর আমাদের পঞ্চায়েত গ্রামোন্নয়ন
৫৯।৬০।৬২।৬৩ সংখ্যক অভিযাচন
দৃঢ় ভাবে করি এরে গভীর সমর্থন
ডাস্টবিনেতে রাখছি, যত ও-পাশ বন্ধুদের কাট মোশন।
সব কাট মোশন হোক বরবাদ
সবাইকে আমার সশ্রদ্ধ ধন্যবাদ।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার ছোট্ট পয়েন্ট অফ অর্ডার, কমলেন্দু বাবুর ছড়ার জবাবে।

ছড়া পড়া মন্ত্রী হয়েছেন পি.এল. ষড়যন্ত্রী।
পঞ্চায়েতের মায়া ধরেছে কমলেন্দুর কায়া।।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নো পয়েন্ট অফ অর্ডার।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বাজেট বরাদ্দের এই যে দাবি এখানে উত্থাপিত হয়েছে, তার সমর্থনে এবং যে কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করে, আমরা যেটা করবার চেষ্টা করছি, যেটা করতে পারিনি, যেটা করতে পারব না, সেইগুলো সংক্ষেপে দু-এক কথায় উপস্থিত করতে চাইছি।

যেটা নিয়ে খুব আলোচনা হচ্ছে কয়েক দিন ধরে, সেটা হচ্ছে অডিট, পি.এল., অ্যাকাউন্ট, ইত্যাদি, ইত্যাদি। সঞ্জীব বাবু আমাকে আজকে সুনির্দিষ্ট প্রশ্ন করেছেন, পঞ্চায়েতের টাকা কোথায় থাকছে? যদিও আমাদের অর্থমন্ত্রী দু ঘন্টা বিতর্কের শেষে একটা জবাব দিয়েছেন এবং সেইগুলোর সঙ্গে সম্পূর্ণ সহমত পোষণ করে আমি আর একবার পুনরাবৃত্তি

করছি। উনি খুব পরিষ্কার প্রশ্ন করেছেন এবং পরিষ্কার জবাব চেয়েছেন, সেইজন্য বলছি—পঞ্চায়েতের জন্য আমরা যে টাকা দিই, সেই টাকা পি.এল. অ্যাকাউন্টে নেই, ছিল না, বা থাকবে না। পঞ্চায়েতের যত কিছু টাকা, তা লোকাল ফান্ড অ্যাকাউন্ট যেটা আছে, সেখানেই আছে, সেখানেই ছিল, আর সেখানেই থাকবে। এটাই বৈধ, এটাই আইন সম্মত, এটাই বিধি সম্মত। এবং, এটা খুব সাধারণ জ্ঞানের কথা যে, যদি কোনও সরকারি আদেশনামা, গভর্নমেন্ট অর্ডার ইত্যাদি পেলে, তার সঙ্গে কোনও আইন বা বিধির যদি কোনও ক্ষেত্রে অসঙ্গতি দেখা যায়, তাহলে এই বিধি বলবৎ থাকে, আইন বলবৎ থাকে, আদেশনামা বলবৎ হয় না। এটা ঠিক যে, কেন্দ্রীয় সরকার জওহর রোজগার যোজনা বা আন্যান্য গ্রামীণ উন্নয়ন খাতে যে সমস্ত টাকা বরাদ্দ করেন—আপনারা বলেছেন যেটা, এখানে বলা হচ্ছে যে, এই টাকার জন্য আলাদা ব্যাঙ্ক অ্যাকাউন্ট করতে হবে।

[5-40 – 5-50 p.m.]

কিন্তু এটা একটা গভর্নমেন্ট অর্ডার। আইন আর বিধির উপর তা যেতে পারে না। এই আইন, বিধির আমি আর পুনরাবৃত্তি করছি না। ১৯৬৩ সালের জেলা পরিষদ আইন, ১৯৬৪ সালে জেলা পরিষদ বিধি, রুলস। তার পর ১৯৭৩ সালের আইন। তার সেই ২১৯ (জি), সেখানে আবার ১৯৬৩ সালের আইনের কথা বলা হয়েছে। তার উপর ভিত্তি করে ১৯৭৮ সালে যখন পঞ্চায়েত হল তখন আমাদের এই টাকা পয়সা রাখার জন্য লোক্যাল ফান্ড অ্যাকাউন্ট তৈরি হয়েছিল। সেখানে তখন থেকে সব টাকা জমা পড়ে। সেখানেই আছে এবং থাকবে। এটা খুব পরিষ্কার। এটা হচ্ছে অর্ডার। আবার একবার বুঝে নিন। বিধি এবং আইন তার উপরে হয় না। সেন্ট্রাল গভর্নমেন্টের এই রকম কোনও আইন নেই, কেন্দ্রীয় সরকারের কোনও বিধি নেই, যে বিধি বা আইন বলে এই অর্ডারকে বলবৎ করা যায়। আমাদের রাজ্যের যে আইন আছে, বিধি আছে সেটা অর্ডারের উপরে থাকবে। এটা খুবই সাধারণ জিনিস, সাধারণ জ্ঞানের বিষয়। সেই জন্য আমি মনে করি এটা বৈধ। আপনারা কি মনে করেন, একটা ব্যাঙ্ক অ্যাকাউন্ট যদি হত তাহলে সব সুরক্ষিত হয়ে যেত? আমরা তা মনে করি না। এখানে যে ভাবে আমাদের টাকা রাখার এবং তোলার ব্যবস্থা আছে—সেখানে আমাদের পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ, এদের টাকা আমাদের লোক্যাল ফান্ড অ্যাকাউন্টে থাকে। গ্রাম পঞ্চায়েতে, যেখানে আমাদের জওহর রোজগার যোজনার ৬৫ শতাংশ টাকা যায় সেখানে কোনও লোক্যাল ফান্ড অ্যাকাউন্ট, পি.এল. অ্যাকাউন্ট নেই, তারা ব্যাঙ্ক অ্যাকাউন্টে রাখে। আপনারা কি মনে করেন, এই ব্যাঙ্ক অ্যাকাউন্টটা অনেক বেশি নিরাপদ আমাদের পি.এল. অ্যাকাউন্ট বা লোক্যাল ফান্ড অ্যাকাউন্টের চাইতে? তাহলে, আইনও নেই, বিধিও নেই—আমাদের

অভিজ্ঞতায়ও তা দাঁড়ায় না। বরং পি.এল. অ্যাকাউন্ট বলে যে কথা বলা হয় তার জন্য এ.জি.-র পারমিশন লাগে। কিন্তু লোক্যাল ফান্ড অ্যাকাউন্টে টাকা রাখার ক্ষেত্রে কোনও পারমিশন লাগার কোনও বিধানও নেই। সহজ ব্যাপার। কোনও পারমিশনের প্রয়োজন নেই। আমরা সেখানে টাকা রেখে আসছি। সেখান থেকে টাকা তুলতে গেলে ট্রেজারি, ইত্যাদিতে যেতে হয়। একটা ব্যবস্থা আছে, যে ব্যবস্থাটা—চেক আছে—এটা আমরা রক্ষা করতে চাচ্ছি। এটা পরিষ্কার করে বলা দরকার। আর, এই সব টাকা যারা তোলেন—এটা বোঝা মুশকিল যে, কি করে—টাকাতো সভাধিপতি বা সভাপতিরা তোলেন না, যেটা ব্যাঙ্ক অ্যাকউন্টে গ্রাম পঞ্চায়েতের প্রধানরা রাখেন সেটা প্রধানরা তোলেন। সেখানেও তিনজনের নাম আছে, এনি টু উইল অপারেট। জয়েন্ট অ্যাকাউন্ট থাকে তার মধ্যে যে কোনও দুজন সই করে টাকা তুলতে পারেন। পঞ্চায়েত সমিতিতে বি.ডি.ও. নির্বাহী অধিকারিক আর জেলা স্তরে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট নির্বাহী আধিকারিক। অতিরিক্ত নির্বাহী আধিকারিকও আছেন, এঁরা তোলেন। আর সভাপতি, সভাধিপতিদের তোলার কোনও অবকাশ নেই। ১৯ বছরের অভিজ্ঞতায় এটা ঠিক ব্যবস্থা বলেই আমাদের মনে হয়েছে। কাজেই এটাতেই আমরা অবিচল থাকব। এই হচ্ছে এক নম্বর। দ্বিতীয় হচ্ছে, অডিট। অডিট সম্বন্ধে আমি আগেও বলেছি, আবার বলছি। আমাদের রাজ্য সরকার অডিট দ্রুততর করার পক্ষে। আমাদের যে ব্যবস্থা আছে তাতে ই.ও.পি., ইত্যাদি যারা আছেন তারা গ্রাম পঞ্চায়েতের অডিট করেন। সেই হিসাব তো আপনারাই বলেছেন, আমি আর কি পুনরাবৃত্তি করতে পারি। ধরুন, ১৯৯৩-৯৪ সালে ৩৩১৩টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে ৩২০১টির অডিট হয়েছে। অর্থাৎ ৯৭ শতাংশ অডিট হয়েছে। আচ্ছা ঐ সালে কত পঞ্চায়েত সমিতির অডিট হয়েছে? আমাদের আইনে আছে রাজ্য সরকার কাকে দায়িত্ব দেবে। আমরা ই.এল.এ.-কে দায়িত্ব দিয়েছি। ই.এল.এ. অর্থাৎ একজামিনার অফ লোক্যাল অ্যাকাউন্ট। তিনি এ.জি.-র অফিসের। আর সেই বছর জেলা পরিষদ নিল, একটাও অডিট হয় নি। ৩৪১-টা পঞ্চায়েত সমিতির মধ্যে ৬টার অডিট হয়েছে। এটা হল এক বছরের হিসাব।

এটা এগজামিন অফ লোক্যাল অ্যাকাউন্টস করেন। আমি স্মরণ করিয়ে দিচ্ছি যে আমাদের সাবজেক্ট কমিটিতে আলোচনা করেছি। সি.এ.জি.-র লোক ছিল, আমার দপ্তরের লোক ছিল, আলোচনা হয়েছে। তাঁরা বুঝেছেন যে স্টাফ নেই, লোকজন নেই। তা এতে আমরা কি করতে পারি? কেন্দ্রীয় সরকারের নির্দেশে যদি লোক নিয়োগ বন্ধ থাকে, লোকের অভাবে যদি কাজ না করতে পারেন, তাহলে আমরা কি করব। আমাদের এখানে বিধানসভার সব দলকে নিয়ে যে সাবজেক্ট কমিটি আছে তারা সুপারিশ করেছিলেন যে রাজ্য সরকারের উচিত পঞ্চায়েত সমিতির অডিট নিয়ে নেওয়া এবং তার একটা ব্যবস্থাপনা করা। আমরা এটা ভাবছি, আমরা সেই মর্মে চিঠি দিয়ে ওদের মতামত

জানতে চেয়েছি, তাদের মতামত পাওয়ার পর আমরা চূড়ান্ত সিদ্ধান্ত িতে পারব। আমরা বলেছি ১০, ১২ বছর পরে যদি সেই অডিট করা হয়, তাহলে তখন এটা কি ওটা কি প্রশ্ন দেখা দিলে অসুবিধা হয়। কারণ তখন দেখা যাবে সেই সময়কার বি.ডি.ও. নেই, অফিসাররা নেই, জেলা পরিষদ স্তরের সব বদলি হয়ে গেছে। তখন যদি দো‌. ত্রুটি ধরেন, তাহলে সেটা সংশোধন করার মধ্যে ১০ বছর কেটে গেছে। আমরা এ.জি.-র অফিসে মিটিং করেছিলাম, সেখানেও আমরা একই কথা বলে ছিলাম যে এটা যদি দেরি করে তাহলে অডিটের পারপাস সার্ভ হয় না। আমরা দায়িত্ব দিয়েছি, ওঁনারা নিয়েছেন, ওঁরা তো বলেননি যে দায়িত্ব নেব না। সাবজেক্ট কমিটির রিপোর্টে পেশ করা হয়েছে, আমরা বাধ্য হয়েই লিখেছি যে এটা আপনারা ছেড়ে দিন, আমরা কি করতে পারি, না পারি আমরা চেষ্টা করে দেখব। আমাদের হাতে যেটা আছে সেটা দেখুন, সেটা আমরা কত দ্রুত করেছি। এখানে ইন্টারনাল অডিটের কথা উঠেছে। আমাদের এখানে মাননীয় সঞ্জীব বাবু ১০২২ নং সার্কুলারের কথা বলেছেন, আমাকে জিজ্ঞাসা করেছেন যে এটা লেখা হচ্ছে কিন্তু কার্যকর হচ্ছে না। আমি বলছি এটা অক্ষরে অক্ষরে কার্যকর করা হয়েছে। জে.আর.ওয়াই., ই.এ.এস. এই স্কীমগুলোতে যদি প্রথম কিস্তির অডিট রিপোর্ট না দেন, তাহলে দ্বিতীয় কিস্তির টাকা পাবেন না। দ্বিতীয় কিস্তির টাকা আমরা যখন চাইব, তখন আমাকে প্রথম কিস্তির অডিট রিপোর্ট দিতে হয়। তারা সি.এ.জি.-র কথা জানেন, তারা বলেছেন যে এ.জি.-র অডিট না হলে, ইন্টারনাল অডিট হলেও চলবে। এস.এ.ও., পি.এ.ও. এরা ইন্টারনাল অডিটের সঙ্গে যুক্ত আছেন। এটা যদি আমরা না দিতাম—এই ইন্টারনাল অডিট রিপোর্ট যদি না দিতাম, তাহলে কেন টাকা আমরা পেতাম না। সেন্ট্রাল গভর্নমেন্ট কি আমাদের দয়া করে দিত না কি? এ ছাড়া আমরা টাকা পেতাম না। দুটি প্রশ্নের উত্তর আমি দিলাম এর মধ্যে আর বেশি কিছু বলার দরকার নেই বলেই আমার মনে হয়। আপনারা আরেকটা কথা বলেছেন ডাইভারশন। এটা নিয়ে অনেক কিছু লেখা হচ্ছে, একেবারে, রহস্য-রোমাঞ্চ উপন্যাসের মতো, বটতলার উপন্যাসের মতো। তার কি ভিত্তি আছে আমি জানি না। আপনারা কেন নাচানাচি করছেন? ছেলেরা নাচানাচি করলে মানায়। সবাই স্বপন কুমারের গোয়েন্দা হিরো দীপককুমার আর রতন লাল হয়ে যায় তাহলে তো মুশকিল হয়ে যাবে। মাননীয় সৌগত বাবু নিশ্চয়ই এটা ভাল করে বুঝবেন। আমি আরেক বার বলছি, সি.এ.জি.-র রিপোর্ট এটা আলোচনা করা যায় না। সি.এ.জি.-র রিপোর্ট আগে পি.এ.সি.-তে যাবে, সেখান থেকে এলে তারপর এখানে আলোচনা হবে, এটাই সংসদীয় রীতি-নীতি।

[5-50 – 6-00 p.m.]

আমরা চুপ করে আছি। এই সংসদীয় গণতন্ত্রে আমাদের অভিজ্ঞতা হচ্ছে, ইতিহাসের শিক্ষা হচ্ছে এর উপর আক্রমণ, এটা আমাদের দিক থেকে হয় না। এটা শোষক শ্রেণীর

পক্ষ থেকে হয়, কায়েমী স্বার্থের পক্ষ থেকে হয়, প্রতিক্রিয়াশীলদের পক্ষ থেকে হয়। এই সংসদীয় গণতন্ত্রের রীতি-নীতিগুলি এইভাবে লঙ্ঘিত হয়। কিন্তু দু-একটি দৃষ্টান্ত যেগুলি হয়ত ওর সঙ্গে জড়িত নয় সেই কথা দু-একটি আমি এখানে বললেও হয়ত বলতে পারি। কারণ সেগুলির আলোচনায় আমি যেতে চাচ্ছি না। এখানে বলা হয়েছে, আপনি তৃতীয় পক্ষের কাছে যান। এই তৃতীয় পক্ষ কে? অডিট করছেন সি.এ.জি.-আমরা একপক্ষ। সরকার-আমরা একপক্ষ। আচ্ছা, সেটা তো আপনার ঘোষণা করা হয়েছে। পাবলিক অ্যাকাউন্ট কমিটি—সেটা কোনও পক্ষ নয় নাকি? আপনারা তাকে কোনও পক্ষ ধরেন না? আপনারা তাকে কোনও মর্যাদা দেবার পক্ষে নয়? স্বাভাবিক ভাবেই তারা একটা তৃতীয় পক্ষ। তারা দেখবেন ওদের সঙ্গে আলোচনা করে। দরকার হলে তারা এ.জি.-কে ডাকবেন। সরকার পক্ষকে ডাকবেন। তারপর এখানে রিপোর্ট পেশ করবেন। আমাদের নিজেদের উপর আস্থা নেই? পাবলিক অ্যাকাউন্ট কমিটির উপর আপনাদের আস্থা নেই? এই হাউসের উপর আস্থা নেই? আর কোন পক্ষের সন্ধান আপনারা চাচ্ছেন?

**( শ্রী সৌগত রায় ঃ আমরা সি.বি.আই.-কে দিয়ে এনকোয়ারি করাতে চাই?)**

সি.বি.আই.-এর মুশকিল হচ্ছে, সি.বি.আই. আগেকার প্রাক্তন দেড় ডজন মন্ত্রীকে নিয়ে ব্যস্ত আছে। যাই হোক, এরপর আমি একটি কথা শুনলাম, এখানে একজন মাননীয় সদস্য বললেন, উত্তর ২৪-পরগনায় সেখানকার ট্রেজারি থেকে ৪২ কোটি ২১ লক্ষ টাকা নাকি নিয়ে চলে গেছে। আমি একটা উদাহরণ দেবার জন্য বলছি, হ্যাঁ, ঠিকই নিয়েছে। কিন্তু নিয়ে কোথায় গেছে? পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েতগুলিকে তো দিতে হবে টাকা। এটা জওহর রোজগার যোজনার টাকা, গ্রাম উন্নয়ন খাতের টাকা। এই টাকা না তুললে কি করে ওখানে টাকা পাঠাবে? এখন এটা নিয়ে একটা উপন্যাস হয়ে গেল—কোথায় গেল, কোথায় গেল টাকা। আপনি একটু খোঁজ নিয়ে দেখবেন ওখানেই টাকা আছে। আমি একটা উদাহরণ হিসাবে বললাম, এইরকম আরও অনেকগুলি উদাহরণ আমি দিতে পারি। কিন্তু আমি বলছি না। এটার ব্যাপারে খোঁজ করতে গেলেন যে কোনও একজন কেউ। কিন্তু খোঁজ করতে গেলেন ইলেকশনের ঠিক ২দিন আগে। আমি জিজ্ঞাসা করি, ইলেকশন যখন হচ্ছে তার ২ দিন আগে খোঁজ করতে কেন গেলেন? তারপর ওখানকার কেউ একজন বলেছে, আচ্ছা আপনি এখন আসুন, নির্বাচন শেষ হয়ে যাক, নির্বাচনের পরে আপনি আসুন। তাতে হয়ত কারও রাগ হয়ে থাকতে পারে। তারপর লিখে দিয়েছেন টাকা পাওয়া যাচ্ছে না ইত্যাদি। যাই হোক, আমি এইসব বিষয়ে আর যাচ্ছি না। তারপর আর একটা কথা হচ্ছে ডাইভারশনের ব্যাপারে। এটা নিয়ে অনেক কথা হয়েছে। আমি বলছি, আমি একরকম ডাইভারশনের পক্ষে, তাকে উৎসাহিত করার পক্ষে। আমি আপনাদের সঙ্গে একমত হতে পারছি না বলে দুঃখিত। আমি কেন,

কেন্দ্রীয় সরকারও বলে। সেই ডাইভারশন কি রকম ধরনের—জওহর রোজগার যোজনা যখন একটা প্রকল্প ছিল তার মধ্যে একটা অংশ ছিল ইন্দিরা আবাস যোজনা—বাড়ি করতে হবে। একটা হচ্ছে, মিলিয়ন ওয়েল স্কীম—সে সেচ, কুপ বা কুয়ো, পুকুর খনন ইত্যাদি করতে হবে। আর একটা হচ্ছে, জেনারেল জে.আর.ওয়াই. যাকে বলা হত সেই সাধারণ জে.আর.ওয়াই.-তে অমুক পারসেন্ট এত, তমুক পারসেন্ট এত বিকেন্দ্রীভূত ব্যবস্থা আমাদের। এটা দিল্লি থেকে ঠিক করে দেয় কত পারসেন্টে কিসে খরচা হবে। যখন বর্ষা পুরো গেল তখন মিলিয়ন ওয়েল স্কীমের টাকা এসে পৌঁছে গেল। তখন কিভাবে পুকুর খনন হবে? বর্ষার সময়ে তো পুকুর খনন করা যায় না। আমি বলেছিলাম, বর্ষার সময়ে যখন পুকুর খননের টাকা থাকে আর গাছ লাগানোর টাকা যদি না থাকে তাহলে আপনারা গাছ লাগাবেন ঐ টাকা দিয়ে, ডাইভারশন করে লাগাবেন। ঐ মিলিয়ন ওয়েল স্কীমে পুকুর খননের যে টাকা রয়েছে সেই টাকা আপনারা জেনারেল জে.আর.ওয়াই.-তে ডাইভারশন করে দেবেন—মানে ঐ খাতে খরচ করবেন। জিনিস তো একটাই ঐ জে. আর. ওয়াই তে খরচ করবেন। আর বছরের শেষে আপনারা জেনারেল জে. আর. ওয়াইতে যখন টাকা পেয়ে যাবেন তখন ঐ টাকাটা আপনারা ঠিক করে লিখে দেবেন যাতে হিসাবের গোলমাল না হয়। আমি অর্ডার দিয়ে বলেছি এই কথা লিখিতভাবে। কেন্দ্রীয় সরকারের তো লিখিত নির্দেশ রয়েছে। আই. আর. ডি. পির টাকা আছে তো ডোকরার টাকা নেই, কি ট্রাইসেমের টাকা নেই, কিম্বা এই এই প্রকল্পের টাকা নেই। তাহলে আপনি আই. আর. ডি. পির টাকা ট্রাইসেমে খরচ করবেন। আর ট্রাইসেমের টাকা আছে কিন্তু আই. আর. ডি. পির টাকা নেই' তাহলে আপনি ট্রাইসেমের টাকা নিয়ে আই. আর. ডি. পিতে খরচ করবেন। এটা তো ভালই। আপনারা হাত-পা বেঁধে দেবেন নাকি উপর থেকে? আমাদের এটাই হচ্ছে অসুবিধা। বিকেন্দ্রীকরণের মানে হচ্ছে, কোনও হাত-পা বেঁধে না দিয়ে আমাদের যে সমস্ত কেন্দ্রীয় প্রকল্প রয়েছে অর্থাৎ সেন্ট্রালি স্পনসর্ড স্কীম সেগুলি রাজ্যকে হস্তান্তরিত করে দেওয়া এবং রাজ্যগুলি নিচের দিকে আরো বিকেন্দ্রীভূত করে দেওয়া—এটাই তো বিকেন্দ্রীকরণের মানে। তা নাহলে ওপর থেকে বেঁধে দিয়ে—আপনারা যতই বাঁধা-ছাদ করবেন ততই এইরকম তথাকথিত ডাইভারশন ইত্যাদি হবে। কারণ একজিসটিং order is injustice, disorder is the beginning of justice. এই ডিস-অর্ডার দেখে আপনারা আতঙ্কিত হতে পারেন। কিন্তু আমি বলছি, এই ধরনের ডিসঅর্ডারকে আমি উৎসাহিত করব, আমি চিরকাল উৎসাহিত করতে থাকব।

গাইড লাইন আছে যে এগুলি হবে। আর যেগুলি হবে না সেটাও অমি বলে দিচ্ছি। কি হবে না, কি গ্রহণযোগ্য নয় সেটাও আমি বলে দিচ্ছি।

**(গোলমাল)**

এই রকম ডাইভারসান—একটা হয়ত টাকা যেটাতে গাছ লাগাবার কথা আপনি পাকা রাস্তা করতে আরম্ভ করে দিলেন, একটা টাকা যেটা সেচের টাকা সেটা দিয়ে বিদ্যুতের লাইন করতে আরম্ভ করলেন—তাহলে আমরা বলেছি যে সেটা করবেন না। ঠিকই, ঐ যে লোক্যাল ফাণ্ড অ্যাকাউন্টে সব রকমের টাকাই আছে। কেউ হয়ত একটা এই রকম—

(গোলমাল)

নদীয়া জেলা পরিষদ নিয়ে এতো কথা বলছেন, আমি কি সেখানে কিছু গোপন করে রেখেছি নাকি? আমি তো লিখিত জবাব দিয়েছি। ইচ্ছা করলে জবাব-টা পেঁচিয়ে দিতে পারতাম, তা তো করি নি। সেখানে তো আমি পরিষ্কারভাবেই জবাব দিয়েছি। জবাবটা হচ্ছে, হ্যাঁ, মিলিয়ন ওয়েল স্কীমের টাকায় ওরা রাস্তা বা বিদ্যুতের জন্য টাকা দিয়েছিল। ঠিকই, এটা আমরা মেনে নেব না। আমরা বলেছি, এই টাকাটা দিয়ে দেবেন। রাস্তার জন্য যে টাকাটা আপনি পাচ্ছেন, বিদ্যুতের জন্য যে টাকাটা পাচ্ছেন সেই টাকা থেকে ঐ টাকাটা দিয়ে দেবেন। এই টাকার পাই পয়সা এখানে দিয়ে দিতে হবে। এরকম যেখানে যেখানে

(গোালমাল)

আমি বলছি, এক ধরণের ডাইভারসানকে আমরা উৎসাহিত করবো। উনি একটা বিশেষ প্রশ্ন করেছিলেন তার বিশেষ জবাব আমি দিয়ে দিলাম। নির্দিষ্ট ব্যবস্থা আমরা নিই। এতে এতো কিছু রহস্য উপন্যাস লেখার মতন কিছু হয়নি। আর যেটা আমরা বলতে চাই সেটা হচ্ছে এই যে ইনটারন্যাল অডিট, স্ট্যাটুটারি অডিট এটার উপরই খালি আমরা নির্ভর করি না, জনগণের অর্ডিট সেটার উপরও আমরা নির্ভর করি। তারপর গ্রাম সংসদ ইত্যাদি নিয়ে যেটা বলেছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই।

(গোলমাল)

ঠিকই, আমি মেনে নিচ্ছি যে ভাল হয়নি। আমাদের এখানে ৩৬ হাজার ১৮৫টা গ্রাম সংসদ ৩ হাজার ৩১৩টি গ্রাম পঞ্চায়েতে। এই ৩৬ হাজার ১৮৫টা গ্রাম সংসদ গঠন-টঠনের তো কোনও ব্যাপার নেই। কি বক্তৃতা করলেন আমি তো বুঝতে পারলাম না। আইনে লেখা আছে, কাগজে এতো বিজ্ঞাপন দিচ্ছি তাও আমি যদি বোঝাতে না পারি তাহলে সেটা আমার দুর্বলতাই বলতে হবে, আমার দুর্ভাগ্যই বলতে হবে। গ্রাম সংসদ নাকি গঠন করতে হবে। গঠন করার কি আছে? আবার ৬ জনকে নিয়ে গঠিত হল—তাও বাকি কবে হবে? গ্রাম সংসদ মানে হচ্ছে, সেই এলাকার নির্বাচক—মণ্ডলি, ভোটার লিস্টে যাদের নাম আছে তাদের নিয়ে গ্রাম সংসদ। এটা গঠন করার কোন

প্রয়োজন নেই, সব সময় সেটা গঠিত হয়ে আছে আমাদের আইন বলে। সেই ৩৬ হাজার ১৮৫টার মধ্যে ৩২ হাজার ৮৩টা হয়েছে। এটা হচ্ছে ৮৯ শতংশ। আমাদের ১০০ শতাংশ হওয়া উচিত ছিল। ৪ হাজার ১০২টি হয়নি। আমি এটা বলছি নভেম্বর মাসের কথা, মে মাসের হিসাবটা এখনই আমার কাছে সবটা নেই। আচ্ছা, এতে গড়ে কতজনের উপস্থিত থাকার কথা? ৮১৩ জন।

**(গোলমাল)**

গড় উপস্থিত ছিল ১৪৪ জন। তার মানে হচ্ছে ১৮ শতাংশ। আইনে আছে ১০ শতাংশ, উপস্থিত থাকার কথা। আমি আপনাদের বিনীতভাবে প্রশ্ন করি, এই যে ১৮ শতাংশ এক একটা গ্রাম সংসদে গড়ে ১৪৪ জনের উপস্থিতি কিম্বা একটা গ্রামসভার যে সভা যেখানে গড় উপস্থিত হবার কথা ৯ হাজার ৮৯০ জন—একটা বিশাল জনসভা হত, সেখানে গড় উপস্থিতি হচ্ছে ১৩শো ৪৯ জন, শতাংশের হারে ১৪ শতাংশ—এটা কি ভারতবর্ষের আর কোথাও আছে? দুনিয়ার কোনও জায়গায় আছে? কত লক্ষ আপনারা হিসাব করে দেখুন। তারা হিসাব নিতে আসছেন, কথা বলতে আসছেন, তারা প্রতিবাদ জানাচ্ছেন, তারা তাদের দাবির কথা বলছেন। সেখানে তারা আলোচনা করতে পারছেন। আমাদের সন্তুষ্ট হবার কিছু নেই। এই রকম একটা ব্যবস্থার মধ্যে আমাদের যে কাজ করতে হচ্ছে সেখানে সেই পরিপ্রেক্ষিতটা আপনাদের বিচার করতে হবে। তারপর জেলা কাউনসিল আমরা তৈরি করেছি এবং বিরোধীদের তার নেতা বা চেয়ারপারসন করেছি। কি করে বিরোধিতা করতে হবে তারও ট্রেনিং সরকার থেকে আমরা দিয়েছি। আপনারাও একটা ব্যবস্থা করুন না ট্রেনিং দেবার যে কি করে বিরোধীদলের ভূমিকা পালন করতে হয় তা শেখানোর জন্য। আমরা তো সরকার থেকে সেখানে ট্রেনিং-এর ব্যবস্থা করেছি। যদি চান আরও একবার করতে পারি। আমাকে ডাকলে আমিও যেতে পারি, কোন অসুবিধা নেই। সব জায়গায় আমরা গঠন করেছি। আমি ১২টা জেলার রিপোর্ট পেয়েছি, সেখানে ৫৩টি মিটিং হয়েছে। এটা কি খারাপ হয়েছে? ৫৩টি মিটিং করেছে, আপনি ওদের জিজ্ঞাসা করে দেখবেন। কয়েকটি জেলায় নানা রকম ওরা ব্যবস্থা নিয়েছে।

[6-00 – 6-10 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সূর্যকান্ত বাবু, আমার সময় শেষ হয়ে গেছে আপনার আর কত সময় লাগবে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** স্যার, ১০-১৫ মিনিট হলে হয়ে যাবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** তাহলে আরো ২০ মিনিট সময় বাড়িয়ে দিলাম। আশা করি আপনাদের এতে কোনও আপত্তি হবে না। (সকলের সম্মতি দান) আরো ২০

মিনিট সময় বাড়ানো হল।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ৬টি গ্রাম পঞ্চায়েত অ্যালটমেন্ট উইথড্র করেছে। তারা কাজ করছে না। ওরাতো আপনাদের দলের লোক। এই যে একটা ব্যবস্থা আছে—গ্রাম সংসদের ব্যবস্থা, গ্রাম সভার ব্যবস্থা, ডিষ্ট্রিক্ট কাউন্সিলের ব্যবস্থা, ইন্টারন্যাল অডিট, স্ট্যাটিউটোরি অডিট এবং তারপরেও যদি এই রকম হয়, যদি কোথাও নয়-ছয় হয় তাহলে কি ব্যবস্থা হয়না? আপনাদের আমি একটা বিবরণী দিচ্ছি যে কিছু ব্যবস্থা নিয়েছি সেটা বুঝবার জন্য। এই সময়ের মধ্যে এই যে পঞ্চায়েত, আগের পঞ্চায়েতের কথা বলছি না, ৩১ জন প্রধান, এক জন উপ-প্রধানের বিরুদ্ধে এফ. আই. আর করা হয়েছে। ৮ জনকে অ্যারেস্ট করা হয়েছে। ৭ জনকে সাসপেণ্ড করা হয়েছে। এই নূতন পঞ্চায়েত অর্থাৎ ১৯৯৩ সালের পরে যে পঞ্চায়েত, এই বছর ধরে এই পর্যন্ত ৭ জনকে সাসপেণ্ড করা হয়েছে, একজন সভাপতিকে সাসপেণ্ড করা হয়েছে, একজন রেজিগনেশন দিয়েছে। এক জনের বিরুদ্ধে এফ. আই. আর লজড করা হয়েছে। ৪ জন বি. ডি. ও-কে অ্যারেস্ট করা হয়েছে। ব্লক স্তরের অফিসার যারা তাদের বিরুদ্ধে ডিসিপ্লিনারী প্রসিডিংস-এর জন্য ভিজিলেন্সে এসব আমরা পাঠিয়েছি। দুই জনের বিরুদ্ধে এফ. আই. আর করা হয়েছে। সাব-অ্যসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার একজন আছে, তারপরে জব অ্যাসিস্ট্যান্ট, জব ওয়ার্কার, এই ধরনের যারা আছেন তাদের বিরুদ্ধেও ব্যবস্থা নেওয়া হয়েছে দুই এক জনের ক্ষেত্রে যা আছে। এমন কি জেলা স্তরের ২ জন অফিসার, জেলা স্তরের সিনিয়র লোক, তাদের বিরুদ্ধেও এফ. আই. আর আছে, ডিসিপ্লিনারী প্রসিডিংস করা হয়েছে, সাসপেণ্ড করার জন্য রেকমেণ্ডেশন করা হয়েছে, এই সব আছে। ৭১ হাজার মানুষ যেখানে কাজ করছে, এই যে সংখ্যা, এটা আপনারা বিচার করবেন। আমাদের কোথাও কিছু নেই, একথা আমি বলিনি। আমরা যেটা করতে পেরেছি সেটা লিখেছি, আর যেটা পারিনি সেটাও বলেছি। আমাকে বলছেন যে, আপনারা এই সব টাকা খরচ করতে পারছেন না, ইউটিলাইজেশন দিতে পারছেন না। সঞ্জীববাবু বললেন, আরো অনেকে বললেন যে, অন্যরা ১২৪ শতাংশ, ১২৮ শতাংশ খরচ করেছে, আর আপনি ৬৬, ৭২, ৯৪, এটা করছেন। আমি বলেছি যে, এটা আমি পারবোনা। কি করে পারবো? আমি একটা উদাহরণ দিলে বুঝতে পারবেন। জি. আর. ওয়াই, প্রতি বছর বলি, আবার বলছি, সেন্ট্রালের শেয়ার এ বছর রিলিজ হয়েছে ৯৫ কোটি ৫৪ লক্ষ ৬ হাজার টাকা। এর মধ্যে ৩৩ কোটি ৪৬ লক্ষ ৪৮ হাজার টাকা এই মার্চ মাসের শেষ সপ্তাহে বরাদ্দ এসেছে। এর ইউটিলাইজেশন আমাকে আপনি কি মার্চ মাসের মধ্যে দিতে বলেন? আপনি যদি আমাকে বুঝিয়ে দেন যে, আমি যদি এই রকম সময়ে টাকা পাই তাহলে তার ১২৮ পারসেন্ট ইউটিলাইজেশন দেওয়া যায় তাহলে আমি বুঝতে পারি। দুর্ভাগ্যবশতঃ আমি সেটা করতে পারছিনা। এটা অন্য রাজ্যে আছে, কিন্তু আমি সেজন্য বলেছি যে,

আমাদের এই রকম ইউটিলাইজেশন। আমি আরো বলতে পারি—এম. এম. স্কিম, তারপরে ইন্দিরা আবাস যোজনায়, ৩১শে মার্চ অ্যালটমেন্ট এসেছে, আমি জুন মাসে অর্ডার পাচ্ছি। জুন মাসের প্রথম সপ্তাহে অর্ডার পাচ্ছি, অ্যালটমেন্ট পাচ্ছি। আপনি কি তার ইউটিলাইজেশন ৩১শে মার্চ দিতে বলেন? কেন্দ্রীয় সরকার এই সব ধরে হিসাব করেন। কিন্তু আমরা এগুলি পারব না। আপনি আই. আর. ডি. পি'র কথা বলেছেন যে ইউটিলাইজ হচ্ছে না, আমরা কত কম করছি ইত্যাদি ইত্যাদি। এটাও বলছিনা, দেওয়া যায় ইউটিলাইজেশন, দেওয়া যায়না সেকথা বলছি না। কি রকম দেওয়া যায় আপনাকে বুঝিয়ে দিচ্ছি। আপনি যদি চান আমাকে পরিস্কার করে বুঝিয়ে দেবেন। আই. আর. ডি. পি-তে ধরুন—১৯৯৬-৯৭ সালে যখন আমরা বছর শুরু করেছিলাম গত আর্থিক বছরে তখন ৮৩ হজার ৬৩৮টি কেস ব্যাঙ্কে কিন্তু ডিসবার্সমেন্ট হয়নি। বছর শুরু করলাম, আগের বছরের কেস নিয়ে। তিনবার এস. এল. বি. সি-তে রেজলিউশন হয়েছে যে এই মাসের মধ্যে করতে হবে। তারপরে ডেট এক্সটেন্ড করে ঐ মাসের মধ্যে করতে হবে। পুরো বছর পেরিয়ে গেল। এপ্রিল মাসের এক তারিখে দেখছি যে ১৩ হাজার ৪৬২টি আগের বছরের কেস স্যাংশন হয়েছে কিন্তু আজ পর্যন্ত ডিসবার্স হয়নি। এই বছর যা শুরু করলো তা গত বছরের কেস। ৮০ হাজার ৬৮৫টি কেস গত বছর স্যাংশন হয়েছে, কিন্তু ডিসবার্সড হয়নি—সেটাই এই বছর শুরু হল। আগে ছিল কৌশলটা আমরাও করতে পারি—স্যাংশনড হলেই ধরে নেওয়া হত খরচ হয়ে গেছে। আমরা সেটা বদলে দিয়েছি। আমরা বলেছি—ডিসবার্সড হলেই হবে না, টাকা যার কাছে পৌঁছাবার কথা পৌঁছাতে হবে, না হলে ডিসবার্সড বলে ধরব না। আপনারা যেমন বলেন, আমরাও ইউটিলাইজেশনের ক্ষেত্রে ১৩০ পারসেন্ট, ১৪০ পারসেন্ট এই জায়গায় পৌঁছে যেতে পারি। যদি চান তাহলে সেটা আমরা করতে পারি। কিন্তু আমরা সেটা চাই না।

এখানে আর একটি কথা বলা হয়েছে। বলা হয়েছে যে, বিকেন্দ্রীকরণের নামে কেন্দ্রীভবন হচ্ছে। আমি আপনাদের সঙ্গে একমত হতে পারছি না। বিকেন্দ্রীকরণের দু'রকম মডেল রয়েছে। যেটা চালু হয়েছিল তার বিরোধিতা হয়েছিল; প্রাইম মিনিস্টার টু ডি. এম., মায়নাস চিফ মিনিস্টার। ব্যবস্থাটা হল, কেন্দ্র থেকে জেলায় আসবে, যে রকম এখন আসে। আমাদের সাবজেক্ট কমিটির রিপোর্টে তার বিরোধিতা করা হয়েছে। কেন্দ্র জেলাকে টাকা দিয়ে দেবে, রাজ্য জানতে পারবে না—এটা হতে পারে না। রাজ্য ব্লককে টাকা দিয়ে দেবে, জেলা জানবে না—এই মডেল আমরা মেনে নিতে পারি না। আমি আশা করি এ ব্যাপারে বেশি পিড়াপিড়ি করবেন না। আমাদের মডেল হল—রাজ্য থেকে জেলা, জেলা থেকে ব্লক, ব্লক থেকে গ্রাম পঞ্চায়েত। জে. আর. ওয়াই-এর ৫৬ পারসেন্ট টাকা চলে যাচ্ছে গ্রাম পঞ্চায়েতে। বাকি ১৫ পারসেন্ট যাচ্ছে পঞ্চায়েত সমিতি

এবং রেস্ট ২০ পারসেন্ট যাচ্ছে জেলা পরিষদে। সেখানে ইণ্ডিভিজুয়েল বেনিফশিয়ারী ওরিয়েন্টেড স্কিম রয়েছে। এছাড়া রয়েছে বার্ধক্য ভাতা, ন্যাশনাল ওল্ডেজ স্কিম—এন. ও. এ. পি. এস., এন. এফ. বি. এস., এন. এম. বি. এস. ইত্যাদি স্কিম। এছাড়া ই. আর. ডি. পি., ইন্দিরা আবাস যোজনা, এমপ্লয়মেন্ট অ্যস্যুরেন্স স্কিম, মাতৃত্বকলীন স্কিম ইত্যাদি রয়েছে গ্রাম পঞ্চায়েত স্তরে। এই এমপ্লয়মেন্ট অ্যাস্যুরেন্স স্কিমে বিভিন্ন মডেল ঠিক করা হয়েছে। বেনিফিশিয়ারী সিলেকশন করে তার তালিকা গ্রাম পঞ্চায়েত পেশ করেন। আপনারা যদি গঠনমূলকভাবে এটাকে বিবেচনা না করেন তাহলে ঠিক ঠিক ভাবে একে আমরা সাফল্যমণ্ডিত করতে পারব না। কাগজে, রেডিওতে বিজ্ঞাপন দিয়ে বলছি এটা আমরা এবং সেখানে বয়স যার বেশি তার পাওয়া উচিত। এক্ষেত্রে বিরোধী দলের ভূমিকা যথাযথ পালন করা উচিত। এক্ষেত্রে আপনারা যা যা করেছিলেন সেটা ছিল শহর কেন্দ্রীক। কিন্তু এখন এমপ্লয়মেন্ট অ্যাস্যুরেন্স স্কিমের টাকার সবটাই ব্লক স্তরে খরচ হয়। এখন সেটা আমরা পঞ্চয়েত স্তরকেন্দ্রীক করতে চলেছি। কিন্তু আপনারা কেন মডেলের কথা বলছেন? আমরা সেটা মেনে নিতে পারছি না। আপনারা অনেকগুলো কমিটির কথা বলেছেন। এ ব্যাপারে আমরা যে সিদ্ধান্ত নিয়েছি সেটা কার্যকর হচ্ছে। জেলা কমিটি করবার কাজটা ত্বরান্বিত হচ্ছে। এতগুলো কমিটি অবশ্য করবার প্রয়োজন হবে না; ১২টার মতো হতে পারে। আর সব কমিটিতে সভাধিপতিকেই চেয়ারম্যান করতে হবে মানে নেই। কিছু আমরা কার্যকর করেছি এবং প্রক্রিয়াটা আরো ত্বরান্বিত হচ্ছে। ব্লক প্ল্যানিং কমিটির দিকে বিশেষ যাচ্ছি না, আপনাদের এটা অবহিত করতে চাচ্ছি।

[6-10 – 6-19 p.m.]

অ্যাসেম্বলির এই সেসানে বিল আনতে যাছি। গ্রাম পঞ্চায়েত সদস্যদের দপ্তর ভিত্তিক দায়িত্ব সুনির্দিষ্ট ভাবে বন্টন করে আরো একটু যৌথ পরিচালন ব্যবস্থা, যৌথ ভাবে সিদ্ধান্ত নেওয়া প্রক্রিয়া, যৌথ ভাবে কাজ করার প্রক্রিয়া—সেটাকে আরো বেশি করে কার্যকর করার জন্য চেষ্টা করছি। আর বাকি আমার মনে হয় না যে খুব একটা কিছু বলার দরকার আছে, আপনারা যা বলেছেন তার উপর। আপনারা সদস্যদের ভাতা ইত্যাদি বাড়াতে বলেছেন, কর্মচারিদের কথা বলেছেন। কর্মচারিদের আমরা দেখি না বলছেন, সুবিচার করি না বলেছেন। কারা সুবিচার করেছিল আমি জানি না। এই যে পঞ্চায়েতে ত্রিস্তর কর্মচারী—তার মধ্যে এই যে গ্রাম পঞ্চায়েত কর্মী বলে একটা হয়েছে, এই চৌকিদার দফাদার সেই ব্রিটিশ আমল থেকে ছিল, পরিবর্তন করে তাদের আমরা স্থায়ীকরণ করেছি, তাদের মর্যাদা দিয়েছি, অধিকার দিয়েছি। আর সমস্ত স্তরের কর্মচারিদের বেতন দেওয়ার ভার সরকার বহন করে, যেটা পৌরসভায় এখনও হয়নি। আমরা এটা অবিচার করেছি, আর আপনারা আগে সুবিচার করেছিলেন—আমার মনে হয় না, এটার

সঙ্গে একমত হওয়ার কোনও অবকাশ আছে। সদস্যদের ভাতা ইত্যাদি বিষয়ে বলেছেন। এটা তো ৫ টাকা ছিল, ২০ টাকা করলাম এবারের এই পঞ্চায়েত আমলে। এটা বাড়ানো হয় নি, এটা ওনারা বাড়াতে বলছেন! কাজেই এটা আমার মনে হয় না এইগুলির সঙ্গে আমি একমত হতে পারব। আর বলেছেন যে ১৯৭৭ সাল থেকে ১৯৮২ সাল এই সময় পঞ্চায়েতে অনেক ভাল কাজ হয়েছিল তারপর বাকি সব এখন খারাপ হয়ে গিয়েছে। তা আমি বলি কি আপনারা একটু নির্বাচনের ফলাফল দেখবেন। ১৯৮৩ সালে যে পঞ্চায়েত নির্বাচন হয়েছিল সেটাতে আপনারা সবচেয়ে ভাল ফল করেছিলেন এই পর্যন্ত যে পঞ্চায়েত নির্বাচন হয়েছে। এটা ফিরে গিয়ে দেখবেন, আর একটু খেয়াল রাখবেন যে গত পঞ্চায়েত নির্বাচনে প্রথম সমস্ত জেলা পরিষদে আমরা জয়যুক্ত হয়েছি। একটাও জেলা পরিষদ আপনারা পাননি। এটা একটু খেয়াল রাখবেন, এটা ইতিহাসে লেখা আছে তো সেই জন্য আমি বলছি। আর বলা হয়েছে কগ্রেস পঞ্চায়েতে নাকি কাজ করার সুযোগ পাচ্ছে না। কংগ্রেস পঞ্চায়েতে সুযোগ কি করে পাচ্ছে না, আমি বুঝতে পারছি না। আমাদের তো একটা নিয়ম আছে কি ভাবে টাকা ভাগ হবে। সেটা তো কেন্দ্রীয় সরকার ঠিক করে দিয়েছেন। জেলায় যখন পাঠাচ্ছে সেটা ওরা সরাসরি পাঠাচ্ছে। জেলা থেকে পঞ্চায়েত সমিতিতে কি ভিত্তিতে ভাগ হবে, পঞ্চায়েত সমিতি থেকে পঞ্চায়েতে কি ভিত্তিতে ভাগ হবে, জনসংখ্যা, তফসিলি জাতি উপজাতির সংখ্যা এই ধরে, এ তো অঙ্কের ব্যাপার। তবে বলছি যে একেবারে সাম্য আছে, অসাম্য নেই তা নয়, আমরা বিরোধিতা করেছি, কেন্দ্রীয় সরকারকে লিখেছি। ওঁরা বলছে কি, ১০ হাজার পর্যন্ত সংখ্যা হলে ঠিক আছে, ১০ হাজারের বেশি হলে—ধরুন একটা গ্রাম পঞ্চায়েতে জন সংখ্যা যদি ২১ হাজার হয় তবে তাকে ১০ হাজার ধরে নিতে হবে। তাহলে বড় ছোট গ্রাম পঞ্চায়েতের মধ্যে অসুবিধা হবে। তবে এটা আমরা কি করব। সেটা যাই থাক সবার জন্য হচ্ছে। ব্লকের ব্যাপারে বলছে ১ লক্ষ। যদি ১ লক্ষের বেশি হয় যদি কোনও ব্লকে ৩ লক্ষ পপুলেশন হয় তাকে কমপাউন্ড করে ১ লক্ষই ধরতে হবে। এইগুলি করলে স্বাভাবিক ভাবেই কতকগুলি বৈষম্য তৈরি হয়। আমরা এর বিরোধিতা করছি। এটা তো লিখছি, আপনারা যখন ছিলেন তখনও লিখেছি এখনও লিখছি। আর বাকি যেটা বলছেন, পঞ্চায়েত সমিতি ভাগ-টাগ হলে সেইগুলি নাম-টাম করার ব্যাপারে—নামকরণের ব্যাপারে পঞ্চায়েত সমিতি যদি প্রস্তাব দিয়ে পাঠায়, গ্রাম পঞ্চায়েত নামকরণ করে পাঠায়, ১-২-৩ এই সব আছে এইগুলি যদি নামকরণ করে প্রস্তাব দিয়ে পাঠায় তাহলে সেটা অনুমোদন করে দেব এইগুলি কোনও অসুবিধা হবে না। আর আমার তো মনে হয় না যে আপনারা এমন কিছু বলেছেন যেগুলির জবাব দেওয়ার দরকার আছে। আমি যে কথা আগেই বললাম, আমাদের অবস্থান যেটা আমরা পূর্বেই ব্যক্ত করেছি—শুরুতে সেটাতেই আমরা অবিচল থাকব। আর যেটা পারব না সেটাও আপনাদের বলেছি। এই

ভিত্তিতে আমরা আমাদের উত্থাপিত দাবিগুলির প্রতি আপনাদের সমর্থন চাইছি এবং কাট মোশনের মাধ্যমে যে দাবিগুলি তুলেছেন সেইগুলি আপনারা প্রত্যাহার করে নিন, এই অনুরোধ জানাচ্ছি এবং কাট মোশনের বিরোধিতা করছি। ধন্যবাদ।

**Demand No. 59**

The Cut motions of Shri Nirmal Ghosh, Shri Ashok Kumar Deb, Shri Shashanka Shekhor Biswas, Shri Ajoy De, Shri Kamal Mukherjee, Shri Deba Prasad Sarkar and Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 47,22,25,000 be granted for expenditure under Demand No. 59, Major Head : "2501-Special Programme for Rural Development" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 15,74,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 60**

The motions of Shri Nimal Ghosh (cut motion no. 1), Shri Sultan Ahmed (cut motion no. 2), Shri Kamal Mukherjee (cut motions no. 3,4) Shri Pankaj Banerjee (cut motion no. 5) and Shri Deba Prasad Sarkar (cut motion no. 6) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,90,64,80,000 be granted for expenditure under Demand No. 60, Major Head : "2505—Rural Employment" during the year 1997-98

(This is inclusive of a total sum of Rs. 116,25,00,000 already voted on account.) was then put and agreed to.

**Demand No. 62**

The motions of Shri Ashok Kumar Deb (cut motion no. 1), Shri Nirmal Ghosh (Cut motion no. 2.3), Shri Sultan Ahmed (Cut motion No. 4), Shri Shanshanka Shekhor Biswas (Cut motion No. 5-10), Shri Ajoy

De (Cut motion No. 10,11), Shri Abdul Mannan (Cut motion No. 13), Shri Kamal Mukherjee (Cut motion nos. 14-17), Shri Biplab Roy Chowdhury (Cut motion No. 18), Shri Deba Prasad Sarkar (Cut motion no. 19) and Shri Gopal Krishna Dey (Cut motion No. 20) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 21,23,292,000 be granted for expenditure uunder Demand No. 62, Major Heads : "2515-Other Rural Development Programmes (Panchayati Raj), 3604- Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515-Loans for Other Rural Development Programmes (Panchayati Raj)" during the year 1997-98

(This is inclusive of a total sum of Rs. 70,78,35,000 already voted on account). was then put and agreed to.

**Demand No. 63**

The motions of Shri Nimal Ghosh (Cut motion no. 1), and Shri Kamal Mukherjee (Cut motion no. 2-3), that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 61,91,95,000 be granted for expenditure under Demand No. 63, Major Heads : "2515—Other Rural Development Programmes (Community Development), 4515-Capital Outlay on Other Rural Development Programmes (Community Development) and 6515-Loans for Other Rural Development Programmes (Community Development)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 20,64,00,000 already voted on account.) was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6.19 p.m. till 2.00 p.m. on Thursday, the 26th June, 1997 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 26th June, 1997 at 2.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 9 Ministers of State and 81 Members.

[2-00 - 2-10 p.m.]

## OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Hon'ble Members, before taking up the business of the day I rise perform a melancholy duty to refer to the sad demise of Shri Bibhuti Laha and Smt. Sanjukta Panigrahi who passed away recently.

**Shri Bibhuti Laha :** An eminent film director and also producer breathed his last on the 4th June, 1997. He was 83.

He was born on November 6, 1915. After completion of his studies from the still photography school at Bowbazar in the year 1932, he started his film career as an Assistant Cameraman in the Technician Studio (formerly known as Kali Films). Soon he established himself as a good cameraman in the films talkies and of Talkies' and 'Chanakya' directed by Sishir Bhaduri. Influenced by renowned film director Muralidhar Chatterjee in the year 1946 he started his career as a film director with a group of technicians well known as 'Agradoot'. Later on he directed the films in the name 'Agradoot' independently. His first directed film was 'Swapna Sadhana' which was released on a notable day, the 15th August, 1947. Among his films, 'Babla' was the first Indian film which got honour as the best film on humanity in the

Karloviveri Film Festival in 1950. He produced 52 films out of which 'Samapika', 'Sabyasachi', 'Babla', 'Badshah', 'Lalu Bhulu', 'Khokababur Partyabartan', 'Sabar Upare', 'Agni Parikha', 'Triyama', and 'Pathe Holo Dari', were acclaimed widely.

At the demise of Shri Laha the State has lost a pragmative film personality and a film director.

**Smt. Sanjukta Panigrahi :** An exponent of Odissi dancer breathed her last on the 24th June, 1997 after a prolonged illness. She was 53.

Smt. Panigrahi was born on August 24, 1944 in a respectable and orthodox Oriya family. Defying all social constraints. She courageously began dancing at an early age and gave her first public performance at the age of six. In 1952 she won the first prize at the International Children's Festival organised by the Children's Little Theatre at Calcutta. She earned laurels by becoming the only woman artist of Orissa who embraced Odissi as her career and performed for over four decades. She spearheaded the grand revival of Odissi in the post-independence cultural renaissance and established it as an original and independent style of Indian classical dance. She transformed her traditional dance style into an universal language and was the first to have choreographed the non-traditional lyrics within the limit of Odissi style. She successfully experimented with Surdas Padavalli, Tagore songs, Bhagabat Geeta and Tulsi Ramayana. She was an outstanding disciple of Guru Kelucharan Mahapatram, the famous Odissi exponent. She was equally at ease with Bharatnatyam and was trained under Pukmini Arundale at Kalakshotra, Madras. She served as a dance director for a brief stint in the Utkal Sangeet Mahavidyalaya. Between 1967 and 1988 she represented the country as a cultural delegate to the U.S.A., Philippines, Japan and France and a number of other countries. She was invited to the International Music Festival at Paris and performed all over France.

She received several coveted awards including Padmashree in 1975, the Central Sangeat Natak Academy award in 1976. Nritya Shiromani

award by Prayag Sangeet Sammelan & Tirupati National Award in 1987.

At the demise of Smt. Panigrahi the country has lost an outstanding exponent of Odissi dance and the world of arts has lost a devoted and dedicated danceuse.

Now I would request the Hon'ble members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

(After two minutes)

Thank you ladies and gentleman.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceaseds.

## PRESENTATION OF REPORT

### Twenty third Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 23rd Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber on 25th June, 1997 and recommended the following programme of business from 27th June to 1st July, 1997.

| | | | |
|---|---|---|---|
| 27.06.1997, Friday : | (i) Demand No. 24<br>(ii) Demand No. 53<br>(iii) Demand No. 75<br>(iv) Demand No. 76<br>(v) Demand No. 87<br>(vi) Demand No. 88<br>(vii) Demand No. 93<br>(viii) Demand No. 94<br>(ix) Demand No. 95<br>(x) Demand No. 96<br>(xi) Demand No. 97 | Commerce & Industries Department | 4 hours |
| | (xii) Demand No. 74 | Industrial Reconstruction Department | |
| | (xiii) Demand No. 92 | Public Undertakings Department | |

| Date | | Demand | Department | Time |
|---|---|---|---|---|
| 30.06.1997, Monday : | (i) | Demand No. 57 | Co-operation Department | 2 hours |
| | (ii) | Demand No. 38 | Information & Cultural Affairs Department | 2 hours |
| | (iii) | Demand No. 1 | Parliamentary Affairs Department | |
| | (iv) | Demand No. 3 | Home (Constitution & Election) Department | |
| | (v) | Demand No. 5 | | |
| | (vi) | Demand No. 6 | | |
| | (vii) | Demand No. 8 | Finance (Taxation) Department | |
| | (viii) | Demand No. 9 | | |
| | (ix) | Demand No. 10 | Excise Department | |
| | (x) | Demand No. 11 | Finance (Taxation) Department | |
| | (xi) | Demand No. 13 | | |
| | (xii) | Demand No. 14 | Finance (Audit) Department | |
| | (xiii) | Demand No. 16 | Finance (Budget) Department | |
| | (xiv) | Demand No. 20 | Finance (Audit) Department | |
| | (xv) | Demand No. 22 | Home (Jails) Department | |
| | (xvi) | Demand No. 27 | Home (Civil Defence) Department | 1 hour |
| | (xvii) | Demand No. 28 | Finance (Audit) Department | |
| | (xviii) | Demand No. 29 | Finance (Taxation) Department | |
| | (xix) | Demand No. 37 | Urban Development Department | |

| | | | |
|---|---|---|---|
| | (xx) Demand No. 46 | Finance (Taxation) Department | |
| | (xxi) Demand No. 52 | Forest Department | |
| | (xxii) Demand No. 56 | Food Processing & Horticulture Department | |
| | (xxiii) Demand No. 64 | Hill Affairs Department | |
| | (xxiv) Demand No. 65 | Development & Planning Department | |
| | (xxv) Demand No. 72 | Science & Technology Department | |
| | (xxvi) Demand No. 83 | Development & Planning Department | |
| | (xxvii) Demand No. 84 | Tourism Department | |
| | (xxviii) Demand No. 85 | Development & Planning Department | |
| | (xxix) Demand No. 99 | Finance (Budget) Department | |
| 1.07.1997, | The West Bengal Appropriation (No.2) Bill, 1997 (Introduction, Consideration & Passing) | | 4 hours |

Now, Shri Rabindra Nath Mondal, Chief Govt. Whip, may please move the motion for acceptance of the House.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that the twenty third Report of the Business Advisory Committee as presented in this House be accepted.

The motion was then put and agreed to.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion.

The first one is from Shri Sudip Bandyopadhyay on the subject of release on bail of persons accused for leakage of Question Papers of Madhyamik Examination, 1997 due to non-production of charge-sheet and the second one is from Shri Saugata Roy on the subject of rejection of Bihar Chief Minister's prayer for an interim bail by the Special Court on 25.06. 1997.

The subject matter of the first Motion relates to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House.

The Member may bring the matter into the notice of the concerned Minister through Calling Attention, Mention, Question, etc.

I, therefore, withhold my consent to the first Motion.

The subject matter of the second Motion is in no way related to the Government of West Bengal. The Motion is thus out of order and I reject it.

Shri Sudip Bandyopadhyay may, however, read the text of his Motion as amended.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন।

বিষয়টি হল ঃ—

কলকাত গোয়েন্দা পুলিশ গরিষ্ঠ শাসক দলের সর্বোচ্চ মহলের রাজনৈতিক চাপের জন্য সময় মতন চার্জশিট দিতে না পারায় মাধ্যমিকের অঙ্ক প্রশ্ন ফাঁসের সঙ্গে যুক্ত অভিযুক্তরা সবাই জামিনে ছাড়া পেয়ে গিয়েছেন। গরিষ্ঠ শাসক দলের মাধ্যমিক প্রশ্ন ফাঁসের ঘটনাকে চাপা দেওয়ার এই ঘৃণ্য প্রচেষ্টার বিরুদ্ধে শিক্ষক-অভিভাবক-ছাত্র সমাজকে প্রতিবাদে সোচ্চার হতে আবেদন জানাই।

[2-10 – 2-20 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day, I have received two notices of Calling

Attention on the following subjects, namely :—

| Subject | | Name |
|---|---|---|
| i) Reported looting of Rifles from Prasadpur Police Camp under Sonarpur P.S. in South 24-Parganas. | : | Shri Badal Zamadar and Shri Bimal Mistry. |
| ii) Reported death of two fishermen from the attack of tiger in Sundarban of South 24-Parganas by | : | Shri Tapan Hore. |

I have selected the notice of Shri Tapan Hore on the subject of reported death of two fishermen from the attack of tiger in Sundarban of South 24-Parganas.

**Shri Rabindranath Mondal :** Sir, the statement will be made on 1st July, 1997.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Report of the Select Committee on the West Bengal Premises Tenancy Bill, 1996.

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to present the Report of the Select Committee on the West Bengal Premises Tenancy Bill, 1996.

## LAYING OF REPORTS

### Audited Annual Reports of the Webel Informatics Limited for the Years 1984-85 and 1985-86.

**Dr. Surjya Kanta Mishra :** Sir, with your permission I beg to lay the Audited Annual Reports of the Webel Informatics Limited for the years 1984-85 and 1985-86.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### DEMAND NO. 66

There are 11 Cut Motions on Demand No. 66. All the Cut Motions are in order and taken as move.

| | |
|---|---|
| Shri Ajoy Dey<br>Shri Nirmal Ghosh<br>Shri Sultan Ahmed<br>Shri Kamal Mukherjee<br>Shri Shyamadas Banerjee<br>Shri Gopal Krishna Dey<br>Shri Deba Prasad Sarkar<br>Shri Saugata Roy | Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/- |

### DEMAND NO. 67

There are 14 Cut Motions on Demand No. 67. All the Cut Motions are in order and taken as move.

| | |
|---|---|
| Shri Shashanka Shekhor Biswas<br>Shri Ajoy Dey<br>Shri Nirmal Ghosh<br>Shri Sultan Ahmed<br>Shri Rabindranath Chatterjee<br>Shri Shyamadas Banerjee<br>Shri Kamal Mukherjee<br>Shri Saugata Roy<br>Shri Sobhan Deb Chattopadhyay<br>Shri Deba Prasad Sarkar<br>Shri Ashok Kumar Deb | Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/- |

### DEMAND NO. 68

There are 11 Cut Motions on Demand No. 68. All the Cut Motions are in order and the members may now move their cut motions.

Shri Shashanka Shekhor Biswas
Shri Nirmal Ghosh
Shri Sultan Ahmed
Shri Kamal Mukherjee
Shri Deba Prasad Sarkar
Shri Saugata Roy
Shri Pankaj Banerjee
Shri Rabindranath Chatterjee

Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুটি বরাদ্দ পৃথক পৃথক ভাবে উপস্থিত করা হয়েছে, কিন্তু ঘোষণা করা হয়েছে এই মুহূর্তে যে এই দুটি বরাদ্দ অর্থাৎ মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ের সেচ ও জলপথ বিভাগের বরাদ্দ এবং মাননীয় নন্দগোপাল ভট্টাচার্য মহাশয়ের জল সম্পদ, অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগ—এই দুটি বরাদ্দকে একত্রিত করে আলোচনা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগে যার নাম ছিল ক্ষুদ্র সেচ দপ্তর এখন তার নাম পাল্টে রাখা হয়েছে জল সম্পদ, অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগ এবং সেচ ও জলপথ বিভাগের যে ব্যয়বরাদ্দের দাবি আমাদের কাছে রাখা হয়েছে আমি সেই সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। এই দপ্তরের কি কাজ এই রাজ্যে। এদের কাজ হচ্ছে এই রাজ্যে কৃষিতে, রবি ফসলে জল সরবরাহ করা, সেচের ব্যবস্থা করা এবং সমুদ্র, এবং নদীর যে ভাঙ্গন দেখা দিচ্ছে তাকে প্রতিরোধ করা যায় কিভাবে। স্যার, বছরের পর বছর ধরে সেচ ও জলপথ বিভাগের কার্যকারিতা এবং কার্যক্রমে কি দেখতে পাচ্ছি।

যদিও সেচ এবং জলপথ দপ্তরের মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয়, তাঁর বাজেট বক্তৃতায় অত্যন্ত ফলাও করে বলেছেন যে ভারতের সমস্ত রাজ্যের মধ্যে পশ্চিমবাংলায় জনবসতির ঘনত্ব এবং ১৯৯১ সালের আদমশুমারি রিপোর্ট অনুযায়ী এখানে প্রত্যেক বর্গ কিলোমিটারে ৭৬৭ জন বসবাস করে। অর্থাৎ এখানকার মানুষকে—অধিকাংশ মানুষকে কৃষি এবং কৃষিজাত পণ্যের উপর নির্ভর করতে হয়। কিন্তু আজকে আমরা কি দেখতে পাচ্ছি? সেই কৃষিজীবী মানুষদের কাছে গত ২০ বছরে কি প্রচেষ্টা চালিয়ে নিরবচ্ছিন্নভাবে সেচের জল পৌঁছে দিতে পেরেছেন? এই দপ্তরের কার্যকারিতা দেখে, কার্যক্রম দেখে আমার মনে হয়েছে এই দপ্তর একেবারে উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণ আর দক্ষিণবঙ্গের ভাঙ্গন প্রতিরোধ করবার জন্য ব্যর্থ প্রয়াস করে চলেছেন। সেচ দিতে পারছেন না। কি সেচ দিচ্ছে? দেবব্রত বাবুর দপ্তর—সেচ ও জলপথ বিভাগ, এই দপ্তর বৃহৎ এবং মাঝারি সেচের ব্যবস্থা করবে আমাদের রাজ্যের কৃষি

এবং কৃষকদের স্বার্থে। আমাদের স্মৃতি নিশ্চয়ই এখনও ম্লান হয়ে যায় নি। গত রবি এবং বোরো চাষের অভিজ্ঞতা কি বলছে? চাষীরা ভীষণ ভাবে মার খেয়েছে, শুধু মার খেয়েছে তাই নয়, চাষীরা বিব্রত হয়েছে এবং বঞ্চিত হয়েছে। অর্থনৈতিক ভাবে বঞ্চনার শিকার হয়েছে। কেবলমাত্র ডি.ভি.সি. প্রকল্প ছাড়া আর কোনও প্রকল্পে তারা জল পায়নি। ময়ুরাক্ষী, কংসাবতী প্রকল্প তাদের জল দিতে পারেনি। চাষীরা জানত রবি এবং বোরো চাষে তারা এই সমস্ত প্রকল্প থেকে তারা জল পাবে। এই ব্যবস্থাগুলো আছে। কিন্তু সেখান থেকে যে তারা জল পেতে পারবে না এই ঘোষণাটুকু পর্যন্ত পূর্বাহ্নে করা হয়নি। এমন দায়িত্বহীনতার পরিচয় পাওয়া গেছে। মাননীয় মন্ত্রী হয়ত বলবেন যে এটা আমি সংশ্লিষ্ট অফিসার, জেলা শাসকদের বলেছি কিন্তু যথাযথ ভাবে কৃষকদের কাছে এই কথা পৌঁছে দেওয়া হয়নি। চাষীরা ভীষণ ভাবে মার খেয়েছে বোরো চাষের সময়ে। আজকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এই যে তারা প্রতারণার শিকার হল, তাদের সর্বস্বকে বাঁধা রেখে, ধার করে, জীবিকার তাগিদে, বাঁচবার তাগিদে তারা সর্বস্বান্ত হল তাদের কাছে কি সান্ত্বনার বাণী পৌঁছে দিয়েছেন, কি সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছেন? আমি মন্ত্রী মহাশয়কে বলব আমাদের রাজ্যের একটা বিরাট প্রকল্প—তিস্তা প্রকল্প, এই তিস্তা প্রকল্পের অবস্থা কি? এখনও পর্যন্ত তিস্তা প্রকল্পে খরচ করা হয়েছে কেন্দ্রীয় অ্যাসিস্ট্যান্স নিয়ে প্রায় ৬শো কোটি টাকার মতো। এই ৬শো কোটি টাকা খরচ করে উত্তরবঙ্গের কত বিস্তীর্ণ এলাকায় সেচ দেওয়া গেছে, কত জমিকে সেচ দিতে পেরেছেন? প্রত্যাশিত সুফল কি অর্জন করেছেন? কৃষকদের বিশ্বাসযোগ্যতা দিনের পর দিন নষ্ট হচ্ছে। আজকে শুধু তাই নয়, এই তিস্তা প্রকল্পকে ঘিরে কয়েকশো কোটি টাকার কাজ হয়েছে।

[2-20 – 2-30 p.m.]

এই তিস্তা প্রকল্পকে ঘিরে কয়েকশো কোটি টাকার কাজ হয়েছে। সেই কয়েকশো কোটি টাকায় সেখানে ঠিকাদারদের স্বর্গরাজ্য তৈরি হয়েছে। যেখানে কাজ হয়নি সেখানে একটা বৃহৎ অংশের টাকা ঠিকাদারদের কাছে চলে গেছে। সেই কাজের যে মান সেই মান অর্থাৎ তার যে কন্ট্রোল করার যে ব্যবস্থা সেই ব্যবস্থা পর্যন্ত নেই। আজ বাহাঁতি খালের অবস্থাটা কি? সেখানে কাজ হয়নি। গুঞ্জরিয়া কবরস্থান সম্বন্ধে মন্ত্রী মহাশয় প্রতি বছর আশার বাণী শোনাচ্ছেন যে ঐ কবরস্থানটিকে অন্য জায়গায় নিয়ে গিয়ে সেখানে ক্যানেল কেটে জল টেনে কৃষকের কাছে পৌঁছে দেওয়া হবে। কিন্তু হয়েছে কি? করা যায়নি। এটা কবে করা সম্ভব হবে সে ব্যাপারে মাননীয় মন্ত্রীর কাছে সুস্পষ্ট আশ্বাস চাই। বছরের পর বছর ধরে কয়েকশো কোটি টাকা খরচা করে ফলাও করে বলা হবে—জাতীয় প্রকল্প, একটা বৃহত্তম প্রকল্প। এই প্রকল্পের একটা গুরুত্ব আছে, অথচ

আজও পর্যন্ত সেই প্রকল্প-এর কাজ শেষ করা যাচ্ছে না। এখানে ৬০০ কোটি টাকা ব্যয় হয়েছে। এটা জাতীয় প্রকল্প, সেই এলাকার মানুষের জন্য প্রকল্প, অথচ সেই প্রকল্পের কাজ কবে শেষ হবে তার কোনও ঠিক নেই। এ ব্যাপারে আমরা মাননীয় মন্ত্রীর কাছে সুস্পষ্ট জবাব চাই। এই তিস্তা প্রকল্পের কাজ যতদিন সম্পূর্ণ না হবে ততদিন এই তিস্তা প্রকল্পের বাইরে কোনও প্রকল্পে হাত দিলেও তার নামমাত্র কাজ হয়েছে। আমরা একটা জিনিস লক্ষ্য করছি এই তিস্তা প্রকল্পের বাইরে কোনও প্রকল্পে হাত দিলেও তার কাজের গতি দ্রুত হয়নি, তার কাজের গতি শ্লথ হয়েছে। এর পাশাপাশি আরেকটা বৃহৎ প্রকল্পের কাজ আছে। সেটা হল সুবর্ণরেখা প্রকল্প। এই প্রকল্পের কাজ হলে দক্ষিণবঙ্গের মানুষরা উপকৃত হতে পারেন। সেই প্রকল্পের অবস্থা কি? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাদের দেওয়া হিসাব মতো এই বছরে এই প্রকল্পের জন্য ৫৯৫ কোটি টাকা দরকার হবে। কিছু দিন আগেও আপনারা এই প্রকল্পের জন্য নানা বাহানা করতেন। আমি গত বিধানসভায় ছিলাম আপনার দপ্তরের ইঞ্জিনিয়ারদের কাছে আমরা দক্ষিণবঙ্গের মানুষরা, মেদিনীপুরের মানুষরা গিয়েছিলাম। তখন আপনার দপ্তর থেকে বলা হল যে এ ব্যাপারে পরিবেশ দপ্তরের ছাড়পত্র পাওয়া যায়নি। কিন্তু আজ ২ বছরের বেশি হল এই সুবর্ণরেখা প্রকল্পের জন্য পরিবেশ দপ্তরের ছাড়পত্র পাওয়া গেছে। এই প্রকল্পের আনুমানিক ব্যয় অনেক নিচে ছিল, কিন্তু এখন সেটা দাঁড়িয়েছে ৫৯৫ কোটি টাকায়। অথচ ১৯৯৭-৯৮ সালের আর্থিক বছরের জন্য এই প্রকল্পের জন্য আপনারা রেখেছেন মাত্র ৬ কোটি টাকা। যেখানে এই প্রকল্পের জন্য ৫৯৫ কোটি টাকার দরকার সেখানে ১৯৯৭-৯৮ সালের আর্থিক বছরে এই প্রকল্পের জন্য মাত্র ৬ কোটি টাকা কেন রাখা হল সেকথা আপনি পরিষ্কার ভাবে বলেননি। এই প্রকল্পের কাজ চলতে থাকবেই কিনা সে ব্যাপারেও আমি মাননীয় মন্ত্রীর কাছে সুস্পষ্ট ভাবে জানতে চাই। আমি সন্দেহাতীত খবর রাখি এবং সুবর্ণরেখা প্রকল্পের কয়েকটি অফিস ছাড়া আর কিছুই হয়নি। এছাড়া ভরসাঘাটে একটা ব্যারেজ করে সেখান থেকে জল আনা হবে একথা বলা হয়েছিল। কিন্তু সেখানেও এক ইঞ্চি কাজ হয়নি।

আমরা জানতে চাই, এই প্রকল্পের কাজের আসল রূপায়ন কবে হবে? এই ৬ কোটি টাকা দিয়ে কোনও কাজ করা যায় না, আপনি অর্থের সংস্থান কেমন করে করবেন, মাননীয় মন্ত্রী জবাবী ভাষণে বলবেন। কেলেঘাই, কপালেশ্বরী, বাঘাই সম্বন্ধে এই হাউসকে শুনিয়েছেন, মেদিনীপুর জেলার বিধায়কদের নিয়ে বৈঠকও করেছেন অতীতে। এটি ২০ কোটি ৬৭ লক্ষ টাকার প্রকল্প। এইটি জি.এফ.সি.-তে পাঠিয়েছেন, কিন্তু শুনেছি এখনও তাদের ছাড়পত্র পাওয়া যায়নি। সেই ছাড়পত্র না পাওয়ার ফলে কাজও শুরু হচ্ছে না। কেন হয়নি? গত লোকসভা নির্বাচনের আগে বারংবার বিধানসভায় আমাদের আসামীর কাঠগড়ায় দাঁড় করিয়ে বলতেন, কংগ্রেস সরকার ছাড়পত্র দিচ্ছে না। আজকে

এক বছরের বেশি সময় ধরে তো কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার আছে, সমব্যথী, সহযোগী যুক্তফ্রন্ট সরকার আছে, তাহলে এখনও কেন সেই ছাড়পত্র পেল না? সেই এলাকার মানুষের দুস্বপ্নের রাত্রি কবে কাটবে মাননীয় মন্ত্রী জানাবেন।

আপনি এই বছর একটি প্রকল্প তৈরি করেছেন, নাম দিয়েছেন অগ্রণী প্রকল্প, যার আনুমানিক ব্যয় ধরেছেন ৩ কোটি ৪৯ লক্ষ টাকা। তাতে কি হবে? সেই একই কথা এসে যায়—সমস্ত টাকা যাবে তিস্তার জন্য। এই কাজের জন্য মাত্র ১৫ লক্ষ টাকা ধরে রেখেছেন। কাজ হবে কিছু? কেলেঘাই, কপালেশ্বরী, বাঘাই নদীগুলি বর্ষার সময় কি ভয়ঙ্কর রূপ নেয় আপনি দেখেছেন, সেখানকার মানুষের জীবন ও সম্পত্তি নষ্ট হয় জানেন এখানে কি করে ১৫ লক্ষ টাকা রেখেছেন? এটা বাড়ান। অগ্রণী প্রকল্প নাম দিয়েছেন তাড়াতাড়ি করার জন্য। এখন তো আর কংগ্রেস সরকারের বাহানা নেই, সেই প্রশ্নও ওঠে না, এখন তো বন্ধু সরকার, তাহলে কেন জি.এফ.সি-র অনুমোদন পাওয়া যাচ্ছে না?

কংসাবতী মডার্নাইজেশন প্রকল্পের অবস্থা কি? উদ্দেশ্য ছিল মেদিনীপুর, বাঁকুড়া জেলাকে জল সরবরাহ করা, জল যাতে নষ্ট না হয়ে যায়। কিন্তু মাঠের ভেতর জল ঠিকমতো পৌঁছায়নি। কি মডার্নাইজেশনের দিকে আগালেন? প্রতি বার বাজেট বইতে বলবেন ফলাও করে, কংসাবতী প্রকল্প এবারে আধুনিকিকরণ করা হচ্ছে। কি কাজ শুরু করেছেন কংসাবতী মডার্নাইজেশনের? আপনি জানেন, মূল রিজার্ভার কংসাবতীর যেগুলো, ঠিক আছে, তাদের হয়ত জল ধরে রাখবার ক্ষমতা আছে। কিন্তু কোথায়, কোনও জায়গায় পৌঁছেছে? কি, টাকার অভাব? হ্যাঁ, আপনার অসুবিধা আছে জানি। আপনার রাজনৈতিক পরিচিতি, আপনার সদিচ্ছা আছে। আমরাও চাই কাজ হোক। কিন্তু ঐ শাসক দলের বড় শরিকের কাছ থেকে আপনি টাকা আদায় করতে পারছেন না। তাই তো ভারতবর্ষে জাতীয় স্তরে যেখানে বিভিন্ন রাজ্যে সেচের জন্য প্রায় ১৭ থেকে ১৯ পার্সেন্ট খরচ করে থাকে, সেখানে আমাদের রাজ্যে আপনি কত খরচ করে থাকেন?

[2-30 – 2-40 p.m.]

আপনি পারেননি বাড়াতে। আপনি ১০ থেকে ১২ পার্সেন্টের উপর কখনও নিয়ে যেতে পারেননি। পারবেন কোথা থেকে। আর, আপনাদের বড় শরিক বাড়াতে দেবেও না। রাজ্যের মানুষ এই ভাবে আপনার দপ্তরের অনিবার্য ফল অনুভব করতে থাকবে। এর থেকে রাজ্যে মানুষের মুক্তি কোথায় আপনি কি বলে দেবেন? ২৪ পরগনার মাননীয় বিধায়ক এখানে আছেন তিনি তার এলাকা সম্বন্ধে বলবেন। আমি কিছু কথা বলছি। ২৪ পরগনার আর্জেন্ট ডেভেলপমেন্ট ওয়ার্কের কাজ কি হাস্যাস্পদ অবস্থায়

রয়েছে দেখুন। সেখানকার মানুষের ব্যথা-বেদনা-দুঃখের শেষ নেই। এই এলাকা নদী এলাকা, যখন তখন নদীর বাঁধ ভেঙ্গে যায়। ফলে এর জন্য টাকা রাখা দরকার। গত বছর এই কাজের জন্য যেখানে ৬ কোটি টাকা রাখা হয়েছিল এ বছর সেখানে রাখা হল এক কোটি টাকা। আর এই রকম অবহেলার অনিবার্য ফল হচ্ছে,—আজকে সাগরদ্বীপের এম.এল.এ. আছেন, তিনি বলবেন—সেখানকার ঘোড়ামারা দ্বীপ আজকে নিশ্চিহ্ন হয়ে গেছে, নদীগর্ভে চলে গেছে। কারণ কি? কারণ, কাজ হয়নি। এই টাকায় হবে? পাথরপ্রতিমার শীতারামপুর আজকে সাগরের ধাক্কায়, নদীর ধাক্কায় বে-সামাল অবস্থা। তাই বলছি, আজকে ৬ কোটি টাকা থেকে ১ কোটি টাকা যেটা করেছেন তাতে কাজ হবে না। স্যার, আপনি জানেন, দীঘা আমাদের রাজ্যের জনপ্রিয় একটা সমুদ্রোপকূলবর্তী পর্যটন কেন্দ্র। সেখানে ওল্ড দীঘা এবং নিউ দীঘা আলাদা আলাদা আছে। মাননীয় সিদ্ধার্থশংকর রায় যখন এখানকার মুখ্যমন্ত্রী এবং মাননীয় সুনীতি বাবু যখন মন্ত্রী ছিলেন তখন ওল্ড দীঘাতে প্রটেকটিভ ওয়ার্কের কাজ হয়েছিল। বোল্ডার ফেলে ওল্ড দীঘার ভাঙ্গন রোধ করা হয়েছিল। আর ইরোশন ঘটেনি। কিন্তু আপনি ২০ বছরেও কোনও বোল্ডার দিতে পারেননি। কোনও কারণে করতে পারেন নি? আজকে সেই বোল্ডারগুলো বালির নিচে চলে যাচ্ছে, জল উপচে পড়ে মূল দীঘায় চলে আসছে। এটা আপনি বন্ধ করতে পারেননি। আজকে হলদী নদীর পশ্চিমপাড়ের নন্দীগ্রামের এক নম্বর এবং দু-নম্বর ব্লকের বিস্তীর্ণ এলাকায় ভাঙ্গন শুরু হয়েছে। আপনি এক একটা প্রকল্প হাতে নিয়েছেন কিন্তু এখনও কোনও কাজ শেষ করতে পারছেন না। আপনি ১৯৭২ সালে আমাদের কন্টাই বেসিন প্রকল্প হাতে নিয়েছিলেন, সেটা আজও চলছে। সমস্ত প্রকল্পগুলো এই ভাবে পড়ে আছে। শুরু হয়েছে কিন্তু শেষ কবে হবে তার ঠিক নেই। সমুদ্র উপকূলবর্তী এলাকা ২৪ পরগনা, হুগলি, মেদিনীপুর। তাদের একটা নিকাশি সমস্যা আছে। তার খোলে এক-একটা বেসিন তৈরি হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই আমি মাননীয় মাঝারি ও ক্ষুদ্র সেচমন্ত্রীকে বলছি যে এই ভাবে প্রতারিত করবেন না, আপনি স্পষ্ট করে আমার এই কথাগুলির জবাব দেবেন। মাননীয় ক্ষুদ্র সেচ এবং জল সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগ এই দপ্তরের অবস্থা কি? এই দপ্তর দীর্ঘদিন ধরে ওয়ার্ল্ড ব্যাঙ্কের অ্যাসিস্ট্যান্স নেব না নেব না করে কাটিয়ে দিলেন, ভাবছিলেন এখানে সাম্রাজ্যবাদ ঢুকে যাবে। কিন্তু আজকে এই রাজ্যে ক্ষুদ্র সেচের যেটুকু কাজ হয়েছে, সেটার মূল অ্যাসিস্ট্যান্স হচ্ছে ওয়ার্ল্ড ব্যাঙ্কের অ্যাসিস্ট্যান্স পেয়েছে বলেই হয়েছে। ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রোজেক্ট শেষ হয়ে গেছে। তাই এই ক্ষুদ্র সেচ দপ্তরের মৃত্যুও ঘটেছে, এখন শুধু সাইনবোর্ডে পরিণত হয়েছে। মাইনর ইরিগেশনে কর্পোরেশনের অবস্থা কি? এই রাজ্যে যে ডিপ টিউবওয়েল খোঁড়া হয়েছিল ক্ষুদ্র সেচের মাধ্যমে কৃষি এবং কৃষকের জল পৌঁছে দেওয়া হবে বলে, এখন তা নেই। এখন সামান্য

টিম টিম করে দাঁড়িয়ে আছে। আপনি আর.এল.আই.-এর সংখ্যা দিয়েছেন, ডিপ টিউবওয়েলের সংখ্যা দিয়েছেন আমি আপনাকে একটা টেন্ডারের ব্যাপারে প্রশ্ন করব, সেটা ডেড টেন্ডার। আপনি সেই টেন্ডার পাঠিয়ে ছিলেন। প্রিন্সিপাল সেক্রেটারি অনুমোদন বাতিল করে দিয়েছেন। কি সেই টেন্ডার, সেটা দয়া করে জানাবেন? আমি আপনাকে আরেকটা কথা বলতে চাই, বাঁকুড়াতে ঠিকাদারদের অ্যাডভান্স টাকা দিয়েছেন। কো-অর্ডিনেশন কমিটির লোক দীর্ঘদিন দাবি করেছিল যে সেখানে মেটিরিয়ালস যা সাবমিট করা হয়েছে তার চেয়ে বেশি টাকা অ্যাডভান্স হিসাবে দেওয়া হয়েছে। এ ব্যাপারে আমাদেরকে আপনি বলবেন।

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সেচমন্ত্রী জলপথ দপ্তরের মন্ত্রী এবং জলপথ অনুসন্ধান ও উন্নয়ন দপ্তরের মন্ত্রী এখানে যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে বলছি। আমি সমর্থন কেন করছি সে কথা পরিষ্কার করে বিরোধী বন্ধুদের কাছে বলতে চাই। আপনাদের দীর্ঘ দিনের শাসনকালেও উত্তরবঙ্গে ক্যানেলের মাধ্যমে জমিতে সেচের জন্য এক ইঞ্চিও জল আপনারা দিতে পারেননি, যেখানে বামফ্রন্ট সরকার ইতিমধ্যেই উত্তরবঙ্গে ৩৯ হাজার ৫৪৯ একর জমিতে সেচের ব্যবস্থা করেছেন। করেছেন বলেই উত্তরবঙ্গের একজন বিধায়ক হিসাবে আমি এই বাজেটকে সমর্থন করছি এবং মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিচ্ছি। কিন্তু স্যার, তিস্তা প্রকল্পের কাজের যে গতি সে ব্যাপারে আমি মোটেই সন্তুষ্ট নই। স্যার, আপনি জানেন পন্ডিত নেহেরু যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি তিনটি বৃহৎ প্রকল্পের কথা ঘোষণা করেছিলেন, সেগুলি হল ভাকরা-নাঙ্গাল প্রকল্প, নাগার্জুনসাগর প্রকল্প এবং তিস্তা প্রকল্প। আমরা দেখতে পাচ্ছি তিস্তা বাদ দিয়ে বাকি দুটি প্রকল্পের কাজ শেষ হয়ে গেছে। এবং সেই সমস্ত প্রকল্পের যে কমান্ড এরিয়া তার ৮০ শতাংশ জমিতে সেচের জল পৌঁছে গেছে।

[2-40 – 2-50 p.m.]

কিন্তু তিস্তা প্রকল্পের অবস্থা কি? আমি তিস্তা প্রকল্পের দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। তিস্তা প্রকল্পের কাজ চারটি উদ্দেশ্য নিয়ে শুরু হয়েছিল। যথা—জলসেচ, জল-বিদ্যুৎ উৎপাদন, বন্যা নিয়ন্ত্রণ এবং জল-যান চলাচল। এই প্রকল্পের কাজ শুরু হয়েছিল ১৯৭৫-৭৬ সালে।

**(কংগ্রেস বেঞ্চ থেকে একটি ধ্বনি ঃ কংগ্রেস আমলে।)**

কংগ্রেস আমলে এই প্রকল্পের কাজে হাত দেওয়া হলেও, আসলে কংগ্রেস আমলে কোনও কাজই হয়নি। প্রকৃতপক্ষে বামফ্রন্ট সরকারের আমলেই এই কাজ শুরু হয়, কিন্তু

এখন পর্যন্ত কাজের গতি ভাল নয়। এখন পর্যন্ত ৫৬০ কোটি টাকা খরচ করে কি কাজ হয়েছে? কাজের খতিয়ান এখানে তুলে ধরার দরকার আছে। আমার কাছে যে তথ্য আছে তাতে দেখা যাচ্ছে ফার্স্ট ফেজের ফার্স্ট স্টেজে তিনটে ব্যারেজের কাজ সমাপ্ত হয়েছে—তিস্তা-মহানন্দা-ডাহুক নগর ব্যারেজ, তিস্তা মহানন্দা লিঙ্ক ক্যানেল, মহানন্দা মেন ক্যানেল। এই তিনটে কাজ আপনি সমাপ্ত করেছেন। তারপর আমরা কি দেখছি? মাননীয় মন্ত্রী মহাশয়, তিনটে প্রধান ক্যানেলের ডিস্ট্রিবিউশন সিস্টেমের কাজের খতিয়ান আমি আপনাকে একটু স্মরণ করিয়ে দিতে চাই। ডাহুকনগর মেন ক্যানেলের কাজ ৬৬% হয়েছে। নাগর এবং টাঙ্গন মেন ক্যানেলের কোনও কাজই আরম্ভ হয়নি। তিস্তা জলঢাকা মেন ক্যানেলের কাজ হয়েছে ২৫% এবং ডিস্ট্রিবিউশনের কাজ হয়েছে ২৫%। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছ থেকে আমি সুনির্দিষ্টভাবে জানতে চাই উত্তরবঙ্গের মানুষের স্বার্থে তথা পশ্চিমবাংলার মানুষের স্বার্থে এই প্রকল্পের কাজ আপনি কখন সমাপ্ত করবেন? আপনাকে একটা সুনির্দিষ্ট সময় সীমা বলতে হবে। আপনার টাকার যোগান না থাকলে সে বিষয়ে আপনাকে উদ্যোগ গ্রহণ করতে হবে। এত বড় প্রকল্পের জন্য যোজনা খাতে ৪০ কোটি টাকা এবং কেন্দ্রীয় ঋণ ৪০ কোটি টাকা, মোট ৮০ কোটি টাকা, মাত্র ৮০ কোটি টাকা আপনি এ বছর খরচ করবেন বলছেন। আমি মনে করি এই সামান্য টাকা খরচ করে এই রকম একটা বড় প্রকল্পের ক্ষেত্রে এক বছরে বিশেষ কোন কাজ হওয়া সম্ভব নয়। আপনার যদি টাকা না থাকে তাহলে আপনার কাছে আমার সাজেশন, আপনি বণ্ড বিক্রি করুন, শেয়ার বিক্রি করুন, তার মাধ্যমে আপনি টাকা সংগ্রহ করুন। সেই টাকা দিয়ে নির্দিষ্ট সময়ের মধ্যে প্রকল্পের কাজ সমাপ্ত করুন। স্যার, আমি উত্তর দিনাজপুর জেলার ডি. এম.-কে জিজ্ঞাসা করেছিলাম, তিস্তা প্রকল্প তো গড়ে উঠছে, এর কমাণ্ড এরিয়া কোনটা? ডি. এম. সাহেব আমাকে বলেন, 'এর কোনও কমাণ্ড এরিয়া নেই।' আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, তিস্তা প্রকল্পের কোনও কমাণ্ড এরিয়া ম্যাপ তৈরি হয়েছে কি না? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এই হাউসে আমার সাপ্লিমেন্টরি প্রশ্নের উত্তরে একদিন বলেছিলেন, "তিস্তা কমাণ্ড এরিয়ায় বে-আইনি চা বাগান গড়ে উঠছে। এখন আপনার কাছে আমার নির্দিষ্ট প্রশ্ন, আপনি ৫৪০ কোটি টাকা খরচ করেছেন, আরো ৫৪০ কোটি টাকা খরচ করবেন, কিন্তু কাদের স্বার্থে আপনি এই টাকা খরচ করছেন? হোয়েদার ইট ইজ ফর দি এগ্রিকালচারাল পিপল অফ নর্থ বেঙ্গল অর ইট ইজ ফর দি গার্ডেন ওর্নাস অফ নর্থ বেঙ্গল? এটা আপনাকে পরিষ্কারভাবে জানাতে হবে। আর একটা কথা আমি আপনাকে পরিষ্কারভাবে বলতে চাই, তিস্তা প্রকল্পের কাজ সম্বন্ধে আমাদের এলাকায় একটা কথা প্রচলিত আছে, কাজে একটু বাধা দিতে পারলে, কোনও রকম বাধা সৃষ্টি করতে পারলে আপনার দপ্তর থেকে নাকি এক শ্রেণীর ইঞ্জিনিয়ার এবং কন্ট্রাক্টর লক্ষ লক্ষ টাকা দেয়। আমাকে লোকে বলে,— এম.

এল. এ. সাহেব, আপনি একটু বাধা দিন তাহলেই আপনি লক্ষ টাকা পেয়ে যাবেন। ওখানে এই রকম দুর্নীতি হচ্ছে। এই দুর্নীতি বন্ধ করার জন্য আপনাকে আমি বিনয়ের সঙ্গে অনুরোধ করছি। আপনি তিস্তা প্রকল্পের প্রধান দপ্তর শিলিগুড়িতে স্থানান্তর করুন এবং প্রত্যেক সপ্তাহের শেষ দিন আপনি নিজে গিয়ে ওখানে বসুন। তাহলে তিস্তা প্রকল্পের মধ্যে যে দুর্নীতি হচ্ছে তা বন্ধ হবে এবং যে মন্থর গতিতে কাজ চলছে তা ত্বরান্বিত হবে বলে আমি মনে করছি। তার সঙ্গে সঙ্গে আমি আর একটি অনুরোধ করছি, যে সমস্ত এলাকার মধ্য দিয়ে তিস্তা প্রোজেক্ট যাচ্ছে সেখানকার বিধায়কদের, সেখানকার পঞ্চায়েত সমিতির সভাপতিদের নিয়ে আপনি একটা মনিটারিং, ভিজিলেন্স এবং ইমপ্লিমেনটিং টিম করুন। এটা করলে ভাল, আপনার কাজের অগ্রগতি হবে এবং তার সঙ্গে সঙ্গে দুর্নীতি বন্ধ হবে। আপনি সুনির্দিষ্টভাবে জানতে চান কোথায় দুর্নীতি আছে? আমি আপনাকে জানাচ্ছি। আপনি নাগর জলসেতু নির্মাণ করছেন এবং এটা করার জন্য আণ্ডারটেকিং সংস্থাকে দিলেন। খুব ভাল কথা। কিন্তু আমরা দেখতে পেলাম ১২ শতাংশ লাভের বিনিময়ে সেই আণ্ডারটেকিং সংস্থাটি এক সাব-কন্ট্রাক্টর নিয়োগ করে কাজ করছে এবং সেই কাজের মান অত্যন্ত খারাপ। আমি দাঁড়িয়ে দেখেছি, ধুলোবালি মেশানো পাথর কন্ট্রাক্টর নিয়ে আসছে এবং তার সঙ্গে সিমেন্ট মিশিয়ে ওয়েল সিংকিং-এর কাজ চলছে। এইরকম যদি কাজের মান হয় তাহলে সেই জলসেতু টিকবে? এটা নিয়ে আমার প্রচণ্ড আশঙ্কা আছে। আর একটি কথা বলতে চাই, আপনার দপ্তরের সঙ্গে অন্যান্য দপ্তরের যে কো-অর্ডিনেশন থাকা দরকার সেই কো-অর্ডিনেশন বা সমন্বয়ের অভাব আছে। আপনার কাজ হচ্ছে বন্যা-নিয়ন্ত্রণের কাজ। কিন্তু পঞ্চায়েত দপ্তর সেই বন্যা সৃষ্টি করছে। ন্যাচারাল যে ড্রেনেজগুলি আছে সেগুলিকে বন্ধ করে দিয়ে পঞ্চায়েত রাস্তাঘাট তৈরি করে দিচ্ছে। এর ফলে জল-নিকাশি ব্যবস্থা বন্ধ হয়ে যাচ্ছে। যার ফলে জল লগিং হয়ে বন্যা সৃষ্টি করছে এবং ফসলের ক্ষতি করছে। সুতরাং পঞ্চায়েত দপ্তরের সঙ্গে আপনার দপ্তরের যদি কো-অর্ডিনেশন থাকে তাহলে এই যে জল লগিং-এর মাধ্যমে বন্যা সৃষ্টি হচ্ছে সেটাকে নিয়ন্ত্রণ করা যাবে। এ ছাড়া এগ্রিকালচার ডিপার্টমেন্টের সঙ্গেও আপনার কো-অর্ডিনেশন নেই। গত বোরো মরসুমে যখন বীজ তোলা হয়ে গেল, চাষীরা যখন বোরো চাষের জন্য তৈরি, সেই সময়ে আপনি হঠাৎ অর্ডার দিলেন দক্ষিণবঙ্গে যে সমস্ত ক্যানেল আছে সেই সমস্ত ক্যানেলের মাধ্যমে জল দিতে পারবেন না। আমি এই ব্যাপারে জলসম্পদ উন্নয়ন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, এ ব্যাপারে আপনার করার কিছু উপায় নেই, কারণ গ্রাউণ্ড ওয়াটার বেশি ব্যবহার করা যাবে না। আমি একটা বইতে দেখলাম, ২ হাজার একর পর্যন্ত ক্যানেল সিস্টেম প্রকল্পে কাজ করতে পারেন। আমি এই ব্যাপারে অনুরোধ করব, সার্ফেস ওয়াটার ব্যবহার করে কিভাবে জলসেচের ব্যবস্থা করতে পারেন সেই বিষয়ে আপনি লক্ষ্য দেবেন। আর একটি কথা বলি, আমাদের দেশে প্রাচীন পদ্ধতিতে জলাশয়ের মাধ্যমে সেচের জল দেওয়া যায়।

কিন্তু এই যে ভূমি সংস্কার দপ্তর আছে, তারা পঞ্চায়েতকে অধিকার দিয়েছে জমি বিলি বন্টন করার জন্য। এর ফলে পঞ্চায়েত পুকুর পাট্টা দিয়ে দিচ্ছে, সমস্ত জলাশয় পাট্টা দিয়ে দিচ্ছে, এমন কি নদীর বাঁধও পাট্টা দিয়ে দিচ্ছে। সেইজন্য বলছি, এই ব্যাপারে আপনি পঞ্চায়েত দপ্তরের সঙ্গে বসুন যাতে এই সমস্ত জমিগুলি বিলি-বন্টন না করে তা সুনিশ্চিত করুন। এর সঙ্গে সঙ্গে আর একটি কথা বলতে চাই, কমাণ্ড এলাকায় জল ও সেচ দপ্তরের কাজ হচ্ছে ক্যানেলের মাধ্যমে জল দেওয়া, কিন্তু ইউটিলিটি এবং পোটেনশিয়ালিটির ক্ষেত্রে সেচের জল সুষ্ঠুভাবে ব্যবহার হচ্ছে কিনা সেই কাজটা দেখছেন জলসম্পদ উন্নয়ন দপ্তরের মন্ত্রী। কিন্তু তাদের কাজের মধ্যে যে সমন্বয় নেই সেটা পরিষ্কারভাবে ফুটে উঠেছে। জলসম্পদ ও উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষনে যে বক্তব্য রেখেছেন তার ৫ পাতা খুললে যা দেখতে পাচ্ছি তাতে দুই দপ্তরের মধ্যে বিরাট কো-অর্ডিনেশনের অভাব আছে। জলসম্পদ ও উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষনের একটি জায়গায় বলেছেন, "খাল ব্যবস্থার মাধ্যমে সেচের জল ছেড়ে দিয়ে সেচ ও জলপথ দপ্তর তার কাজ শেষ করে"। এই কথা থেকেই পরিষ্কার হচ্ছে যে, দুই দপ্তরের মধ্যে কো-অর্ডিনেশনের অভাব আছে। সুতরাং আমার অনুরোধ, এই দুই দপ্তরের মধ্যে যাতে কো-অর্ডিনেশন গড়ে ওঠে তার চেষ্টা করুন। এর সঙ্গে সঙ্গে কতকগুলি দাবি আমি আপনার সামনে রাখছি। আমরা দেখছি, কতকগুলি কাজ যা আপনার করা উচিত সেটা করতে পারছেন না। বিদ্যাবতি, নোনাখাল সেটার অবিলম্বে সংস্কার করার আপনি ব্যবস্থা করুন। পুরুলিয়াতে কোনও সেচের ব্যবস্থা নেই। সেখানে যে সমস্ত মিডিয়াম প্রোজেক্টের কাজ চলছে তার কাজ অবিলম্বে সমাপ্ত করুন এই আবেদন রাখছি। এই কথা বলে পুনরায় বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[2-50 – 3-00 p.m.]

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ, জলপথ ও ক্ষুদ্র সেচ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়রা যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাটমোশন আনা হয়েছে সেগুলি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমরা দেখেছি, এ রাজ্যে ব্যাপকভাবে সেচের কোনও ব্যবস্থা করা হয়নি, বন্যা নিয়ন্ত্রণে এই দপ্তর ব্যর্থ এবং জেলায় জেলায় জলাশয়গুলি সংস্কার করা হয়নি। এ রাজ্যে স্থায়ী ভাবে বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা করতে পারলে আমরা নিশ্চয় খুশি হতাম কিন্তু তা হয়নি। স্যার, আপনি জানেন, আমাদের এই রাজ্যে নতুন কোনও শিল্প স্থাপিত হয়নি, বেকারদের চাকরি নেই, সাধারণ মানুষ যাতে চাষ করে খেয়ে পরে বাঁচতে পারে তার জন্য যে সেচের ব্যবস্থা করা দরকার, তারও কোনও স্থায়ী ব্যবস্থা এই সরকার করতে পারেননি। আকাশের বৃষ্টির উপর নির্ভরশীল থাকলে সেচের ব্যবস্থা করা যায় না। সেচের ব্যবস্থা করতে হলে জেলায় জেলায় জলাশয় করতে হবে।

সঙ্গে সঙ্গে কংগ্রেস আমলে যে সমস্ত ক্যানেলগুলি কাটা হয়েছিল তারও সংস্কার করতে হবে। কিন্তু এই সরকার ২০ বছর ধরে এখানে ক্ষমতায় থাকলেও সেচের জন্য নতুন নতুন পরিকল্পনা তো বাস্তবে রূপায়িত করতে পারেনই নি, উল্টে কংগ্রেস আমলে যে সমস্ত ক্যানেলগুলি কাটা হয়েছিল উপযুক্ত সংস্কারের অভাবে সেই খালগুলি মজে গিয়েছে এবং বোরো ও রবি চাষে জল দেওয়া তো দূরের কথা বর্ষার সময়ও সেই সমস্ত খালগুলি দিয়ে জল আসে না। স্যার, আমরা জানি যে ১৯৮৮ সালের ২৭শে সেপ্টেম্বর 'বক্রেশ্বর চলো' এই শ্লোগান তুলে বক্রেশ্বর অভিযান হয়েছিল এবং জ্যোতিবাবু বক্রেশ্বর গিয়ে শিলান্যাস করেছিলেন। সেদিন বীরভূম জেলার ১২ জন বিধায়ক এবং বামফ্রন্টের ১২ জন মন্ত্রীর সামনে সার্কিট হাউসে বসে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন, এখানে বক্রেশ্বরের শিলান্যাস করলাম এবং এই সঙ্গে সঙ্গে ঘোষণা করছি যে বীরভূম জেলার সিদ্ধেশ্বরী নুনবিল প্রোজেক্ট আমরা তৈরি করব। সেদিন সেই সভায় উঠে দাঁড়িয়ে মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি ধন্যবাদ জানিয়েছিলাম এই ঘোষণা করার জন্য। সেদিন আমি বলেছিলাম, জেলায় জেলায় যদি এইভাবে জলাশয় তৈরি করতে পারেন তাহলে হাজার হাজার, লক্ষ লক্ষ, কোটি কোটি মানুষের আশীর্বাদ আপনি পাবেন। স্যার, ১৯৮৮ সালের পর এটা হচ্ছে ১৯৯৭ সাল—এতদিন কেটে যাবার পর ঐ সিদ্ধেশ্বরী ননুবিল প্রোজেক্ট সম্বন্ধে এই বাজেট বই-তে একটি ছোট লাইন দেখছি যে, এই প্রোজেক্টের জরিপের কিছু কাজ হয়েছে। যে প্রোজেক্টের কথা ১৯৮৮ সালে মুখ্যমন্ত্রী মহাশয় ঘোষণা করলেন সেই প্রোজেক্ট সম্বন্ধে ১৯৯৭ সালে বলা হচ্ছে এর জরিপের একটু কাজ হয়েছে। এই অবস্থা যদি চলতে থাকে তাহলে পশ্চিমবঙ্গে কি ধরনের সেচের ব্যবস্থা হয়েছে সেটা সহজেই অনুমেয়। এই বাজেটের বিরোধিতার অন্যতম কারণ এটা। শুধু কয়েকটা ক্যানেলের রিপেয়ার, কয়েকটা নদীর বাঁধের রিপেয়ার—তাতেই কি সেচের ব্যবস্থা হয়ে গেল? সেটা যে হয়না তা আপনাদের বুঝতে হবে। আপনাকে বুঝতে হবে, জানতে হবে, যেখানে বেকাররা কাজ পায়না, শ্রমিকরা কাজ পায়না, কৃষকরা তাদের ফসল ফলাতে পারেনা, সেখানে একটি মাত্র বড় আশা সেটা হচ্ছে সেচের ব্যবস্থা রাখা যার মাধ্যমে তারা ফসল ফলাবে এবং যাদের জমিজমা নেই তারা দিন রাত পরিশ্রম দিয়ে কাজ করে নিজেদের জীবনযাপন করবে, এটা আপনার মনে রাখা দরকার।

আপনি বন্যা নিয়ন্ত্রণের কথা বলেছেন। আজকে মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, একই জায়গায়, একই নদীতে, একই গঙ্গায় প্রতি বছর ভাঙ্গন ধরে অথচ আপনি কোনও ব্যবস্থা স্থায়ীভাবে নিতে পারেননি কেন? আজকে মন্ত্রী মহাশয় বলুন যে, বীরভূমের ব্রাহ্মণী নদীতে প্রতি বছর বন্যা হবে এবং তার ফলে বাবলা ডাঙ্গা, চিংড়িডাঙ্গা, জয়চন্দ্রপুর, গোপালপুর ইত্যাদি বিভিন্ন গ্রামের মানুষ তারা গ্রাম ছেড়ে পালিয়ে যাবে অথবা জলবন্দী অবস্থায় দিনের পর দিন কাটাবে। আজকে তারা যাতে বসবাস করতে পারে তার জন্য

স্থায়ীভাবে আপনি কি ব্যবস্থা নিয়েছেন? এটা একদিনের নয়, ১০ বছর ধরে এটা চলছে। প্রতি বছর যে সমস্ত নদীগুলি ভাঙ্গনের ফলে বন্যাকবলিত হচ্ছে, যে সমস্ত গ্রামগুলি ধুলিস্মাৎ হচ্ছে, যে সমস্ত গ্রামের মানুষকে গাছের তলায় বাস করতে হচ্ছে, যে সমস্ত মানুষকে জলবন্দী অবস্থায় থাকতে হচ্ছে, সেই সমস্ত জায়গায় আপনি কোনও ব্যবস্থা, কোনও প্রটেকশান নিতে পারেননি কেন?

আপনি সুন্দর মনের মানুষ, ভাল চেহারার মানুষ। আমরা আর কতদিন আপনাকে বাঁচিয়ে রাখব। আপনার দলের বামফ্রন্টের সদস্যা, তারা বাজেট বক্তৃতায় বলেছেন যে, আপনি কোনও কাজ করতে পারছেন না। তবুও আপনি কেন এই দপ্তরে আছেন? আপনার দপ্তরে গিয়ে যখন বলি যে, ক্যানেলের জলে, নদীর জলে এই সমস্ত জায়গা ভেঙ্গে যাচ্ছে, মানুষের যাতায়াতের অসুবিধা হচ্ছে, নদী-নালা সব এক হয়ে যাচ্ছে, আপনারা কিছু কাজ করুন। তাদের যদি কাজ করার ইচ্ছা থাকে সেই সদিচ্ছার কথা আমরা জানতে পারিনা। তারপরে এলাকায় যে সমস্ত একজিকিউটিভ ইঞ্জিনিয়ার আছে, তাদের কাছে যখন বলি, তারা বলেন যে, আপনারা ঠিক বলেছেন, কিন্তু আমাদের পয়সার অভাব, আমরা পরিপূর্ণ কাজ করতে পারছি না। আপনাকে আমি নাম মেনসান করে বলছি যে, বীরভূমের দ্বারকা নদীর ভাঙ্গনের ফলে ললিত কুণ্ডু, কালিয়াদহ, বাতিল, পাইকপাড়া, মুরুদ্দিপুর ইত্যাদির অন্তত ৫০ খানা গ্রাম জলের তলায় ভাসে। প্রতি বছর একই জায়গায় বাঁধ ভাঙ্গছে। আপনি সেখানে কি ব্যবস্থা নিয়েছেন? আপনি যে ব্যবস্থা নিচ্ছেন সেটা টেম্পোরারী একটা রিপেয়ারিংয়ের ব্যবস্থা করছেন, পরের বছর আবার সেই জায়গা ভাঙ্গছে। এর ফলে আবার টাকা অ্যালটমেন্ট হবে, আবার কনট্রাক্টরদের পকেটে, অন্যান্য অফিসারদের পকেটে পয়সা যাবে। আপনি স্থায়ী কোনও ব্যবস্থা নিতে পারেননি। আপনি স্পেসিফিকভাবে বলুন যে, নদীগুলির বাঁধ ভাঙ্গলে সেখানে আপনি কনক্রিট কি ব্যবস্থা নিচ্ছেন? যে সমস্ত তপশীল আদিবাসী, উপজাতি অধ্যুষিত এলাকা, যেখানে ক্যানেল নেই, সেখানে ক্যানেল তৈরি করার জন্য কোনও ব্যবস্থা নিচ্ছেন কিনা এবং সেচের ব্যবস্থা করছেন কি না? কারণ বর্ষাকালে বৃষ্টি না হলে এলাকার মানুষ খেতে পাবেনা। কাজেই সেখানে তাদের জন্য কি ব্যবস্থা নিচ্ছেন সেটা আমাদের বলবেন। কংগ্রেস আমলে যে সমস্ত ক্যানেল তৈরি হয়েছে, সেগুলি আপনি দয়া করে সংস্কার করুন। আর জেলায় জেলায় জলাশয় তৈরি করে সাধারণ মানুষের বাঁচার ব্যবস্থা করুন, তাদের আশীর্বাদ গ্রহণ করুন। তা নাহলে পশ্চিম বাংলার মানুষ আপনাকে ক্ষমা করবে না। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 – 3-10 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখানে মাননীয় সেচমন্ত্রী শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় এবং শ্রী নন্দগোপাল ভট্টাচার্য্য যে বাজেট বরাদ্দ উত্থাপন করেছেন আমি প্রথমে তাকে সমর্থন করছি। আমরা সকলেই জানি, আজকে সারা ভারতবর্ষে কৃষি-অর্থনীতির উপর যেভাবে জোর দেওয়া হয়েছে তাকে যদি সফল করতে হয় তাহলে আমাদের সবচেয়ে বেশি নজর দেওয়া দরকার সেচসেবিত এলাকা বৃদ্ধি করার প্রতি। আজকে সেই দৃষ্টিভঙ্গি নিয়েই রাজ্য সেচ দপ্তর এবং জল-সম্পদ অনুসন্ধান দপ্তর কাজ করে চলেছেন। যদিও তাদের নানা সীমাবদ্ধতা রয়েছে। আমরা জানি দক্ষিণবঙ্গে সমস্যা হল সমুদ্র উপকূল ভাঙ্গন এবং গঙ্গা, ভাগিরথী পদ্মার ভাঙ্গন এবং উত্তরবঙ্গে সেখানকার নদীগুলির বন্যাজনিত সমস্যা। আমরা সকলেই জানি, জলপাইগুড়ি জেলায় ২০০-র মত নদী রয়েছে বড়, ছোট এবং ঝোরা মিলিয়ে। সবচেয়ে বেশি উল্লেখযোগ্য হচ্ছে, সেখানে ১৪টি আন্তর্জাতিক নদী রয়েছে যেগুলোর উৎস হচ্ছে নেপাল, ভুটান এবং তিব্বত। এর মধ্যে রয়েছে সঙ্কোশ, জলঢাকা, তিস্তা, তোর্সা, কালজানী ইত্যাদি। এই কালজানী নদীই ১৯৯৩ সালে ভয়াবহ আকার ধারণ করেছিল। কিন্তু আজকে নদীগুলোর মোকাবিলা করা হয়েছে। দপ্তরের নাম সেচ দপ্তর হলেও এই দপ্তর দক্ষিণবঙ্গে গঙ্গা পদ্মার ভাঙ্গন প্রতিরোধে ব্যবস্থা নিয়েছে এবং উত্তরবঙ্গের সমস্ত নদীগুলিকে বন্যা নিয়ন্ত্রণের জায়গায় নিয়ে এসেছে। এটা খুবই আনন্দের কথা এবং গর্বের কথা, আমাদের সেচ দপ্তরে যে সব রিচ ইঞ্জিনিয়াররা আছেন তারা সারা ভারতের গর্ব। দেবগৌড়া মহাশয় যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন একটি আন্তর্জাতিক সমস্যা দেখা দেওয়ায় আমাদের রাজ্যের যিনি প্রধান ইঞ্জিনিয়ার তাঁকে প্রধানমন্ত্রী ডেকে নিয়েছিলেন। সমস্যাটা ছিল ভারত-বাংলাদেশ গঙ্গার জল বন্টন সমস্যা। ক্ষুদ্র সেচের ক্ষেত্রেও দেখেছি, ওয়ার্ল্ড ব্যাঙ্কের অফিশিয়ালস এসে ইঞ্জিনিয়ারদের প্রসংশা করেছেন। তবে এটা ঠিক, উত্তরবঙ্গে বন্যা নিয়ন্ত্রণে যে টাকা দরকার সেই টাকা সেচ দপ্তরের হাতে নেই। দক্ষিণবঙ্গেও গঙ্গা-পদ্মা ভাঙ্গন রোধে টাকা দরকার। এখানকার সমুদ্র উপকুলের ক্ষয়ও রোধ করা দরকার। অথচ চেষ্টা থাকা সত্ত্বেও সবটা প্রতিরোধ করা সম্ভব নয়। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয় বারবার কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন, দৃষ্টি আকর্ষণ করেছেন রাজ্যের অর্থ দপ্তর কারণ বাজেট প্রভিসনের ১ টাকার মধ্যে ৫০ পয়সা চলে যায় রুর‍্যাল ডেভেলপমেন্ট খাতে। এরকম একটা অবস্থার মধ্যে সেচ এবং ক্ষুদ্র সেচ দপ্তর চলছে। বিগত ২০ বছর ধরে রাস্তাঘাট, অফিস বাড়ি, স্কুল-কলেজ, হাসপাতাল ইত্যাদি তৈরি করে সম্পদ সৃষ্টি করছেন, অন্যদিকে গঙ্গা-পদ্মার ভাঙ্গনে কয়েক হাজার কোটি টাকার সম্পদ নষ্ট হয়েছে। সেজন্য সুনির্দিষ্টভাবে আমি একটি আবেদন রাখব। অ্যাসেম্বলি কমিটির পক্ষ থেকে তখন আমরা সর্ব্বসম্মতিক্রমে প্রস্তাব দিয়েছিলাম রাজ্য সরকারের কাছে, রুর‍্যাল ডেভেলপমেন্টের টাকায় যে উন্নয়নের

. কর্মযজ্ঞ চালিয়ে যাওয়া হচ্ছে সেই উন্নয়ন রক্ষণের জন্য বন্যা নিয়ন্ত্রণ খাতে কিছু টাকা ব্যয় করা হোক। এই ভাবে দক্ষিণবঙ্গের যে নদী গুলি সর্ব্বনাশ করছে মানুষের, মিনিমাম ১০ পারসেন্ট টাকা বরাদ্দ রাখা হোক বন্যা নিয়ন্ত্রণ ভূমিক্ষয়ের জন্য। বন্যা এবং ভূমিক্ষয়ের জন্য হাজার হাজার কোটি টাকা নষ্ট হয়ে যাচ্ছে। ১৯৯৩ সালের বন্যা, অর্থমন্ত্রী বলেছিলেন ২০০ কোটি টাকার ক্ষতি হয়েছে বন্যায়। সেখানে যদি ২০ কোটি টাকা ধরা হতো জলপাইগুড়ি কোচবিহার জেলা পরিষদের তরফ থেকে, মাত্র ২০ কোটি টাকা যদি তারা দিত তাহলে এই সর্বনাশা বন্যাকে প্রতিহত করা যেত। কিন্তু তা করা যায়নি। আজকে ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়কে বলব, তার বরাদ্দ খুব দুর্বল। আর যে বরাদ্দ আছে তা সব গ্রাম উন্নয়ন দপ্তরে চলে যাচ্ছে। তাঁর দপ্তরে রিচ ইঞ্জিনিয়ার আছেন, তাঁর যে অনুসন্ধান বিভাগ আছে সেই অনুসন্ধানের ক্ষেত্রে আমি বলব আপনি বিশ্ববিদ্যালয়কে কাজে লাগান। এই ব্যাপারে তাঁকে আমি বিশেষ ভাবে আবেদন জানাব। এখানে তিস্তা প্রকল্পের কথা এলো, বিরোধী দলের বন্ধুরা এটা নিয়ে অনেক কথা বলেছেন। আমরা সকলেই জানি তিস্তা প্রকল্পের এই মুহূর্তে সমস্যা হচ্ছে ভূমি। যে সমস্ত এল. এ কেস আছে যেগুলি আণ্ডার এল. এ অ্যাক্ট-১ যেটা ১৮৯৪ সালের গৃহীত আইন সেই অ্যাক্ট যাতে অবিলম্বে কার্যকর করা যায় সেই ব্যাপারে দ্রুত ব্যবস্থা নেওয়া দরকার। আমার মনে, আমি যতটা বুঝি তিস্তা প্রকল্পের বড় বাধা এনভাইরনমেন্ট ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স, তাদের সবুজ সঙ্কেত। তারপর যে সমস্ত রেলওয়ে ক্রসিং আছে সেইগুলিও বাধার সৃষ্টি করছে। এই ব্যাপারে রেল দপ্তরের সঙ্গে অবিলম্বে কথা বলা দরকার। এখানে যাই বলা হোক না কেন এই প্রকল্পের জন্য অতীত কালে যত খরচ হয়েছে তার বেশির ভাগ রাজ্য সরকার দিয়েছেন। অতীতে এই তিস্তা প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকারকে বলা হয়েছে কিন্তু কেন্দ্রীয় সরকার নট নড়ন চড়ন। পরবর্তীকালে তাঁদের অস্তিত্ব সামলাতে আস্তে আস্তে টাকা দিল। আমরা হিসাব করে যেটা দেখেছি অতি দ্রুততার সাথে শেষ করলে এখনও ১১২৭ কোটি টাকা লাগবে এই তিস্তা প্রকল্পের জন্য। আমরা শুনছি ইতিমধ্যে এইট ফাইভ ইয়ার প্লানে ৬৭২ কোটি টাকা খরচ হয়েছে তার মধ্যে আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছে তার পরিমাণ হল ১৫৫ কোটি প্লাস ৫ কোটি। অর্থাৎ সিংহ ভাগ দিয়েছে রাজ্য সরকার। রাজ্য সরকারের বিরুদ্ধে যতই কামান দাগুক না কেন, আন্তর্জাতিক মানচিত্রে একটা উঁচু জায়গায় তিস্তা প্রকল্পের জন্য রাজ্য সরকার দিয়েছে ৪১৫ কোটি টাকা। এই ক্ষেত্রে জুন ১৯৯৭ সালের মধ্যে টারগেট আছে ১ লক্ষ হেক্টর ইরিগেশান পোটেনসিয়ালিটি বৃদ্ধি করা হবে। ১৯৯৪ সালে দেড় লক্ষ হেক্টর জমিতে সেচের জলের ব্যবস্থা করা হয়েছে। যার ফলে এই খরাতেও হাজার হাজার কৃষকের মুখে হাঁসি ফুটিয়েছে। তবে এই ব্যাপারে যথেষ্ট কো-অর্ডিনেশন দরকার। সময়ের মধ্যে কাজ করার জন্য সমস্ত রকম উদ্যোগ নেওয়া হচ্ছে ঠিকই কিন্তু নির্দিষ্ট সময়ের মধ্যে কাজ শেষ করা একা ইরিগেশান ডিপার্টমেন্টের পক্ষে

সম্ভব নয়। এগিয়ে আসতে হবে এল. এ ডিপার্টমেন্টকে, এগিয়ে আসতে হবে, অর্থদপ্তরকে, এগিয়ে আসতে হবে সাধারণ প্রশাসনকে এবং এগিয়ে আসতে হবে রেল দপ্তরকে। তা না হলে দেবব্রতবাবু যতই চেষ্টা করুন না কেন সেটা ব্যহত হবে। এই প্রকল্পের মাধ্যমে দুই দিনাজপুর, জলপাইগুড়ি, কোচবিহার দার্জিলিং এবং মালদা—এই ৬টি জেলা বিশেষ ভাবে উপকৃত হবে।

[3-10 – 3-20 p.m.]

সেখানে আমরা কি লক্ষ্য করছি? আমরা লক্ষ্য করছি গুঞ্জরিয়া গ্রেভিয়ার্ড সমস্যা। আমাদের ধর্মীয় সমস্যা সৃষ্টি করার জন্য আমাদের এক বন্ধু মাঝে মাঝে ফেট্টি বেঁধে আসেন। আমি অনুরোধ করব, আপনারা উদ্যোগ গ্রহণ করুন। এখানে পরিষদীয় দলের নেতারা বক্তব্য রাখছিলেন। তাঁরা বলছিলেন, ওখানে ছাড়পত্র দেওয়া হয়েছে। অথচ আমরা দেখছি বাধা দেওয়া হচ্ছে—রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত ভাবেই বাধা দেওয়া হচ্ছে। এই বাধা দূর হওয়া দরকার। তিন কি.মি.র মধ্যে দু' কি.মি.র সমস্যা মিটে গেছে। এখন এক কি.মি.র সামান্য জায়গা নিয়ে—বিতর্ক সৃষ্টি করছেন। আমি অনুরোধ করছি, দিনাজপুরের মানুষরা যাতে সেচের সুযোগ পান সেদিকে একটু দৃষ্টি দিন। উত্তরবঙ্গ ফ্লাড কন্ট্রোল কমিশন যে টাকা চেয়েছেন, সেই টাকা তাদের দেওয়া হয়নি। আমি আবেদন জানাব, আমাদের রাষ্ট্রমন্ত্রী দু'বার ঘুরে এসেছেন, মন্ত্রীও খোঁজ খবর নিয়েছেন। আমরা বারবার অনুরোধ করছি, বিশেষ করে ডায়নাতে যে কাজ হয়েছে, সেখানে আমাদের ইঞ্জিনিয়াররা প্রমাণ করে দিয়েছেন। ভুটান পাহাড় থেকে সরাসরি নেমে আসা ডায়নাকে তাঁরা চেষ্টা করেছেন আটকাতে। কিন্তু যদি ফ্লাড হয় তাহলে সেটা থাকবে না। তারজন্য টাকা চাই। সমস্যা টাকার, সেটা আমাদের মনে রাখতে হবে। সেজন্যই আমি উল্লেখ করতে চাইছি, জেলাপরিষদ, এমনকি দক্ষিণ বঙ্গে মেদিনীপুরের জন্য জেলাপরিষদকে এগিয়ে আসতে হবে। রুর‍্যাল ডেভেলপমেন্টের জন্য হাজার হাজার টাকা দেওয়া হচ্ছে। তার অর্ধেক টাকা—রুর‍্যাল ডেভেলপমেন্ট, গ্রামোন্নয়ন, ইঞ্জিনিয়ার, ইরিগেশান ডিপার্টমেন্টের নয়, পশ্চিমবঙ্গ সরকারের, তাদেরকে ব্যবহার করতে হবে। শুধু সাইনবোর্ড সর্বস্ব করে রাখলে চলবে না। তারা সর্বভারতীয় মানের, আতর্জাতিক মানের ইঞ্জিনিয়ার। যে মস্ত প্রকল্প নেওয়া হয়েছে তাতে সবচেয়ে বড় সমস্যা হচ্ছে সময়ের। সময়ের মধ্যে সবকিছু শেষ করতে হবে, তা নাহলে লাভ হবে না। আমাদের বাজেটের মাত্র ৯.২৪ ভাগ টাকা সেচের জন্য ব্যবহার হয়। আমাদের রাজ্যসরকার পাওয়ার, যেটা আধুনিক জীবনে সবচেয়ে বড় প্রয়োজন, তারজন্য গুরুত্ব দিয়েছেন, টপ প্রায়োরিটি দিয়েছেন। রাজ্য সরকারের কাছে আমার আবেদন, সেচের প্রতিও সমান গুরুত্ব দিতে হবে। আমাদের রাজ্যে ক্ষুদ্র, মাঝারি এবং বৃহৎ যে সেচ পোটেনশিয়ালিটি সৃষ্টি হয়েছে, যে সুযোগ সৃষ্টি হয়েছে, তার প্রয়োজনীয় টাকার সিংহভাগ যাঁরা ভাঙন প্রতিরোধ করেন তাঁরাই দিচ্ছেন। হুগলি, বীরভূম এবং

বাঁকুড়ার মধ্যে বাঁকুড়ার কংসাবতী জলাধারের মডার্নাইজেশন করা দরকার। দক্ষিণবঙ্গে বড় বড় যে প্রকল্পগুলো হয়েছিল, সেগুলোর মডার্নাইজেশন হওয়া দরকার, আরও বেশি করে মেনটেনেন্স হওয়া দরকার। কেন্দ্রীয় মন্ত্রীরা বারবার ঘুরে গিয়েছেন। উত্তরবঙ্গের জন্য কি হয়েছে জানিনা। দক্ষিণবঙ্গের গঙ্গা-পদ্মার জন্য নাকি টাকার পাহাড় দিয়েছেন। কিন্তু বাজেটে দেখা যাচ্ছে সামান্যই এসেছে। আমরা চাই বাস্তবায়ন। আমরা চাই রাজ্য সরকার গঙ্গা পদ্মার ভাঙনের জন্য যে গুরুত্ব দেন, তেমনি মালদহ, জলপাইগুড়ি এবং কোচবিহারের বর্ডার এলাকায় যে ভাঙন, তার উপরে সমান গুরুত্ব দিন এবং কেন্দ্রীয় সরকারের কাছে এরজন্য আরও টাকা দাবি করা দরকার। পাঁচ হাজার কোটি টাকা, এটা মনে রাখতে হবে, উত্তরবঙ্গের বন থেকে, চা, তামাক এবং পাট থেকে কেন্দ্রীয় সরকার পায়। কেন্দ্রে কংগ্রেস বা যুক্তফ্রন্ট, যে সরকারই আসুক না কেন, সেই সরকারই বন্ধু সরকার যে আমাদের দেখবে। আমাদের দয়া দাক্ষিণ্যের দরকার নেই। উত্তরবঙ্গের মানুষের এবং দক্ষিণবঙ্গের মানুষের দয়া-দাক্ষিণ্যের দরকার নেই। আমাদের কেন্দ্রীয় সরকার তার দায়িত্ব পালন করেননি। আজকে জিওগ্রাফিকাল যে অবস্থান ভৌগলিক অবস্থান তাতে কেন্দ্রীয় সরকারের আর্থিক সাহায্যের প্রয়োজন হয়ে পড়েছে। সেখানে কেন্দ্রীয় আর্থিক ভাণ্ডার থেকে সাহায্য আমরা চাইছি না, আমাদের দেয় যে টাকার অংশ সেই টাকাটা আমাদের দিতে হবে। আজকে সেচের ক্ষেত্রে ওই টাকার বিশেষ প্রয়োজন হয়ে পড়েছে এবং আর্থিক বিকাশের ক্ষেত্রে সীমাবদ্ধতা থাকলেও আমাদের এগিয়ে যেতে হবে—

(নির্দিষ্ট সময় শেষ হয়ে যাওয়ায় মাইক অফ হয়ে যায়।)

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মমতা বন্দ্যোপাধ্যায় যে কেস করেছেন আজকে তার আদেশ বেরিয়েছে। এই আদেশে সি এ জি কে ইন্সপেকশান করার জন্য বলেছে। এতে যে চুরিটা চাপা পড়ে যাচ্ছিল সেটা আস্তে আস্তে ধরা পড়বে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন, বাজেটের আলোচনা চলাকালীন কোনও পয়েন্ট অফ অর্ডার ছাড়া অন্য কিছু বলা যায় না।

**শ্রী তাপস রায় ঃ** স্যার, উনি তো পয়েন্ট অফ ইনফরমেশান দিচ্ছেন, সেটা দেবেন না কেন, সব সময়ে তো হাউসে সেটা দেবার অধিকার আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন, মিঃ সোহরাব আপনি বলুন।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় এবং শ্রী নন্দদুলাল ভট্টাচার্য যে বাজেট বরাদ্দ নিয়ে এসেছেন তার বিরোধিতা

করে এবং আমাদের কাটমোশনকে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। মাননীয় দেবব্রতবাবু এখন অনুপস্থিত, আমি ওঁনার সম্বন্ধে বলতে চাই যে, বামফ্রন্ট সরকারের আমলে দীর্ঘদিন ধরে মন্ত্রী থাকার সৌভাগ্য একমাত্র জ্যোতি বাবুর হয়েছে এবং উনি ছাড়া দেবব্রতবাবুর ভাগ্যে জুটেছে। দেবব্রত বাবু ১৯৭৭ সাল থেকে মন্ত্রিসভায় আছেন এবং কনটিনিউয়াসলি মন্ত্রিসভায় আছেন। উনি আমার জেলার থেকে এসেছেন এবং অন্তুতপক্ষে তাঁর ইন্টিগ্রিটি এবং সিনসিয়ারিটি সম্পর্কে যথেষ্ট সম্মান করি। কিন্তু বিপদ হয়ে গেছে যে পাছে মন্ত্রিত্ব চলে যায় সেই ভয়ে তিনি আগে যে একটা প্রতিবাদ করার স্পৃহা ছিল সেটাও হারিয়ে ফেলেছেন। পাছে মন্ত্রিত্ব চলে যায় সেই ভয়ে ইচ্ছা থাকলেও সেটা আর বলছেন না। আপনাদের যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাতে আমরা সবাই দেখছি যে, এটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম এবং ক্যান ইউ অ্যাসিওর যে, যে বরাদ্দ চেয়েছেন সেই বরাদ্দ অর্থ দপ্তর থেকে পাবেন? গতকাল কিংবা পরশু মাননীয় মুখ্যমন্ত্রী উর্দ্দু অ্যাকাডেমি খুলতে গিয়ে বলেছেন যে যদি টাকা না পান তাহলে অর্থমন্ত্রীকে ধরবেন। সেখানে সরকারি দপ্তরগুলো বরাদ্দ অর্থ চেয়েও পাচ্ছেন না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দুইজন মন্ত্রী রুর‍্যাল এরিয়া থেকে এসেছেন। সুতরাং আপনারা জানেন রুর‍্যাল এরিয়ার অবস্থাটা কি। পশ্চিমবাংলায় আজকে খাদ্য সমস্যা আছে, এটা আপনারা স্বীকারও করছেন। তবে খাদ্য উৎপাদনের জন্য আপনাদের উপর নির্ভর করতে হয় কলিমুদ্দিন সামসকে। গত ২০ বছরে আপনারা কতটা জায়গাতে সেচের ব্যবস্থা করতে পেরেছেন—এগ্রিকালচারাল ল্যাণ্ডে ৩৫ শতাংশ জমিকে সেচের আওতায় এনেছেন। বাকি ৬৫ শতাংশ এগ্রিকালচারাল ল্যাণ্ডকে আপনারা এখনও সেচের আওতায় আনতে পারেননি। এখানে বৃহত্তর সেচ পরিকল্পনার কথা নিয়ে শৈলজা বাবু বলেছেন, আমি সেটার আর পুনরুক্তি করতে চাই না। গত বৎসরে বোরো ধান-এর কি অবস্থা হয়েছে, সেটা আপনারা সকলেই জানেন। তিস্তা প্রকল্প কতখানি কমপ্লিশন হবে এবং কমপ্লিশন হওয়ার পরে তখন কিছু জমি বাড়তি হবে, এছাড়া নূতন পরিকল্পনা করে এমন কি. যে সমস্ত বৃহত্তর সেচ পরিকল্পনা আছে, সেইগুলিকে যদি ছোট ছোট নালা করে ফেলেন, তাহলে অনেক উপকার হবে, সেইগুলি তো বন্ধ হয়ে যাচ্ছে। আমি আর একটি কথা দেবব্রতবাবুকে জিজ্ঞাসা করতে চাই, বক্রেশ্বরের ব্যাপারে, তিলপাড়া ব্যারেজে যে জলটা থাকে সেটা ৯ মাস হচ্ছে ঐ বক্রেশ্বরের জন্য, বাকি তিন মাস হচ্ছে কমাণ্ড এরিয়ার জন্য সেই এলাকা জলটা পাবে। আজকে সেই কমাণ্ড এরিয়ায় জলটা থাকবে কি থাকবে না, এই ব্যাপারে কারুর সঙ্গে আলোচনা করলেন না, যদি তাপবিদ্যুৎ কেন্দ্র হয় সেটা করতে গিয়ে দেখা যাবে গ্রামবাংলার চাষীরা মার খাবে। আজকে অ্যাট দি কস্ট অফ দি পুওর কাল্টিভেটার যারা মার খাবে, তাদের কথা চিন্তা না করে বক্রেশ্বরের তাপ বিদ্যুৎ কেন করতে যাচ্ছেন। আপনি এই ব্যাপারে স্থানীয়

জনপ্রতিনিধির সঙ্গে কারুর সঙ্গে আলোচনা করলেন না। আপনি যে এলাকা থেকে পাস করে এসেছেন, সেই এলাকার মানুষও এতে ক্ষতিগ্রস্ত হবে। এটা আপনাকে দেখার জন্য অনুরোধ করছি। আপনার দপ্তরের বন্যা নিয়ন্ত্রণ করার দায়িত্ব আছে, বন্যা প্রতি বছর হয়, যখন হচ্ছে, তখন রিলিফ দিচ্ছেন আর এধার ওধারে ব্যবস্থা করছেন। আপনার দপ্তর থেকে এই ব্যাপারে একটা পার্মানেন্ট সলিউশন বা পরিকল্পনা নেওয়া দরকার। কান্দি মহকুমায় বহুদিন আগে মানসিং পরিকল্পনা নেওয়া হয়েছে, তার ফেটটা কোথায়? আপনার এলাকায় বীরভূমের ময়ূরাক্ষী জলাধার থেকে যে জল ছাড়ছে তাতে কান্দি মহকুমা ডুবছে, বীরভূম ডুবছে। মানসিং পরিকল্পনা সম্পর্কে বাজেটে আপনার কোনও বক্তব্য নেই। মুর্শিদাবাদ জেলা প্রতি বছরের গঙ্গা পদ্মার জলে ডুবছে। জঙ্গীপুর মহকুমায় পাগলা, বাঁশলইও, গুমানি থেকে যে পাহাড়ের জলটা আসছে তাতে জঙ্গীপুর মহকুমাকে ডুবাচ্ছে। পাগলা, বাঁশলও, গুমানি নিয়ে কোনও পরিকল্পনা আপনার দপ্তরের নেই। একটা বৃহত্তর এলাকা বছরের পর বছর ডুবছে। আপনি এই ব্যাপারে দপ্তরের ইঞ্জিনিয়ারদের জিজ্ঞাসা করবেন পাগলা, বাঁশলইও, গুমানির আপার পোরশানে বাঁধ দেওয়া হল অর্থাৎ বীরভূম প্রোটেকটেড হল, মুর্শিদাবাদ ডুবে যাবে। এটা কি বিজ্ঞানসম্মত হল? এই জিনিসটা আপনার দপ্তর থেকে করা হয়েছে, এই জিনিসগুলি ভাবতে হবে। ফারাক্কার ফিডার ক্যানেল চালু হওয়ার পর পাগলা, বাঁশলইও, গুমানির ২৪ স্কোয়ার কি.মি. জায়গায় কোন পার্মানেন্ট ব্যবস্থা না নেওয়ায় সেই এলাকার চাষীরা মার খাচ্ছে। আজকে চাষীরা মার খাচ্ছে, তাদেরকে কোনও রকম ক্ষতিপূরণ দেওয়া হচ্ছে না, জলের কোনও ব্যবস্থা করা হচ্ছে না। আজকে বাঁশলই এবং পাগলা নদীতে যদি একটা জ্যাকেট সিস্টেম পরিকল্পনা নিয়ে সেখানে বাঁধ দেওয়া যায়, তাহলে সেই বাঁধ দেওয়ার ফলে যখন জল কম থাকবে তখন চাষীদের জল দেওয়া যাবে, বাণ হতে পারবে না। আপনি সেই জেলার মানুষ, আপনি যখন সেখান দিয়ে মালদহে যাচ্ছেন তখন আপনি দেখতে পাবেন বাম ধারের এলাকাগুলো সারা বৎসরই ডুবে থাকে। এই ব্যাপারে আপনার কোনও পরিকল্পনা নেই। আজকে এই ব্যাপারে আপনাকে ভাবতে হবে। আজকে বিহার গভর্নমেন্টের সঙ্গে আলোচনা করে যদি সেখানে আপার বেসিন পরিকল্পনা করা যায় তাহলেও এই সমস্যার সমাধান করা যেতে পারে, বণ্যা নিয়ন্ত্রণও হবে, সঙ্গে সঙ্গে জলসেচের ব্যবস্থাও হবে। আজকে এই সমস্ত পরিকল্পনার কথা নেই বলে আমরা এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি। মাননীয় মন্ত্রী মহাশয় আজকে ভাঙ্গনের কথা বলেছেন, ভাঙ্গন আজকে একটা বিকট চেহারা নিয়েছে, ভাঙ্গন আজকে কি ভয়ঙ্কর রূপ নিয়েছে তা আমরা সবাই জানি। ১৯৪৭ সালে ভাঙ্গন হয়েছিল বহরমপুর, ধুলিয়ান এবং ঔরঙ্গাবাদ, তখন ভাঙ্গনটা ছিল জিগজাগ। কিন্তু আমরা দেখতে পাচ্ছি এখন ভাঙ্গনটা মালদহ সাইডের লেফট ব্যাঙ্ক এবং মুর্শিদাবাদের লেফট ব্যাঙ্কে এই ভাঙ্গনটা হয়েছে। গোটা মুর্শিদাবাদ জেলার ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত বিস্তীর্ণ এলাকায় বার বার ভাঙ্গন হচ্ছে,

গ্রামের পর গ্রাম ভেঙ্গে যাচ্ছে, আম বাগান, লিচু বাগান ভাঙ্গছে, হাজার হাজার মানুষ গৃহহারা হচ্ছে, তাদের পুনর্বাসনের কোনও ব্যবস্থা করা হয়নি। এই ভাঙ্গন রোধ করার জন্য আপনি কি ব্যবস্থা করেছেন? আজকে জঙ্গীপুর সাব-ডিভিসন, লালবাগ সাব-ডিভিসনের জন্য একটা সার্বিক পরিকল্পনা করে এগনো উচিত ছিল। ১৯৭৪ সালে যখন ধুলিয়ান ভাঙ্গছিল, তখন তৎকালিন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় এবং আপনার দপ্তরের মন্ত্রী ছিল তখন এ. বি. এ গনিখান চৌধুরি, তারা লঞ্চে করে ওখানে গিয়েছিলেন। হরি সিং বলে একজন বিখ্যাত ইঞ্জিনিয়ার তিনি বলেছিলেন যদি এর পার্মানেন্ট সলিউশান করতে হয় তাহলে ড্রেজিঙের ব্যবস্থা করতে হবে, কারণ চর বেড়ে যাচ্ছে। ঐ চরে ধাক্কা লেগেই ভাঙ্গনটা বেশি হচ্ছে। ডঃ মেঘনাদ সাহা তার রিপোর্টে বলেছিলেন এই নদীগুলোতে যদি মাঝে মাঝে ড্রেজিং করা না যায়, এর যা ক্যাপাসিটি ছিল সেটা থাকবে না। নদীগুলোতে সিলটেড হয়ে যাচ্ছে এবং নদীগুলো উপচে গিয়ে বন্যা হবে। এইগুলো সম্বন্ধে আপনি কোনও ব্যবস্থা নিতে পারেননি। আমরা ভাঙ্গনের ব্যাপারে বার বার বলেছি বর্ষা আসার আগে খরার সময় যেন কাজগুলো করা হয়। আজকে যখন বর্ষার জল বাড়তে আরম্ভ করেছে তখন আখরীগঞ্জ, শেখআলিপুর, শ্রুতি, চন্দ্রপাড়ায় কিছু কাজ আরম্ভ হয়েছে, যদিও কাজ হচ্ছে খুব নগণ্য। নদীতে জল বাড়ার ফলে আজকে পাথর চলে যাবে পদ্মায়, কাজের কাজ কিছুই হবে না।

[3-30 – 3-40 p.m.]

এটা আরও আগে থেকে যদি করা যেত তাহলে সুবিধা হত। সেখানে আপনার দপ্তর যে সমস্ত স্কীম নিয়েছে সেগুলে' যাতে এফেকটিভ হয় সেদিকে আপনার লক্ষ্য রাখার জন্য আমি অনুরোধ করছি। আজকে ধুলিয়ান, সেকালীপুরে যে স্পারগুলো, সেগুলোকে যদি স্ট্রংবিল্ট না করা যায় তাহলে এই যে আপনি যে ২৮ লক্ষ টাকা বরাদ্দ করেছেন, এটা জলে চলে যাবে। এই বিষয়ে চিন্তা করার জন্য আমি আপনাকে অনুরোধ জানাব। আজকে যে বাঁধ গুলো আছে সেগুলো যদি সঠিকভাবে ইমপ্লিমেন্ট না করা যায় তাহলে যে উদ্দেশ্য নিয়ে আপনি ভাঙ্গন রোধ করার চেষ্টা করছেন তা ব্যাহত হবে। তাছাড়া আজকে ভাগীরথীতে বিভিন্ন জায়গা থেকে ভাঙ্গনের যে জলগুলো ফিডার ক্যানেল থেকে আসছে, ভাগীরথীতে এসে পড়ছে এবং সেখানকার যে সমস্ত জায়গাতে ধাক্কা লাগছে। রঘুনাথ পুর এক নম্বর, দু নম্বর ব্লক, শুঁটি, চরকা এই সমস্ত গ্রাম গুলো ভাগীরথীর জলে ভাঙনের মুখে পড়ছে। এই গুলো আপনাকে বন্ধ করতে হবে। এই ভাঙন রোধ করার ব্যবস্থা করতে হবে। আজকে আমি আরেকটা জিনিস দেখতে পাচ্ছি। এই বন্যানিয়ন্ত্রণ, ভাঙন এবং সঙ্গে সঙ্গে সেচ-এর ব্যবস্থা যদি না করতে পারেন তাহলে পশ্চিমবাংলার খাদ্যোৎপাদন কমে যাবে। আজকে গোটা পশ্চিমবাংলা খাদ্যের উপর নির্ভর করছে। ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়কে আমি সামান্য কয়েকটি কথা বলতে

চাই। আপনি জানেন যে আপনার ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল যে গুলো আছে তার সংখ্যা কম। রিভার লিফট চালু হওয়ার পর আজকে যে সারফেস ওয়াটার তাকে যদি ইউটিলাইজ না করতে পারেন তাহলে কেবলমাত্র ডীপ টিউবওয়েলের কথা চিন্তা করুন, পশ্চিমবাংলার লোক খাবার জল পর্যন্ত পাবে না। আর আজকে যদি চাষীরা নিজেদের পয়সায় ডীপ টিউবওয়েল বসাতে চান, ইট ইজ কনকারেন্স অব অব জি. এস. আই। সুতরাং সেটাকে বাদ দিয়ে আজকে যাতে সারফেস ওয়াটারকে ইউটিলাইজ করা যায় তার ব্যবস্থা করতে হবে। আজকে ডীপ টিউবওয়েলের আরও বেশি প্রচলন যদি করা যায় তাহলে আপনার ক্ষুদ্র সেচ দপ্তরের দ্বারা কিছু মানুষ উপকৃত হবে। আর যদি না করা যায় আপনার আসল উদ্দেশ্য ব্যাহত হবে। ফরাক্কা ব্যারেজ দিয়ে যে জলটা আসে এই যে জল চুক্তি নিয়ে যে হৈচৈ হচ্ছে, তার আসল কারণ ফরাক্কা দিয়ে যে জল আসে তার যে আপারস্ট্রিম সেটা বিহার এবং উত্তরপ্রদেশ তারা ওখানে যথেচ্ছ ক্যানেল ব্যবহার করে সেটাকে ইউটিলাইজ করে নিচ্ছে। আমরা বিহার এবং ইউ. পি কে কিছু বলতে পারছি না। তারা জলটাকে টেনে নিয়ে যাচ্ছে। আগের দিনে যে জলটা আসত এখন সেটা আসছে না। শুধুমাত্র কলকাতাকে বাঁচাবার জন্য যে জলটুকু দরকার সেই জলটুকুই পাওয়া যাচ্ছে। পশ্চিমবাংলায় কেবলমাত্র কলকাতার ইন্টারেস্টের জন্য সেই জলটুকু নিয়ে আসছে। যেটুকু দরকার, জলচুক্তির ফলে সেটুকুও পাওয়া যাচ্ছে না। কলকাতা হয়তো জল পাচ্ছে কিন্তু ফর দি পারপাস অব ইরিগেশন ব্যাহত হচ্ছে। আজকে তিস্তা ব্যারেজ প্রকল্পের কথা নির্মলবাবু বলেছেন, এই সমস্ত কারণে সেখানে হচ্ছে না। এর আগে নির্মলবাবু মেনশন করেছিলেন। একটা গ্রেভ ইয়ার্ড আছে সেখানে গ্রেভ ইয়ার্ড নষ্ট করা হচ্ছে। নানারকম সেন্টিমেন্ট সেখানে অ্যারাইজ করেছে। সেখানে মানুষের জন্য নিশ্চয়ই কাজ করতে হবে। কিন্তু সেখানে মানুষের সেন্টিমেন্ট অ্যারাইজ করছে, সুতরাং মানুষের সেন্টিমেন্টকে ডাইভার্ট করে সেখানে কাজ না করার জন্য আমি অনুরোধ করছি। কারণ সেই গ্রেভিয়ারে যাদের বাবা, মা বা আত্মীয় স্বজন আছেন, তাঁরা কেউই সেই গ্রেভিয়ারকে অন্য জায়গায় সরিয়ে নিয়ে যেতে চাইবেন না। সেজন্য আমি অনুরোধ করছি যে, মানুষের সেন্টিমেন্টকে অনার করে সেই গ্রেভিয়ারের পাশ দিয়ে তিস্তা ক্যানেল নিয়ে যাওয়া হোক। আজকে দক্ষিণবঙ্গের সুন্দরবন এলাকায় যে সমস্ত খাঁড়িগুলো আছে সেই সমস্ত খাড়ি দিয়ে নোনা জল ঢুকে যাচ্ছে। প্রতি বছর সেখানে বাঁধগুলো ভেঙ্গে যায়। এই বাঁধগুলোকে রক্ষা করতে না পারলে বন্যা নিয়ন্ত্রণ হবে না, আপনার এলাকার কাজও হবে না। সুন্দরবন এলাকার জন্য আপনার দপ্তর থেকে সার্বিক পরিকল্পনা গ্রহণ করার প্রয়োজন আছে। আজকে বক্রেশ্বরে যেখানে তাপবিদ্যুৎ কেন্দ্র হবে সেখানে কমাণ্ড এরিয়া কমবে কিনা এবং এই বাজেটে যে ব্যয়বরাদ্দ রাখা হয়েছে সেই টাকা আপনারা খরচা করতে পারবেন কিনা সেটা আমরা আপনার কাছে জানতে চাই। এই কটি কথা বলে, এই বাজেটের ব্যয়বরাদ্দের বিরোধিতা করছি এবং

আমাদের দলের আনীত কাট-মোশনগুলোকে গ্রহণ করার জন্য আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 – 3-50 p.m.]

**শ্রী ক্ষিতিরঞ্জন মণ্ডল ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে সেচ দপ্তরের সেচ ও জলপথ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ২ জন এবং জলসম্পদ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন এবং এই ব্যয়বরাদ্দ পেশ করতে গিয়ে আমাদের পক্ষের যাঁরা ভাষণ দিয়েছেন তাঁদের সকলের সঙ্গে আমি পুরোপুরি সহমত পোষণ করছি এবং এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলছি। প্রথম কথাটা হচ্ছে, ভৌগোলিকভাবে আমাদের যে অবস্থান তাতে সেচ নিয়ে যদি আলোচনা করতে হয় তাহলে এটা বোধ হয় বোঝার দরকার আছে যে ভারতবর্ষের শেষ প্রান্তে গাঙ্গেয় উপত্যকার একেবারে বদ্বীপ অঞ্চলে পশ্চিমবঙ্গ রাজ্য অবস্থিত। হিমালয় থেকে যে জল আসে সেই জলপ্রবাহ সমগ্র উত্তরভারত সেচের সময় খরার সময় নিয়ে যায়। সেই জল সেচের জন্য উত্তরপ্রদেশ ও বিহার প্রচুর নেয়। কিন্তু শেষ অংশে পশ্চিমবঙ্গ থাকার জন্য বর্ষার প্রচুর জল এখানে আসে। ফলে গঙ্গা-পদ্মার ভাঙন কি করে বোধ করা হবে সেই চিন্তা শুরু হয়। আমাদের নদীগুলো বিভিন্ন সময়ে মজে যাচ্ছে। নদীগুলো তাদের নাব্যতা হারিয়ে ফেলছে। পাশের রাজ্য ভুটানে অপরিকল্পিত ভাবে পাহাড় ফাটিয়ে খনিজ অনুসন্ধান করা হচ্ছে এবং সেখানকার বর্জ্য পদার্থ উত্তরবঙ্গের নদীগুলিতে এসে সেইগুলিকে মজিয়ে দিচ্ছে, সেইগুলোর গতিপথ পরিবর্তন হয়ে যাচ্ছে। আবার উত্তর ভারতে বিভিন্ন জায়গায় বন কাটা হচ্ছে, ছোট নাগপুর এলাকায় বন কাটা হচ্ছে, সেখানকার মাটি ধুয়ে আসছে, দামোদর, গঙ্গা ঘুরে যাচ্ছে। পরবর্তীকালে সেখানে নাব্যতা হারিয়ে যাচ্ছে। বর্ষাকাল যখন আসে, তখন আবার, কি করা যায় ত্রাহি মধুসূদন। জল নিয়ে একটা জাতীয় জলনীতি, জাতীয় জল নিয়ন্ত্রণ নীতি তৈরি করা দরকার ছিল, যে নীতির অংশভাগী সবাই হওয়ার দরকার ছিল। কিন্তু সেটা হল না, অথচ দীর্ঘদিন ধরে একটা দল সেখানে বসে ছিল। এটা দুর্ভাগ্যের কথা এবং সেই দুর্ভাগ্য নিয়ে আমাদের পশ্চিমবাংলাকে চলতে হচ্ছে। অনেকে বলে অমুক জায়গায় ভাকরা নাঙাল প্রোজেক্ট আছে, তমুক জায়গায় তমুক প্রোজেক্ট আছে, পশ্চিমবাংলায় কি আছে, এক দামোদর প্রোজেক্ট ছাড়া? হ্যাঁ, তিস্তা প্রোজেক্ট হচ্ছে। কিন্তু তার পরিণতি তো সবাই জানেন। বহুদিন আগে তিস্তা প্রোজেক্ট হয়েছে। সেটা কার্যকর করা নিয়ে গত কয়েক বছর ধরে টালবাহানা চলে। তারপর গত বছর থেকে টাকা দিচ্ছে। রাজ্য সরকার তার প্রচেষ্টা দিয়ে এইগুলো করছে। তিস্তাকে তার কার্যকর রূপ দিতে পারব।

পশ্চিমবাংলায় রের্কড পরিমাণ ধান উৎপাদন হচ্ছে, শস্য উৎপাদনে আমরা একটা

বিশেষ জায়গায় গেছি আমাদের এখানে সেচ আছে। বৃহৎ সেচ যতটা না সম্ভব হয়েছে ক্ষুদ্র সেচ হয়েছে। একটা দিকে আমাদের অসুবিধা আছেই, বর্ষাকালে সমস্ত জলভাগ আমাদের ভাসিয়ে নিয়ে যায়, সঙ্কট সৃষ্টি করে, তেমনি ভূগর্ভস্থ জলকে সমৃদ্ধ করে চলেছে। সেই জল কাজে লাগাতে পারছি না।

আমার মনে পড়ে যায় একটি কথা। মাননীয় নির্মল বাবুর চেয়ারম্যানশিপে উড়িষ্যায় গিয়েছিলাম। সেখানে আলোচনার পর সেখানকার ইঞ্জিনিয়াররা বললেন, আপনারা কি ম্যাজিক করলেন বলুন তো, যার ফলে আগে আপনারা আমাদের এখান থেকে চাল নিয়ে যেতেন, আর এখন উল্টো আমাদের আপনাদের ওখান থেকে আনতে হচ্ছে? বললাম, ভূমিসংস্কার। যেমন প্রত্যেক চাষীর হাতে জমি দেওয়া, তেমনি এক ফসলী জমিকে দো-ফসলী, তিন ফসলী করা, সেচের ব্যবস্থা করা। আর. এল. আই., সারফেস ইরিগেশন, যে ব্যবস্থাগুলি আছে, পঞ্চায়েত সেই ব্যাপারে কার্যকর করতে উদ্যোগ নিয়েছে। তাই পশ্চিমবাংলা ঘাটতি অবস্থা কাটিয়ে উঠেছে এবং একটা বিশেষ জায়গায় গেছে। এদিকে একটা সমস্যা অবশ্য দেখা দিয়েছে, 'উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনাতে যেখানে জল তোলা হচ্ছে, সেখানে ভূগর্ভস্থ জল আলোড়িত হয়ে যে সমস্ত আর্সেনিক স্তর ছিল, সেসব আলোড়িত হচ্ছে এবং পানীয় জলে ঘাটতি হতে চলেছে। কিন্তু এখন আমাদের সম্ভাবনা আছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রতিবেদন দেখলাম। সেখানে দেখা যাচ্ছে, এখানে 'সুইড' ভুগর্ভস্ত, ভূ-পৃষ্ঠস্থ জল অনুসন্ধানের ব্যবস্থা করবে, সেচের জল উপযুক্ত কিনা তা নির্ধারণ করবে। হ্যাঁ, একটা দেশে, একটা রাজ্যের কৃষি সম্পদের উন্নয়নের জন্য প্রয়োজন উপযুক্ত পরিমাণ জল অনুসন্ধান এবং সেই অনুসন্ধান সঠিক ভাবে করে যথাযথ সদ্ব্যবহার করতে হবে। এবং এর দ্বারা কৃষি নির্ভর অর্থনীতির উন্নতি নির্ভর করে। আমাদের এখানেও সেটা ঘটেছে। আমি কিছু দিন সেচ কমিটিতে থাকার ফলে একটা সমস্যা বুঝতে পেরেছি, সেটা হচ্ছে, এটা আজকের সমস্যা নয়, বহুদিন আগেকার সমস্যা। বহুদিন থেকেই এটা রয়েছে। অপরিকল্পিত ভাবে বাঁধ তৈরি, বিভিন্ন জায়গায় অপরিকল্পিতভাবে ঘর-বাড়ি তৈরি, নিকাশি তৈরি, নিকাশি ব্যবস্থা লোপ করে দেওয়া। ফলে নতুন সমস্যা সৃষ্টি হয়েছে। মাননীয় বন্ধু শৈলজাবাবু বলতে গিয়ে মেদিনীপুরের ঘাটাল, কাঁথি, ইত্যাদি বিভিন্ন জায়গায় সমস্যার কথা তুলে ধরলেন। আমি জানি এগুলো অনেকখানি গড়ে উঠেছে জমিদারী আইন। জমিদারী বাধের কৃপায় পলিগুলো আসত, জমা হত। এবং এই ভাবে আজকে সমস্যার সৃষ্টি হয়েছে। কিন্তু এই সরকার বিভিন্ন ভাবে এই নিকাশি ব্যবস্থাকে পরিষ্কার করে, বিভিন্ন ধরনের বস্তা-বন্দি ফাইল পুনরুদ্ধার করে কি ভাবে কাজে লাগানো যায় তার ব্যবস্থা করছেন। মাননীয় নন্দবাবু এখানে বসে আছেন, উনি ওনার এলাকার একটা ব্যাপারে এখানে বারবার বলতেন। এবারে সেখানে নতুন করে নিকাশি ব্যবস্থা করা হয়েছে। কলকাতার বিভিন্ন এলাকা

নতুন করে সম্প্রসারিত হচ্ছে। এর বর্জ্য জল এখনও কলকাতার সমস্যা হিসাবে রয়েছে। কিন্তু এই সরকারের আমলে ভূমি সংস্কার এবং জলের সদ্ব্যবহার, একই সঙ্গে এই দুটো কাজকে নিয়ে একটা কার্যকর অবস্থায় সমন্বয় ঘটিয়ে সোয়ারেজ ওয়াটার চালু হচ্ছে। ময়লা জলগুলো পাম্প করে তুলে আর. এল. আই.-র সাহায্যে উভয় পাশের ক্যানেল ভরিয়ে চলেছে। আজকে বিভিন্ন জায়গায় জলসম্পদ কতখানি কার্যকর করা যায় সেজন্য মাননীয় ক্ষুদ্রসেচ মন্ত্রী মহাশয়কে দেখতে অনুরোধ করব। দক্ষিণ বঙ্গের সব চেয়ে বড় সমস্যা হচ্ছে, খাড়ি-নদী। এবং তার লোনা জল। কিন্তু মাঝে মাঝে সুন্দরবনে যদি পুকুর, ইত্যাদি করে কৃষি কাজের সুবিধা করা যায় এবং জমি উঁচু করা যায় সেটা দেখা দরকার। উত্তরবঙ্গে অনেক বাঁওড়-বিল-নদী খাদ পড়ে রয়েছে। সেখানে জল থাকে। সেখানে যদি আর. এল. আই. ব্যবহার করা যায় তাহলে সেই উর্বর জমিতে ফসল ফলানো যাবে। ১৫ বছর আগে যখন গিয়েছিলাম তখন একফসলী ছাড়া দোফসলী হত না। আজ সেখানে নতুন নতুন ফসল চাষ হচ্ছে, এক ফসলের জায়গায় দুটো, তিনটে ফসলের চাষ হচ্ছে। রিভার লিফট ইরিগেশনের ব্যবস্থা হয়েছে, কোনও কোনও জায়গায় ভূগর্ভস্থ জলকে কাজে লাগানো হচ্ছে। উত্তরবঙ্গে এই সুবিধা বেশি রয়েছে, কারণ সেখানে মাটি একটু খুঁড়লেই জল পাওয়া যায়। আমার অনুরোধ এবং সাজেশন হচ্ছে, পশ্চিমবাংলায় এই সঙ্কট এবং সমস্যা কোন্ দিক থেকে তৈরি হচ্ছে এবং একটা জাতীয় জল নীতি যদি তৈরি করা না হয় তাহলে এই সমূহ সর্বনাশের হাত থেকে পশ্চিমবাংলাকে রক্ষা করা যাবে না। আজকে ক্ষুদ্র এবং বৃহত্তর সেচ দপ্তরের পরস্পরের সমন্বয় এবং জলের উৎস সেটা ভূগর্ভস্থই হোক, স্রোতের জলই হোক, অথবা ধরে রাখা জলই হোক, আমাদের নদী-নালা যেগুলি আছে, সেগুলিকে সার্ভে করে কি পরিমাণ জল তোলা যেতে পারে এবং সেগুলি সমস্ত জায়গাতে বন্টনের ক্ষেত্রে যথাযোগ্য ব্যবস্থা পঞ্চায়েতের মাধ্যমে করার জন্য অনুরোধ করছি। রিভার লিফ্ট ইরিগেশন সব জায়গাতে সমান ভাবে চলছে না, কোনও কোনও জায়গায় বিদ্যুতের অসুবিধা হচ্ছে, কোনও কোনও জায়গায় আবার নানা রকম সমস্যা দেখা দিচ্ছে। কিন্তু অধিকাংশ জায়গাতেই দেখা যাচ্ছে বেনিফিশিয়ারীরা নিজেদের উদ্যোগ নিয়ে কাজ করার চেষ্টা করছে। পঞ্চায়েত থেকে তাদের সাহায্য করে তাদেরকে আরও উজ্জীবিত করার জন্য অনুরোধ করব। সবশেষে আমি এই বাজেটকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধীদের কাটমোশনের দাবিকে নস্যাৎ করে দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 – 4-00 p.m.]

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** রেসপেকটেড চেয়ারম্যান এবং মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৯৭-৯৮ সালের ৬৬, ৬৭, ৬৮ নম্বর ডিমাণ্ডের আমি বিরোধিতা করছি এবং কংগ্রেসের আনা কাটমোশনের সমর্থন করছি। স্যার, মেজর ইরিগেশনের যে বাজেট হয়েছে তাতে

আমরা দেখছি মোট ব্যয় বরাদ্দের পরিমাণ হল ৫২৭ কোটি ৯১ লক্ষ ৪ হাজার টাকা। আমি অত্যন্ত হতাশার সঙ্গে লক্ষ্য করেছি যে অ্যানুয়াল প্ল্যান বাজেটে দেখছি যে স্টেট প্ল্যানের আউট-লে হচ্ছে ১১৫ কোটি টাকা। আর সেখানে নন প্ল্যান আউট-লে হচ্ছে ২৮৬ কোটি টাকার উপর। স্বাভাবিকভাবেই গোটা বাজেটের প্রায় অর্ধেকের উপর যখন নন প্ল্যান আউট-লে হয়, তখন এই বাজেট বাস্তবায়নের কি চিত্র পশ্চিমবাংলার মানুষের কাছে উদ্ঘাটিত হবে সেটা পরিষ্কার হয়ে যাচ্ছে। স্যার, আমরা দেখছি সেক্টরাল অ্যালোকেশন ফর ইরিগেশন অ্যাণ্ড ফ্লাড কন্ট্রোল কি অবস্থা? পশ্চিমবঙ্গের হলো একটা স্পর্শকাতর জায়গা বিশেষ করে আমাদের মুর্শিদাবাদ যেখানে গঙ্গা আর পদ্মা মাত্র ১.১২ কি.মি. দূরে অবস্থান করছে। যদি গঙ্গা আর পদ্মা এক সাথে মিশে যায় তাহলে শুধু মুর্শিদাবাদ জেলাই নয় কলকাতার হলদিয়া বন্দরও আগামী দিনে বিপদগ্রস্ত হবে। এই রকম একটা অবস্থা, যখন মুর্শিদাবাদের তীরবর্তী এলাকা নদীগর্ভে ঢুকে যাচ্ছে তখন সেক্টরাল অ্যালোকেশন হচ্ছে মাত্র ৯.৮৮ এবং ইরিগেশনে গত বারের চেয়ে মাত্র ৪১ কোটি টাকা বৃদ্ধি পেয়েছে। তখন আমার মনে হয় এই দপ্তরকে এই বামফ্রন্ট সরকার অত্যন্ত উপেক্ষা করছে। আমরা দেখছি ওয়েস্ট বেঙ্গলে টোটাল ক্যানেলস-এর মাধ্যমে যে পরিমাণ জমিকে সেচ সেবিত করা হয়—স্ট্যাটিসটিক্যাল অ্যাবস্ট্রাক্ট অনুযায়ী আমি দুটো পরিসংখ্যান দিলেই পরিষ্কার হয়ে যাবে যে, বামপন্থী বন্ধুদের সেচ সম্বন্ধে যে বিশাল ধারণা রয়েছে সেই ধারণা সঠিক নয়—তার পরিমাণ ১৯৮০-৮১ সালে ছিল ১০১৭.২ হাজার হেক্টর; ১৯৯৩-৯৪ সালে সেই পরিমাণ হয়েছিল ১০৯৪.৮ হাজার হেক্টর। অর্থাৎ বামফ্রন্টের রাজত্বে ১৪ বছরের ব্যবধানে পশ্চিমবঙ্গে মাত্র ৭৭.৬ হাজার হেক্টর জমিকে সেচ সেবিত করতে বামফ্রন্ট সরকার সক্ষম হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট বিবৃতির মধ্যেই স্বীকার করতে বাধ্য হয়েছেন যে, ১৯৯৬-৯৭ সালে ১৩৪৭ হাজার হেক্টর উনি পোটেনশিয়াল ক্রিয়েট করতে সক্ষম হয়েছেন। আমরা জানি পোটেনশিয়াল ক্রিয়েশনের সঙ্গে অ্যাকচ্যুয়াল এফিসিয়েন্সী অর্থাৎ সাপ্লাই অফ ইরিগেশন-এ ৬০:৪০ শেয়ার থাকে। সে হিসাবে আমরা বলতে পারি এই মুহূর্তে পশ্চিমবঙ্গে প্রায় ১ কোটি ৬০ লক্ষ একর জমি এগ্রিকালচারাল ল্যাণ্ড হিসাবে ঘোষিত। অতএব মেজর এবং মিডিয়াম ইরিগেশন সিস্টেমের দ্বারা অ্যাকচ্যুয়াল ইরিগেটেড হচ্ছে তার ৮.৪১% মাত্র। আমাদের মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় স্বীকার করেছেন যে, ৭০ শতাংশ এফিসিয়েন্সীর ফার্মারদের হাতে ম্যানেজমেন্ট হ্যাণ্ড-ওভার করা দরকার। আমি এটা সমর্থন করি। আমি চাই ইরিগেশনে পার্টিসিপেটরি ম্যানেজমেন্ট গড়ে উঠুক পশ্চিমবঙ্গে।

মাননীয়া চেয়ারপার্সন, আপনার মাধ্যমে আমি বলতে চাই যে, পশ্চিমবঙ্গে যে সমস্ত বড় বড় ইরিগেশন প্রোজেক্টগুলো হয়েছিল, সে সমস্তগুলো হয়েছিল কংগ্রেস আমলে। ডি. ভি. সি., ময়ূরাক্ষী, কংসাবতী কংগ্রেস আমলে হয়েছিল। তিস্তা প্রকল্পের কাজ'ও

কংগ্রেস আমলেই শুরু হয়েছিল, এ কথা আমরা জানি। সেই তিস্তা আজ সারা পশ্চিম বাংলার মানুষের কাছে কোয়েশ্চেন মার্ক হয়ে দাঁড়িয়েছে। তিস্তা প্রকল্পে ৬০০ থেকে ৬৫০ কোটি টাকা খরচ হল। আমাদের সরকারি দলের বন্ধুরা পর্যন্ত স্বীকার করেছেন তিস্তা প্রকল্পের কাজের অগ্রগতি অত্যন্তঃ নগণ্য। আমরা দেখেছি তিনটে ফেজের ফার্স্ট স্টেজের ফাস্ট সাব-স্টেজের যখন কাজ শুরু হয় তখন তার লক্ষ্যমাত্রা ছিল ২২.৮ লক্ষ একর জমিকে ইরিগেশন ফেসিলিটিস দেওয়া। ২৫ বছর পার হয়ে গেল সেই ফার্স্ট স্টেজের ফার্স্ট সাব-স্টেজের কাজ শেষ হল না। ৯ম পরিকল্পনায় ঐ সাব-স্টেজের লক্ষ্যমাত্রা ছিল ৭.৫০ লক্ষ একর জমি। এখন পর্যন্ত মাত্র ২.৫ লক্ষ একর জমিতে ইরিগেশন পোটেনশিয়াল ক্রিয়েশনের কথা বলা হচ্ছে। এখনো পর্যন্ত আমরা অ্যাকচ্যুয়াল ইরিগেশনের কথা বলতে পারছি না।

উত্তরবঙ্গের মানুষ আজও জানেনা যে তিস্তা প্রকল্পের দ্বারা কোন কোন এলাকা উপকৃত হবে, তিস্তা প্রকল্পের কমাণ্ড এরিয়া কি? আমরা দেখছি যে যে তিস্তা ক্যানেল হয়েছে সেই সেই ক্যানেলের ধারে ধারে চা বাগান'ও তৈরি হচ্ছে। সেখানে আদিবাসী সমাজের মানুষরা নানান দালালের চক্রান্তে পড়ে চা বাগানের মালিকদের কাছে তাদের মূল্যবান জমি বিক্রি করে দিচ্ছে।

[4-00 – 4-10 p.m.]

আমরা দেখছি, মহানন্দা, জলঢাকা ক্যানেলের কাজ হচ্ছে, সেখানে ব্যাপকভাবে দুর্নীতি হচ্ছে। কনট্রাক্টারদের কাজ দেওয়ার সময় যে সিকিউরিটি পিরিয়ডের কথা বলা হচ্ছে, সেই সিকিউরিটি পিরিয়ড দেখা হয় না। কাজ করার পর পেমেন্ট করে দেওয়া হয় এবং দেখা যায় সিকিউরিটি পিরিওডের আগেই সেই সমস্ত কাজগুলি ধসে পড়ে যাচ্ছে। এখানে জমি অধিগ্রহণের জন্য কাজ করতে দেরী হচ্ছে বলা হয়। আমরা জানি, জমি অধিগ্রহণের সমস্যা আছে। কিন্তু দেখা যায়, এমন অনেক কনট্রাক্টরকে কাজ দেওয়া হয়েছে যেখানে জমি অধিগ্রহণ হয়নি। জমি অধিগ্রহণ না করেই কনট্রাক্টর সেখানে কাজ পেয়ে গেল এবং প্রত্যেক দিন সেই কনট্রাক্টর কাজ দেখাচ্ছে আর শয়ে শয়ে লেবার খাটাচ্ছে। সেই লেবার দেখিয়ে প্রত্যেক দিন কনট্রাক্টর পেমেন্ট নিচ্ছে জমি অধিগ্রহণ না করেই। এইভাবে কাজ দেওয়ার কি যৌক্তিকতা আছে তা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করব। আমি দেখেছি, তিস্তা প্রকল্পের কাজের জন্য যে এগ্রিকালচার প্রোডাকশনের ইমপ্যাক্ট তার মনিটারিং এবং অ্যাভোলিউশন করার জন্য কোনও সেল নেই। ফলে স্বাভাবিকভাবেই সারা উত্তরবঙ্গের মানুষ তিস্তা প্রকল্প কি অবস্থায় দাঁড়িয়ে আছে, তিস্তা প্রকল্পের দ্বারা তারা কিভাবে উপকৃত হতে পারে সেই সম্পর্কে কোনও অভিজ্ঞতা তাদের নেই। আমরা জানি, বামপন্থীবন্ধুরা সংবাদপত্রগুলিকে পুঁজিপতি সংবাদপত্র বলে ধিকৃত

করেন। আমি জানি না, উত্তরবঙ্গের "উত্তরবঙ্গ সংবাদ"কে বামপন্থী বন্ধুরা একইরকমভাবে পুঁজিপতি সংবাদ বলে কিনা। সেই সংবাদপত্রের একটি হেডলাইন আমি উল্লেখ করছি। "তিস্তা বাঁধ প্রকল্প, দরপত্র নিয়ে অনিয়মতা আর কতদিন, প্রকল্প রূপায়ণের কাজ চলছে উদ্দেশ্যহীনভাবে, কাজ পরীক্ষার আগেই বিল পাস হয়ে যায়, ওয়ার্কারদের মজুরির বিন্যাস আজও হয়নি, মজুরি কেলেঙ্কারী ও গ্রাম পঞ্চায়েত।" আমরা দেখছি, শ্রম মন্ত্রক আন-স্কিল্ড লেবারদের জন্য ৪৮ টাকার মতন ঠিক করেছে। সেখানে তিস্তা প্রকল্পের যে শিডিউল তাতে শ্রমিকদের ৩৩ টাকা ধরা হয়ে থাকে। আমি জানি না, শ্রমিকদের বঞ্চনা করে বামফ্রন্ট সরকার কোন্ অগ্রগতি ঘটাতে চাইছেন? এর পরে আসছি গঙ্গা-পদ্মার ভাঙনের ব্যাপারে। গঙ্গা-পদ্মার ভাঙন নিয়ে সাবজেক্ট কমিটির রিপোর্টে উদ্বেগ প্রকাশ করা হয়েছে। আমরা দেখেছি, মালদা থেকে মানিকচক এই ৩২ কিলোমিটারের মধ্যে ৪০টি গ্রাম এরই মধ্যে গঙ্গা গ্রাস করে ফেলেছে। যেখানে খোদাবান্দাপুরে গঙ্গার বাঙ্ক লাইন সেখান থেকে অর্জুনপুর—এন. এইচ-৩৪। এই এন. এইচ. ৩৪ উত্তরবঙ্গের সঙ্গে দক্ষিণবঙ্গ যোগাযোগ রেখে চলেছে। সেই খোদাবান্দাপুর থেকে এন. এইচ. ৩৪ এর দূরত্ব হচ্ছে দেড়শো মিটারের মতন। ভেবে দেখুন, কি রকম ভয়ঙ্কর পরিস্থিতির মধ্য দিয়ে উত্তরবঙ্গের মানুষ, মুর্শিদাবাদের মানুষ দিন যাপন করছে? আমরা দেখেছি, গঙ্গার ভাঙন নিয়ে এই সরকার অনেক কথাবার্তা বলছেন। কিন্তু আমি বুঝতে পারছি না যেখানে গঙ্গার স্কাউরিং ডেপথ ১৬০ ফুট এবং ওয়াটার ডেপথ যেখানে ১২০ ফুট সেখানে এই ধরনের কাজ করে গঙ্গার ভাঙন কি করে ঠেকানো যাবে তা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করব। মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের জেলার লোক এবং আমার বিধানসভা কেন্দ্র হচ্ছে নবগ্রাম। সেখানে বিলবসিয়া নামে একটি বিল রয়েছে। সেই বিলটি ৬ মাস জলমগ্ন থাকে। এর মাধ্যমে ৩২ হাজার বিঘা জমি সারা বছরে মাত্র ৬ মাস চাষাবাদ করার সুযোগ পেয়ে থাকে, তাও আবার ময়ুরাক্ষীর থেকে জল আসার যদি সম্ভাবনা থাকে তবেই। বোরো কালটিভেশনের জন্য জলের কোন বন্দোবস্ত নেই। সুখা মরসুমে ভূগর্ভের জল উঠছে না। ফলে হাজার হাজার চাষী আজও এই ভয়ঙ্কর পরিস্থিতিতে দুর্বিসহ জীবনযাপন করছে। আমি অনুরোধ করছি, এই বিলবাসিয়া বিলটি সংস্কার করে নবগ্রাম শুধু নয়, নবগ্রাম খড়গ্রাম এবং কান্দি এলাকার ৩২ হাজার বিঘা জমিকে উদ্ধার করুন। সেখানকার ৪০টি গ্রামের মানুষকে উদ্ধার করুন। এই বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা সমস্ত কাটমোশনগুলি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত** ঃ মাননীয় চেয়ারপারসন মহাশয়, সেচ, জলপথ এবং ক্ষুদ্র সেচ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়রা আজ এই সভায় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আপনার

মাধ্যমে কয়েকটি কথা বলছি। আমরা সকলেই জানি যে আমাদের সমস্যা অনেক। পানীয় জলই বলুন, সেচের জলই বলুন, আমাদের সমস্যা আছে। রাজ্যে রাজ্যে এই জল নিয়ে নানান রকমের ঝগড়াঝাটিও হচ্ছে। কাজেই এ সম্পর্কে আমরা যদি সুচিন্তিতভাবে অগ্রাধিকারের ভিত্তিতে পরিকল্পনা করে কাজ করতে না পারি তাহলে অনেক সমস্যাই দেখা দেবে। আমরা জানি যে ক্ষুদ্র সেচ দপ্তরে সুইড বলে একটি বিভাগ আছে। এই বিভাগ ওয়াটার সম্পর্কে ইনভেস্টিগেশন করতে পারে এবং তার ফলাফল মানুষকে জানাতে পারে। সঙ্গে সঙ্গে যেখানে জল লবনাক্ত সেখানে সেই জলকে কি ভাবে মিঠা জলে পরিণত করা যায় তা বলতে পারে। তা ছাড়া পাহাড়ী এলাকায় ঝরনার জল কি ভাবে ধরে রেখে ব্যবহার করা যায় তা বলতে পারে। তা ছাড়া মাটির তলার জলস্তর নির্নয় করে সেটাও মানুষকে জানাতে পারে। এটা করলে অনেক সুবিধা হয়। আমরা জানি যে ক্ষুদ্র সেচ বিভাগের পক্ষ থেকে নাবার্ডের যে পরিকল্পনা সেটা শেষ করা হয়েছে কিন্তু বিদ্যুত সংযোগ সব ক্ষেত্রে না থাকার জন্য অসুবিধা হচ্ছে। ১০ হাজার ৫টি এই ধরণের প্রকল্পের মধ্যে মাত্র ৬ হাজার ২৮৪টিতে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে। এ ক্ষেত্রে বিদ্যুৎসংযোগ সব জায়গায় না দেবার জন্য কাজের অসুবিধা হচ্ছে এবং সেখানে বিকল্প শক্তির সন্ধান করতে হচ্ছে। স্যার, আমরা জানি যে ডিপ টিউবওয়েল এবং আর. এল. আই-গুলির মেয়াদ ২০/২৫ বছর। যেগুলি আগে বসানো হয়েছিল আস্তে আস্তে সেগুলি অকেজো হয়ে যাচ্ছে। পুরানো জিনিসগুলি ঠিকমতন রক্ষণা-বেক্ষণ ও পরিচালনা করার ব্যাপারে সরকারের তরফ থেকে আরও বেশি উদ্যোগ নেওয়ার দরকার আছে বলে আমি মনে করি। এবারে আমি বৃহৎ সেচ এবং বন্যা নিয়ন্ত্রণের প্রশ্নে আসছি। বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে এবারের বাজেটে বরাদ্দ গতবারের ৬৬ কোটি টাকা থেকে বাড়িয়ে ৭৬ কোটি টাকা করা হয়েছে কিন্তু সুন্দরবন এলাকার জন্য ৫ কোটি টাকা কমিয়ে দেওয়া হয়েছে। স্যার, বন্যা আজ আমাদের জীবনের সঙ্গে অঙ্গাঙ্গিভাবে জড়িয়ে গিয়েছে। প্রতি বছরই কোনও না কোনও জেলাতে বন্যা হচ্ছে। এ দিকে তিস্তা প্রকল্পের কাজ শেষ করতে আমাদের নাভিশ্বাস উঠে যাচ্ছে। সঙ্গে সঙ্গে এখানে দেখছি যে সুবর্ণরেখা ব্যারেজ প্রোজেক্টের জন্য ৬শো কোটি টাকা ধরা হয়েছে। এ ক্ষেত্রে কেন্দ্র থেকে হয়ত পাওয়া যাবে ৬/৭ কোটি টাকা কাজেই আমাদের ভাবতে হবে এইভাবে বড় বড় প্রকল্প যা নেওয়া হচ্ছে তা শেষ হবে কি ভাবে? এই তো কংসাবতী মডার্নাইজেশন প্রোজেক্ট ১৯৮৪ সালে শুরু হয়েছিল কিন্তু তা এখন মুখ থুবড়ে পড়ে আছে। কেন্দ্রও টাকা দিচ্ছে না, রাজ্যসরকারও টাকা দিতে পারছেন না। এইভাবে বড় বড় প্রকল্প নেওয়া হলেও তার কাজ শেষ হচ্ছে না। সুবর্ণরেখার জন্য যেভাবে অর্থ বরাদ্দ হচ্ছে সেই ভাবে চললে ৭০/৮০ বছরেও তা শেষ হবে না। এইভাবেই প্রকল্পগুলি চলবে কিনা সেটা ভাবতে হবে। এ ক্ষেত্রে আমার তাই সাজেশন হচ্ছে, ইরিগেশনের পুরানো প্রোজেক্টগুলি সংস্কার করা হোক এবং যেগুলি অবিলম্বে শেষ করা যায় সেগুলি শেষ করা

হোক। তিস্তা, গঙ্গার ভাঙ্গন, সুবর্ণরেখা ইত্যাদি প্রোজেক্টের কথা দীর্ঘদিন ধরেই আমরা শুনে আসছি কিন্তু তার কাজ শেষ হচ্ছে না। এই ভাবে এক একটা প্রোজেক্টের মাত্র ৭/৮ কোটি টাকা না রেখে আমার মনে হয় এই টাকাটা ডাইভার্ট করা উচিত বন্যা নিয়ন্ত্রণ খাতে।

[4-10 – 4-20 p.m.]

ঠিক তেমনি ভাবে ক্ষুদ্র সেচ দপ্তরকেও ভাবতে হবে। আপনি নুতন নুতন পরিকল্পনা নিচ্ছেন। আপনি যে আর. এস. আই-এর মাধ্যমে নদী থেকে জল মাঠে নিয়ে আসছেন, আমরা দেখছি যে বিদ্যুতের অভাবে সেই আর. এল. আই পাইপগুলি নষ্ট হয়ে যাচ্ছে, কোথাও কোথাও নদীর চরের সঙ্গে মিশে যাচ্ছে। আবার কোথাও কোথাও নদীর জলের গতি পরিবর্তন করার ফলে সেই জল চাষের কাজে দিতে পারছেন না। আমরা জানি বিভিন্ন দপ্তরে যে বিশেষজ্ঞরা আছেন, তারা বিশেষ ভাবে উদ্যোগ নিয়ে নানা চিন্তা ভাবনার মাধ্যমে প্রকৃতির বিরুদ্ধে সংগ্রাম করে আজকে একটা জায়গায় এসে পৌঁছেছে। 'সুইড'কে দিয়ে লবনাক্ত জল থেকে কি ভাবে মিষ্টি জলে রূপান্তর করা যায় সেই ব্যাপারে সার্ভে করাতে পারেন। আমাদের রাজ্যের ব্লকগুলিতে চাষীদের স্থায়ী ভাবে জল কি ভাবে দেওয়া যায় সেই ব্যাপারে চিন্তা-ভাবনা করতে হবে। যদি ডীপ টিউবয়েল বা আর. এল. আই-এর মাধ্যমে সেটা সম্ভব না হয় তাহলে আমাদের সারফেস ওয়াটারের দিকে যেতে হবে। সারফেস ওয়াটার কোন জলাশয়ে ধরে রাখার ক্ষমতা আছে সেটাও চিন্তা করতে হবে। প্রয়োজনে গ্রাউণ্ড ওয়াটারের স্তর কোথায় আছে সেটাও পরীক্ষা করে দেখতে হবে। আমরা বিশ্বাস করি বামফ্রন্ট সরকারের আমলে আমাদের রাজ্যে শতকরা ৫৫ ভাগ কৃষি জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে। ক্ষুদ্র সেচের ক্ষেত্রে তার এলাকা সম্প্রসারিত হয়েছে। ১৩ লক্ষ হেক্টরের জায়গায় ৩০ লক্ষ হেক্টরে পৌঁছেছে। বৃহৎ সেচের ক্ষেত্রেও অনেক এলাকা বেড়েছে। কিন্তু যেহেতু আর্থিক সীমাবদ্ধতার মধ্যে কাজ করতে হচ্ছে সেজন্য সব কাজ করা যাচ্ছে না। আজকে আমন চাষ হচ্ছে, রবি চাষ হচ্ছে। আমরা দেখছি যে আমন চাষের সময়ে বন্যার জলে সমস্ত চাষীরা বিপন্ন হয়ে পড়ছে, তাদের চাষ নষ্ট হয়ে যাচ্ছে। রবি চাষের ক্ষেত্রেও একই অবস্থা দেখা যাচ্ছে। এই বছর মডার্নাইজেশন স্কীমে জল না পাবার জন্য অনেক চাষীর ধান নষ্ট হয়ে গেছে। এই যে অবস্থা, এগুলির দিকে নজর দিতে হবে। শুধু বড় বড় পরিকল্পনার মাধ্যমে এই সমস্যার সমাধান করা যায়না। এদিক থেকে দুটি বিভাগের মধ্যে সমন্বয় সাধন করে একটা স্থায়ী ব্যবস্থার কথা ভাবতে হবে। আমি ঘাটাল মাস্টার প্ল্যানের দাবি করছি না, যদিও তার প্রয়োজন আছে। কেলেঘাই, কপালেশ্বরীর যে পরিকল্পনার কথা বলছে, আমরা ৩ বছর ধরে শুনছি যে কেলেঘাইকে কার্যকর করা হবে। কিন্তু আজ পর্যন্ত সেই পরিকল্পনাকে কার্যকর করতে পারেননি। সব সময়ে আমাদের টাকা নেই বলে

এড়িয়ে যাওয়া হচ্ছে। এই সমস্যার সমাধানের জন্য সুনিশ্চিতভাবে পরিকল্পনা করতে হবে। আমার কথা হচ্ছে বড় বড় পরিকল্পনা গ্রহণ না করে, ছোট ছোট পরিকল্পনা গ্রহণ করে আমাদের জলনিকাশি ব্যবস্থা যেগুলি আছে সেগুলিকে সংরক্ষণ করা, রক্ষণা-বেক্ষণের ব্যবস্থা যাতে করা যায় সেই দিকে দৃষ্টি দিতে হবে। এই কথা বলে বাজেটের সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় চেয়ার পার্সন, স্যার, আজকে সেচ জল সম্পদ এবং ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন আমাদের অনুমতির জন্য, আমি তার বিরোধিতা করে, আমাদের দলের তরফ থেকে আনা কাট মোশনের সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। স্বাভাবিকভাবে সেচ দপ্তর পশ্চিমবঙ্গে সেচ ব্যবস্থার ক্ষেত্রে পুরোপুরি ব্যর্থ। তার কারণ আমরা দেখছি যে, কংগ্রেসের সময় থেকে যে সমস্ত উন্নয়ন এবং যে সমস্ত অন্যান্য বিষয়গুলি ছিল, আপনি তার ধারে কাছেও যেতে পারছেন না। সেচের ক্ষেত্রে দুই-তিন গুণ বেশি টাকা খরচ করেও আপনি কিছু করতে পারছেন না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নুতন নুতন কিছু করবার কথা বলছেন। কিন্তু যে সমস্ত ক্লাস্টার শ্যালো ছিল তা আপনার দপ্তরের লোকেরা বিক্রি করে দিচ্ছে ডীপ টিউবয়েল যেগুলি আমরা করেছিলাম, তার বাইরে নুতন আপনি করতে পারছেন না। তার ফলে গ্রামে সেচের ব্যবস্থা ঠিকমতো হচ্ছে না। আপনি বিদ্যুতায়ন করে, সেচের ব্যবস্থা করে উৎপাদন বাড়াবার পরিকল্পনার কথা বারবার বিধানসভায় বলেছেন, কিন্তু সেগুলি সফল হচ্ছে না। আপনি সেই দিকে লক্ষ্য না রেখে, সেই ব্যবস্থা না করে, হঠাৎ করে গঙ্গার জলবন্টন চুক্তি নিয়ে ব্যস্ত হয়ে গেলেন এবং জ্যোতিবাবু জল দিয়ে দিলেন বাংলাদেশকে। আমাদের পশ্চিমবঙ্গের স্বার্থ তিনি ক্ষুন্ন করলেন, কিন্তু পোর্ট ট্রাষ্টের কর্মকর্তাদের সঙ্গে পর্যন্ত যোগাযোগ করলেন না। এমন কি, রাজ্যের সেচমন্ত্রীর সঙ্গে কথা না বলে জ্যোতিবাবু এবং অসীমবাবু দিল্লিতে কেন্দ্রীয় সরকারের সঙ্গে বসে বাংলাদেশের সঙ্গে জলচুক্তিটা করলেন। আমি এর ব্যাখ্যা চাই। আমরা জানি, পদ্মার ভাঙ্গনের মূল কারণ হল ফরাক্কা ব্যারেজ পরিকল্পনা। এই পরিকল্পনার ফলে মুর্শিদাবাদের ঘাড়ে সমস্যাটা এসে পড়েছে। আপনাদের পরিসংখ্যান থেকেই দেখেছি, ফরাক্কা ব্যারেজ পরিকল্পনা যদি না করা হত তাহলে বিধ্বংসী ভাঙ্গনের কবলে মুর্শিদাবাদ জেলা পড়তো না। আমি মন্ত্রীকে দোষারোপ করছি না, কিন্তু যে জলচুক্তি করা হল সেটা একতরফাভাবে করা হল। আগে একতরফাভাবে ফরাক্কা ব্যারেজ করে তারপর আবার এই জলচুক্তি করলেন। কাজেই পদ্মার ভাঙ্গনটা আপনারা ডেকে এনেছেন বলব। এই ভাঙ্গনের ফলে ফরাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত ১০৫ কিলোমিটার স্থানে প্রতি বছর লক্ষ লক্ষ মানুষ ঘরছাড়া হচ্ছেন, ফসল নষ্ট হচ্ছে, কিন্তু কোনও ক্ষতিপূরণ তারা পাচ্ছেন না। ভগবানগোলার কথা বলব, সেখানে পদ্মার ভাঙ্গনে ১৯৭৮ সাল থেকে আজ পর্যন্ত ৩০টি

গ্রাম পদ্মাগর্ভে বিলিন হয়ে গেছে, সেখানকার ১০ হাজার মানুষের ঘরবাড়ি পদ্মা গ্রাস করেছে। আখেরিগঞ্জের প্রতিটি মানুষ এটা জানেন। কিন্তু আপনার দপ্তর ভাঙ্গন প্রতিরোধে কোনও ব্যবস্থা নিতে পারছে না। আমরা দেখলাম গত সেপ্টেম্বর মাসে জ্যোতিবাবু, আপনি এবং প্রাক্তন প্রধানমন্ত্রী দেবগৌড়া মালদহে এসেছিলেন। আমরা ভেবেছিলাম, যেহেতু কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার হয়তো ভাঙ্গন রোধে বেশি টাকা দেবেন। কারণ আপনারা বলে থাকেন যে, কংগ্রেস সরকার এ ব্যাপারে কিছুই করেননি। কিন্তু দেখলাম, তিনি মালদায় হেলিকপ্টারে করে এলেন এবং উড়ে চলে গেলেন। কিন্তু আজকে গঙ্গা পদ্মা এক হয়ে গেলে রাইটার্স বিল্ডিংকেও সে ধাক্কা মারবে এবং মুর্শিদাবাদ ইতিহাসের পাতায় পড়ে থাকবে। এবারে পদ্মার ভাঙ্গন রোধে ৮ কোটি টাকার কাজ শুরু করেছেন। কিন্তু উনি জানেন যে, ডেঞ্জারাস জায়গাগুলিকে কভার করা হচ্ছে না। সেখানে মাত্র ৭২০ মিটার এলাকায় কাজটা করছেন। কিন্তু প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেখানে ১৯০০ মিটারে কাজ করবেন। আপনি অবশ্যই মুর্শিদাবাদ যাবেন এবং গিয়ে দেখবেন, সেখানে ৫০০ মিটার ভাঙ্গন প্রতিরোধে কাজ না হলে আমেদপুর থেকে খড়িগোলা পর্যন্ত প্রত্যন্ত গ্রামগুলি উড়ে যাবে, সেখানকার অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং ইত্যাদি পদ্মার বিলিন হয়ে যাবে। তারই জন্য বলছি পদ্মার ভাঙ্গন প্রতিরোধ করুন। মুর্শিদাবাদের ঠাকুরদিহীতে যেভাবে ভাঙ্গন শুরু হয়েছে তারও প্রতিরোধে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এ ব্যাপারে আমরা বিভাগীয় সেক্রেটারির সঙ্গে কথা বলেছিলাম কিন্তু তিনি বলে দিয়েছেন টাকা নেই। আমার অনুরোধ, এই সমস্ত ব্যাপারে যথাযথ কাজ করুন। আজকে বাংলাদেশের সঙ্গে জলচুক্তি করে সঙ্কোশ নদী থেকে জল এনে ফরাক্কাকে ফিড করতে দিল্লিতে ছোটাছুটি করছেন, বুদ্ধদেববাবু এ ব্যাপারে ভুটানের সঙ্গে চুক্তি করে এলেন। আপনি এই নিয়ে যখন বিধানসভায় বলতে উঠলেন তখন থ্রেটেন করে আপনাকে বসিয়ে দেওয়া হল। অথচ সঙ্কোশ থেকে জল আনতে গিয়ে উত্তরবঙ্গের পরিবেশ, বনাঞ্চল চা বাগান সব ধ্বংস হবে। কাজেই প্রস্তাবটা অযৌক্তিক। এটা করলে পশ্চিমবঙ্গকে আরো পিছিয়ে দেওয়া হবে।

[4-20 – 4-30 p.m.]

প্রতিটি জায়গায় তিস্তা ব্যারেজ থেকে শুরু করে যত উন্নয়নমুখী পরিকল্পনা তার একটা কাজও শেষ করতে পারছেন না। ২০ বছর ধরে যদি একটা কাজ নিয়ে [illegible] থাকেন তাহলে উন্নয়ন কি হবে? এটা অত্যন্ত অগণতান্ত্রিক এবং অন্যায় হচ্ছে। নর্থ বেঙ্গল চিৎকার করছে, মুর্শিদাবাদ চিৎকার করছে, নদীয়া চিৎকার করছে যেখানে তিনটি জেলা মালদা মুর্শিদাবাদ নদীয়ার মানুষ ঘর বাড়ি ছেড়ে চলে যাচ্ছে, পদ্মা গঙ্গার ভাঙনে সকল মানুষ গৃহহারা হচ্ছে সেখানে অবাস্তব পরিকল্পনা নিয়ে চলেছেন। পোর্ট ট্রাস্টকে বন্ধ করে দিয়ে ফিডার ক্যানেলকে বিধ্বস্ত করে দিয়ে [illegible] নিয়ে [illegible]

করছেন। নিজের এক কোটি টাকা পৌত্তিক সম্পত্তি বাঁচাবার জন্য বাংলাদেশের প্রধানমন্ত্রী হাসিনাকে খুশি করার জন্য দেবগৌড়া সরকারের প্রতিনিধি হয়ে বাংলাদেশ ছুটলেন। সেখান থেকে এসে বিরোধী দলের সঙ্গে কথা বলার কথা ছিল। কিন্তু তা না করে বাংলাদেশ থেকে এসে সোজা উঠে গেলেন দিল্লিতে। সেখানে আপনাদের টেক্কা দিলেন, পোর্ট ট্রাস্টের চেয়ারম্যানের সঙ্গে কোন কথা বললেন না, সেচ দপ্তরের মন্ত্রীর সঙ্গে কোনও কথা বললেন না। আমি অনুরোধ করছি এই ধরনের সিদ্ধাত নেবেন না। এই ভয়াবহ বিধ্বংসী সিদ্ধান্ত নিয়ে পশ্চিমবাংলায় যে ধরণের কাজ করছেন, যে অন্যায় কাজ করেছেন তাতে পশ্চিমবাংলায় সেচের বিকাশ কোনও দিনই সম্ভব নয়। সেচমন্ত্রী এখানে বসে আছেন, সেচমন্ত্রীর আন্তরিক ইচ্ছা আছে কিন্তু অসীমবাবুর ঝোলা থেকে টাকা বার হচ্ছে না। পদ্মা গঙ্গা ভাঙনের জন্য মাত্র ২০ কোটি টাকা দেওয়া হয়েছে। মুর্শিদাবাদের পদ্মা, মালদা থেকে জলঙ্গী পর্যন্ত ১২ টি পয়েন্টে কাজ হচ্ছে, এক একটা পয়েন্টের জন্য ৫০ হাজার থেকে ১ লক্ষ টাকা করে পড়ছে। কি কাজ হবে? সেচ দপ্তর আরো গঠনমুখী আরো কার্যকর হতে পারে, পশ্চিমবাংলার মানুষের উন্নয়নের স্বার্থে সেচ দপ্তর অগ্রগণ্য ভুমিকা নেবে এই আশা রেখে এবং তার জন্য আবেদন জানিয়ে বাজেটের বিরোধিতা করে আমাদের আনা কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মন্ত্রী নন্দবাবু যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে এবং সেচ দপ্তরের পক্ষ থেকে যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। কংগ্রেসি বন্ধুরা যাঁরা আজকে এই আলোচনায় অংশ গ্রহণ করেছেন তাঁদেরকে কয়েকটি বিষয় রিমাইণ্ড করিয়ে দিতে চাই। আমরা বামপন্থী ফ্রন্ট একটা নীতি আদর্শে বিশ্বাস করে চলেছি। এই সেচ সম্পর্কে আমাদের কি ভূমিকা, ক্ষুদ্র সেচ সম্পর্কে আমাদের কি দায়িত্ব আছে এবং কি দায়িত্ব পালন করব সেই ব্যাপারে রেখে ঢেকে কোনও কথা আমরা বলি না, পরিষ্কার করে সেটা বলে দিয়েছি। আমরা যখন সেচ নিয়ে আলোচনা করছি এবং সকলের বক্তব্য শুনছি তখন কংগ্রেসের তরফ থেকে যে বক্তব্যগুলি রাখা হচ্ছে, আমি জানতে চাই তাঁরা কি তাঁদের পুরানো ইতিহাসটা একটু স্টাডি করেছেন? কারণ সেই দিনের ইতিহাস হচ্ছে এক চূড়ান্ত বেইমানের ইতিহাস। কারণ যদি আমরা দেখি তাহলে দেখব ভারতবর্ষকে এ্যাজ এ হোল কে দ্বিখণ্ডিত করেছিল? পশ্চিমবাংলার ইতিহাসে গঙ্গা, মেঘনার জল রক্তে রাঙা কারা করেছিল? সেদিন কেন তৎকালীন সরকারের প্রখ্যাত নেতা যাঁরা ছিলেন তাঁরা চোখের জল ফেলেছিলেন? এই পাপ থেকে আমাদের প্রায়শ্চিত্ত করার সময় এসেছে। পাঞ্জাবে ভাগরা নাঙ্গাল পরিকল্পনা করেছেন। পাঞ্জাবে ৯৮ পার্সেন্ট,

হরিয়ানায় ৯৬ পার্সেন্ট সেচ এলাকা। অন্ধ্রে আপনারা বলছেন ৯৮ পার্সেন্ট সেচ এলাকা। এখানে তৎকালীন মুখ্যমন্ত্রী ছিলেন বিধানচন্দ্র রায় এবং পরবর্তীকালে ছিলেন প্রফুল্ল সেন, এঁরা থাকা সত্ত্বেও আমরা কেন এখানে একটা ভাগরা নাঙ্গাল, কেন একটা হীরাকুদ পরিকল্পনা করতে পারলাম না? ৩০ বছর পরে কংগ্রেসের পাপের জন্য মানুষ তাদের বিতাড়িত করেছিল। তারা অন্ধ্রের জন্য ৯৮ পারসেন্ট, হরিয়ানার জন্য ৯৬ পারসেন্ট এবং পাঞ্জাবের জন্য ৯৬ পারসেন্ট সেচ এলাকা তৈরি করেছেন, but in Bengal only 27 percent was irrigated areas. লজ্জা নেই। এটা বেইমানি ইতিহাস না? এ তো বেইমানি ইতিহাস। এই রকম বেইমানি ইতিহাস থেকেই পশ্চিমবঙ্গকে এই ক্ষুদ্রসেচ ব্যবস্থাকে নিয়ে আমাদের এগোতে হচ্ছে। এই জঞ্জাল সরিয়ে, অপরাধের প্রায়শ্চিত্ত আমাদের করতে হচ্ছে, আমাদের সব পরিষ্কার করতে হচ্ছে, আমরা এখনও পর্যন্ত ৫৭ পার্সেন্ট ইরিগেটেড ল্যাণ্ড তৈরি করেছি। আমাদের যে পরিকল্পনা আছে—তাদের শত বাধাবিপত্তি, অত্যাচার বন্ধ করতে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মিটিং ডেকেছিলেন ওখানে, দিল্লিতে। আপনাদের অগ্নিকন্যা বললেন, না, ওখানে যাবেন না। আপনারা কার নেতৃত্বে ঘুরে বেড়াচ্ছেন? কোথায় যাবেন, ঘুরে বেড়াচ্ছেন। আজকে দিল্লিতে ছুটছেন তাঁর নেতৃত্বে পশ্চিমবাংলায় যে সমস্ত বিষয় আছে সেগুলোকে না স্বীকার করে। তাঁর নির্দেশ মতো ছুটছেন। এই হচ্ছে ইতিহাস। আমি এবারে আসছি, শুনে নিন, আমরা মাইনর ইরিগেশনে যে যে কাজ করতে চাই, কি হয়েছে তা গোটা পশ্চিমবাংলার মানুষ জানে, ভূমি সংস্কারের ভেতর দিয়ে যা শুরু হয়েছে। শুধু ভূমিসংস্কার করলেই হবে না। তার সাথে চাই জল—কিছুটা সার্ফেস ওয়াটার কিছুটা আণ্ডারগ্রাউণ্ড ওয়াটার। আমরা আণ্ডারগ্রাউণ্ড থেকে জল তুলছি ছোট ছোট শ্যালো করে, ডিপ টিউবওয়েল করে বা নদী, সমুদ্র থেকে রিভার লিফট ইরিগেশানের মাধ্যমে। এর ফলে সেচ বিভাগ যে জায়গায় পৌঁছুতে পেরেছে, পশ্চিমবঙ্গের মানুষ পরিষ্কার করে বলতে পারে। পশ্চিমবঙ্গে খাদ্যশস্য ১৪১ লক্ষ মেট্রিক টনে পৌঁছেছে এবং ভারতবর্ষে উৎপাদনে প্রথম স্থান অধিকার করেছে। আলু উৎপাদনে আমরা দ্বিতীয় স্থানে আছি—৭২ লক্ষ টন উৎপাদন হয় এই পশ্চিমবাংলায়। এটা বুঝতে হবে। চিৎকার করে স্তব্ধ করে দিয়ে বাস্তবকে উড়িয়ে দেওয়া যায় না। এটা জেনে নিন, আপনাদের যে প্রোজেক্টগুলো আমরা গ্রহণ করেছি—ডেভেলপমেন্ট অফ মাইনর ইরিগেশন ইন কোস্টাল এরিয়া ইন ওয়েস্ট বেঙ্গল—চীৎকার তো করছেন, সমুদ্রের জলকে যেখানে এমব্যাঙ্কমেন্ট করে ধান চাষ করতে হয়। কোস্টাল এরিয়াতে আজকে ধানচাষ হয়।

[4-30 – 4-40 p.m.]

ডেভেলপমেন্ট অফ মাইনর ইরিগেশন ইন কোস্টাল এরিয়া সাজেশনটি নিয়ে আমরা সেন্ট্রাল গভর্নমেন্টের সঙ্গে কথা বলেছি, দ্বিতীয় হল কোস্টাল এরিয়া ডেভেলপমেন্টের প্রোজেক্ট অফ ওয়েস্ট বেঙ্গল, তৃতীয় হল ড্রট এরিয়া ডেভেলপমেন্ট প্রোজেক্ট এবং ৪ নং

হল ওয়েস্ট বেঙ্গল টিউবেল ইরিগেশন প্রোজেক্ট ফর নর্থ বেঙ্গল এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর দপ্তর উদ্যোগী হয়ে কেন্দ্রের সঙ্গে একটা আলোচনা করে বাতাবরণ সৃষ্টি করেছে। উই আর ডিসকাশিং উই আর টেকিং অল দি মেটারস ইন অ্যাকশন। এইসব কিছু কাজ করতে খরচ হবে প্রায় ৫৯৩ কোটি টাকা। এই আইডিয়াটা আমাদের ছিল বলেই আমরা সব মিলিয়ে ৪ লক্ষ ৪৫ হাজার একর জমি সেচের আওতায় আনতে পারব। তাছাড়া জলে আর্সেনিকের ব্যাপারে যেটা রয়েছে সেটা তো আছেই, এছাড়া ফ্লোরাইডও দেখা দিয়েছে সেখানে জলের থেকে ফ্লোরাইড বিষমুক্ত করার জন্য মাইনর ইরিগেশন দপ্তর বিশেষভাবে কাজ করছে। সেচ দপ্তরও তিস্তা ব্যারেজ প্রকল্পের ক্ষেত্রে দারুণভাবে কাজ করছে। তবে এই প্রসঙ্গে একটি কথা বলব সেটা হচ্ছে যে, আমি যখন একটা টিম নিয়ে শিলিগুড়ি গেছিলাম তখন দেখলাম যে ওখানকার চীফ ইঞ্জিনিয়ার তার অফিসে থাকেন না, তার ওখানে অফিস আছে কিন্তু থাকেন না। এই যে লক্ষ লক্ষ কোটি কোটি টাকার জিনিসপত্র পড়ে আছে। এই বিষয়ে সেচমন্ত্রীর দেখা দরকার। আজকে মাইনর ইরিগেশন দপ্তর একটা নতুন দিগন্ত খুলে দিয়েছে। সেই কারণে এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাটমোশানে কিছু নেই এবং কাটমোশন আর নট কাটমোশন মনে করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী এবং জলপথ বিভাগের মন্ত্রী যে ব্যয়বরাদ্দ এনেছেন তার আমি বিরোধিতা করে বক্তব্য শুরু করছি। মাইনর ইরিগেশনের মন্ত্রী নন্দদুলাল ভট্টাচার্য মহাশয় যে ৬৬-৬৮ অভিযাচনের উপরে বক্তৃতা করতে গিয়ে আমার দলের পক্ষ থেকে যে কাটমোশন এসেছে তাকে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। মাইনর ইরিগেশন দপ্তরটি জলসম্পদ এবং অনুসন্ধান বিভাগ বলে বলা হয়েছে। মাইনর ইরিগেশন দপ্তর নিয়ে বহুবার বলেছি যে এটাকে মেজর করা হোক। একটা কথা আছে যে, গ্রামবাংলায় বুড়ো ছেলেকেও কচি বলা হয় এক্ষেত্রেও সেটা প্রযোজ্য। এই মাইনর ইরিগেশন দপ্তরটিকে এখনো অবধি সেইরকম গুরুত্বই দেওয়া হয়নি। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের এই দুইটি দপ্তরের শরিক দলের এবং যে দাবির টাকা উনি পেশ করেছেন, বিংশ শতাব্দীর শেষে গিয়ে বলতে হবে, অর্থ মন্ত্রকের ছাড়পত্র পাইনি, টাকা পেলাম না, তাই কাজ হল না। আমার সুযোগ হয়েছে গত ১ বছরে উত্তরবঙ্গ থেকে দক্ষিণবঙ্গের বিভিন্ন জেলায় এই দপ্তরের কাজকর্ম দেখার সুবাদে আমরা ইরিগেশন সাবজেক্ট কমিটির টিম ঘুরেছিলাম। মাননীয় মন্ত্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়ের সদিচ্ছা থাকলেও দায়বদ্ধতার কথা উনি বললেও আমি এর আগেও বলেছি, আবারও বলছি কন্ট্রাক্টারের জন্য এই দপ্তর একটা দুর্নীতির দপ্তরে পরিণত হয়েছে। মন্ত্রীর হাত পা বাঁধা, ওনার ইচ্ছা থাকলেও সেখান থেকে মুক্ত হতে পারছেন না। উনি বন্যা নিয়ন্ত্রণের কথা বলেছেন, বন্যা নিয়ন্ত্রণ ও উত্তরবঙ্গের সমস্যার কথা

বলেছেন। আমার সুযোগ হয়েছিল, ইরিগেশন কমিটির সাথে অনেক জায়গায় ঘোরার, তাই বহু নদীর বিস্তীর্ণ এলাকা আমি ঘুরে দেখেছি। আমাদের পার্শ্ববর্তী রাজ্য ভূটান, তাদের পাহাড় থেকে যে ডলোমাইট ভাঙা হচ্ছে, তাতে যে পাথরকুঁচি এসে নামে, এতে আমাদের নদীগুলির সংস্কার এর অভাবে জলস্ফীতি দেখা দেয়। তার জন্য উত্তরবঙ্গে প্রতি নিয়ত বন্যা হয়। বন্যা নিয়ন্ত্রণের জন্য আপনি টাকা বরাদ্দ করেছেন, কিন্তু সেই টাকা কি ভাবে কাজে লাগবে মন্ত্রী মহাশয় নিশ্চয় সেটা অনুধাবন করেন, উনি উত্তরবঙ্গের বিভিন্ন এলাকা নিজেও ঘুরেছেন এবং তার বাস্তব অভিজ্ঞতাও আছে। আমরা যেটা দেখছি, আমাদের যেটা মনে হয়েছে, এই নদীগুলিকে, যদি ড্রেজিং-এর ব্যবস্থা করা না হয় তাহলে ক্রমশ জলস্ফীতি দেখা দেবে। শুধু নদী বাঁধগুলি সংস্কার করলে এমব্যাঙ্কমেন্ট কোনও রকমে তৈরি করলে জমিদারী বাঁধগুলির সীমা উচ্চতায় বেঁধে দিলেও নিশ্চিত করে বন্যা নিয়ন্ত্রণ করা যাবে না। তবে কাজকর্ম করার চেষ্টা হচ্ছে। কোচবিহারের তোর্সা নদী আমরা দেখতে গিয়েছিলাম কোচবিহারের শহর এলাকার মানুষের সাথে আমরা মিট করি, সেখানে কি ভীষণ অবস্থা। বহুক্ষেত্রে নদীগুলির এপার ওপারে কিছু জনবসতি গড়ে উঠেছে। কিছু চর এলাকায় টালি কারখানা তৈরি করেছে, এমনি করে জায়গাগুলি দখল হয়ে যাচ্ছে। নদী বাঁধ, নদী সংস্কার যদি না হয় তাহলে উত্তরবঙ্গের অবস্থা দুর্বিসহ হয়ে যাবে। এখানে নির্মল বাবু বলছিলেন, মাননীয় মন্ত্রী নিজেও ঐ দলের লোক। আলিপুরদুয়ারে কালজানি নদীর অবস্থা আমাকে আর নূতন করে বলতে হবে না, এখানে আমি দেখছিলাম মাননীয় মন্ত্রী বন্যা নিয়ন্ত্রণের ব্যাপারে তার বাজেট বক্তৃতাতে কান্দি এলাকার মুর্শিদাবাদ-এর জন্য সেখানে ২৫ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। আমি মাননীয় মন্ত্রীকে বুকে হাত দিয়ে ভাবতে বলব, শুধু পরিকল্পনার একটা নাম করে টাকা বরাদ্দ করে যদি দেখানোর জন্য সেটা করা হয়, তাহলে কিছু বলার নেই। আপনি বলুন তো ২৫ লক্ষ টাকায় কান্দি এলাকার কি ব্যবস্থা হবে। আপনি দেখালেন একটা স্কিম বাঁচিয়ে রাখতে পেরেছেন, কিন্তু এই হিপক্রাসি উত্তরবঙ্গের মানুষ কান্দি এলাকার মানুষের জন্য কতদিন করবেন। এতে কি কান্দির মানুষ আপনাকে ক্ষমা করবেন? ২৫ লক্ষ টাকা ওদের বন্যা নিয়ন্ত্রণের জন্য বরাদ্দ করেছেন বিভিন্ন প্রকল্পে। ও. সি. সি. ক্যানেলে আমরা গিয়েছিলাম, আমাদের মাননীয় মন্ত্রী গণেশ বাবুও সাথে ছিলেন, তার জন্য যে টাকা বরাদ্দ করেছিলেন, সেটা প্রহসন ছাড়া কি?

[4-40 – 4-50 p.m.]

কন্টাই বেসিন এবং উড়িষ্যা কোস্টাল ক্যানেলের দীর্ঘ এলাকায় আমরা ঘুরেছি। ওখানকার কৃষি কাজ ব্যহত হচ্ছে, এলাকার মানুষ জল পাচ্ছে না এবং রিভার লিফটিঙের ব্যবস্থা নেই, যেটা মাইন ইরিগেশন দপ্তরের কাজ। আমাদের পাশ্ববর্তী রাজ্য উড়িষ্যা তারা রিভার লিফটিঙের মাধ্যমে জল পাচ্ছে আমরা ব্যবস্থা করতে পারছি না। অবশ্য

মাননীয় মন্ত্রী নন্দবাবু বলার সময় বলবেন, আমরা তো বহু জায়গায় ডিপ টিউবওয়েল বসিয়েছি, শ্যালো টিউবওয়েল বসিয়েছি, রিভার লিফটিঙের ব্যবস্থা করেছি, কিন্তু বিদ্যুতের জন্য আমরা কিছুই করতে পারছি না, বিদ্যুৎ দপ্তরকে আমরা টাকা দিয়েছি। এই দুটো দপ্তরের মধ্যে সমন্বয় সাধনের দায়িত্ব কার? তবে বিভিন্ন ব্যাপারে আমরা কখনো কখনো আশার বাণী শুনি। আমি তিস্তা ব্যারেজ প্রকল্পের কথায় পরে যাব, সুন্দরবনের ব্যাপারে সেচ দপ্তর থেকে যে সর্বনাশা সিদ্ধান্ত নিয়েছেন, সেটা শাসকদলের বন্ধুরাও স্বীকার করবেন, সেই প্রসঙ্গে আমি পরে যাব। আপনি কখনো কেলঘোই-কপালেশ্বরী প্রকল্প, সুবর্ণরেখা প্রকল্পের কথা বলেছেন, বলেছেন জরিপের কাজ এগোচ্ছে, কবে শেষ হবে, কত টাকা বরাদ্দ করেছেন, কতজন কৃষিজীবী মানুষকে সেচ পরিষেবা দিতে পারবেন, এর কমাণ্ড এরিয়া কত এই ব্যাপারে আপনি বলবেন। আপনি বামফ্রন্ট সরকারের সেচমন্ত্রী হওয়ার পর থেকে আপনার প্রতিটি বাজেট বক্তৃতা আমি খুঁটিয়ে দেখেছি। আপনার কাজ করার ইচ্ছা আছে, শুধু অর্থমন্ত্রীর ব্যারিকেডের জন্য আপনি কাজ করতে পারছেন না, আপনার সাধ আছে, কিন্তু সাধ্য রক্ষা হচ্ছে না। আজকে স্বাভাবিক কারণেই আপনি বলেছেন, বাঁকুড়া জেলায় দ্বারকেশ্বর-গন্ধেশ্বরী জলাধার প্রকল্প, বীরভূম জেলায় সিদ্ধেশ্বরী, নুনবিল জলাধার প্রকল্প, মেদিনীপুর জেলায় ডুলং সেচ প্রকল্প, বর্ধমান অজয় জলাধার প্রকল্প, এইসব নতুন সেচ প্রকল্প চিহ্নিত হয়েছে কিন্তু যেগুলো আগে গ্রহণ করা হয়েছিল সেগুলো কিন্তু শেষ করা হয়নি। তিস্তা প্রকল্পের কথা আমরা প্রতিবারই শুনে আসছি। তিস্তা প্রকল্পের কাজে আজও জমি অধিগ্রহণের ক্ষেত্রে অসুবিধা আছে। আপনি এই ব্যাপারে সূর্যবাবুর সঙ্গে বৈঠক করে প্রচেষ্টা চালাচ্ছেন। কিন্তু সেই তিস্তা প্রকল্পের কাজ কবে শেষ হবে? একটা ব্যাপারে আপনার নিশ্চয় প্রশংসা করব, ডাউক নদীর উপর মহানন্দা অ্যাকুয়াডক প্রোজেক্টের জন্য, এটা আমাদের সকলের গর্ব। নিচে নদী, তারপর খাল, তার পর রাস্তা, এটা সত্যিই ভালো কাজ হয়েছে, এই কাজগুলো তাড়াতাড়ি শেষ হয়েছে। মেকনিল মেগর, জেসপ তারা দায়িত্ব নিয়ে কাজগুলো তাড়াতাড়ি শেষ করেছে। আপনি বলেছিলেন নদী বাঁধ প্রকল্পের কাজকর্মের ক্ষেত্রে তাদের কাজে লাগাবেন। কিন্তু আমাদের ভাবতে কষ্ট হয়,—আমরা আখরীগঞ্জ, তারানগর, ধুলিয়ান, মহেশপুর, নয়নসুখ এইসব জায়গায় গিয়েছিলাম—সেখানে ফরাক্কা প্রোজেক্টের সঙ্গে আমাদের ইরিগেশন দপ্তরের কাজকর্মে একটা অসুবিধার সৃষ্টি হচ্ছে, কিছু টেকনিকাল ফল্ট আছে। আর আমরা দেখি সেচ দপ্তর সব জায়গাতে কাজ শুরু করে বর্ষাকালে, বর্ষার আগে তারা কাজ শুরু করে না। গ্রামবাংলায় একটা প্রবাদ বাক্য আছে, খালের দাঁড়ি চাঁচে বর্ষাকালে। আপনারা বর্ষার সময়ে কাজ শুরু করবেন, সেখানে আমরা বারবার বলেছি যে আমাদের দক্ষিণবঙ্গের কিম্বা মেদিনীপুর এলাকাতে যে পদ্ধতি আমরা নিই, খালের সংস্কার করি মুর্শিদাবাদ, মালদার ক্ষেত্রে সেটা সম্ভব হয় না। জমির প্রয়োজন তার কারণ ..মাদের ওই এলাকায় বোল্ডার সংগ্রহ করতে হয়, আপনি যে স্কীম নিয়েছেন, যে কথা

বলেছেন, গঙ্গা, পদ্মা নিয়ে আপনাকে বলব আপনারও হৃদয়ে যন্ত্রণা আছে, ব্যথা আমাদেরও আছে। যখন বন্যা হল আমরা গিয়েছিলাম। আপনিও গিয়েছিলেন। প্রধানমন্ত্রীও গিয়েছিলেন। আমরা দেখলাম যে, যে দপ্তরের কাজ সেই দপ্তরের মন্ত্রী হেলিকপ্টারের নিচে দাঁড়িয়ে তাকিয়ে রইলেন ফ্যালফ্যাল করে আর যার কাজ নয় তিনি হেলিকপ্টার চড়ে ঘুরে বেড়ালেন। আমরা জানি, ছোট শরিক হিসাবে আপনাদের উপেক্ষা করা হয় কিন্তু আপনার প্রচেষ্টা আছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন করি কত বোল্ডার সংগ্রহ করে রাখা হয়েছে আগের থেকে? তার কারণ আমাদের তো বোল্ডার সংগ্রহ করতে হয় অন্য রাজ্য থেকে। আপনি যে কাজ শুরু করবেন, টাকা পয়সা আসবে, টেণ্ডার হবে তো আগে থেকে যদি বুক না করেন তাহলে তো, আবার বলবেন ওয়াগন পাওয়া যায় না, সময় পাওয়া যায় না। তার কি ব্যবস্থা করেছেন? আমি গিয়েছিলাম, সেকালীপুর, আখরীগঞ্জ, সেখানকার সাধারণ মানুষ কি বলে? তারা বলেছে যে, 'সেইতো আবার কিছু পাথর আপনার ফেলবেন। আপনি কি খবর রাখেন মাননীয় মন্ত্রী মহাশয়, যে একই পাথর বারবার টেণ্ডার হয়? দুর্নীতির আশ্রয়ে কিছু ঠিকেদার কিছু দুর্নীতিগ্রস্ত অফিসারের সহায়তায় একই পাথর বারবার টেণ্ডার করে আত্মসাৎ করছে। গ্রামের মানুষের কোনও সুরাহা হচ্ছে না। একটার পর একটা মৌজা চলে যাচ্ছে পদ্মার অতলে। জলঙ্গীর একজন বিধায়ক, তিনি শাসকদলের, আজকে জলঙ্গীর অবস্থা কি দাঁড়িয়েছে তিনি বলেছেন। তার বাজার কোথায় গেল, তার বি. ডি. ও কোথায় গেল, তার থানা কোথায় গেল? পদ্মা তাকে গ্রাস করে নিয়েছে। আপনি বলবেন আমার সীমিত ক্ষমতার মধ্যে আমি চেষ্টা করছি। কি চেষ্টা করবেন সেটা আপনি হাউসকে জানাবেন না? বাংলার মানুষ আজকে আপনার দিকে তাকিয়ে আছে। আজকে মুর্শিদাবাদ, মালদা নিয়ে যেমন আতঙ্ক, ঠিক তেমনি ভাবে ইরিগেশন ডিপার্টমেন্ট আতঙ্কিত ফাজিলপুর, সীতারামপুর, ঘোরামারা নিয়ে। তাদের দুশ্চিন্তা দক্ষিণ বঙ্গ, বঙ্গোপোসাগর এর উপকূলে জি প্লট নিয়ে। তাদের দুশ্চিন্তা গোবর্ধনপুর নিয়ে। সম্প্রতি একজন একজিকিউটিভ ইঞ্জিনিয়ার সম্প্রতি আমাকে বললেন এত টাকা খরচ করে কি হবে? ২০০৫ সালের পর এই ব-দ্বীপগুলো আর থাকবে না। গঙ্গা, পদ্মা যদি একত্রিত হয়ে যায়, যদি পরস্পর আলিঙ্গনাবদ্ধ হয়, যেখানে ১ কিলোমিটারের কিছু বেশি দুরত্ব দুটো নদীর এবং ইরিগেশন ডিপার্টমেন্ট যদি কোনও ব্যবস্থা গ্রহণ করতে না পারেন তাহলে নিশ্চয়ই আমাদের ভৌগোলিক চেহারাটা পাল্টে যাবে কি কলকাতা বন্দর, কি বহরমপুর, কি হলদিয়া বন্দরের। আর সুন্দরবনের ব-দ্বীপগুলোর তো সর্বনাশ হবে। ওই এলাকার মানুষের জন্য, তাদের বাঁচাবার জন্য কি ব্যবস্থা নেবেন? কোনও পরিকল্পনা নেবেন না? আপনার বাজেটে সুন্দরবন সম্পর্কে এত অবহেলা কেন?

[4-50 – 5-00 p.m.]

আমি মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা করতে চাই যে, কি করে বাজেটে মাত্র এক কোটি টাকা বরাদ্দ হল? কাদের ব্যর্থতা, কাদের অপদার্থতা সেটা আপনাকে খতিয়ে দেখতে হবে। আজকে ইরিগেশন সাবজেক্ট কমিটির রেকমেণ্ডেশন নিশ্চয়ই মাননীয় মন্ত্রী মহাশয় পড়েছেন। সেই সাবজেক্ট কমিটির রেকমেণ্ডেশনে কমিটি বলেছে,

"The Committee express its utter surprise as to why the Budget allocation for urgent development works in the Sundarban has been reduced from 6 crores in 1996-97 to Rs. 1 crore in 1997-98."

আমি ডিটেইলসটা পড়লাম না। কারণ সময় খুব কম। তবে মাননীয় মন্ত্রীকে বলব যে, দয়া করে আপনি এর গভীরে যান। ইরিগেশন সাবজেক্ট কমিটি কি বলতে চেয়েছে সেটা অনুধাবন করুন। সুন্দরবনের মানুষগুলোকে বাঁচাতে চেষ্টা করুন। আমরা নোনাজলের অঞ্চলের মানুষ, সেখানকার প্রতিনিধি। আমাদের প্রতিনিয়ত প্রকৃতির সঙ্গে লড়াই করতে হয়। আজকে আমি মাননীয় মন্ত্রীকে বলছি যে, আপনি গঙ্গা-পদ্মার ভাঙন দেখতে ৫ বার দৌড়ান, আপনার জেলায় আপনি ১০ বার দৌড়াবেন কিন্তু সুন্দরবন এলাকা দেখার জন্য কি আপনার একদিনও সময় হবে না? মাননীয় মন্ত্রী মহাশয় আপনি এক দিনের জন্য সুন্দরবন এলাকায় গিয়েছেন? গণেশ বাবু, নিজের এলাকায় যেতে হয়। আজকে পূর্ব-শ্রীপতি নগর ও পশ্চিম শ্রীপতি নগর কিছুদিন আগে ভেঙে গেল, এবারে কি হবে জানিনা। আমি তাই বলব আপনি এই বিষয় গুলো নিজে গিয়ে দেখুন। সুন্দরবনকে বাঁচানোর চেষ্টা করুন। ইচ্ছামতী নদী যার উৎসমুখ মাথাভাঙা নদী থেকে। মাথাভাঙা ও চুর্ণী নদীর বেসিন ম্যাপ হয়েছে। কিন্তু ইচ্ছামতী নদী যার নাম বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়ের সাহিত্যে উল্লেখ আছে সেই ইচ্ছামতী নদী মজে যাচ্ছে। এ ব্যাপারে গত ১৩ই জুন আপনারা মিটিং করেছেন, মন্ত্রী গণেশ মণ্ডল সেখানে ঘুরে এসেছেন। কিন্তু এর জন্য আপনারা কি ব্যবস্থা গ্রহণ করেছেন? একই ভাবে দামোদর এলাকায় আমতা ২ নম্বর উদয়নারায়ণপুরে যে অবস্থা তৈরি হয়েছে সেটা খতিয়ে দেখার জন্য আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি। সেচ দপ্তরের মতো একটা গুরুত্বপূর্ণ দপ্তর নামে মাইনর ইরিগেশন হলেও এর মেজর ওয়ার্কের দিকে নজর দিন। এই বলে এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত কাট-মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ সেচ দপ্তরের ১৯৯৭-৯৮ সালের বাজেটের ব্যয়বরাদ্দের আলোচনায় যে সমস্ত মাননীয় সদস্যরা অংশগ্রহণ করেছেন, তাঁদের সবাইকে আমি আন্তরিক ধন্যবাদ জানাই। আমার সময় মাত্র ১০ মিনিট। পরবর্তী

সময়ে এম. আই. সি. নিশ্চয়ই অনেক বিষয়ে উত্তর দেবেন। আমাদের দপ্তরকে ৪টি বিষয়ের উপর কাজ করতে হয়। সেগুলো হল—বন্যা নিয়ন্ত্রণ, সেচ, ভাঙন প্রতিরোধ ও নিকাশি ব্যবস্থা। এই নিকাশি ব্যবস্থা খুবই গুরুত্বপূর্ণ বিষয়। কিন্তু আজকে বিধানসভায় যে সমস্ত মাননীয় সদস্যরা আলোচনায় অংশ নিলেন তাঁরা কেউই এই নিকাশি ব্যবস্থার উপর আলোচনা করলেন না। এটাও আমাদের রাজ্যের পক্ষে একটা গুরুতর বিষয়। আমি প্রথমে মাননীয় সদস্য শৈলজাবাবুর বক্তৃতা দিয়ে শুরু করি। উনি প্রথমটা জানেন কিন্তু শেষটা জানেন না। সেটা হল সুন্দরবনের সাড়ে তিন হাজার কিলোমিটার নদী বাঁধের রক্ষণাবেক্ষণের জন্য একটা মাত্র খাতের থেকে টাকা ব্যয় হয় না। এর জন্য বিভিন্ন খাত থেকে টাকা ব্যয় হয়। তার মধ্যে সুন্দরবন আরজেন্ট ডেভেলপমেন্ট যে খাত আছে, সেই খাত থেকে টাকাটা বিভিন্ন ভাবে এতদিন ধরে ব্যয় হত। বাজেট স্ক্রুটিনির সময় আমাদের নজরে আসে যে, এখান থেকে কম করা হয়েছে। নিশ্চয় সেচ দপ্তরের যে সবাজেক্ট কমিটি আছে, তার সদস্যদের আমরা ধন্যবাদ জানাব, তারাই বিষয়টা প্রথমে লক্ষ্য করেন। পরবর্তী কালে আলাপ-আলোচনার মধ্যে দিয়ে সেই ৬ কোটি টাকাই রাখা হয়েছে। সুতরাং এই ব্যাপারে উদ্বেগের কোনও কারণ নেই। আমরা নিশ্চয় ভবিষ্যতে বাজেট বরাদ্দের ক্ষেত্রে এদিকটা লক্ষ্য রাখব।

মাননীয় সদস্য শৈলজাবাবু দীঘার সমুদ্র উপকূল রক্ষা করার বিষয়ে বলেছেন। দীঘা সমুদ্র উপকূল রক্ষা করার জন্য আমরা যেমন কাজ করি, ঠিক তেমনি ভাবে দীঘা ডেভেলপমেন্ট অথরিটিরও একটা দায়িত্ব আছে এটা রক্ষণাবেক্ষণ করার জন্য। তৎসত্ত্বেও আমাদের দপ্তর এই কাজ করে। এখনও পর্যন্ত মূল দীঘার সেই জায়গায় ভাঙ্গনটা অনেকখানি রোধ করা গেছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই, মাননীয় সদস্য গোপাল দে বললেন ওড়িষ্যা কোস্টাল ক্যানেলের কথা। এটা মূলত নৌ পরিবহনযোগ্য একটা খাল। প্রায় এক বছর আগে ওড়িষ্যার সঙ্গে পশ্চিমবঙ্গের জল পরিবহনের জন্য এই খালটা তৈরি হয়েছিল। এটা সেচসেবিত কোনও খাল নয়। তা সত্ত্বেও নেভিগেশন এখনও পর্যন্ত যে পর্যায়ে আছে, সেটা যাতে বজায় থাকে তার জন্য ফেজ ওয়াইজ কিছু স্কিম তৈরি করা হয়েছে। এই আর্থিক বছরে তার কাজটা শুরু করার সম্ভবনা আছে।

এইবার আমি আসি যে প্রসঙ্গটা বলেছেন, উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণ। উত্তরবঙ্গের নদীগুলি সম্পর্কে যে কথা বলেছেন, নিশ্চয় ঠিক—নদীগুলি প্রায় সারা বছর ধরে শুকনো থাকে এবং বর্ষাকালে প্রবল আকার ধারণ করে, বিভিন্ন জায়গায় বন্যা হয়, ভাঙ্গনের সৃষ্টি হয়, মানুষের বিপদ আসে—এটা আপনারাও জানেন, আমরাও জানি। সুতরাং এর হাত থেকে উত্তরবঙ্গের মানুষদের যাতে রক্ষা করা যায়, সেইজন্য আমরা তৎপর আছি। এই বছরে আমি প্রায় ৪/৫ বার ঐ এলাকায় গেছি, মনিটরিং করেছি, কি ধরনের কাজ হচ্ছে, সেইগুলো বোঝার চেষ্টা করেছি, বিভিন্ন পর্যায়ে অফিসারদের

নিয়ে এবং জনপ্রতিনিধিদের নিয়ে। সকলেই জানেন, উত্তরবঙ্গে বন্যা হয় ডায়না, চেল, ইত্যাদি নদীতে। সেইসব জায়গায় কাজ সম্পূর্ণ ভাবে শেষ করা হয়েছে, অন্তত এই মুহূর্তে যদি বড় ধরনের কোনও জলপ্রবাহ না আসে তাহলে এটা ঠেকানো যাবে। এইরকম অবস্থায় উত্তরবঙ্গের যে সমস্ত পরিকল্পনাগুলো আমাদের হাতে ছিল, সেইগুলো আমরা শেষ করতে পেরেছি।

সামগ্রিক ভাবে ভাঙ্গন প্রতিরোধ, বন্যা নিয়ন্ত্রণের জন্য ৬০টি পরিকল্পনার কাজ আমাদের শেষ হয়েছে। ৪০টি পরিকল্পনার কাজ এখন চলছে। যেটা বললেন, বর্ষাকাল না হলে কাজ হয় না, সেটা ঠিক না। এতগুলো কাজ উত্তরবঙ্গে শেষ হল, মালদা, মুর্শিদাবাদে শেষ হবার পথে—মালদায় শেষ হয়ে গেছে। অন্যান্য জায়গা, যেমন বর্ধমান, হুগলির বিভিন্ন জায়গা, সুন্দরবনের বিভিন্ন জায়গা আছে, সেই কাজগুলোর সবগুলোই সুখা মরশুমে শেষ হয়ে গেছে। তৎসত্ত্বেও, বর্ষাকালে অনেক সময় দেখা যায় কিছু কাজ করার প্রয়োজন হয়, সেই কাজটাই তখন করা হয়। নৈতিক ভাবে আমরাও চাই সুখা মরশুমে সামগ্রিক ভাবে সমস্ত কাজ শেষ হোক। আমরা সেই প্রচেষ্টাই চালিয়ে যাই, সারা বছর ধরে সেই কর্মসূচি আমরা পালন করি।

[5-00 – 5-10 p.m.]

ঠিক তেমনি ভাবে এবারে আমরা আমাদের পরিকল্পনাগুলো নিয়েছি। সুন্দরবন সম্বন্ধে এখানে অনেক কথা বলা হল। হ্যাঁ, গোবর্ধনপুরে একটা সমস্যা আছে। শুধু গোবর্ধনপুরে নয় অনেক জায়গায় সমস্যা আছে এটা আমরা জানি। কিন্তু গোবর্ধনপুরের এটা সমুদ্রের পাড়, এখানে ভাঙ্গন নেই, সমুদ্র এখানে গভীর নয়, চর সৃষ্টি হয়েছে যার ফলে ক্রমাগত ঢেউ এসে মাটি পড়ে, ফলে নষ্ট হয়ে যায়। এই জন্য এটা পাকাপোক্ত ভাবে করার পরিকল্পনা আমাদের আছে। যার ফলে এখনই ওখানে কোনও পরিকল্পনা নেওয়া যাচ্ছে না। এখানে সীতারামপুর সম্বন্ধে প্রশ্ন তোলা হয়েছে। এ সম্বন্ধে বলি, এখানে আমরা অনেকখানি ব্রিক কেশিং-এর কাজ করেছি এবং অনেকটা সুরক্ষিত করা গেছে। ইন্দ্রপুর, শ্রীপতিনগরে জল ঢোকার কথা বলা হয়েছে। না, এখানে ভেঙ্গে গিয়ে জল ঢোকেনি। জোয়ারে উপচে কিছুটা জল ঢুকেছিল। তা সত্ত্বেও আমরা সেখানে, বাসন্তি বাজারে, ডকের ঘাটে, সন্দেশখালি, হিঙ্গলগঞ্জ থানা, প্রভৃতি জায়গায় প্রোটেকটিভ ওয়ার্কের কাজ শেষ করেছি। কিন্তু সুন্দরবনের প্রধান সমস্যা হচ্ছে, নদীগুলোর গতি পরিবর্তনের ফলে চরের সৃষ্টি হচ্ছে এবং নদীর একটা নির্দিষ্ট দিকে ভাঙ্গন হচ্ছে, সমস্ত জায়গা বসে যাচ্ছে। ফলে বোঝা যায় না যে এ রকম একটা ঘটনা ঘটতে পারে। তৎসত্ত্বেও এ ব্যাপারে সঙ্গে সঙ্গে আমরা নির্দিষ্ট পদক্ষেপ গ্রহণ করার ফলে বেশি ক্ষতির জায়গায় ব্যাপারটা যেতে পারেনি। ইচ্ছামতী নদীতে একটা সমস্যা আছে। বিভূতি ভূষণের ইচ্ছামতী,

রবীন্দ্রনাথের ইচ্ছামতী—যাই বলুন না কেন, ইচ্ছামতী আমাদের সাংস্কৃতির সঙ্গে, সমাজ জীবনের সঙ্গে ওতপ্রতোভাবে জড়িত। সেই ইচ্ছামতীতে সমস্যা দেখা দিল ১৯৪৭/৪৮ সালে। তখন কিন্তু আমরা পশ্চিমবাংলায় শাসন ক্ষমতায় ছিলাম না। সেই সময় নদী কেন বন্ধ হল—এই ৫০ বছরের মধ্যে সেটা কেউ দেখেননি। কিন্তু আমরা ইচ্ছামতীর উৎস সন্ধান করতে গিয়ে দেখি সেখানে রেল দপ্তর একটা বাঁধ দেওয়ার ফলে চুর্ণির জল ইচ্ছামতীতে আসছে না। তবে আমরা একটা পরিকল্পনা রূপায়ণ করেছি। এখানে রেলের একটা সমস্যা আছে, সেখানে ওঁরা একটা ব্রিজ করেছেন। ওদের সঙ্গে কথা-বার্তা বলেছি এবং এম.পি.-দের নিয়েও আলোচনা হয়েছে। সকলেই সহযোগিতা করবেন বলেছেন। আমরা রেলের ক্লিয়ারেন্স চেয়েছি।

এখানে হাওড়ার আমতা প্রভৃতি জায়গার সমস্যার কথা বলা হয়েছে। সেদিন হাওড়া জেলার সভাধিপতি এবং বিভিন্ন প্রতিনিধিরা এসেছিলেন। তাদের সঙ্গে আলোচনা করে একটা জায়গায় পৌঁছানো গেছে।

তৎসত্ত্বেও সুন্দরবনের যে সমস্যাগুলো আছে তা নিয়ে আলোচনা করার জন্য আমরা বসিরহাট এবং এখানে মিটিং ডেকেছি। এলাকার মাননীয় সদস্যদের ডি.এম.-এর মাধ্যমে ডাকা হয়েছে এবং তাদের সমস্যাগুলো জানাতে বলা হয়েছে। সেখানে আলোচনা করে একটা ছবি আমি আপনাদের কাছে জানাতে চাই। এই বলে কাট মোশনের বিরোধিতা করে এবং যারা সমর্থন করেছেন তাদের সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, এখানে আমার দপ্তর সম্পর্কে, দপ্তরের বাজেট সম্পর্কে যে আলোচনা মাননীয় সদস্যরা করেছেন আমি বলব সামগ্রিক ভাবে দু-একজন ছাড়া সবাই বেশ গঠনমূলক আলোচনাই করেছেন, সেটা আগামী দিনে আমাদের পশ্চিমবঙ্গের ক্ষুদ্র সেচের কাজকে এগিয়ে নিয়ে যেতে সাহায্য করবে। এখানে একটা কথা উঠেছে, তার আগে আমি একটি কথা বলব মাননীয় শৈলজা বাবু আমার খুব স্নেহের পাত্র, আমি খুব পছন্দ করি, উনি বলেছেন, তিনি একটি অভিযোগ করেছেন যদিও তিনি লবনাক্ত জল এলাকার কংগ্রেসের সদস্য এটা জেনেও আমি বাছ-বিচার না করে সমস্ত জন প্রতিনিধিদের নিয়ে আমিই সর্বপ্রথম মিটিং করেছিলাম, উনিও ছিলেন। সেখানে সমস্যা আছে, সেই সমস্যার কি করে সমাধান করা যায়। যাই হোক, উনি একটা কথা বলেছেন যে আমার দপ্তর থেকে আমি নাকি একটা মৃত টেন্ডার সেটা জীবন্ত করার জন্য প্রিন্সিপাল সেক্রেটারির কাছে পাঠিয়ে ছিলাম। মাননীয় সদস্য নিয়মটাই জানেন না। এখানে যদি সৌগতবাবু থাকতেন উনি জানতেন, যদি সুনীতি বাবু থাকতেন উনি জানতেন, বা বিরোধী দলের নেতা তিনি যদি থাকতেন

তাহলে তাঁরা জানতেন কারণ মন্ত্রী ছিলেন। মন্ত্রী ফাইল পাঠায় না প্রিন্সিপাল সেক্রেটারির কাছে, প্রিন্সিপাল সেক্রেটারি ফাইল পাঠায় মন্ত্রীর কাছে, এটা যে কেউ জানেন। আমি চ্যালেঞ্জ করে বলতে পারি যদি কেউ এটা প্রমাণ করতে পারেন, যে আমি কোনও মৃত টেন্ডার জীবন্ত করার জন্য পাঠিয়েছি তার জন্য যে সর্বোচ্চ শাস্তি নেওয়ার দরকার সেই সর্বোচ্চ শাস্তি পেতে আমি প্রস্তুত আছি। এই রকম অলীক কথা বলে বিধানসভাকে মিস লিড করার চেষ্টা করবেন না। দ্বিতীয় কথা হচ্ছে সার্ফেস ওয়াটারের ব্যাপারে যেটা আপনারা বলেছেন সেটা ঠিকই বলেছেন যে মাটির তলায় জলের একটা সমস্যা আছে, সঙ্কট আছে। জলের বিজ্ঞানটা জলের মতো তরল নয়। সুতরাং সমস্যা আছে, এ ব্যাপারে আমি সমস্ত জেলার সভাধিপতি এবং ডি.এম.-দের কাছে চিঠি লিখেছিলাম।

[5-10 – 5-20 p.m.]

সার্ফেস ওয়াটারের বেস্ট ইউটিলাইজেশনের জন্য জেলা থেকে, পঞ্চায়েত স্তর থেকে স্কীম তৈরি করে আমাদের দপ্তরের কাছে পাঠান। কিন্তু একমাত্র বীরভূম জেলার কাছ থেকে আমরা উত্তর পেয়েছি; আর কোনও জেলা থেকে কোনও উত্তর আমরা এখনও পাইনি। আমি এই দপ্তরের দায়িত্বে জয়েন করার এক মাস পরেই এটা আমরা পাঠিয়েছি। এই হচ্ছে মোটামুটি অবস্থা। আর একটা কথা উঠেছে এম.আই.সি. স্কীম সম্বন্ধে। মাইনর ইরিগেশন কর্পোরেশনের একটা পয়সাও নেই, লোকসানের প্রতিষ্ঠান। সরকার থেকে এই প্রতিষ্ঠানে বেতন দিতে হয়। প্রচুর স্কীম আছে, সরকারের প্ল্যান বাজেট থেকে টাকা দিয়ে মাঝে মাঝে আমরা সেই স্কীমগুলিকে বাঁচিয়ে রাখার চেষ্টা করি। কিন্তু এটা অত্যন্ত কঠিন কাজ, আইনের নিগূঢ় বাধা আছে। তারপর রাজ্য সরকারের টাকার অভাব আছে, আমাদের দপ্তরের তো টাকার অভাব আছেই। আমি এরপরে আপনাদের যে কথা বলতে চাই তা হচ্ছে—সাবজেক্ট কমিটির চেয়ারম্যান মাননীয় শ্রী তপন হোড় এবং অন্যান্য সদস্যরা সম্মিলিত ভাবে যে রিপোর্ট পেশ করেছেন তার জন্য আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি, অভিনন্দন জানাচ্ছি। ১ নং, ৫ নং, ৭ নং, ১০ নং, ১২ নং এবং ১৪ নং কাট মোশন একই নেচারের। সেগুলির উত্তর হচ্ছে, গত রবি এবং বোরো মরশুমে এই দপ্তর ৩,৫৩৭টা গভীর নলকূপ, গুচ্ছ প্রকল্পে ৫,১৬৪টি নলকূপ, ৩,১০৪টি আর.এল.আই. প্রকল্প এবং ৭,১৭০টি সেচ কুয়ার মাধ্যমে সেচ দেওয়ার চেষ্টা করেছে। আমার দপ্তর রবি এবং বোরো মরশুমে ম্যাকসিমাম ক্যাপাসিটি ইউটিলাইজেশনের মাধ্যমে জল দেবার চেষ্টা করেছে। কোনও জেলা থেকে এবারে একটাও টেলিগ্রাম আসেনি, একটাও ফ্যাক্স আসে নি, হাহাকার করে কেউ একটা চিঠি পর্যন্ত দেননি বা বলেননি যে, জল পাচ্ছেন না। এরপর পরিত্যক্ত প্রকল্পগুলি সম্বন্ধে বলা হয়েছে। পরিত্যক্ত হওয়ার কারণ চার রকমের—এক, স্কীমের জীবনী শক্তি নষ্ট হয়ে যাওয়া, দুই, ট্রান্সফর্মার, বিদ্যুতের তার, নলকূপের সাজ-সরঞ্জাম বারে বারে চুরি হয়ে যাওয়া। তিন, নলকূপ বসে যাওয়া, চোকড

হয়ে যাওয়া। চার, আর.এল.আই. প্রকল্পের ক্ষেত্রে নদীর গতিপথ পরিবর্তন হওয়া এবং নদীতে জল না থাকা। এই চারটি কারণ প্রতিরোধ করা খুব কঠিন। আপনারা নিশ্চয়ই এটা সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন।

এরপরে ৩ নম্বর এবং ৪ নম্বর কাট মোশনে যা বলেছেন তাতে আমার দপ্তর থেকে অসমাপ্ত যে ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির কাজ তা শেষ করার জন্য আর.আই.ডি.এফ.(১) পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। আমি অত্যন্ত গর্বের সঙ্গে বলতে পারি কাজটা অত্যন্ত অল্প সময়ের মধ্যে অর্থাৎ মাত্র কয়েক মাসের মধ্যে এই সমস্ত কাজ আমার দপ্তর শেষ করতে সমর্থ হয়েছে। এবং যে সামান্য কাজ বাকি আছে তা সেপ্টেম্বর মাস পর্যন্ত সময়সীমা আছে, সেই সামান্য কাজটুকু সেপ্টেম্বর মাসের মধ্যে অবশ্যই আমার দপ্তর শেষ করতে পারবে এই কথা আমি বিধানসভায় দাঁড়িয়ে আপনাদের কাছে প্রতিশ্রুতি দিতে পারি। এরপর কাট মোশন নাম্বার—৬, ৮, ৯, ১৩ তে মাননীয় বিধায়করা বলেছেন কাটোয়া বিধানসভার অন্তর্গত দাঁইহাটা, চন্দননগর বিধানসভার অন্তর্গত মধুবানা এবং আমলের মাঠে ও বজবজ বিধানসভা ইত্যাদি এলাকায় নতুন ক্ষুদ্র সেচ প্রকল্প স্থাপনে সরকারের ব্যর্থতা। আমার দপ্তর উপর থেকে কোনও প্রকল্প চাপিয়ে দেয় না। উপর থেকে মানে রাইটার্স থেকে আমরা কোনও প্রকল্প চাপিয়ে দিই না। সাইট সিলেকশন কমিটি জেলায় আছে। জেলা পরিষদের সভাধিপতি তার সভাপতি। সেই সাইট সিলেকশন কমিটিতে তলা থেকে যে সমস্ত সাজেশন আসে, পরিকল্পনা আসে সেগুলি কম্পাইল করে দপ্তরের কাছে পাঠায় এবং তারই মধ্য দিয়ে আমরা এই সাইটগুলি সিলেক্ট করে থাকি। মাননীয় বিধায়কদের যদি এই রকম কোনও সাজেশন থাকে তাহলে আপনারা নিশ্চয়ই সাইট সিলেকশন কমিটির কাছে তা পাঠাবেন। আমি ব্যক্তিগতভাবে বিশ্বাস করি পার্লামেন্টারি ডেমোক্রাসিতে বিরোধী দলের একটা বিশেষ ভূমিকা আছে। মাননীয় বিরোধী দলের সদস্যদের অনেকেই বুকে হাত দিয়েই নিশ্চয়ই বলবেন—আইনের মধ্য থেকে আউট অফ দি ওয়ে আমার কাছে বিধায়করা এলে আমি তাদের মর্যাদা দেবার চেষ্টা করি এইটুকু বলতে পারি। এরপর কাট মোশন নাম্বার ১১, তাতে যেটা আছে সেটা হচ্ছে অর্থের অভাবের জন্য আর.এল.আই. প্রকল্পের কাজ হয়নি এমন তথ্য আমার জানা নেই। নিশ্চয়ই আমার দপ্তরে অর্থের অভাব আছে, আরও টাকা পেলে আরও করতে পারতাম। কিন্তু অর্থের অভাবের জন্য হয়নি অমুক প্রকল্প এমন কথা আমি বলতে পারব না। আমার সময় অল্পের জন্য আমি এবার তড়িৎগতিতে বলছি। এরপর অনেক মাননীয় বিধায়করা বলার চেষ্টা করেছেন, সেচের কোনও অগ্রগতি হয়নি।

[5-20 – 5-30 p.m.]

আমার হাতে সময় নেই তাই কিছু ফিগার দিয়ে তার মাধ্যমে আমি কিছু বলার

চেষ্টা করছি। কারণ অনেক সময় তথ্যই কথা বলে। আমাদের এখানে ক্ষুদ্র সেচের ক্ষেত্রে ১৯৭৭/৭৮ সালে সেচ সম্ভাব্য এলাকার পরিমাণ ছিল ১৩ লক্ষ হেক্টর, বর্তমানে সেটা আমরা বাড়িয়ে করতে পেরেছি ৩০ লক্ষ ৮৯ হাজার হেক্টরে। এটা সরকারি রেকর্ড থেকেই আমি বলছি।

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ** এতে চাষীদের উদ্যোগ আছে।)

কৃষকদের উদ্যোগ তো বটেই, আপনাদের সাহায্য, জনগণের সাহায্য, এককথায় সকলের সাহায্য নিয়েই প্রতি বছর গড়ে আমার ক্ষুদ্র সেচ দপ্তর থেকে ১ লক্ষ হেক্টরের মতন জমিকে সেচ সম্ভাব্য এলাকা হিসাবে বাড়িয়ে চলেছি। ১৯৯৭/৯৮ সালে আমরা টার্গেট নিয়েছি ১ লক্ষ ৫০ হাজার হেক্টর—করব। এটা আমরা কাদের দিকে দৃষ্টি রেখে করি? আমরা ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী, শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবস অধ্যুষিত এলাকার চাষী যারা হচ্ছেন শতকরা ৮০ ভাগ তাদের দিকে দৃষ্টি রেখে করি যাতে তারা উপকৃত হন। এইভাবে আমরা পরিকল্পনাগুলি রচনা করি এবং তা কার্যকর করার চেষ্টা করি। এই প্রসঙ্গে জানাই, আর.আই.ডি.এফ.—ওয়ান, এর কাজ আমরা অত্যন্ত নির্দিষ্ট সময়ের মধ্যেই শেষ করেছি। আর.আই.ডি.এফ.—টু-এর কাজ আমরা আমাদের দপ্তর থেকে শুরু করেছি। দু বছরের পরিকল্পনা। আর.আই.ডি.এফ.—ওয়ানের মতন আমি আপনাদের বলতে পারি যে আর.আই.ডি.এফ—টু-এর কাজও আমরা নির্দিষ্ট সময়সীমার মধ্যেই অবশ্যই শেষ করতে পারব। কি করে করা হবে তার সমস্ত স্কীম আমার বাজেট বক্তৃতার মধ্যেই দেওয়া আছে। এই স্কীমের ক্যারেকটারটা সম্বন্ধে আমি একটু শুধু বলছি। আর.আই.ডি.এফ.-টুতে যে পরিকল্পনা আমরা নিয়েছি তাতে অভিজ্ঞতা থেকে আমরা যেটা করেছি সেটা হচ্ছে তার অধিকাংশটাই বিদ্যুৎ নির্ভর নয়। এ ব্যাপারে আগামী দিনের জন্য যে পরিকল্পনা আমরা নিয়েছি তা নিয়ে আমি দু বার দিল্লি গিয়ে কেন্দ্রের জলসম্পদ উন্নয়ন দপ্তরের মন্ত্রীর সঙ্গে কথা বলেছি, দরবার করেছি। এখন আবার মন্ত্রী পাল্টে গেছেন, আবার হয়ত দিল্লি যেতে হবে এ ব্যাপারে কথা বলতে। আর.আই.ডি.এফ.—থ্রি-র পরিকল্পনা রচনা নিয়ে নাবার্ডের সঙ্গে আমাদের কথাবার্তা চলছে। এ ছাড়া স্পেশ্যাল স্কীম হিসাবে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা যেসব পরিকল্পনা জমা দিয়েছি তার মধ্যে আছে খরা কবলিত এলাকার জন্য একটি পরিকল্পনা, লবনাক্ত জলের এলাকা বা কোস্টাল এলাকার জন্য দুটি পরিকল্পনা এবং উত্তরবাংলাকে প্রাধান্য দিয়ে উত্তরবাংলার জন্য একটি পরিকল্পনা—মোট ৪টি পরিকল্পনা আমরা দিয়েছি। এরজন্য মোট ব্যয় ধরা হয়েছে ৫৯৩ কোটি টাকা। যদি এটা পাওয়া যায় তাহলে এই পরিকল্পনার মাধ্যমে ৪ লক্ষ ৪৬ হাজার ৩০০ হেক্টর নতুন এলাকাতে সেচ সম্ভবনা সৃষ্টি করা যাবে। আসুন, সবাই মিলে আমরা এরজন্য চেষ্টা করি। আরও যেসব পরিকল্পনা আমরা নিয়েছি সেগুলি হল আর্সেনিক—দূষণ এবং ফ্লোরাইড—দূষণের উৎস খুঁজে বার করে সেই

সমস্যার সমাধানে কি করা যায় সে সম্পর্কে। এই পরিকল্পনার ব্যয় ধরা হয়েছে ৫ কোটি টাকা। এই পরিকল্পনাটিও আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছি। যদি আমরা এটি পাই তাহলে আমাদের যে কেন্দ্রীয় গবেষণাগার তার আমরা উন্নতি করতে পারব। জলের মানেরও উন্নতি করতে পারব।

জেলায় জেলায় আমরা মিনি গবেষণাগার তৈরি করব। এখন আমাদের ১৮ শত হাইড্রোগ্রাফ স্টেশন আছে। তার মাধ্যমে পরীক্ষা-নিরীক্ষার কাজ করা হচ্ছে। আর মোবাইল ভ্যান আমরা করব এই গবেষণাগারসহ। এই সব পরিকল্পনা আছে, এই সব আমরা করব। আমি সমস্ত মাননীয় বিধায়কদের কাছে একথা বলব যে আমার দপ্তর থেকে মন্ত্রী হিসাবে আমি যথাসাধ্য চেষ্টা করব। আমাদের প্রশাসন থেকেও চেষ্টা করব। আমি সমস্ত সদস্যদের কাছে—বিরোধী দলের হোন, আর বামফ্রন্টেরই হোন—এই ব্যাপারে সহযোগিতা চাই। এই পরিকল্পনাকে কার্যকর করার ব্যাপারে আপনারা আমাকে সহযোগিতা করুন। এই কথা বলে কংগ্রেসের তরফ থেকে আনা কাট মোশনের বিরোধিতা করে, আমার বাজেটকে সমর্থন করার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, সেচ দপ্তর এবং সেচ ও জলপথ দপ্তরের যে বাজেট বরাদ্দ আমি এখানে পেশ করেছি, তার উপরে ১২ জন সদস্য আলোচনায় অংশগ্রহণ করেছেন এবং এর মধ্যে বিরোধী দলের ৬ জন সদস্য তাদের বক্তব্য রেখেছেন। আমি সকলের বক্তব্য খুব মন দিয়ে শোনার চেষ্টা করেছি এবং আমি লং হ্যান্ডে নোট নেবারও চেষ্টা করেছি। আমি ২০ মিনিটের মধ্যে তাদের উত্তরগুলি ১০টি পয়েন্টের মধ্যে দেবার চেষ্টা করব। আমি বিশেষ করে রবীন্দ্রনাথের ভক্ত, তার একটা লাইন আমার এখানে মনে পড়ে যাচ্ছে। আপনারাও হয়ত তার অনেক লাইন রপ্ত করেছেন, কিন্তু জানি না, এই লাইনটি রপ্ত করেছেন কিনা। সেটা হচ্ছে, "খোলা আঁখি দুটি বন্ধ করে দে"। মাননীয় বিরোধী দলের সদস্যরা সেই রকম অন্ধ ভাবে কথা বলার চেষ্টা করেছেন। আমি তাদের কথা বোঝার চেষ্টা করেছি। সব সদস্য নয়, বিরোধী দলের ৬ জন সদস্য এই আলোচনায় অংশগ্রহণ করেছেন, তার মধ্যে আমার জেলার ৩ জন সদস্য আছেন। এই সাবজেক্টটা এত বড়, আমি প্রথমেই বলে রাখি যে, আমার দপ্তর পশ্চিমবঙ্গে এই দাবি করতে পারে যে, বিধানসভার সদস্যদের সঙ্গে, পঞ্চায়েতের সদস্যদের সঙ্গে, লোকসভা এবং রাজ্য সভার সাংসদদের সঙ্গে মাঝে মাঝে খোলাখুলিভাবে এই দপ্তর নিয়ে আলোচনা এবং সমালোচনার সুযোগ করে দিয়েছি। আমি ৪ বার এই সুযোগ করে দিতে পেরেছি এবং বোধ হয় আমার দপ্তরেই এটা প্রথম [illegible] করেছি। ইতিমধ্যে তিস্তা প্রকল্প নিয়ে ইসলামপুরে একটা সেমিনার করেছিলাম যেখানে বিভিন্ন দলের এম.এল.এ., সাংসদরা, পঞ্চায়েতের প্রতিনিধিরা সেখানে খোলাখুলিভাবে আলোচনা করেছেন, সেই সুযোগ আমি করে দিয়েছি। আমি সেখানে বলেছি যে, ১৫

মিনিট আমার বলার সময়, আর আপনারা ৪৫ মিনিট বলবেন। ৩ ঘন্টা মিটিং হলে আপনারা ২ ঘন্টা বলবেন, আমরা এক ঘন্টা বলব। আপনারা বকাউল্লা হবেন, আর আমরা শোনাউল্লা হয়ে থাকব সেটা হবে না। সুন্দরবন, কোচবিহারেও আমরা খোলাখুলি ভাবে আলোচনা করেছি, মিটিং করেছি। গঙ্গার ভাঙ্গন নিয়ে মুর্শিদাবাদেও একটা করার ইচ্ছা আছে।

[5-30 – 5-40 p.m.]

আমরা দেখছি, তাতে আংশিকভাবে ফল পাচ্ছি বটে, কিন্তু যে উদ্দেশ্য নিয়ে করবার চেষ্টা করছি সেটা ঠিকঠিক ভাবে হচ্ছে না, করতে পারছি না। সেজন্য প্রস্তাব রাখছি, হয়ত ২৯৪ জনকে ডাকতে পারব না—খোলামেলা আলোচনা করতে ছয় মাসের মধ্যে বন্যা নিয়ন্ত্রণ সম্পর্কে একবার এবং পরের ছয় মাসের মধ্যে ইরিগেশন সম্পর্কে একবার সেমিনার করব যাতে সব পার্টির প্রোপর্শনাল রি-প্রেজেন্টটেশন থাকবে। সবটা জানেন না বলেই ওরা এটা বলছেন। সেজন্য এই প্রস্তাবটা সামনে রাখলাম। তবে আমি বলি, কিছু না জানার চেয়ে অল্প জানা ভয়ঙ্কর। প্রথমে আমি বলে রাখি, প্রতিষ্ঠানটি ছোট হলেও তার গুরুত্ব রয়েছে গোটা পশ্চিমবঙ্গে। পশ্চিমবঙ্গের ঐতিহ্যপূর্ণ প্রতিষ্ঠান সেটা। প্রতিষ্ঠানটি হল, আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন ডঃ মেঘনাদ সাহা প্রতিষ্ঠিত রিভার রিসার্চ ইনস্টিটিউট। আমি দিল্লির সঙ্গে কথা বলেছি এবং আমাদের সরকারও বাজেট বাড়িয়েছেন, আমাদের সরকারের পক্ষ থেকে আমরা প্রতিষ্ঠানটিকে পুনার সমপর্যায়ে করবার জন্য হাত দিলাম। এই বছর তার জন্য ২ কোটি টাকার বাজেট রেখেছি, এটা নিশ্চয়ই শুভ সংবাদ। দুই নম্বর হল, ভারতে কোথায়ও হয়নি—আমরাই প্রথম পশ্চিমবঙ্গের খরাপ্রবণ এলাকায় এই কাজটায় হাত দিলাম। আমাদের সেচের জল যা আসে সেটা ময়ূরাক্ষী, কংসাবতী, ডি.ভি.সি., তিস্তা ইত্যাদি প্রকল্প থেকে। কিন্তু তার জল শতাংশে ৪০ ভাগ অপচয় হয়ে যাচ্ছে। ঐ প্রকল্পে রবিতে পারব কিনা জানি না, তবে বেরোতে জল দেব। ভারতবর্ষে প্রথম বাঁকুড়া জেলার সারেঙ্গাতে এটা করব। সেখানে মাটির তলা দিয়ে পাইপ বাহিত করে সেচের ব্যবস্থা করব। ভারতবর্ষের বড় বড় প্রতিষ্ঠান এই কাজের তারিফ করেছে। তিন নম্বর হচ্ছে, সবচেয়ে পিছিয়ে পড়া জেলা হচ্ছে পুরুলিয়া। ঐ জেলার দু চারজন সদস্য সভায় আছেন, তাঁরা নিশ্চয়ই আমার সঙ্গে সহমত পোষণ করবেন—বামফ্রন্টের আমলে বিগত ১০ বছরে, বিশেষ করে শেষ তিন বছরে পুরুলিয়া জেলায় এটা বাস্তবায়িত করা সম্ভব হয়েছে, সেখানে সবুজায়নে বিপ্লব ঘটেছে। সেখানে ১৫টি ক্ষেত্রে কাজ শেষ করেছি এবং বর্তমানে ১৯টি ক্ষেত্রে কাজ চলছে। এর আগে টটকো প্রজেক্টের কাজ করবার সময় দেখেছিলাম, সেখানে ১২ থেকে ১৪ হাজার মানুষ তাকে অভিনন্দন জানিয়েছে। এই প্রসঙ্গে বলি, স্মল ইজ বিউটিফুল। তবে কাজটা ছোট হলেও সেটা ভালভাবে করা উচিত। সেরকম ৩৪টি প্রোজেক্টের মধ্যে ১৫টির কাজ শেষ

হয়ে গেছে, ১৯টির কাজ চলছে। আমাদের দপ্তরের ভাল কাজের কথা উল্লেখ করলাম।

আরও একটা অ্যান্টি-ইরোশন নিয়ে সকলে বলেছেন মুর্শিদাবাদের ব্যাপারে। আপনারা কিন্তু সমালোচনা করতে পারেন না। আপনারা বলতে পারেন না যে কেন টাকা খরচ করছেন না? আপনারা বুকে হাত দিয়ে বলুন তো, ৩০ বছর ধরে তো দিল্লিতে ছিলেন সেই দিল্লি থেকে ৩০ বছরে ৩০ টা পয়সা মুর্শিদাবাদ এবং মালদা জেলার ভাঙ্গন প্রতিরোধের জন্য আনতে পেরেছিলেন। প্রভাষ বাবু থেকে শুরু করে ননী ভট্টাচার্য মহাশয়ের আমল পর্যন্ত তাঁরা জুতোর সুকতলা ক্ষইয়ে ফেলেছিলেন দিল্লি গিয়ে গিয়ে। আমি গভর্নমেন্টের সমালোচনা করব বর্তমানে যাঁরা আছেন। গত সেপ্টেম্বর-নভেম্বর মাসে বললেন যে তাঁরা তাড়াতাড়ি রিপোর্ট তৈরি করে দিচ্ছেন। আমি এইটুকু ধন্যবাদ জানাচ্ছি তৎকালীন দেবগৌড়া সরকারকে, ৩০ বছর ধরে কংগ্রেস সরকার যা করতে পারেননি দেবগৌড়া সরকার সেটা করেছেন। প্রীতম কমিটির চেয়ে আরও অনেক উচ্চ ক্ষমতা সম্পন্ন কেসকার কমিটি রিপোর্ট দিয়েছেন, এই কমিটিতে ভারতবর্ষের নামকরা ইঞ্জিনিয়াররা আছেন। তাঁরা রিপোর্টে যেটা বলেছেন তাতে আমরা ৯০০ কোটি টাকা পাব, ৩০০ কোটি টাকা স্বল্পমেয়াদী এবং ৬০০ কোটি টাকা দীর্ঘ মেয়াদী মোট ৯০০ কোটি টাকা। এই বিধানসভায় আমি বুক ফুলিয়ে খানিকটা বলতে পারি এই কাজে হাত দিলাম অগ্রসর হলাম। এই রিপোর্ট পেলাম আমরা জানুয়ারি মাসে, প্ল্যানিং কমিশনে অ্যাপ্রুভ হল ফেব্রুয়ারি মাসে। আপনারা বলেছেন বর্ষার আগে শুরু করলেন না কেন? এই রিপোর্ট পাস করতে মার্চ মাস হয়ে গেল। তারপর টেন্ডার নিয়ে যে প্যারাফারনেলিয়া আছে সেটা শেষ করতে মে মাস হয়ে গেল। মার্চ মাসে আপনাদের তিন জন এম.এল.এ.—দু দলের দু ভাগে আমাকে ফোন করেছেন, বলেছেন, দেবুদা আপনাকে অভিনন্দন জানাচ্ছি। এই ১ মাসের মধ্যে ১৫ কি.মি. পথ যেটা বন্যায় ভেঙ্গে গিয়েছিল—৪০/৫০টি গ্রামে বন্যা হয়েছিল—সেটা পরিপূর্ণ করেছি। মুর্শিদাবাদে বলতে গেলে ঠিক ভাবে ১ মাস কাজ চলেছে। সুফিয়ান সরকার, আমার ছোট ভাই-এর মত তাই সুফিয়ান সরকারকে বললাম, মাননীয় বিধায়ক সুফিয়ান সরকার বলেছেন যে কাজটা আরও বড় করলে ভাল হত। ৭০০ মিটার কাজ শেষ করলাম ১০ দিনে। এটা একটা অসম্ভব ব্যাপার। এটা আপনারা গর্ব করবেন না? প্রভাষ বাবুর আমলে, ননী বাবুর আমলে হয়নি। অ্যান্টি ইরোশনের জন্য ২৮ কোটি টাকা দুটি জেলা মুর্শিদাবাদের জন্য ১৮ কোটি এবং মালদার জন্য ১০ কোটি টাকার কাজ দেড় মাসের মধ্যে সম্পন্ন করতে চলেছে এই সেচ এবং জলপথ দপ্তর। কেলেঘাই-কপালেশ্বরী নিয়ে সমালোচনা করেছেন। কেলেঘাই-কপালেশ্বরী নিয়ে ঠিকই তাঁরা বলেছেন তবে তাঁদের আধখানা জানা আধখানা অজানা। কেলেঘাই-কপালেশ্বরী প্রকল্পের এনভায়ারমেন্টাল ক্লিয়ারেন্স, ফরেস্টের ক্লিয়ারেন্স আমরা পেয়েছি, অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যাপ্রুভাল পেয়েছি এবং তারপর জি.এফ.সি.সি.-তে

স্কীমটা রয়েছে। জি.এফ.সি.সি.-তে যাওয়ার ফলে অর্থ এখনও পাওয়া যায়নি। ৩ বছর সেখানে তাঁরা ফেলে রেখেছিলেন। আমি নিজে ছুটোছুটি করেছি। আপনারা আমাকে বলেন বসে আছি। আমি নিজে তিনবার গিয়েছি, আজকে সেটা ক্লিয়ার করতে পেরেছি। সেটা এখন প্ল্যানিং কমিশনের কাছে গিয়েছে টাকাটা স্যাংশন হবার জন্য। সেই জন্য আজকে আমি এই সভায় দাঁড়িয়ে বলতে পারি যে এই কাজটি শুরু হতে চলেছে। এটা সাড়ে তিন কোটি টাকার কাজ, মেদিনীপুর জেলার কাছে এটা একটা সুসংবাদ। তার মধ্যে অনেকে বলেছেন যে এটা প্রায় ২০ কোটি টাকার কাজ সেটা ৩ কোটি টাকায় কি হবে। আর এই কাজে ১৫ লক্ষ ২০ লক্ষ টাকা করে দিলে এই প্রকল্প শেষ হতে ২০ বছর লাগবে বোধ নয়, এই সব কথা বলেছেন। ওনাদের অভিমন্যুর মতো অবস্থা হয়েছে। চক্রবুহে ঢুকতে জানেন বার হতে জানেন না। অভিমন্যু, মাতা সুভদ্রার গর্ভে যখন ছিলেন তখন চক্রব্যুহের বিবরণ শুনেছিলেন। মাতা সুভদ্রা চক্রবহে ঢোকার গল্প যখন শুনছিলেন তখন জেগে ছিলেন কিন্তু বার হওয়ার গল্পের সময় তিনি ঘুমিয়ে পড়েছিলেন। সেই কারণে অভিমন্যু ব্যুহ থেকে বার হবার ব্যাপারটা জানতেন না।

[5-40 – 5-50 p.m.]

আপনি প্রথম প্যারাটা পড়েছেন, দ্বিতীয় প্যারাটা পড়েননি। শুধু কুড়ি লক্ষ নয়, এর সঙ্গে 'নাবার্ডে'র টাকা থাকছে। তবুও বলছি, এই টাকা পর্যাপ্ত নয়। এই প্রকল্প আমরা 'নাবার্ডে'র সাথে অদূর ভবিষ্যতে ইমপ্লিমেন্ট করতে পারব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দেবু বাবু, একটু দাঁড়ান। আমাদের সময়টা শেষ হয়ে আসছে। কাজেই আমি ৬টা পর্যন্ত সময়টা বাড়িয়ে নিতে চাইছি। আশা করি, এতে সকলের মতামত আছে?

(**ভয়েস ঃ** হ্যাঁ, আছে।)

(এই সময়ে ৬টা পর্যন্ত সময় বাড়ানো হয়।)

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মুর্শিদাবাদের টাকার ব্যাপারে বোধ হয় শৈলজা দাস এবং সোহরাব সাহেব বলেছেন। আমি পুরুলিয়ার বাজেটটা বলেছি, মেদিনীপুরেরটাও বলেছি। আমি আবার মেদিনীপুরের ব্যাপারে আসব। কাঁদি প্রকল্পের ব্যাপারে মানসিং কমিটি, যেটা প্রচন্ড পরিশ্রম করে ত্রিদিব চৌধুরি, যিনি ৩০ বছর এর মতো লোকসভার সদস্য ছিলেন, একটা রিপোর্ট—মানসিং কমিটির রিপোর্ট—তৈরি করেছিলেন। সেই রিপোর্টটা আমাদের পুনেতে জি.এফ.সি.সি.-তে কয়েক বছর চাপা ছিল। অত্যন্ত পরিশ্রম করে আমরা সেটি চালু করতে পেরেছি। তবে যে আকারে ছিল সেটি আমরা পারিনি। কিন্তু ১৩ কোটি টাকার প্রকল্পটি অ্যাকসেপটেড হয়েছে। এবারে আমরা প্রথম বছরে ২৫ লক্ষ

টাকা দিয়ে শুরু করেছি। গোপালবাবু বলেছিলেন, ২৫ লক্ষ টাকা দিয়ে আবার শুরু। এটাতে আপনাদের ঘাবড়াবার ব্যাপার নেই। এটা আমরা শুরু করলাম। অতীশ বাবু, আপনি তো জানেন, কোনও সালে ফ্লাড হয়েছিল? সেই ১৯৫৬ সাল থেকে ফ্লাড হচ্ছে। আর আজকে ১৯৯৬ সাল। মাঝখানে ৪০টা বছর পার হয়ে গেছে। কিন্তু এটি চাপা ছিল। বামফ্রন্ট সরকার, আমাদের সেচ দপ্তর কাঁদির বুকে আনুষ্ঠানিক ভাবে এটাকে চালু করতে চলেছে। নবগ্রামের একটা প্রকল্প আছে। কাগজপত্রে দেখলাম সেটা ইনভেস্টিগেশন স্তরে আছে। এই রকম বিভিন্ন ভাবে আমরা ধরতে চেষ্টা করছি। এই কাজটা হলে মুর্শিদাবাদে ভাল কাজ হবে এই বিষয়ে সন্দেহ নেই। আমি আবার মেদিনীপুরের দিকে আসছি। সুবর্ণরেখা—ঠিকই, এটা সমালোচনার যে, মাত্র ৬ কোটি টাকা দিলেন। ছশো কোটি টাকার প্রকল্প, কতদিনে হবে? আপনারা বুঝতে পারছেন, একটা রাজ্য সরকারের পক্ষে দুটো প্রকল্প একসঙ্গে চালানো সম্ভব কিনা। তিস্তা ব্যারাজ প্রকল্পের জন্য তো আমাদের ৪০ কোটি টাকা, আর সেন্ট্রালের ৪০ কোটি টাকা। ৪০ কোটি টাকা পশ্চিমবঙ্গ সরকারের বাজেট থেকে চলে যাচ্ছে। আবার যদি ৪০ কোটি টাকা দিতে হয়, তাহলে বাকি ডিস্ট্রিক্টগুলো উপবাসী হয়ে যাবে। সেখানকার প্ল্যানিং কমিশনের মেম্বার আজকেও আমার সঙ্গে কথা বলেছেন, ফোনে তাঁর সঙ্গে কথা হয়েছে। এটাকে আমরা অ্যাক্সিলারেটেড ইরিগেশন বেনিফিট প্রোগ্রামের মধ্যে ঢোকাবার চেষ্টা করছি। তিনি আমাকে বললেন, আপনি এবং জ্যোতিবাবু মধু দন্ডবতের কাছে একটা চিঠি লিখুন। সেটা চলে যাচ্ছে। আশা করছি, এটা চালু হলে, অ্যাক্সিলারেটেড ইরিগেশন বেনিফিট প্রোগ্রাম হলে সুবর্ণরেখা প্রকল্প আমরা ধরতে পারব। তাহলে এরসঙ্গে আমরা ১০ কোটি টাকা যা খরচ করছি, বলেছেন, বর্ষাকালে ব্যারেজের কাজ করা ঠিক নয়। না, এটা ঠিক নয়। পুরোটা জানুন। অল্প জেনে কথা বলা ঠিক নয়। এই টাকা দিয়ে আমরা ব্যারাজের সার্ভে ওয়ার্কটা করব এবং তারপর ব্যারেজের কনস্ট্রাকশন-এর কাজ করব। আমি ১৫ দিন আগে সরেজমিনে গিয়েছিলাম। নেপোসিয়ার কাজ খোদ মেদিনীপুরে অফিস বিল্ডিং তৈরি শুরু নয়—এর সাথে আমরা সুবর্ণরেখার অ্যাপ্রোচ রোডের কাজে আমরা অগ্রসর হতে পেরেছি। আমাদের চারটি প্রকল্প ইনভেস্টিগেশন স্তরে ছিল। আমি যে চারটি প্রকল্পের কথা বলবার চেষ্টা করেছি, তাতে আমরা আরও এগিয়ে গিয়েছি।

গঙ্গা ভাঙ্গনের ব্যাপারে আমরা বিশেষ করে নদীয়া এবং মুর্শিদাবাদকে এই পরিকল্পনার মধ্যে আনতে পেরেছি। তারপরে নদীয়ার ক্ষেত্রে অ্যান্টি-ইরোশন স্কীমে ভূমি ক্ষয়ের ব্যাপারে রাখতে পারব বলে মনে করছি। তারপরে রাষ্ট্রমন্ত্রী সুন্দরবন এলাকার মানুষ, তিনি সেখানকার কথা বলেছেন, কাজেই নতুন করে আর আপনাদের সামনে বলতে চাই না। নর্থ বেঙ্গল সম্পর্কে আপনারা কেউ তো একবারও বললেন না যে, কি অসাধ্য সাধন আমরা করেছি। কালজানি নদীর গতিপথটাকে পরিবর্তন করে এক অসাধারণ

কাজ আমরা করেছি অতি অল্প সময়ের মধ্যে, কী অসম্ভব কাজ সাধন করা হয়েছে এবং এতেও আমি বলছি না যে আমার দপ্তর সমস্ত সমালোচনার উর্দ্ধে। আমি এই প্রসঙ্গে বলছি আপনাদের যে, বনফুলের বিখ্যাত গল্পের 'হুবাবু'র মতো আপনারা হবেন না, আবার 'আপত্তি'বাবুর মতোও হবেন না। আপনারা বিরোধিতা করার জন্যেই বিরোধিতা করবেন না। অন্ধ আনুগত্য যেমন খারাপ তেমনি অন্ধ বিরোধিতাও খারাপ। সেই কারণে আমরা চাই আপনাদের সমালোচনার মধ্যে দিয়ে আমরা অগ্নি পরিশুদ্ধ হয়ে উঠব। এরপরে আমরা সিদ্ধেশ্বরী—নুন বিল প্রকল্পের কাজটা এগোতে পারব বলে মনে হয়, এটা করতে অনেক দিন লাগলেও শেষ পর্যন্ত করতে সক্ষম হয়েছি।

(ভয়েস ঃ আপনি আমাদের অন্ধ বলতে চাইছেন?)

আমার কথাগুলো আপনারা অন্যায় ভাবে নেবেন না। আমি আপনাদের অন্ধ বলি নি। আমি শুধু আপনাদের খোলা আঁখি দুটো অন্ধ করবেন না এই কথা বলেছি। আপনারা আমাদের সঙ্গে সহযোগিতা করুন, দরকার হলে আবার গঙ্গা-পদ্মার ভাঙ্গন নিয়ে আলোচনার জন্য আমরা সবাই মিলে দিল্লিতে হাজির হব। তবে ভাগীরথীর ভাঙ্গন যদিও এই আলোচনার মধ্যে আসছে না তবুও পরবর্তী সময়ে এই বিষয়ে দেখা হবে। আমাদের প্ল্যান বাজেট ২৪১ কোটি টাকা এবং তার মধ্যে ৭৬ কোটি টাকা বন্যা নিয়ন্ত্রণ বাবদ খরচ করা হবে। এই টাকা দিয়ে ১৭টি জেলা অবিলম্বে উপকৃত হবে এবং সর্বশেষে বলছি যে, আসুন সবাই মিলে দিল্লির কাছে গিয়ে বলি যে আমাদের সেচ দপ্তরের বরাদ্দ আরও বাড়ানো হোক। এই কথা বলে আপনারা যেসব কাট মোশন এনেছেন তার বিরোধিতা করে আমি যে ব্যয়বরাদ্দ এনেছি তা সকলে সমর্থন করবেন, এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now there are eleven cut motions to Demand No. 66. All the motions are in order and taken as moved. I put all the motions to vote.

The cut motions of Shri Ajoy De, Shri Nirmal Ghosh, Shri Sultan Ahmed, Shri Kamal Mukherjee, Shri Shyamadas Banerjee, Shri Gopal Krishna Dey, Shri Deba Prasad Sarkar and Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100—, were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 400,03,78,000 be granted for expenditure under Demand No. 66, Major

Heads : "2701—Major and Medium Irrigation and 4701—Capital Outlay on Major and Medium Irrigation" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 160,00,00,000 already voted on account).

was then put and agreed to.

**Demand No. 67**

The cut motions of Shri Shashanka Shekhor Biswas, Shri Ajoy De, Shri Nirmal Ghosh, Shri Sultan Ahmed, Shri Rabindranath Chatterjee, Shri Shyamadas Banerjee, Shri Kamal Mukherjee, Shri Saugata Roy, Shri Sobhan Deb Chattopadhyay, Shri Deba Prasad Sarkar and Shri Ashok Kumar Deb that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 213,35,31,000 be granted for expenditure under Demand No. 67 Major Heads : "2702—Minor Irrigation, 2705—Command Area Development, 4702—Capital Outlay on Minor Irrigation and 4705—Capital Outlay on Command Area Development" during the year 1997-98." (This is inclusive of a total sum of Rs. 85,01,00,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 68**

The cut motions of Shri Shashanka Shekhor Biswas, Shri Nirmal Ghosh, Shri Sultan Ahmed, Shri Kamal Mukherjee, Shri Deba Prasad Sarkar, Shri Saugata Roy, Shri Pankaj Banerjee and Shri Rabindranath Chatterjee that the amount of Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 127,87,26,000 be granted for expenditure under Demand No. 68 Major Heads : "2711—Flood Control and 4711—Capital Outlay on Flood Control Projects" during the year 1997-98." (This is inclusive of a total sum

of Rs. 51,15,00,000 already voted on account) was then put and agreed to.

## LEGISLATION

### The West Bengal Primary Education (Amendment) Bill, 1997.

**Shri Kanti Biswas :** Sir, I beg to introduce the West Bengal Primary Education (Amendment) Bill, 1997.

(Secretary then read the Title of the Bill)

**Shri Kanti Biswas :** Sir, I beg to move that the West Bengal Primary Education (Amendment) Bill, 1997, be taken into consideration.

[5-50 – 6-00 p.m.]

**শ্রী অজিত খাঁড়া ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, '৯৭ এর ১৯ নম্বর বিধেয়ক প্রাইমারী এডুকেশন অ্যাক্ট যেটা গ্রহণ করা হল বলে মাননীয় মন্ত্রী মহাশয় সভায় ঘোষণা করলেন, তার উদ্দেশ্য ও হেতু সম্পর্কে কয়েকটি প্রশ্ন আছে। সেইগুলি আমি জিজ্ঞাসা করতে চাই। '৩০ সালের যে আইন হয়েছিল সেটা '৬৩ সালে আবার '৬৯ সালে অ্যামেণ্ডমেন্ট হয়েছে। '৭৩ সালে প্রাইমারি এডুকেশন অ্যাক্ট কংগ্রেসি আমলে পাস হল। এখন '৯৭ সাল। '৮০ সালের ৩০শে সেপ্টেম্বর, '৮০ সালের ১৩ই নভেম্বর ইলেকটোরাল রোল সম্পর্কে নানান সংশোধনী ধারাগুলি পাস হল। ধারা উপধারা বারে বারে সংশোধন আনা হচ্ছে। কিন্তু এই সংশোধনী আনা হচ্ছে অথচ সেটা কার্যকর হচ্ছে না। আমরা বিরোধিতাও করছি না, কার্যকর হবে কবে, এই সম্পর্কে আমাদের সংশয় আছে। তার কারণ এটা যতক্ষণ না কার্যকর হচ্ছে, ততক্ষণ অ্যাড-হক কমিটি স্কুল কাউন্সিলগুলোকে পরিচালনা করছে। অ্যাড-হক কমিটির নর্মসটা কি? এখানে অনেক মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন সংসদীয় গণতন্ত্রে বিরোধীদলের ভূমিকাকে আমরা মান্য করি। আজকে অ্যাড-হক কমিটি জেলা কাউন্সিল চালাচ্ছে। নতুন আইনে আছে পঞ্চায়েত সদস্য, জেলা পরিষদের কাউন্সিলার, পৌর নিগমের প্রতিনিধিরা, বিধানসভার সদস্যরা নির্বাচিত হবেন, শিক্ষকদের মধ্যে থেকেও নির্বাচিত হবেন। যে সমস্ত নির্বাচিত প্রতিনিধিরা আসবেন তারা স্কুল গৃহে ছাত্রদের উপস্থিতি, ড্রপ আউট রোধ করা, শিশু শ্রমিকদের স্কুলে নিয়ে আসা, এই সমস্ত দিকে লক্ষ্য করেই এই আইনটা পাস হয়েছিল। বিধানসভায়, পঞ্চায়েতে এবং সংসদে মহিলাদের ৩৩ পারসেন্ট সংরক্ষণের জন্য বিল আনা হয়েছে—যদিও পঞ্চায়েতে অনেক আগেই হয়েছে। কিন্তু শিক্ষক প্রতিনিধিদের মধ্যে থেকে প্রতি মহকুমা থেকে একজন করে মহিলা প্রতিনিধি আসবেন এই ব্যাপারে ১৯৭৩ সালে একটা অ্যাক্ট হয়েছিল, পরে

এটা উঠিয়ে দেওয়া হয়েছিল, আবার এটা সংশোধন করা হচ্ছে। অ্যাড-হক কমিটিতে সরকার মনোনীত বিভিন্ন রেজিস্টার্ড শিক্ষক সংগঠনের প্রতিনিধিরা আছেন। দু-একটি জেলা ছাড়া আর কোথাও বিরোধী দলের কাউকে রাখা হয়নি মনোনীত সদস্য হিসাবে। বিভিন্ন রাজনৈতিক দলের পার্টি মেম্বারদের একটা রেজিস্টার্ড শিক্ষক সংগঠন আছে। বর্ধমান, হুগলি, উত্তর দিনাজপুর, শিলিগুড়িতে আমাদের শিক্ষক সংগঠনের প্রতিনিধিদের নাম পাঁচ বছর ধরে পাঠানো সত্ত্বেও তাদের নেওয়া হয়নি। এখানে নর্মসটা কি? এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় যদি বলেন তাহলে ভালো হয়। বিরোধীদলের এম. এল. এ-রা নমিনেটেড় হিসাবে কোথাও প্রতিনিধি নেই। যে নির্বাচিত প্রতিনিধিরা আসবে তাদের নিয়ে কিভাবে কমিটির কাউন্সিল গঠিত হবে। পৌর নগমের প্রতিনিধিরা কিভাবে আসবে তার ধারা উপধারা আছে। নির্বাচিত প্রতিনিধিদের মধ্যে থেকেই বিধানসভার, পৌরসভার নেতা ঠিক হয়। কাউন্সিলের বিভিন্ন সফল সদস্যরা নির্বাচিত হয়ে আসবেন, কিন্তু চেয়ারম্যান মনোনীত হবেন সরকার দ্বারা। এতে কি শিক্ষার অগ্রগতি হবে? নির্বাচিত প্রতিনিধিরা আসবেন, কিন্তু চেয়ারম্যান মনোনীত হবেন সরকার দ্বারা। তাহলে নির্বাচিত হওয়ার কি প্রয়োজন আছে? আপনি যদি এই অ্যাড-হক প্রথা চালু রাখেন তাহলে শিক্ষক নিয়োগ নিয়ে দলবাজি চলবেই। আপনি নিজেই স্বীকার করেছেন মোটা অঙ্কের টাকার বিনিময়ে শিক্ষক নিয়োগ করা হয়েছে। আপনি দ্বিতীয়বার শিক্ষামন্ত্রী হয়ে আসার পরেও এখানে কোন নির্বাচনের ব্যবস্থা করতে পারলেন না। আজকে শিক্ষকদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকার কোনও হিসাব নেই।

[6-00 – 6-10 p.m.]

নানা ধরনের যে দুর্নীতি খবর আছে, সেই দুর্নীতিকে বজায় রাখার জন্য আপনি অ্যাড-হক প্রথা চালু করলেন। বছরে, বছরে একবার করে আইন সংশোধন করলেন। সংশোধন করেছেন, করে কাজে লাগিয়েছেন। আজকে আপনার উদ্দেশ্য যদি মহৎ হয়, আমাদের কাছে ব্যাখ্যা করবেন। তা নাহলে কাজের কাজ কিছুই হবে না আপনাদের পার্টির উদ্দেশ্য সফল হবে। অ্যাড-হক প্রথা চালু করলেন, তাহলে মুখে গণতন্ত্রের কথা বলেন কেন? সংসদীয় গণতন্ত্রের ধ্বজা ধারণ করে আছেন, আপনাদের কাজে তো গণতন্ত্র প্রমাণিত হয় না। আমিও শিক্ষকদের সংগঠনে আছি আমারও সে অভিজ্ঞতা আছে। এই যে প্রশ্নগুলো উঠল এগুলো ক্লিয়ার করবেন। সমস্ত জেলাতে যে শিক্ষকদের রেজিস্টার্ড অর্গানাইজেশন আছে তাদের প্রতিনিধিত্ব কেন রাখেননি। বিরোধীদের প্রতিনিধিত্ব রাখেননি কেন? কাউন্সিলে কেন কংগ্রেসের প্রতিনিধিত্ব রাখা হয়নি। আপনারা গণতন্ত্র মানেন, একথা আমরা কি করে বিশ্বাস করব? আমরা এই সংশোধনের বিরুদ্ধে নই। এটা যত দ্রুত ইমপ্লিমেন্টেশন হয় তার জন্য আমরা আগ্রহী। বারবার এই দাবি আমরা রেখেছি। আমরা দাবি রাখছি এটাকে দ্রুত কার্যকর করার দরকার আছে। শিক্ষকরা

ভোটার হবেন কি হবেন না, কারা হবে, ষাটোর্ধ্ব যারা তারা নির্বাচনে অংশ গ্রহণ করবে কি করবে না, এই নিয়ে সমস্যা দেখা দিয়েছে। আমরা শুনছি ডিসেম্বরের মধ্যে নির্বাচন হবে। আপনি রোপার কথা বলেছেন কিন্তু আপনি ৯০ এর আগে নির্বাচন করেন নি কেন? এই প্রশ্নের উত্তরগুলো যদি দিতে পারেন, তাহলে বুঝব আপনাদের উদ্দেশ্য মহৎ।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বর্তমানে যে সংশোধনী বিল আনা হয়েছে, তার প্রয়োজন আছে কিন্তু এই যে সেস আদায়ের কথা বলা হয়েছে, কতটা আদায় হবে, শিক্ষার জন্য কতটা ব্যয় হবে তা লেখা নেই। আজকে বাজেট এর মধ্যে নতুন স্কুলের কথা আছে কিন্তু যে স্কুলগুলো চলছে সেই স্কুলে শিক্ষক নেই, শিক্ষক বিহীন অবস্থায় স্কুলগুলো চলছে। আমার এলাকা ফলতা বিধানসভা এলাকায় নওদা প্রাথমিক বিদ্যালয়—এ রকম অনেক প্রাথমিক বিদ্যালয় আছে যেখানে স্কুল আছে, ছাত্রছাত্রী আছে কিন্তু কোনও শিক্ষক নেই। ৩০ হাজার যে প্রাথমিক শিক্ষক কোর্টের রায় নিয়ে তারা যে শিক্ষকতা করছে, অনেকাংশে তারাই এই স্কুলগুলোকে তারা বাঁচিয়ে রেখেছে। একটা কথা আপনার অবগতির জন্য জানাই, আপনি আপনার বাজেটে যেটা বলেছিলেন যে ১৯৩০ সালে প্রাইমারী এডুকেশন অ্যাক্ট হয় এবং ৭৩ সালে আমাদের কংগ্রেস থাকাকালীন এই অ্যাক্ট বিধানসভায় নতুন করে পাস হয়। ১৯৮০তে তার পর বামফ্রন্ট সরকার বারবার সংশোধনী এনেছেন। এই অ্যাড-হক কমিটির মধ্যে দিয়ে আপনারা গণতন্ত্রকে হত্যা করেছেন। কেন নির্বাচিত পরিষদ করলেন না। একটা ঘটনার কথা আপনাদের বলি। আপনাদের মনে আছে ৯৬ সালে যখন সুপ্রীম কোর্টের আদেশে মেদিনীপুর, আরও ৬টি জেলায় যে শিক্ষক নিয়োগ হয়েছিল তাতে দেখা গেল যে দুর্নীতি এবং কেলেঙ্কারীর জন্য তা বাতিল করতে হল। শোনা যায় ৭০ থেকে ৮০ হাজার টাকা নেওয়া হয়েছে। কারা নিয়েছে? এই কমিটির বিরুদ্ধে ফৌজদারী মামলা হল। শোনা যায় এই টাকা অনেক দুর পর্যন্ত গেছে। শিক্ষা মন্ত্রী পেয়েছেন কিনা জানি না। যাই হোক শিক্ষা ব্যবস্থায় চরম দুর্নীতি চলছে। আপনি একটু অনুধাবন করুন যে আজকে যদি এই অ্যাড-হক কমিটি না থাকত নির্বাচিত কমিটি থাকত তাহলে এইরকম পরিস্থিতি হত না। প্রাইমারি স্কুলগুলোতে যে সাজ-সরঞ্জাম দেওয়া হচ্ছে সেগুলোর অবস্থা আপনারা বিচার করুন। যেখানে টিনের আলমারি যাচ্ছে সেখানে ছয় হাজার টাকা থেকে সাড়ে ছয় হাজার টাকা পর্যন্ত বিল করা হচ্ছে। আম কাঠ দিয়ে বেঞ্চ তৈরি করে বলা হচ্ছে শাল কাঠ দিয়ে বেঞ্চ করা হয়েছে। শিক্ষক ও শিক্ষাকর্মী নিয়োগ নিয়ে নানা অব্যবস্থা চলছে। শিক্ষকরা চরম দুরবস্থার মধ্যে রয়েছেন। আজকে আপনার অবগতির জন্য বলতে চাই যে, প্রাথমিক ছাত্রীদের জামা-কাপড় দেওয়ার কথা ছিল এবং এরজন্য ২৫ টাকা দিলেই হত, কিন্তু আপনারা সেটা ২৫ টাকার জায়গায় ৫০ টাকা করেছেন। আমার অভিজ্ঞতা থেকে বলছি যে, কোন প্রাথমিক স্কুলের ছাত্রী, তফশিলী

জাতি বা তফশিলী উপজাতির ছাত্রীরা আজও পর্যন্ত এই জামা-কাপড় পেয়েছে কিনা জানিনা। আমার ফলতা বিধানসভা কেন্দ্রে এখনও পর্যন্ত কোনও তফশিলী জাতি বা তফশিলী উপজাতির ছাত্রীরা এই জামা-কাপড় পায়নি। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি, বিষ্ণুপুর (পশ্চিম) এর ২,৩, ও ৪ নম্বর এলাকায় এবং জ্যোতিবাবুর এলাকায় এই ২ বছরের মধ্যে তফশিলী জাতি বা তফশিলী উপজাতির কেউই এই জামা-কাপড় পায়নি। আজকে কোন স্কুলে ইন্সপেক্টররা ভিজিট করেন না। স্কুলগুলোর কি অবস্থা চলছে সেটা কেউ দেখেন না। আমরা ছোটবেলায় যখন স্কুলে পড়তাম তখন দেখতাম ইন্সপেক্টররা স্কুলে আসতেন এবং শিক্ষকরা ভাল করে পড়াশোনা করাতেন। আজকে স্কুলে কোনও ইন্সপেকশন হয় না। ইচ্ছামত স্কুলগুলো চলছে। আপনারা যশপাল কমিটির কথা বলেছেন, তাতে আছে ৪০ জন ছাত্র-ছাত্রী পিছু একজন করে শিক্ষক নিয়োগ করতে হবে। কিন্তু আপনারা তা করেননি। এই ব্যয়বরাদ্দের টাকাগুলো কারা খাচ্ছেন সেটা আপনারা অনুধাবন করুন। আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে সংশোধনী এনেছি সেটা কতকগুলো অবস্থার মধ্যে থেকে এই সংশোধনী আনতে আমরা বাধ্য হয়েছি। যেহেতু শিলিগুড়ি আলাদা মহকুমা ভিত্তিক প্রাথমিক শিক্ষা পরিষদ গঠিত হয়েছে সেজন্য আমাদের এই সংশোধনী আনতে হয়েছে। আমাদের নগরউন্নয়ন দপ্তরের পক্ষ থেকে পুরসভার আইন পরিবর্তন করা হয়েছে। সে জন্য আমাদের এই সংশোধনী তার সঙ্গে সামঞ্জস্য রেখে এটা করতে হচ্ছে। একটা গুরুত্বপূর্ণ বিষয় সম্বন্ধে মাননীয় সুধীরবাবু ও মাননীয় অজিতবাবু মহাশয় বললেন না, সেটা হচ্ছে আমাদের ৯৮ ধারার যে পরিবর্তন আমরা এনেছি—১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইন, যে আইনকে কোর্টে চ্যালেঞ্জ হয় এবং সুপ্রিম কোর্টে যেটা কে আপীল করা হয় তার উপর ভিত্তি করেই আমাদের ৯৮ ধারার সংশোধনী আনতে হয়েছে। যেখানে প্রাথমিক বিদ্যালয় প্রয়োজন, সরকার তার নিজ দায়িত্বে সেখানেই প্রাথমিক বিদ্যালয় স্থাপন করবে। এর সাথে সামঞ্জস্য রেখে আমাদের ৯৮ ধারা এখানে তুলে দিতে হচ্ছে যাতে স্থাপিত বিদ্যালয়কে স্বীকৃতি দেওয়ার যে সুযোগ ছিল ১৯৬৩ সালের আইনে এবং ১৯৬৯ সালের আইনে সেই সুযোগটা বন্ধ করা যায় এবং সরকার তার দায়িত্ব পরিপূর্ণ ভাবে পালন করতে পারে। তার জন্য বর্তমান আইনের ৯৮ ধারাকে আমাদের তুলে দেওয়ার জন্য এই সংশোধনী আনতে হয়েছে। মাননীয় অজিতবাবু নির্বাচনের কথা বললেন। এটা ঠিকই যে আমাদের পক্ষে এটা গৌরবের নয়, এটা অগৌরবের যে, আমরা এতদিনের মধ্যেও নির্বাচন করতে পারিনি। অ্যাড-হক ভিত্তিতে নিয়োগ করতে হচ্ছে। আপনারা জানেন, অন্ততপক্ষে মাননীয় অজিতবাবু জানেন যে, কোনও দলের কোনও লোককে, এম. এল. এ. ছাড়া অন্য কোনও রাজনৈতিক পরিচয়ের ভিত্তিতে আমরা কোনও জেলার প্রাথমিক বিদ্যালয় সংসদে কাউকে

মনোনীত করি না।

[6-10 – 6-22 p.m.]

আমরা শিক্ষক সংগঠনের প্রতিনিধিদেরই রাখি। অজিত বাবু এটাও জানেন যে, পশ্চিমবাংলায় সব শিক্ষক সংগঠনের অস্তিত্ব সব জেলায় নেই। আপনি যে সংগঠনের আছেন, তার অস্তিত্ব আছে, আপনি আছেন, এবারেও রাখব। এই বিষয়ে আদেশ আমরা জারি করেছি। যে ধরণের শিক্ষক সংগঠনের অস্তিত্ব আছে, কার্যকর ভূমিকা আছে, তাদেরই রাখি, অন্যদের রাখি না। আপনি বলেছেন সভাপতি নির্বাচন সম্বন্ধে। অজিত বাবু জানেন, ভারতবর্ষের বিশ্ববিদ্যালয়গুলোতে যে সিনেট, সিণ্ডিকেট, সেখানে সেই ভাবে নির্বাচন হয় না। কিন্তু পশ্চিমবাংলায় এটা নির্বাচিত সংস্থা। কিন্তু ভাইস চ্যান্সেলরকে রাজ্যপাল নির্বাচন করেন, কিন্তু সরকারের সুপারিশ অনুযায়ী। এটা নির্বাচনের মধ্যে দিয়ে এই ভাবে হয় না। আমরা চাই সংখ্যাগরিষ্ঠ অংশের শিক্ষকদের প্রতিনিধিরা থাকুক, শিক্ষাব্রতী ব্যক্তিত্ব যাঁরা আছে, শিক্ষার সঙ্গে সংশ্লিষ্ট যারা আছেন, তারা থাকুন এবং তাঁদের উপর দায়িত্ব দিয়ে সরকার নিরাপদ মনে করতে পারবেন যে শিক্ষা ব্যবস্থা সুষ্ঠু ভাবে পরিচালিত হবে, সেই আশা সরকার করতে পারে। উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ, মাধ্যমিক শিক্ষা সংসদ, প্রাথমিক শিক্ষা পর্ষদ আছে। জেলা স্তরে প্রাথমিক শিক্ষা সংসদে সভাপতি নির্বাচিত হবে, সেই ব্যবস্থা আমরা রেখেছি।

এখানে সুধীর বাবু বললেন, শোনা যায়, কি হয়—তার উপর ভিত্তি করে কিছু আলোচনা করা যায় না। সুপ্রিম কোর্ট যে দুটো জেলা সম্পর্কে পুনর্বার বিবেচনা করতে বলেছেন—মালদা এবং মেদিনীপুর—সেই সুপ্রীম কোর্টের নির্দেশ অনুসারে আবার পর্যালোচনা করি এবং পর্যালোচনা করে দেখা গেছে, প্রথমে যে প্যানেল করেছিলাম, সেই প্যানেল যথার্থ ভাবে, নির্ভুল ভাবে তৈরি হয়েছে, দু একটা ক্ষেত্রে ব্যতিক্রম ছাড়া মালদা, মেদিনীপুর এই দুটি জেলায় শিক্ষক নির্বাচনের প্যানেল যথাযথ ভাবে হয়েছে। পরবর্তী সময়ে এটা প্রমাণও হয়। প্রাথমিক বিদ্যালয় সংসদের যে দায়িত্ব আছে, সেই দায়িত্ব যাতে নির্বাচিত প্রতিনিধিরা পালন করতে পারেন, সেই সুযোগ যত তাড়াতাড়ি আনতে পারি তার চেষ্টা করছি। অজিত বাবু, সুধীর বাবু, আপনাদের কাছে এই প্রতিশ্রুতি দিতে পারি, শিক্ষক নিয়োগের এই মোকদ্দমা হাইকোর্টে আছে, গত পরশুদিনও ৪৪ টি রিট পিটিশান একসঙ্গে জমা পড়েছে—এই মোকদ্দমার যন্ত্রণা যে মুহূর্তে চলে যাবে, সেই মুহূর্তেই নির্বাচনের দিন ঘোষণা করব। যতক্ষণ হাইকোর্টে মোকদ্দমা রয়েছে, ততক্ষণ করতে পারছি না। আপনাদের জবাব দেওয়ার জন্য হয়ত নির্বাচনের দিন ঘোষণা করতে পারি, কিন্তু সেক্ষেত্রে কোর্টের নিষেধাজ্ঞা জারি হওয়ার সম্ভাবনা আছে।

আমরাও চাই নির্বাচিত সংস্থার হাতে এই প্রাথমিক বিদ্যালয় পরিচালিত করার

দায়িত্ব যাতে অর্পণ করা যায়। সেইজন্য আমরা কায়মনবাক্যে চেষ্টা করছি, যাতে আদালতের প্রক্রিয়ার থেকে বিষয়টি বাইরে আনা যায় এবং সেইসময় নির্বাচনের সুষ্ঠু ব্যবস্থা করা যায়। যে সমস্ত শিক্ষকরা নির্বাচিত হবেন, তাঁরা কোন দলের সেটা দেখার নয়—যাঁরা প্রতিনিধি হবেন, তারা তাদের দায়িত্ব পালন করবেন সুষ্ঠু ভাবে, এটা একান্ত ভাবে চাই।

কিছু কথা সুধীর বাবু বললেন, যার সাথে এই আলোচনার সম্পর্ক নেই, তিনি বাজেট নিয়ে আলোচনা করেছেন। কিন্তু আমি তো আজকে কতগুলো সুনির্দিষ্ট সংশোধনী এনেছি। সেই উদ্দেশ্য সম্পর্কে আমরা সন্তুষ্ট। অপ্রাসঙ্গিক কথা বললে হয় না। আপনারা স্বীকার করেছেন প্রাসঙ্গিকতা আছে এবং কতগুলো অনস্বীকার্য কারণে সংশোধনী এনেছি। আমি সরকার পক্ষ থেকে এই মানসিকতার জন্য দুজনকেই ধন্যবাদ, অভিনন্দন জানাই। আমি আপনাদের কাছে আবেদন করব, এই সংশোধনী সহ কতগুলো মুদ্রণজনিত কারণে অসুবিধা হয়েছে, আমাদের সেই সংশোধনী যখন আসবে, তখন বলবেন। বাকি যে সংশোধনী এনেছি এই বিধানসভায়, আশা করি তা সর্বসম্মতিক্রমে গৃহীত হবে।

শুধু অজিত বাবু, সুধীর বাবু নয়, সকলকেই এই প্রতিশ্রুতি দিতে পারি, যখনই আমাদের সুযোগ হবে, এক মুহূর্ত বিলম্ব করব না যাতে নির্বাচিত সংস্থার হাতে এই প্রাথমিক বিদ্যালয়কে পরিচালিত করার দায়িত্ব অর্পণ করতে পারি। সেই চেষ্টা করব। কিন্তু একটাই আশঙ্কা, যতদিন আদালতে মোকদ্দমা থাকবে, ততদিন আমাদের পক্ষ থেকে উদ্যোগ নেওয়া সত্ত্বেও সেটা কার্যকর হবে না।

প্রাথমিক শিক্ষার সঙ্গে যারা যুক্ত, প্রাথমিক শিক্ষা আন্দোলনের সঙ্গে যারা যুক্ত তাদের কাছে আমি এটা পরিষ্কার করে বলতে চাই যে, এই মামলা-মোকদ্দমা চলতে থাকার জন্য, শিক্ষার ব্যাপারে নির্দিষ্ট কোনও জায়গায় না আসতে পারলে নির্বাচন করা ঠিক হবে না। সেই জন্য আমি নির্বাচনের উদ্যোগ গ্রহণ করতে পারছি না। আমি পরিশেষে আপনাদের কাছে আবেদন করব শিক্ষার মানকে উন্নত করার জন্য যে ব্যবস্থা আমরা নিয়েছি, যে উদ্যোগ আমরা নিয়েছি সরকারের পক্ষ থেকে তা কখনও সফল করা যেতে পারে না যদি না বাংলার শিক্ষা পিপাসু, শিক্ষাব্রতী মানুষের সহযোগিতা পাওয়া যায়। পশ্চিমবাংলায় অনেক শিক্ষা সংগঠন আছে এবং তাদের মধ্যে আদর্শগত প্রভেদও থাকতে পারে কিন্তু এটুকু বলতে পারি,—আমি এই নিয়ে চারবার এই বিভাগের মন্ত্রী রয়েছি—যখনই বিভিন্ন প্রাথমিক শিক্ষা সংগঠনের কাছে সাহায্য চেয়েছি, পরামর্শ চেয়েছি তা পেয়েছি, বাইরে যতই বিতর্ক থাকুক না কেন। কখনও সভা ডাকলে দু-একটা ব্যতিক্রম ছাড়া ঐক্যমত্তের ভিত্তিতে সিদ্ধান্ত নিতে পেরেছি। এটা পশ্চিমবাংলার শিক্ষা আন্দোলন, শিক্ষক সংগঠনের আন্দোলনের ঐতিহ্য। এই জিনিস ভারতবর্ষের দ্বিতীয় কোন রাজ্যে দেখা যাবে না এবং আজকে এই সুযোগে আমি পশ্চিমবাংলার বিভিন্ন শিক্ষা সংস্থা

ও শিক্ষক সংগঠনের সে প্রাথমিক থেকে বিশ্ব-বিদ্যালয় পর্যন্ত সকলের কাছ থেকে পেয়েছি তার জন্য আমি কৃতজ্ঞ।

শিক্ষক নিয়োগের যে পদ্ধতি আছে, ১৯৭৩ সালের পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা আইন এবং তার অধীনে যে বিধি রচিত হয়েছে সেটা নিয়ে চ্যালেঞ্জ হয়েছিল। হাইকোর্ট ইত্যাদিও হয়েছিল। শিক্ষক নিয়োগের ক্ষেত্রে, আমরা সমস্ত শূন্য পদেই শিক্ষক নিয়োগ করব। এ ব্যাপারে আমি কয়েকদিন আগে জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদের চেয়ারম্যানদের ডেকেছিলাম। আমি বলেছিলাম, একমাত্র নিয়ম অনুযায়ী আপনারা শিক্ষকদের প্যানেল তৈরি করবেন। সমস্ত পদগুলো পূরণ করা হবে। ২২৫০ পদই পূরণ করা হবে। এছাড়া এক হাজার যে নতুন প্রাথমিক বিদ্যালয় হবে সেখানে তিন হাজার আরো নতুন পদে প্রাথমিক শিক্ষক নিযুক্ত হবে। আমাদের রাজ্যে এমন অনেক প্রাথমিক বিদ্যালয় আছে যেখানে একজন মাত্র শিক্ষক নিযুক্ত আছেন। কোনও কারণে যদি তিনি না আসেন তাহলে পড়ুয়াদের পড়াশোনার ক্ষতি হয়। এবং এব্যাপারে অন্য রাজ্যের তুলনায় আমরা ভালো আছি, এই আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই। এই সব স্কুলে যাতে অন্ততপক্ষে দু'জন করে শিক্ষক দেওয়া যেতে পারে সেটা আমরা সর্বশক্তি দিয়ে চেষ্টা করব। এই কথা বলে পুনর্বার এই সংশোধনী বিধেয়ককে সকলের কাছে গ্রহণের আবেদন করে এবং সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kanti Biswas that the West Bengal Primary Education (Amendm nt) Bill, 1997, be taken into consideration—was then put and agreed to.

**Clause 1**

**Mr. Deputy Speaker :** There is no amendment to Clause 1.

The question that Clause 1 do stand part of the Bill—was then put and agreed to.

**Clause 2**

**Mr. Deputy Speaker :** There is one amendment to Clause 2 by Shri Rabindra Nath Mondal.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in Clause 2, sub-clause (1) shall be omitted.

**Shri Kanti Biswas :** Sir, I accept the amenement of Shri Rabindra Nath Mondal.

The motion of Shri Rabindra Nath Mondal that in Clause 2, sub-clause (1), shall be omitted—was then put and agreed to.

The question that Clause 2, as amended, do stand part of the Bill—was then put and agreed to.

**Clauses 3 and 4**

The question that the Clauses 3 and 4 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 5**

**Mr. Deputy Speaker :** There is one amendment to Clause 5. The amendment is in order and Mr. Mandal may now move his amendment.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in Clause 5, in sub-clause (2), for item (a), the following items be substituted :-

(a) in Clause (e), for the words "Commissioner of Municipalities", the words "Councillors of the Municipal areas" shall be substituted; (aa) in clause (h), the proviso shall be omitted;

**Shri Kanti Biswas :** Sir, I accept the amendment.

The motion of Shri Rabindra Nath Mondal that in clause 5, in sub-clause (2), for item (a), the following items be substituted :-

(a) in clause (e), for the words "Commissioner of Municipalities", the words "Councillors of the Municipal areas" shall be substituted; (aa) in clause (h), the proviso shall be omitted; was then put and agreed to.

The question that the clause 5, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 6 to 13 and Preamble**

The question that the Clauses 6 to 13 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Kanti Biswas :** Sir, I beg to move that the West Bengal Primary Education (Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed.

The motion of Shri Kanti Biswas that the West Bengal Primary Education (Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6.22 p.m. till 11.00 a.m. on Friday, the 27th June, 1997 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 27th June, 1997 at 10-00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 2 Ministers of State and 86 Members.

**Starred Questions**
**(to which oral Answers were given)**

[11-00 — 11-10 a.m.]

**লালদীঘি কমার্শিয়াল কমপ্লেক্স প্রকল্প**

*৬৯১।(অনুমোদিত প্রশ্ন নং *১০৯৬) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রস্তাবিত "লালদীঘি কমার্শিয়াল কমপ্লেক্স" প্রকল্পটি বর্তমানে কি পর্যায়ে আছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ**

প্রস্তাবিত 'লালদীঘি কর্মাশিয়াল কমপ্লেক্স' বর্তমানে আলোচনার পর্যায়ে আছে কোনও সিদ্ধান্ত এখনও হয়নি।

(প্রচন্ড গোলমাল হৈ চৈ)

(কংগ্রেস দলের একাধিক মাননীয় সদস্য তাদের আসন ছেড়ে ওয়েলে নেমে স্লোগান দিতে থাকেন।)

(চিৎকার চেঁচামেচি এবং বাধা-দান)

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, লালদীঘিতে কমার্শিয়াল কমপ্লেক্স করার ব্যাপারে ইতিপুর্বে আপনি একটা আলোচনা শুরু করেছিলেন, সেই আলোচনা বর্তমানে কোন স্তরে আছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমরা লালদীঘিতে একটা পার্কিং প্লাজা করার চেষ্টা

করেছিলাম। আরও প্রস্তাব ছিল, সেটা সহ প্রস্তাব ছিল ওখানে কমার্শিয়াল কমপ্লেক্স করার। আমরা এ বিষয়ে বিভিন্ন ব্যবসায়ী সংস্থার সঙ্গে কথাবার্তা বলেছি। বিভিন্ন সময় বিভিন্ন ধরনের প্রস্তাব আমাদের কাছে করা হয়েছে। (গোলমাল) দু-একটি সংস্থা আমাদের সঙ্গে যোগাযোগ করেছে এবং নকসা দিয়েছে। এটা এখন আলোচনাস্তরে আছে। ওখানে পার্কিং প্লাজা এবং ব্যবসা কেন্দ্র গড়ে তোলা যায় কিনা তার জন্য ভাবনাচিন্তা চলছে।

(গোলমাল)

**শ্রী তপন হোড় ঃ** লালদীঘি কমপ্লেক্স তৈরি করতে আনুমানিক ব্যয় কত হতে পারে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এটার সম্পর্কে আমি আগেই বলেছি বিভিন্ন রকম প্রস্তাব আসছে। একটা প্রস্তাব আছে রাইটার্স বিল্ডিং-এর উল্টোদিকে সেখানে শুধুমাত্র পার্কিং-প্লাজা করার বিষয়। এখন পার্কিং-প্লাজা করতে গেলে সেটা মাটির নিচে হবে আর দুই তলায় কমার্শিয়াল কমপ্লেক্স হবে এইরকম একটা প্রস্তাব আছে। (গোলমাল) আর একটা প্রস্তাব আছে শুধু পার্কিং-প্লাজা নয়, জি পি ও-র উল্টোদিকে যে জায়গা আছে সেখানে কমার্শিয়াল কমপ্লেক্স করার পরিকল্পনা আছে। তার নকসা দেওয়া হয়েছে। এক একটা সংস্থা এক এক রকম বলছেন। সুতরাং এই ধরনের পার্কিং-প্লাজা এবং ব্যবসা কেন্দ্র গড়ে তুলতে প্র্যাকটিকালি কত ব্যয় হবে এই মুহূর্তে বলা সম্ভবপর নয়।

(গোলমাল)

**শ্রী তপন হোড় ঃ** কলকাতার বুকে এই ধরনের আর কোনও কমার্শিয়াল কমপ্লেক্স করার পরিকল্পনা আছে কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** ঐ ধর্মতলায় যেখানে বিধান মার্কেট আছে সেই বিধান মার্কেট ডেভেলপ করার জন্য আমরা প্রতিরক্ষা দপ্তরের সঙ্গে যোগাযোগ করছি। প্রতিরক্ষা দপ্তর যদি অনুমোদন দেয় তাহলে বাজারটা তৈরি করব এবং তার সাথে সাথে পার্কিং-প্লেস তৈরি করার চেষ্টা করব। আর মেট্রো রেলের যে আন্ডারগ্রাউন্ড জায়গাটা অব্যবহৃত অবস্থায় পড়ে আছে সেই জায়গাটা যদি আমাদের দেয় তাহলে ধর্মতলার বুকে চৌরঙ্গির কাছে পার্কিং-প্লাজা আর কমার্শিয়াল কমপ্লেক্স তৈরি করার চেষ্টা করব।

(প্রচন্ড গোলমাল)

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** বিধান রায় মার্কেটটা মাল্টি-স্টোরেড কমপ্লেক্স করার পরিকল্পনা আছে কি না?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** প্রতিরক্ষা দপ্তরের অনুমোদন পেলে আমরা এখানে মাল্টি-স্টোরেড কমপ্লেক্স তৈরি করার কথা চিন্তা করব।

(তুমুল হট্টগোল)

(গোলমাল)

(একাধিক কংগ্রেস সদস্য ওয়েলে নেমে এসে শ্লোগান দিতে থাকেন।)

[11-10 — 11-20 a.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, জেলাতে কমার্শিয়াল কমপ্লেক্স করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

(তুমুল হট্টগোল)

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আপাতত আমরা অন্য কোনও জেলা সম্পর্কে ভাবনা চিন্তা করি নি। তবে উত্তরবঙ্গের শিলিগুড়ি শহরে যেভাবে পার্কিং প্রবলেম দেখা দিচ্ছে তাতে সেখান থেকে একটা প্রস্তাব এসেছে যে শিলিগুড়িতে এই ধরনের আন্ডারগ্রাউন্ড পার্কিং প্লাজা তৈরি করা যায় কিনা। আমরা খতিয়ে দেখছি যে শিলিগুড়িতে এই ধরনের আন্ডারগ্রাউন্ড পার্কিং প্লাজা করা যাবে কি যাবেনা। এটা আমরা খতিয়ে দেখার চেষ্টা করছি।

(তুমুল হট্টগোল)

**শ্রী নির্মল দাস ঃ** কংগ্রেসের সময় আমরা জানি যে পশ্চিমবঙ্গের বিভিন্ন দপ্তর দুর্নীতির পঙ্কে নিমজ্জিত ছিল। তারা সমস্ত কর্মপদ্ধতি হারিয়ে ফেলেছিল। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এখানে বিভিন্ন ধরনের উন্নয়নের কাজ হচ্ছে। কলকাতা মহানগরীর মতন আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন শহরে মেগাসিটি প্রকল্পের মাধ্যমে উন্নয়নের কাজ হচ্ছে। তারই অঙ্গ হিসাবে জেলা শহরগুলিতে এই ধরনের কর্মাশিয়াল কমপ্লেক্স করে সাধারণ মানুষকে পরিষেবা দেবার কোনও উদ্যোগ রাজ্য সরকার গ্রহণ করেছেন কি?

(তুমুল হট্টগোল)

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমি আগেই বলেছি যে, জেলাগুলিতে যেখানে যেখানে ব্যবসা কেন্দ্র গড়ার সম্ভাবনা আছে সেখানে নিশ্চয় জেলার পরিস্থিতি খতিয়ে দেখার চেষ্টা করা হচ্ছে। সেই সঙ্গে আমি আরও বলেছি যে উত্তরবঙ্গের শিলিগুড়িতে যে ব্যবসায়িক

কেন্দ্র গড়ে উঠছে সেখানে আমরা মাল্টিস্টোরিড কমার্শিয়াল কমপ্লেক্স তৈরি করার প্রস্তাব পেয়েছি। এই রকমই যে জেলাগুলিতে এই ধরনের ব্যবসা কেন্দ্র গড়ে ওঠার সম্ভাবনা দেখা দিচ্ছে সেখানে আমরা এই ধরনের প্রস্তাব পেলে সেটা খতিয়ে দেখব। ইদানিংকালে আপনারা জানেন যে বি টি ও স্কীমে আমরা বিভিন্ন ব্যবসায়িক সংস্থাকে উৎসাহ দেবার চেষ্টা করছি। যদি কোনও ব্যবসায়িক সংস্থা বি টি ও স্কীমে নিজেরা খরচ করে কোনও জেলা শহরে এই ধরনের মাল্টিস্টোরিড কমপ্লেক্সের কথা চিন্তা করেন এবং পার্কিং প্লাজা তৈরি করেন তাহলে আমরা তাদের উৎসাহিত করার চেষ্টা করছি। তেমনিভাবে বর্ধমানের আসানসোল, দুর্গাপুর এই সমস্ত জায়গাগুলিতে যদি কোনও ব্যবসায়িক সংস্থা এগিয়ে এসে এই ধরনের পার্কিং প্লাজা তৈরি করার কথা বলেন এবং তার সঙ্গে মার্কেট কমপ্লেক্স তৈরির কথা বলেন আমরা তাদের উৎসাহ দেব।

(এই সময় কংগ্রেসের মাননীয় বিধায়করা প্রতিবেদকদের টেবিলের সামনে নানা রকম ভাবে উচ্চগ্রামে শব্দ এবং স্লোগান দিতে থাকেন। একাধিক সদস্যরা ওয়েলের চারিদিকে ঘুরতে থাকেন এবং মাননীয় সদস্য শ্রী পঙ্কজ ব্যানার্জি প্রতিবেদকদের চেয়ারে দাঁড়িয়ে কিছু বলতে থাকেন।)

**শ্রী বাদল জমাদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, ভাঙ্গুরের বাগজোলা খালে শোনপুরে ব্রিজ নির্মাণের কাজ কোন পর্যায়ে আছে এবং কবে নাগাদ শেষ হবে?

(গোলমাল চলতে থাকে)

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** টেন্ডার করা হয়েছে, ওয়ার্ক অর্ডার দিয়ে দেওয়া হয়েছে।

### কেন্দ্রীয় সরকারের সহায়তায় রাস্তা নির্মাণ

*৬৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৬) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ষষ্ঠ পরিকল্পনায় কেন্দ্রীয় সরকারের সহায়তায় জয়পুর-বোকারো রাস্তা এবং 'ফারাক্কা থেকে হলদিয়া'' সংযোগকারী রাস্তার কাজ কতটা অগ্রসর হয়েছে (৩১শে ডিসেম্বর, ৯৬ পর্যন্ত) ; এবং

(খ) উক্ত প্রকল্প দুটিতে কেন্দ্রীয় সরকার প্রদত্ত ঋণের পরিমাণ কত?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ**

(ক) জয়পুর-বোকারো রাস্তার কোনও কাজই পূর্ত বা পূর্ত (সড়ক) বিভাগের অধীনে

করা হয়নি। তবে ফরাক্কা-হলদিয়া রাস্তায় তিনটি বড় সেতুর মধ্যে ২টির কাজ কেন্দ্রীয় সরকারের আংশিক আর্থিক সহায়তায় সম্পূর্ণ হয়েছে।

(খ) উক্ত দুটি সেতু নির্মাণের কাজে কেন্দ্রীয় সরকারের প্রদত্ত আর্থিক সহায়তার পরিমাণ ২৯৭.০০ লক্ষ টাকা।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এটা জাতীয় সড়ক কি না?

(গোলমাল)

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এই রাস্তাটি পূর্ত সড়ক দপ্তরের অধীন নয়, প্রকল্প সম্পর্কে বিশদ তথ্য দেওয়া যাবে না।

(গোলমাল)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, দুর্গাপুরের সঙ্গে ঐ রাস্তাটি লিঙ্ক কিনা, রাস্তার সমস্ত কাজ কবে নাগাদ শেষ হবে?

(গোলমাল)

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** সরাসরি লিঙ্ক নেই। না হলেও যেহেতু ভেদিয়াতে এবং পান্ডবেশ্বরে সেতু নির্মাণ করা হচ্ছে সেহেতু দুর্গাপুরের সঙ্গে এই রাস্তার যোগাযোগ সম্ভব।

প্রচন্ড গোলমাল চলতে থাকে।

(এই সময় এস ইউ সি আই-এর সদস্য সভাকক্ষ থেকে ওয়াক আউট [illegible]

[11-20 — 1-30 (including adjourment)]

(প্রতিবেদকদের টেবিলের মাইক সংযোগ বিচ্ছিন্ন করে দেওয়ায় এবং মাননীয় কংগ্রেস বিধায়কগণ প্রতিবেদকদের টেবিলে নানাভাবে উচ্চগ্রামে শব্দ সৃষ্টি করতে থাকায় এবং মুখে নানা স্লোগান দিতে থাকায় এই সময়েও কোনও প্রশ্ন-উত্তর শোনা যায়নি।)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** (কোনও কথা শোনা যায়নি)

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** (মন্ত্রী মহাশয়ের উত্তর শোনা যায়নি)

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** (মন্ত্রী মহাশয়ের উত্তর শোনা যায়নি)

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** (প্রশ্ন শোনা যায়নি)

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** (উত্তর শোনা যায়নি)

**শ্রী নির্মল দাস ঃ** (প্রশ্নাংশ শোনা যায়নি)

(তুমুল হট্টগোল ক্রমাগত)

(এই সময় কংগ্রেস দলের একাধিক মাননীয় সদস্য ওয়েলে নেমে আসেন এবং প্রতিবেদকদের চেয়ার নিয়ে তার উপরে দাঁড়িয়ে স্লোগান দিতে থাকেন)

**শ্রী নির্মল দাস ঃ** কোনও আন্তর্জাতিক আর্থিক প্রতিষ্ঠান সাহায্যের হাত সম্প্রসারণ করেছেন কিনা এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের ভূমিকা কি? সার্ক দেশভুক্ত ভুটান থেকে পশ্চিমবাংলার উপর দিয়ে বাংলাদেশ পর্যন্ত কোনও রাস্তা নির্মাণের ব্যাপারে রাজ্য সরকারের সাথে কোনও কথা কেন্দ্রীয় সরকারের হয়েছে কি না?

(এই সময় মাইক প্রতিবেদকদের টেবিল থেকে নামিয়ে নেওয়া হয়)

(তুমুল হট্টগোল)

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** সিকিমের সাথে কথাবার্তা হচ্ছে, সিকিম থেকে একটা বিকল্প রাস্তা দার্জিলিং পর্যন্ত আসবে।

(এই সময় কংগ্রেস দলের মাননীয় সদস্যগণ প্রতিবেদকদের টেবিলের উপর পেপার ওয়েট ঠুকতে থাকেন।)

(তুমুল গোলমাল)

এটার জন্য কেন্দ্রীয় সরকার ১০ কোটি টাকার অনুমোদন দেবেন বলে জানিয়েছেন। সার্ক ভুক্ত দেশের ব্যাপার নিয়ে রাস্তার যোগাযোগের ব্যাপারে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের সঙ্গে কোনও আলোচনা করেননি। শিলিগুড়ি পর্যন্ত যে রাস্তাটির যাওয়ার কথা সেই রাস্তা আসাম এবং আসাম ছাড়িয়ে উত্তরপূর্ব অঞ্চলের ৭টি রাজ্যের সঙ্গে যোগাযোগ করবার জন্য কেন্দ্রীয় সরকারকে প্রস্তাব দেব ভেবেছি। তার জন্য আসাম অরুণাচলপ্রদেশ এবং ত্রিপুরার সরকারের সঙ্গে আলোচনা হয়েছে।

(এই সময় একটি লাল কাপড় নিয়ে মাননীয় কংগ্রেস দলের সদস্যগণ মাননীয় স্পিকারের সামনে আড়াল করে ধরে থাকেন।)

এই রাস্তাটি যাতে ভারতবর্ষ ছাড়িয়ে বার্মা দিয়ে দক্ষিণপূর্ব এশিয়ার সঙ্গে যোগযোগ করা যায় সেই প্রস্তাবও কেন্দ্রীয় সরকারকে দেওয়া হবে।

(তুমুল গোলমাল)

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### হাসপাতালে ডাক্তারের শূন্যপদ

*৬৮৮।(অনুমোদিত প্রশ্ন নং *১৭৮) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের সদর/মহকুমা ও স্টেট জেনারেল হাসপাতালগুলিতে কতগুলি ডাক্তারের পদ শূন্য আছে ; এবং

(খ) উক্ত শূন্যপদগুলি পূরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাসপাতালগুলিতে ৪৪৬টি ডাক্তারের পদ শূন্য আছে।

(খ) পশ্চিমবঙ্গে লোকসেবা আয়োগের মাধ্যমে ডাক্তার নিয়োগের ব্যবস্থা করা হয়েছে।

### ম্যালেরিয়ায় আক্রান্ত মৃতের সংখ্যা

*৬৯০।(অনুমোদিত প্রশ্ন নং *১২৮২) **শ্রী অশোককুমার দেব ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ সালে ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়ে মোট কতজনের মৃত্যু হয়েছে (জেলাওয়ারি) ; এবং

(খ) সরকার ম্যালেরিয়া প্রতিরোধে কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নিম্নে প্রদত্ত বৎসরগুলিতে পশ্চিমবঙ্গে ম্যালেরিয়া রোগে মৃত্যুর সংখ্যা জেলাভিত্তিক দেওয়া হইল।

| ক্রমিক নং | জেলার নাম | বৎসর | মৃত্যুর সংখ্যা মন্তব্য |
|---|---|---|---|
| ১। | ২৪ পরগনা (উত্তর) | ১৯৯৪ | ০১ (এক) |
| | | ১৯৯৫ | ০১ (এক) |
| | | ১৯৯৬ | ০ |
| ২। | হুগলি | ১৯৯৪ | ০১ (এক) |
| | | ১৯৯৫ | ০১ (এক) |
| | | ১৯৯৬ | ০ |
| ৩। | হাওড়া | ১৯৯৪ | ০ |
| | | ১৯৯৫ | ০ |
| | | ১৯৯৬ | ০১ (এক) |
| ৪। | মেদিনীপুর | ১৯৯৪ | ০১ (এক) |
| | | ১৯৯৫ | ০ |
| | | ১৯৯৬ | ০২ (দুই) |
| ৫। | মুর্শিদাবাদ | ১৯৯৪ | ০১ (এক) |
| | | ১৯৯৫ | ০৩ (তিন) |
| | | ১৯৯৬ | ০ |
| ৬। | পুরুলিয়া | ১৯৯৪ | ০১ (এক) |
| | | ১৯৯৫ | ০ |
| | | ১৯৯৬ | ০১ (এক) |
| ৭। | মালদা | ১৯৯৪ | ০ |
| | | ১৯৯৫ | ০৪ (চার) |
| | | ১৯৯৬ | ০১ (এক) |
| ৮। | দক্ষিণ দিনাজপুর | ১৯৯৪ | ০ |
| | | ১৯৯৫ | ০২ (দুই) |
| | | ১৯৯৬ | ০ |
| | কুচবিহার | ১৯৯৪ | ০৪ (চার) |
| | | ১৯৯৫ | ০৬ (ছয়) |

| | | | |
|---|---|---|---|
| | | ১৯৯৬ | ০৬ (ছয়) |
| ১০। | জলপাইগুড়ি | ১৯৯৪ | ৩৪ |
| | | ১৯৯৫ | ১৮ |
| | | ১৯৯৬ | ২৪ |
| ১১। | কলকাতা | ১৯৯৪ | ০৯ |
| | | ১৯৯৫ | ৫২ |
| | | ১৯৯৬ | ১৯ |

**পশ্চিমবঙ্গ মোট ১৯৯৪- ৫২, ১৯৯৫ ৮৭, ১৯৯৬ ৫৪**

অবশিষ্ট জেলাগুলিতে ম্যালেরিয়া রোগে আক্রান্ত হয়ে মৃত্যু হয়নি।

দ্রুত রোগ নির্ণয় ও চিকিৎসা—যাহা প্রতিটি জেলায় ও শহরে প্রচলিত আছে।

(খ) রোগীর রক্ত সংগ্রহ, রক্ত পরীক্ষা, প্রাথমিক চিকিৎসা করার জন্য শহরাঞ্চলে, গ্রামাঞ্চলে ক্লিনিক, ঔযুধ বিতরণ কেন্দ্রের ব্যবস্থা আছে। গ্রামাঞ্চলে প্রতিটি স্বাস্থ্য কেন্দ্রে রক্ত পরীক্ষা ও চিকিৎসার ব্যবস্থা আছে। কলকাতার দশটি সরকারি হাসপাতাল যথা— (১) এন আর এস, (২) আর জি কর, (৩) মেডিক্যাল কলেজ, (৪) শম্ভুনাথ পন্ডিত, (৫) ন্যাশনাল মেডিক্যাল কলেজ, (৬) এসএস কে এম, (৭) বিদ্যাসাগর হাসপাতাল, (৮) সল্টলেক স্টেট হাসপাতাল (৯) হাওড়া জেলা হাসপাতাল এবং (১০) বাঙ্গুর হসপিটালে দিবারাত্র ডাক্তারের সুপারিশ ক্রমে ঔষধ বিতরণ ব্যবস্থা আছে। (বিনামূল্যে)

(গ) গ্রামাঞ্চলের ম্যালেরিয়া প্রবণ এলাকায় ভেক্টর অ্যানোফিলিশ মশা কি ধ্বংসের জন্য ও রোগ প্রতিরোধের জন্য ডি ডি টি ৫০ প্রতি বৎসর ঘরের মধ্যে ছড়ানোর ব্যবস্থা আছে।

(ঘ) শহরে অ্যানোফিলিশ মশার শূককীট দমনের জন্য এম এল ও অ্যাবেট প্রভৃতি শূককীট নাশক জমা হলে দেওয়া হয়। পূর্ণাঙ্গ মশকি দমনের জন্য ম্যালথিয়ন ২৫% ধোঁয়া মেশিনের মারফত দেওয়া হয়।

(ঙ) স্বাস্থ্য দপ্তর মারফত বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠন দ্বারা, জেলা পরিষদ ও গ্রাম পঞ্চায়েত প্রতিনিধি দ্বারা মিটিং ও প্রচারের সাহায্যে জনগণকে রোগটি সম্পর্কে, রোগের বাহক মশকি জন্মাবার স্থান সম্পর্কে, ব্যক্তিগত সুরক্ষা সম্পর্কে সচেতন করা হয়। তাছাড়া প্রতি বৎসর সংবাদপত্র, বেতার দূরদর্শন মারফত জনগণকে

রোগটি সম্পর্কে সচেতন করা হয়।

**বিশ্ব স্বাস্থ্যসংস্থা কর্তৃক হাসপাতাল উন্নয়নে মঞ্জুরীকৃত অর্থ**

*৬৯২।(অনুমোদিত প্রশ্ন নং *২৩৯৫) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে বিশ্ব স্বাস্থ্যসংস্থা রাজ্যের হাসপাতালগুলির উন্নয়নের কত টাকা মঞ্জুর করেছেন ; এবং

(খ) তন্মধ্যে কত টাকা খরচ হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিশ্বস্বাস্থ্য সংস্থা রাজ্যের সরকারি হাসপাতালগুলির উন্নয়নে কোনও অর্থ মঞ্জুর করেনি।

(খ) প্রশ্নই ওঠে না।

**হাসপাতালে কিড্‌নি প্রতিস্থাপন ব্যবস্থা**

*৬৯৪।(অনুমোদিত প্রশ্ন নং *২৭৯৬) **শ্রী আকবর আলি খন্দকর ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের সরকারি হাসপাতালে কিডনি স্থানান্তরিত করার কোনও ব্যবস্থা আছে কি না ; এবং

(খ) থাকলে, এ ব্যাপারে নির্দিষ্ট নিয়মাবলি কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ রাজ্যে কিডনি প্রতি স্থাপন করার জন্য আই পি জি এম ই অ্যান্ড আর এস এস কে এম হাসপাতালে ১৯৯৪ সাল থেকেই ব্যবস্থা রয়েছে।

(খ) প্রধান কটি নিয়ম হল ঃ—

(১) সুস্থ দেহী এবং অনুর্দ্ধ পঁয়ষট্টি (৬৫) বৎসর বয়সী, যার টিস্যুর সঙ্গে রোগীর টিস্যু অন্তত ৫০% খাপ খায় অনুরূপ পিতা, মাতা, ভাই, বোন বা অতি নিকট আত্মীয়ের স্বাস্থ্য পরীক্ষার পর তার কিডনি পরীক্ষার পর তার কিডনি রোগীর দেহে প্রতিস্থাপন করার ব্যবস্থা করা হয়ে থাকে।

স্বামী-স্ত্রীর ক্ষেত্রেও পরস্পর পরস্পরকে কিডনি দান করতে পারেন। তবে সর্ব প্রথম দাতাকে অথরাইজেশন কমিটির সম্মতি নিতে হবে এবং কিডনি দানের ব্যাপারে তাকে কোর্টে এফিডেভিট করতে হবে।

**বর্ধমান মেডিক্যাল কলেজ হাসপাতালে ডায়ালেসিস চালুকরণ**

*৬৯৬।(অনুমোদিত প্রশ্ন নং *১৮৪৪) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান মেডিক্যাল কলেজ হাসপাতালে সাপে কামড়ানো রোগীদের চিকিৎসার জন্য ডায়ালিসিস চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**সাবড়াকোন জুনিয়র টেকনিক্যাল স্কুলে ভোকেশনাল ট্রেনিং**

*৬৯৭।(অনুমোদিত প্রশ্ন নং *২০৮০) **শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** কারিগরি শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সাবড়াকোন জুনিয়র টেকনিক্যাল স্কুলে ভোকেশনাল ট্রেনিং কোর্সে কোন কোন বিষয়ে ট্রেনিং দেওয়া হয় ;

(খ) উক্ত স্কুলে ছাত্রছাত্রীর সংখ্যা কত ; এবং

**কারিগরি শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাবড়াকোন জুনিয়র টেকনিক্যাল স্কুলে নিম্নলিখিত বিষয়ে ভোকেশনাল কোর্সে ট্রেনিং দেওয়া হয়

ন্যাশনাল ট্রেড কোর্স ঃ ১। ইলেক্ট্রিসিয়ান, ২। টার্নার, ৩। ফিটার

হায়ার সেকেন্ডারি ভোকেশনাল কোর্স ঃ ১। মেকানিক্যাল মেইন্টেনান্স, ২। ইলেক্ট্রিক্যাল মেইন্টেনান্স

উক্ত স্কুলে ছাত্র-ছাত্রীর সংখ্যা হচ্ছে ঃ

ন্যাশনাল ট্রেড কোর্স ৮৮ জন

ভোকেশনাল কোর্স ৮০ জন

| মোট | ১৬৮ জন |
|---|---|

কমপিউটার ও ড্রাইভিং কোর্স চালু করার কোনও পরিকল্পনা সরকারের আপাতত নেই।

### ব্লক হাসপাতালে এক্স-রে মেশিন

*৬৯৮।(অনুমোদিত প্রশ্ন নং *২১৩৮) **শ্রী ঈদ মহম্মদ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কতগুলি ব্লক হাসপাতালে এক্স-রে মেশিন দেওয়া হয়েছে ; এবং

(খ) ঐ সব হাসপাতালে উক্ত মেশিন চালানোর জন্য টেকনিশিয়ান দেওয়া হয়েছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্লক হাসপাতালের বা ব্লক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে কোনও এক্স-রে মেশিন এখনও পর্যন্ত দেওয়ার ব্যবস্থা নেই।

(খ) অতএব টেকনিশিয়ান দেওয়ার কোনও প্রশ্ন নাই।

### গ্রাম-পঞ্চায়েত এলাকায় গ্রন্থাগার স্থাপন

*৬৯৯।(অনুমোদিত প্রশ্ন নং *২৫১৪) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** গ্রন্থাগার (শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে প্রতিটি গ্রাম-পঞ্চায়েত এলাকায় গ্রামীণ গ্রন্থাগার স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**গ্রন্থাগার (শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পরিকল্পনা আছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment

Motion from Shri Pankaj Banerjee on the subject of alleged suicide of a retired teacher Achyutananda Chakraborty on account of poverty and starvation.

The subject matter of the Motion is an individual case and relates to day-to-day administration of the Government and does not merit adjournment of the business of the House.

I, therefore, withhold any consent to the Motion.

The Member may, however, read the text of the Motion as amended.

(Noise)

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received five notices of Calling Attention on the following subjects, namely :-

| | | |
|---|---|---|
| 1. Alleged death of a person in police custody at Krishnanagar, Nadia on 26-6-97 | : | Shri Saugata Roy and Shri Ajoy De |
| ii) Acute power-cut in Midnapore district | : | Shri Sailaja Kumar Das |
| iii) Delay in completion of repairing works of Bally Vivekananda Setu causing inconvenience to the common people | : | Shri Jyoti Krishna Chattopadhyay, Smt. Kanika Ganguli and Shri Amar Chaudhuri |
| iv) Alleged fire at F.C.I. godown, Gopalpur area Asansol | : | Shri Tapas Banerjee |
| v) Alleged non-implementation of Siddheswari Irrigation Scheme in Birbhum | : | Shri Suniti Chattaraj |

I have selected the noice of Shri Saugata Roy and Shri Pankaj Banerjee on the subject of alleged death of a person in police custody at Krishnanagar, Nadia on 26-5-97.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Rabindranath Mondal :** Sir, the statement will be made on the 1st of July.

(At this stage the House was adjourned till 1-30 p.m.)

(After recess)

[1-30 — 1-40 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96, 97, 79 & 92

**Mr. Speaker :** Now Voting on Demands for Grant, Demand Nos, 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96, 97, 74 and 92, Commerce and Industries Department

(Noise and Interruptions)

(Several Congress (I) Hon'ble Members rose to speak)

Hon'ble Members, please take your seats. I am on my legs. Please take your seats.

(Noise continued)

(At this stage several Congress (I) Hon'ble Members came down inside the floor of the House)

(Noise and Interruptions)

**Demand No. 24**

**Mr. Speaker :** There are six cut motions to Demand No. 24. All the cut motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan :** (Nos. 1 & 2)
**Shri Sultan Ahmed :** (No.3)
**Shri Gyan Singh Sohanpal :** (No. 4)
**Shri Kamal Mukherjee :** (No. 5)
**Shri Saugata Roy :** (No. 6)

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Demand No. 53**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 53

**Demand No. 75**

**Mr. Speaker :** There are nine cut motions to Demand No. 76. The cut motions are in order and taken as moved.

**Shri Ajoy De :** (No. 1)
**Shri Nirmal Ghosh :** (Nos. 2&3)
**Shri Sultan Ahmed :** (No.4)
**Shri Ashok Kumar Deb :** (No. 5)
**Shri Kamal Mukherjee :** (No. 6&7)
**Shri Deba Prasad Sarkar :** (No. 8)
**Shri Pankaj Banerjee :** (No. 9)

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

(At this stage the connections of the Reporters, mikes were put off by Congress (I) Hon'ble Member)

(noise and interruptions)

**Demand No. 76**

**Mr. Speaker :** There is one cut motion to Demand No. 76.

**Demand No. 87**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 87. The cut motion is in order and taken as moved.

**Shri Kamal Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Demand No. 88**

**Mr. Speaker :** There is one cut motion to Demand No. 88. The motion is in order and taken as moved.

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 93**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 93.

**Demand No. 94**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 94.

**Demand No. 95**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 95.

**Demand No. 96**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 96.

**Demand No. 97**

**Mr. Speaker :** There is no cut motion to Demand No. 97.

**Demand No. 74**

**Mr. Speaker :** There are ten cut motions to Demand No. 74. All the cut motions are in order and taken as moved.

| | |
|---|---|
| Shri Kamal Mukherjee : (Nos. 1 & 2)<br>Shri Shyamadas Banerjee : (Nos. 3 &4)<br>Shri Ashok Kumar Deb : (Nos. 5 & 6)<br>Shri Nirmal Ghosh : (nos. 7 & 8)<br>Shri Deba Prasad Sarkar : (No. 9)<br>Shri Sudhir Bhattacharjee : (No. 10) | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

**Demand No. 92**

**Mr. Speaker :** There is one cut motion to Demand No. 92. The Cut motion is in order and taken as moved.

**Shri Sultan Ahmed :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

(noise)

(Several Congress (I) Hon'ble Members raised their voice to speak at a time)

**Mr. Speaker :** Please take your seats. Now I call upon Shri Saugata Roy to speak. (pause) Shri Saugata Roy please.

Not Called

(noise and interruptions)

**Mr. Speaker :** Then I call upon Shrimati Mamata Mukherjee, Shrimati Mamata Mukherjee.

Not present

**Mr. Speaker :** I now call upon Shri Pratyush Mukherjee.

(noise)

(গোলমাল)

(প্রচন্ড গোলমাল)

(কংগ্রেসি সদস্যরা ওয়েলের মধ্যে নেমে এসে অনর্গল হুইসেল বাজাতে থাকেন, টেবিল চাপড়াতে থাকেন, বামফ্রন্ট সরকারকে পদত্যাগ করতে হবে, এই বলে তারা স্লোগান দিতে থাকেন।)

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিল্প বাণিজ্য বিভাগের ১১টি দপ্তরের অধীন ২৪, ৫৩, ৭৫, ৭৬, ৮৭, ৮৮, ৯৩, ৯৪, ৯৭ এই মোট ১১টি দপ্তরের অধীন পশ্চিমবঙ্গ শিল্প বাণিজ্য দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন, তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য উপস্থিত করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে পশ্চিমবঙ্গের শিল্প বাণিজ্য ক্ষেত্রে এই সরকার এক ঐতিহাসিক ভূমিকা পালন করছে। স্যার, এরা যতই চেঁচামেচি করুক না কেন, আজকে পশ্চিমবঙ্গে ঐতিহাসিক শিল্প বিকাশ ও বাণিজ্যের অগ্রগতি এরা বন্ধ করতে পারবে না।

(এই সময় প্রচন্ড চেঁচামেচি হতে থাকে)

কারণ এরা, পশ্চিমবঙ্গের সর্বনাশ বারে বারে করবার চেষ্টা করেছেন। সেই কংগ্রেস আজকে যখন পশ্চিমবঙ্গে শিল্প বিকাশ সংগঠিত করবার চেষ্টা হচ্ছে, তখন এরা প্রতিপদে পদে বাঁধা দিয়ে পশ্চিমবঙ্গের জনগণের দীর্ঘ আন্দোলনের অর্জিত ফসলকে এরা নষ্ট করতে চাইছে।

(এই সময় মাননীয় কংগ্রেসি সদস্যরা জ্যোতি বসু চোর হ্যায় বলে চিৎকার করতে থাকেন)

(কংগ্রেসি সদস্যরা মুহুর্মুহু হুইসেল বাজাতে থাকেন)

(তুমুল হট্টগোল, কংগ্রেসি সদস্যরা স্লোগান দিতে থাকে ও চিৎকার করতে থাকে)

বন্ধুগণ, আজকে এই অবস্থার মধ্যে আমরা শত বাধাকে উপেক্ষা করে, এই কংগ্রেস(ই) যারা পশ্চিমবংলায় মাসূল সমীকরণ নীতি চালু করেছিল, যারা শিল্প লাইসেন্স অনুমোদন বন্ধ করেছিল। আপনারা জানেন আমাদের দেশে বিগত ষষ্ঠ পরিকল্পনা কাল থেকে শিল্প লাইসেন্স বিভিন্ন রাজ্যকে দেওয়া হয়েছে, পশ্চিমবঙ্গকে তার ছিঁটেফোঁটা দেওয়া হয়নি। আমরা জানি যে, কংগ্রেসিরা বলবে পশ্চিমবঙ্গে শিল্পায়নের জন্য বামফ্রন্ট সরকার কি করেছে।

(কিছু কংগ্রেস সদস্য টেবিল বাজাতে থাকে, কেউ বাঁশি বাজাতে থাকে)

আমি বলতে চাই, আজকে কংগ্রেসিরা পি এল অ্যাকাউন্টের নাম করে আজকে গোটা পশ্চিমবাংলায় একটা জঘন্যতম ক্যারেক্টারের পরিচয় দিচ্ছে। এই কংগ্রেসিদের

সমস্ত রকম নেতা থেকে আরম্ভ করে সমস্ত রকম মন্ত্রীরা যখন হাওলা কেলেঙ্কারির সঙ্গে যুক্ত, যখন গোটা দেশে একটা প্রতিষ্ঠানিক রূপ দেওয়ার চেষ্টা চলছে, যখন গোটা দেশে পালের গোদা প্রধান নেতা নরসিমা রাও থেকে আরম্ভ করে সমস্ত ধরনের নেতা আছে, সুপ্রীম কোর্টের নির্দেশে যাদের প্রতি মুহূর্তে কোমরে দড়ি পড়ছে নিজের মুখে যখন কালি পড়ছে, তখন পশ্চিমবাংলার সৎ নির্ভীক মানুষরা মাথা উঁচু করে বীরের মতো গোটা ভারতবর্ষকে পথ দেখাচ্ছে, তখন এই ঘর পোড়া গরুরা সকলকে চোর বলে নিজেরা আজকে সাধু হওয়ার চেষ্টা করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি সেই মুন্ডা কেলেঙ্কারির থেকে আরম্ভ করে আজকে সমস্ত রকম ছোট, বড় কেলেঙ্কারি, যেখানে কংগ্রেসিরা বারবার মানুষের কাছে প্রতি মুহূর্তে আসামী রূপে ধরা পড়ছে, বোফর্স কেলেঙ্কারি, ব্যাঙ্ক কেলেঙ্কারি, আর্থিক কেলেঙ্কারি, এই সমস্ত কেলেঙ্কারির জন্য কেন্দ্রীয় সরকারের সমস্ত মন্ত্রীরা আজকে দায়িত্বের অস্বীকার করতে পারে না। শুধু কেন্দ্র নয়, আজকে মহারাষ্ট্রে, অন্ধ্রপ্রদেশে, বিভিন্ন জায়গায় আজকে কংগ্রেসের মন্ত্রিসভা তারা বুকে হাত দিয়ে বলতে পারেন না আমরা সৎ। আমরা দীর্ঘ পঞ্চাশ বছর ভারতবর্ষের গরিব মানুষকে ধোঁকা দিয়ে, ভারতবর্ষের সমস্ত স্বাধীনতাকে বিসর্জন দিয়ে একটা প্রাতিষ্ঠানিক দুর্নীতি ব্যবস্থা আজকে তৈরি করেছি। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে ওরা পি এল অ্যাকাউন্টের নাম করে ওরা চিৎকার করছে। ১৯৯৬ সালে নির্বাচনে ওরা সমস্ত রাজ্য থেকে সমুদ্রে ভেসে গেছে, সমস্ত রাজ্য থেকে কংগ্রেসিদের মানুষ বিতাড়িত করেছে, আগামী দিনে মিউজিয়ামেও ওদের জায়গা হবে না।

(কিছু কংগ্রেসি সদস্য ওয়েলের মধ্যে দাঁড়িয়ে স্লোগান দিতে থাকে, কেউ টেবিল বাজাতে থাকে, কেউ বিউগিল বাজাতে থাকে, কেউ বাঁশি বাজাতে থাকে এবং নাচতে থাকে)

সারা পশ্চিমবাংলায় এরা গণতন্ত্রকে দমন করে আধা ফ্যাসিবাদ ব্যবস্থা কায়েম করেছিল।

[1-40 — 1-50 p.m.]

এই কংগ্রেস সরকার ৭২ সালে এই পশ্চিমবাংলায় কোনও নির্বাচন হতে দেয়নি। আমাদের পশ্চিমবাংলার যারা গর্ব, আমাদের স্বাধীনতা সংগ্রামী তাদের খুন করতেও পিছপা হয়নি। গোটা পশ্চিমবাংলার শান্তিশৃঙ্খলাকে বিপন্ন করে, তারা আজকে এখানে গণতন্ত্রকে ধ্বংস করতে চাইছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের নেতৃত্বে এখানে শিল্প এবং বাণিজ্য ক্ষেত্রে এক অভূতপূর্ব অগ্রগতি, পরিবর্তন সংঘটিত হচ্ছে।

(তুমুল গন্ডগোল)

আজকে সমস্ত ভারতবর্ষে, ভারতবর্ষের বিভিন্ন জায়গায় কংগ্রেসিরা আসামীর কাঠগড়ায়, বিচারের দোরগোড়ায় দাঁড়িয়ে আছে। আজকে নয়া আর্থিক নীতির নাম করে দেশের স্বাধীনতা কে, সার্বভৌমত্বকে তারা বিপন্ন করেছে। এইরকম একটা পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আজকে আমরা পশ্চিমবাংলায় একটা শিল্পায়নের পরিস্থিতি তৈরি করেছি। স্যার, আজকে যারা প্রতিবাদ করে সভায় গোলমাল পাকাচ্ছে, তারা আমাদের দেশের সমস্ত শিল্পে সমস্ত রাষ্ট্রায়ত্ত ব্যবস্থায়, সমস্ত রকম ভেষজ শিল্পকে নাভিশ্বাস তুলে দিয়ে গোটা দেশকে একটা চরম অবস্থার দিকে নিয়ে যাওয়ার চেষ্টা করছে। আজকে কংগ্রেসকে দেখলে আমাদের করুণা হয়।

(তুমুল গন্ডগোল)

পশ্চিমবাংলায় হলদিয়া পেট্রো-কেমিক্যাল করার জন্য পশ্চিমবঙ্গের তরফ থেকে ৮০ সালে আমরা কেন্দ্রের কাছে দাবি করেছিলাম। একমাত্র হলদিয়া বন্দরের যে রিফাইনারি প্রোজেক্ট যেখানে ন্যাপথা পাওয়া যায়—রাজ্য সরকার হলদিয়াতে একটা পেট্রো-রসায়ন প্রকল্প বাস্তবায়নের পরিকল্পনা গ্রহণ করার চেষ্টা করেন। এটা কেন্দ্রীয় সরকার বাতিল বলে ঘোষণা করেছিলেন। এই কংগ্রেস তখন প্রতিবাদ করে নি। আজকে যখন আমরা হলদিয়া পেট্রো-কেমিক্যাল কার্যকর করছি তখন এরা চিৎকার করছে। আজকে সর্ববৃহৎ শিল্পোৎপাদন-এর জায়গা হিসাবে যখন গোটা পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত হতে চলেছে তখন এরা এইরকম গোলমাল পাকাচ্ছে। আমরা এটা প্রতিহত করব। ওদের সমস্ত রকম ষড়যন্ত্রকে নস্যাৎ করে আমরা এগিয়ে যাব। এই বলে স্যার, কংগ্রেসিদের কাজের প্রতিবাদ করে আমি শেষ করছি। ধন্যবাদ।

(শ্রী গোপালকৃষ্ণ দে, শ্রী মিহির গোস্বামী এবং শ্রী সুধীর ভট্টাচার্য পেপার ওয়েট দিয়ে টেবিলের উপর প্রচন্ড শব্দ করতে থাকেন। শ্রী পঙ্কজ ব্যানার্জি প্রতিবেদকদের চেয়ারে দাঁড়িয়ে কিছু বলতে থাকে। একাধিক কংগ্রেস সদস্যগণ ওয়েলের মধ্যে ঘুরে ঘুরে স্লোগান দিতে থাকেন। বিভিন্ন দিক থেকে বাঁশি বাজানো হয় এবং প্রতিবেদকদের টেবিল থেকে সাউন্ড বক্স সরিয়ে নেওয়া হয়।)

**শ্রী মহম্মদ ইয়াকুব :** (একাধিক কংগ্রেসের সদস্যগণ শ্রী ইয়াকুবের সামনে দাঁড়িয়ে কিছু বলতে থাকেন)। গোলমাল। স্যার, ইন্ডাস্ট্রির উপর যে বাজেট পেশ করা হয়েছে, তাকে সমর্থন জানিয়ে এই কথা পরিষ্কার করে বলতে চাই যে, পশ্চিমবঙ্গের শিল্পোন্নয়নের জন্য আমরা বিভিন্ন ভাবে চেষ্টা করছি এবং একে বিভিন্নভাবে আমরা এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করছি। যখন শিল্পোন্নয়নের মাধ্যমে আমাদের পশ্চিমবাংলাকে পুনরুজ্জীবিত

করার চেষ্টা চলছে, তখন এই বিরোধী সদস্যরা একে বানচাল করে দেওয়ার চেষ্টা করছে। আপনি জানেন যে, তারা ১৯৭২-৭৭ সালে তারা এখানে যে অরাজকতা সৃষ্টি করেছিল, আজকেও সেই অরাজকতার সৃষ্টি করছে। স্যার, আজকে এই কংগ্রেসিরা এই বিধানসভায় যে তান্ডব নৃত্য চালিয়ে যাচ্ছে, সেটা আমরা বার বার আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেসিরা এখানে হনুমান সেজে লঙ্কাকান্ড করছে।

(প্রচন্ড গোলমাল)

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** (প্রচন্ড গোলমাল) (কংগ্রেসি সদস্যগণ শ্রী জয়ন্তকুমার বিশ্বাসের সামনে দাঁড়িয়ে চিৎকার করতে থাকেন) এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী রঞ্জিত কুন্ডু ঃ** স্যার, শিল্প ও বাণিজ্য দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করা হয়েছে, তাকে সমর্থন করে বিরোধীদের আনা কাটমোশনকে বিরোধিতা করে কিছু বলতে চাই। স্যার, পশ্চিমবঙ্গ যখন শিল্পক্ষেত্রে একটা নতুন পথে যাত্রা শুরু করেছিল, তখন আমি ভেবেছিলাম এই বিরোধী দল একটা দায়িত্বসুলভ মনোভাবের পরিচয় দেবে।

(প্রচন্ড গোলমাল)

(এই সময় একাধিক কংগ্রেস (আই) সদস্য ওয়েলের মধ্যে ঘুরে ঘুরে স্লোগান দিতে থাকেন। মাননীয় বিধায়ক শ্রী পঙ্কজ ব্যানার্জি প্রতিবেদকদের চেয়ারে দাঁড়িয়ে কিছু বলতে থাকেন। মাননীয় বিধায়ক শ্রী আবু সুফিয়ান সরকার এবং মাননীয় বিধায়ক শ্রী সুধীর ভট্টাচার্য একটি পর্দা মাননীয় স্পিকারের দৃষ্টির সামনে মেলে ধরেন। মাননীয় বিধায়ক শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ও মাননীয় বিধায়ক শ্রী সঞ্জয় বক্সী বাঁশি বাজাতে থাকেন। মাননীয় বিধায়ক শ্রী সুনীতি চট্টরাজ লাইট খুলে ফেলেন। মাননীয় বিধায়ক শ্রী তাপস ব্যানার্জি ও একাধিক কংগ্রেস (আই) সদস্য ওয়েলের মধ্যে দাঁড়িয়ে শ্রী রঞ্জিত কুন্ডুকে কিছু বলতে থাকেন।)

(গোলমাল)

আমাদের দুর্ভাগ্য যে বিরোধী দলের সদস্যরা এখানে কোনও গঠনমূলক সমালোচনা না করে শুধুই হট্টগোল করছেন। আজকে এখানে শিল্প বাণিজ্য দপ্তরের বাজেট নিয়ে আলোচনা চলছে। সেক্ষেত্রে এই দপ্তরের কি কি করণীয়, জনগণের উপকারে কি কি লাগতে পারে সে সম্বন্ধে কোনও বক্তব্য না রেখে তারা হট্টগোল করছেন। ওরা মানুষের কল্যাণে সম্পূর্ণ ব্যর্থ। ওরা এভাবে বিশৃঙ্খলার সৃষ্টি করছেন। আমি ওদের কাছে অনুরোধ

করব যে ওদের মধ্যে যেন শুভ বুদ্ধির উন্মেষ ঘটে। ওরাও এই রাজ্যের মানুষের পাশে দাঁড়াক। এই রাজ্যের উন্নতির জন্য, মানুষের কল্যাণের জন্য রাজ্য সরকারের তার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে মানুষের কল্যাণে এগিয়ে এসেছেন। শিল্প স্থাপনের ক্ষেত্রে পরিকাঠামোর উন্নতি ঘটছে। (তুমুল হট্টগোল) যাই হোক আমি এই বাজেটকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের শিল্প ও বাণিজ্য দপ্তর যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি।

(প্রচন্ড গোলমাল)

১৯৭৭ সালের পর থেকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে এই রাজ্যের শিল্পের অগ্রগতি ঘটিয়েছেন। শিল্পের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কতকগুলো বিধিনিষেধ জারির ফলে এই রাজ্য ভীষণভাবে বঞ্চিত হয়েছে। কেন্দ্রে যখন কংগ্রেস গভর্নমেন্ট ছিলেন তখন কেন্দ্রের মাসুল সমীকরণ নীতি, লাইসেন্স প্রথা এবং কেন্দ্রের জনবিরোধী নীতির ফলে পশ্চিমবঙ্গের শিল্প দারুণভাবে বঞ্চিত হয়েছে।

(প্রচন্ড গোলমাল)

কিন্তু আমরা আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটাতে সক্ষম হয়েছি।

(প্রচন্ড গোলমাল)

**Demand No. 24**

The motions of Shri Abdul Mannan, Shri Sultan Ahmed, Shri Gyan Singh Sohanpal, Shri Kamal Mukherjee and Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 12.07,98,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 4,03,00,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 53**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,35,00,000 be granted for expenditure under Demand No. 53, Major Heads : "4407—Capital Outlay on Plantations and 6407—Loans for Plantations" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 78,00,000 already voted on account) was then put and agreed to.

(Noise)

[2-00 — 2-10 p.m.]

**Demand No. 75**

The motion of Shri Ajoy De, Shri Nirmal Ghosh, Shri Sultan Ahmed, Shri Ashok Kumar Deb, Shri Kamal Mukherjee, Shri Deba Prasad Sarkar and Shri Pankaj Banerjee—that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and a division taken with the following results :

NOES

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Mrinal

Bhakat, Shri Buddhadeb

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shri Satyasadhan

Chaudhuri, Shri Amar

Choudhury, Shri Bansha Gopal

Choudhury, Shri Biswanath

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Nirmal

Dey, (Bose), Shrimati Ibha

Dey, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Ganguly, Shri Bidyut

Ganguly, Shrimati Kanika

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hore, Shri Tapan

Id, Mohammed, Shri

Khanra, Shri Saktipada

Kundu, Shri Ranjit

Majhi, Shri Nanda Dulal

Mandal, Shri Ramchandra

Md. Ansaruddin, Shri

Mondal, Shri Ganesh

Mondal, Shri Rabindra Nath

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Pratyush

Nanda, Shri Brahmamoy

Nanda, Shri Kiranmay

Pramanik, Shri Sudhir

Saha, Dr. Tapati

Saresh, Shri Ankure

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Monohar

Zamadar, Shri Badal

The Ayes being 0, and the Noes 43, the motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 57,03,00,000 be granted for expenditure under Demand No. 75, Major Head : "2852—Industries (Excluding Public Undertakings and closed and Sick Industries and Food & Beverages") during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 19,00,00,000 already voted on account) was then put and agreed to.

(noise and interruptions)

**Demand No. 76**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,03,10,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2953—Non-Ferrous Mining and Metallurgical Industries" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs.68,00,000 already voted on account) was then put and agreed to.

(noise and interruptions)

**Demand No. 87**

The motion of Shri Kamal Mukherjee that the amount of Demand be reduced by Rs. 100/-, was then put and a division taken with the following results :

NOES

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Mrinal

Bhakat, Shri Buddhadeb

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shri Satyasadhan

Chaudhuri, Shri Amar

Choudhury, Shri Bansha Gopal

Choudhury, Shri Biswanath

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Nirmal

Dey, (Bose), Shrimati Ibha

Dey, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Ganguly, Shri Bidyut

Ganguly, Shrimati Kanika

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hore, Shri Tapan

Id, Mohammed, Shri

Kundu, Shri Ranjit

Majhi, Shri Nanda Dulal

Md. Ansaruddin, Shri

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Rabindra Nath

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Pratyush

Nanda, Shri Brahmamoy

Nanda, Shri Kiranmay

Pramanik, Shri Sudhir

Saha, Dr. Tapati

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Monohar

Zamadar, Shri Badal

The Ayes being 0 and noes 40 the motion was lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,87,50,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "5465—Investments in General Financial and Trading Institutions and 7465—Loans for General Financial and Trading Institutions" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs.96,00,000 already voted on account) was then put and agreed to.

(noise and interruptions)

**Demand No. 88**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,75,65,000 be granted for expenditure under Demand No. 88, Major Head : "3475—Other General Economic Services" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs.1,58,00,000 already voted on account) was then put and agreed to.

(noise and interruptions)

**Demand No. 93**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 104,95,00,000 be granted for expenditure under Demand No. 93, Major Heads : "4856—Capital Outlay on Petro-Chemical Industries (Excluding Public Undertakings), 4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings), 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Public Undertakings)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs.34,99,00,000 already voted on account) was then put and agreed to.

(noise and interruptions)

**Demand No. 94**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 16,00,00,000 be granted for expenditure under Demand No. 94, Major Heads : "4859—Capital Outlay on Telecommunication and Electronics Industries and 6859—Loan for Telecommunication and Electronics Industries" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs.5,33,00,000 already voted on account) was then put and agreed to.

(noise and interruptions)

**Demand No.95**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 20,85,00,000 be granted for expenditure under Demand No. 95, Major Heads : "4860—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries

(Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs.6,95,00,000 already voted on account) was then put and agreed to.

(noise and interruptions)

[2-10 — 2-20 p.m.]

**Demand No. 96**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 15,20,00,000 be granted for expenditure under Demand No. 96, Major Heads : "6875—Loans for Other Industries (Excluding Closed and Sick Industries and Public Undertakings) and 6885—Loans for Other Industries and Minerals (Excluding Closed and Sick Industries)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs.5,07,00,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 97**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,33,00,000 be granted for expenditure under Demand No. 97, Major Head : "4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed and Sick Industries)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs.44,00,000 already voted on account) was then put and agreed to.

**Demand No. 74**

The motion of Shri Kamal Mukherjee (cut motion No. 1 & 2) and Shri Shymada Banerjee (cut motions Nos. 3 & 4), Shri Ashok Kumar Deb (cut motions Nos. 5, 6), Shri Nirmal Ghosh (cut motion Nos. 7-

8), Shr Deba Prasad Sarkar (cut motion No. 9), and Shri Sudhir Bhattacharjee (cut motion No. 10). that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 44,64,30,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads : "2852—Industries (Closed and Sick Industries), 4858—Capital Outlay on Engineering Industries (Closed and Sick Industries), 4860—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 4875—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 6858—Loans for Engineering Industries (Closed and Sick Industries) and 6860—Loans for Consumer Industries (Closed and Sick Industries)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs.14,88,00,000 already voted on account) was then put and agreed to.

### Demand No. 92

The motion of Shri Sultan Ahmed that the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 30,66,00,000 be granted for expenditure under Demand No. 92, Major Heads : "4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Public Undertakings), 6857—Loans for Chemical and Pharmaceutical Industries (Public Undertakings), 6858—Loans for Engineering Industries (Public Undertakings) and 6860—Loans for Consumer Industries (Public Undertakings)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs.10,22,00,000 already voted on account) was then put and agreed to.

### Adjournment

The House was adjourned at 2.14 p.m. till 11.00 a.m. on Monday, the 30th June, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 30th June, 1997 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 18 Ministers, 9 Ministers of State and 128 Members.

[11-00 — 11-10 a.m.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** স্যার আমি একটু বক্তব্য রাখতে চাই।

**মিঃ স্পিকার ঃ** এখন হবে না, এখন কোয়েশ্চেন আওয়ার, *৭০১, শ্রী আব্দুল মান্নান।

*701 Not Called.

.....(Beng.... Several Congress(I) Members came down to the well of the House. They were raising slogans. Shri Pankaj Banerjee stood on a chair of Assembly Reporters and was saying something. Shri Tapas Banerjee went to Mr. Speaker's podium. Some Congress(I) Members thumbing the table of the Assembly Reporters. Some chairs of the Assembly Reporters were occupied by the Congress(I) Members)

### Starred Questions
### (to which oral Answers were given)

**তাঁত উন্নয়নকেন্দ্র এবং রঙ করার ইউনিট স্থাপন**

*৭০২।(অনুমোদিত প্রশ্ন নং *২৪) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্য সরকার হস্তচালিত তাঁত উন্নয়নকেন্দ্র এবং উচ্চমানের রঙ করার ইউনিট স্থাপনের কোনও কর্মসূচি গ্রহণ করেছে কি না ; এবং

(খ) করে থাকলে, কোন আর্থিক বছর থেকে উক্ত কর্মসূচিটি গ্রহণ করা হবে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

(ক) ও (খ) হ্যাঁ, এ ধরনের কর্মসূচি ১৯৯৪-৯৫ আর্থিক বছর থেকে গ্রহণ করা হয়েছে।

(গোলমাল)

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমি জানতে চাইছি, এই কর্মসূচি গৃহীত হওয়ার পর থেকে আজ পর্যন্ত কতগুলি তাঁত উন্নয়ন কেন্দ্র এবং উন্নতমানের রঙ করার কেন্দ্র বা ইউনিট গঠন করেছেন এবং কতগুলো তাঁত এবং তাঁতশিল্পী যুক্ত হয়েছেন তা জানাবেন কি?

(গোলমাল)

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমি জেলা, হস্তচালিত তাঁত উন্নয়ন কেন্দ্রের সংখ্যা এবং উচ্চমানের রঙ করা ইউনিটের সংখ্যা জেলাওয়ারি বলে দিচ্ছি।

| জেলা | হস্তচালিত তাঁত উন্নয়ন কেন্দ্রের সংখ্যা | উচ্চমানের রঙ করা ইউনিটের সংখ্যা |
|---|---|---|
| হুগলি | ১৩ | ৩ |
| বর্ধমান | ২১ | ৪ |
| বাঁকুড়া | ১৮ | ৪ |
| পুরুলিয়া | ১ | ১ |
| মেদিনীপুর | ১০ | ২ |
| নদীয়া | ২৬ | ৩ |
| বীরভূম | ৮ | ১ |
| মুর্শিদাবাদ | ১৪ | ৩ |
| হাওড়া | ৪ | ১ |
| উত্তর ২৪ পরগনা | ৫ | ১ |
| দক্ষিণ ২৪ পরগনা | ৩ | ০ |

| | | |
|---|---|---|
| মালদা | ৫ | ২ |
| দক্ষিণ দিনাজপুর | ৩ | ১ |
| কুচবিহার | ৪ | ২ |
| | মোট ১৩৫ | মোট ২৮টি |

(continuous noise and uprear)

(Many Congress (I) Members came down in the well and started shouting slogans. Reporters were prevented from writing the proceedings of the House, Papers kept on the table of the Reporters were snatched and torn off. Wires connected with the sound boxes were snatched.)

**শ্রী আবু আয়েশ মন্ডল :** পর্যাপ্ত পরিমাণের ভাল সুতো না পাওয়াটা আমাদের রাজ্যের হস্তচালিত তাঁতশিল্পীদের একটা প্রধান সমস্যা। এই সমস্যার তীব্রতা কমাতে মন্ত্রী মহাশয় কোনও ব্যবস্থা নিয়েছেন কি? নিয়ে থাকলে সেগুলি কি কি ?

(প্রচন্ড গোলমাল)

**শ্রী প্রলয় তালুকদার :** আমাদের যে সুতোকলগুলি আছে তার থেকে পর্যাপ্ত পরিমাণে ৬০ কাউন্টের সুতো পর্য্যাপ্ত দেওয়ার ব্যবস্থা আছে। হায়ার কাউন্টের সুতো আমাদের অন্য রাজ্য থেকে আনতে হয়, সে ব্যবস্থা আমরা করি। সুতোর কোনও অভাব নেই।

(প্রচন্ড গোলমাল)

**শ্রী আবু আয়েশ মন্ডল :** ন্যাশনাল হ্যান্ডলুম সেন্সাসের সর্বশেষ প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে এ রাজ্যের কত সংখ্যক মানুষ এই শিল্পের সাথে যুক্ত তা জানাবেন কি?

(প্রচন্ড গোলমাল)

**শ্রী প্রলয় তালুকদার :** প্রায় ৫ লক্ষ।

**শ্রী বাদল জমাদার :** উন্নত মানের রং যাতে তাঁতীরা ব্যবহার করতে পারে তারজন্য তা সরবরাহ করার কোনও ব্যবস্থা সরকারের আছে কি?

(প্রচন্ড গোলমাল)

**শ্রী প্রলয় তালুকদার :** ২৮টি রঙ ইউনিট আমরা স্থাপন করেছি এবং আরও করার পরিকল্পনা আছে।

(At this stage Hon'ble Congress (I) member, Shri Tapas Banerjee was seen approaching towards Hon'ble member, Shri Prabhanjan Mandal and disturbing him from speaking. Later on he was removed by some other Congress Members)

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কংগ্রেস আমলে এই তাঁত শিল্প যা ধ্বংস হয়ে গিয়েছিল বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে পুনরায় তা চালু করার ব্যবস্থা করেছেন কি না?

(প্রচন্ড গোলমাল)

**শ্রী প্রলয় তালুকদার :** হ্যাঁ।

703. Not Called

(এই সময়ে কংগ্রেসের মাননীয় সদস্যরা প্রতিবেদকদের টেবিলের সামনে নানা রকমভাবে উচ্চগ্রামে শব্দ এবং স্লোগান দিতে থাকেন এবং সেই সঙ্গে কাঁসর ঘণ্টা বাজাতে থাকেন এবং মাঝে মাঝে বেলুন ফাটার শব্দ হতে থাকে।)

### গ্রামীণ বৈদ্যুতিকরণে নীতি প্রণয়ন

*৭০৪।(অনুমোদিত প্রশ্ন নং *৪২৩) **শ্রী তপন হোড় :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গ্রামীণ বৈদ্যুতিকরণ বিষয়ে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের নিকট একটি নীতি প্রণয়ন করার জন্য একটি বিশেষ প্রস্তাব পেশ করেছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রস্তাবের সংক্ষিপ্ত রূপরেখা কি?

**ডঃ শঙ্করকুমার সেন :**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) বর্তমান রাজ্য বিদ্যুৎ পর্ষদগুলি থেকে গ্রামীণ এবং কৃষি ক্ষেত্রকে বের করে

নিয়ে একটি গ্রামীণ শক্তি বিকাশ উদ্যম গঠন করা যা রাজ্য এবং জাতীয়, দুই পর্যায়েই গঠিত হবে। এর ফলে বর্তমান রাজ্য বিদ্যুৎ পর্ষদগুলি শুধু মাত্র ই এইচ ভি। এইচ ভি গ্রাহকদের এবং বিভিন্ন শহর এবং অঞ্চল, যা কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটির মধ্যে পড়ে, তার গ্রাহকদের সেবায় নিযুক্ত থাকবে। এই প্রস্তাব জাতীয় উন্নয়ন পর্ষদের বিদ্যুৎ সংক্রান্ত কমিটি, যোজনা আয়োগ এর সুপারিশের সামঞ্জস্যে তৈরি হয়েছে। প্রস্তাবের মূল বিষয় হোল সুসংহত গ্রামীণ শক্তি বিকাশের ক্ষেত্রে প্রচলিত ও অপ্রচলিত শক্তি উৎসগুলির মধ্যে সামঞ্জস্য রেখে পঞ্চায়েতের সহযোগিতার রূপায়ণ।

(গোলমাল)

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, বর্তমানে রাজ্য বিদ্যুৎ পর্ষদগুলি থেকে গ্রামীণ কৃষিকে বের করে নেবার প্রস্তাব দেওয়া হয়েছে। আমি আপনার কাছে জানতে চাই যে এর সম্পূর্ণ রূপরেখা কি?

(গোলমাল)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার কাছে যে পরিসংখ্যান ছিল ৯৪ সালের সেপ্টেম্বর পর্যন্ত সমগ্র ভারতবর্ষে সেখানে ৭৪৪ লক্ষ বাড়িতে বিদ্যুৎ যাবে। এই ৭৪৪ লক্ষ বাড়িতে বিদ্যুৎ দেবার জন্য ২০ বছরের একটা পরিকল্পনা আমরা পেশ করেছিলাম সেটা গৃহীত হয়েছে। কিন্তু এখনও সরকারিভাবে কোনও অর্ডার আসেনি। এই বিদ্যুতায়ন হলে চিরাচরিত এবং অচিরাচরিত শক্তি উৎসের সংমিশ্রণ হবে।

(গোলমাল)

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, লোকদ্বীপ প্রকল্প ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ সালের অগ্রগতি এবং আগামীদিনের পরিকল্পনা কি?

(গোলমাল)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** লোকদ্বীপ প্রকল্পের আমাদের কাছে যে টাকা আছে তাতে এই বছর ৫০ হাজার বাড়িতে বিদ্যুৎ দেওয়া যাবে। কিন্তু তার জন্য পঞ্চায়েত, জেলা পরিষদ থেকে প্রস্তাব আসতে হবে।

(কনটিনিউয়াস নয়েজ অ্যান্ড আপরেয়ার)

**শ্রী নিশিকান্ত মেহতা ঃ** ১৯৭৫ সালে আর ই সি-র টাকায় একটি খুঁটি পুঁতে এবং একটি আলো জ্বালিয়ে গ্রামীণ বৈদ্যুতিকরণের যে কর্মসূচি গ্রহণ করা হয়েছিল, শুরুতেই

তার সবকিছু চুরি হয়ে গিয়েছিল। (ক্রমাগতভাবে প্রচন্ড গোলমাল) যেসব ব্লকে তখন কাজ হয়েছিল সেখানে পুনরায় বৈদ্যুতিকরণের ব্যাপারে চিন্তা-ভাবনা করছেন কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** সেটা আর কেন্দ্রীয় সরকারের টাকায় করা যাবে না। (প্রচন্ড গোলমাল এবং বাধাদান) তারা আর টাকা দেবেন না। তারজন্য রাজ্য সরকারের পক্ষ থেকে এক্ষেত্রে চিন্তা-ভাবনা করা হচ্ছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে প্রচলিত ব্যবস্থার বাইরে কি কি ব্যবস্থার কথা রাজ্য সরকার চিন্তা করেছেন?

(কনটিনিউয়াস নয়েজ অ্যান্ড আপরেয়ার)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বারো মাস, সৌরশক্তি, বায়ুপ্রবাহ ইত্যাদিকে কাজে লাগিয়ে প্রচলিত ব্যবস্থার বাইরে গিয়ে রিমোট গ্রামগুলিতে বৈদ্যুতিকরণের কাজ করা হচ্ছে।

(কনটিনিউয়াস নয়েজ অ্যান্ড আপরেয়ার)

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** হাওড়া জেলার উলুবেড়িয়া ব্লক-১ এবং শ্যামপুর ব্লক-১ গ্রামীণ বৈদ্যুতিকরণের কি ব্যবস্থা গ্রহণ করেছেন জানাবেন কি?

(কনটিনিউয়াস নয়েজ অ্যান্ড আপরেয়ার)

[11-20 — 11-30 a.m.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এখন তো আমাদের সংবিধান সংশোধন করা হয়েছে। এই সংবিধান সংশোধনের ফলে চিরাচরিৎ এবং অচিরাচরিৎ শক্তির উৎস প্রকল্পগুলি পঞ্চায়েত পরিকল্পনা করবে এবং রূপায়ণ করবো বিদ্যুৎ পর্ষদ এবং অচিরাচরিৎ শক্তির উৎস সংস্থা।

(তুমুল গোলমাল)

আপন'র সমস্যা পঞ্চায়েত কিম্বা পঞ্চায়েত সমিতি স্তরে নিয়ে আসুন, সেখান থেকে পরিকল্পনা পাঠালে আমরা করতে পারি।

(এই সময় কংগ্রেস দলের মাননীয় সদস্যগণ ওয়েলে প্রতিবেদকদের টেবিল ঘিরে স্লোগান দিতে থাকেন এবং পেপার ওয়েট দিয়ে টেবিল ঠুকতে থাকেন।)

**শ্রী অমর চৌধুরি ঃ** আর ই সি থেকে কোনও অর্থ আপনি পাবেন কিনা এবং তার সুদের হার কমানোর জন্য অনুরোধ করেছেন কি না?

(তুমুল গোলমাল)

(এই সময় কংগ্রেস দলের মাননীয় সদস্য প্রতিবেদকদের টেবিলের উপর উঠে স্লোগান দিতে থাকেন এবং টেবিল নাড়াতে থাকেন)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আর ই সি থেকে এখনও কোনও ঋণ পাওয়া যাচ্ছে না এখানে সুদের হার হচ্ছে ১৬.৫ শতাংশ এবং ৫ বছরের মধ্যে এই ঋণ পরিশোধ করতে হবে। এই শর্তে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্প করা যায় না।

(এই সময় কংগ্রেস দলের মাননীয় সদস্যগণ প্রতিবেদকদের চেয়ার নিয়ে তার উপর দাঁড়িয়ে স্লোগান দিতে থাকেন এবং ওয়েলের চারপাশে স্লোগান দিতে থাকেন।)

***৭০৫ (নট কল্ড)**

***৭০৬ (নট কল্ড)**

***৭০৭ (নট কল্ড)**

**বালিখাল থেকে ডানলপ বাস সার্ভিস**

*৭০৮।(অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৬) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বালিখাল থেকে ডানলপ ব্রিজ পর্যন্ত ভূতল পরিবহন নিগমের সরকারি সাটল বাস সার্ভিসটিকে কোন্নগর বাজার পর্যন্ত সম্প্রসারণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে থেকে তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী সুশান্তকুমার ঘোষ ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বর্তমানে বালিব্রিজ মেরামতের জন্য একদিক আটকে আছে। আগে বালি ব্রিজের উপর দিয়ে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার এসএস-৪ শ্রীরামপুর থেকে উল্টোডাঙ্গা পর্যন্ত চলাচল করত, বর্তমানে তা বন্ধ। তবে বালি খাল ডানলপ বাসটি চলছে। এই এসএস-৪ বাসটি পুনরায় চালু করার কোনও পরিকল্পনা সরকার নিচ্ছেন কি?

(তুমুল গোলমাল)

**শ্রী সুশান্তকুমার ঘোষ ঃ** প্রশ্নটি ভূতল পরিকল্পনা নিগমের। দক্ষিণবঙ্গ পরিবহন নিগমের প্রশ্ন পৃথকভাবে করলে উত্তর দেব।

(তুমুল গোলমাল)

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বর্তমানে এই রুটে কটি বাস চলছে এবং বাসের সংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা আছে কি?

(তুমুল গোলমাল)

**শ্রী সুশান্তকুমার ঘোষ ঃ** ৪টি বাস চলছে। এই মুহূর্তে বাস বাড়ানোর কোনও পরিকল্পনা নেই।

(তুমুল গোলমাল)

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** এটি একটি লাভজনক রুট। (প্রচন্ড গোলমাল টেবিলের উপর পেপার ওয়েট দিয়ে প্রচন্ড শব্দ করা হতে থাকে) কোন্নগর বাজারের পাশে কোন্নগর বাগখাল পর্যন্ত এটাকে সম্প্রসারিত করা এবং কিছু কিছু বাস যা সল্টলেক পর্যন্ত যাচ্ছে, প্রত্যেকটি বাসকে ডানলপের পরিবর্তে সল্টলেকের করুণাময়ী পর্যন্ত সরকার চালাবেন কি?

(প্রচন্ড গোলমাল, কংগ্রেসের মাননীয় সদস্যরা ওয়েলের মধ্যে ঘুরে ঘুরে স্লোগান দিতে থাকেন এবং টেবিলের উপরে পেপার ওয়েট দিয়ে শব্দ করতে থাকেন)

**শ্রী সুশান্তকুমার ঘোষ ঃ** এই ব্যাপারে আপনি নির্দিষ্টভাবে প্রস্তাব পাঠালে আমরা এই বিষয়ে বিবেচনা করব।

(প্রচন্ড গোলমাল)

**শ্রী অমর চৌধুরি ঃ** বালিখাল থেকে ডানলপ পর্যন্ত যে সার্টেল বাস চালু আছে তাতে আরও বাসের সংখ্যা বাড়িয়ে মানুষের চলাচলের সুবিধাটা সরকার করবে কিনা এবং এটি নিয়মিতভাবে চলবে কি না?

(প্রচন্ড গোলমাল)

**শ্রী সুশান্তকুমার ঘোষ ঃ** রাজ্য পরিবহন নিগমের বাসের সংখ্যা না বৃদ্ধি পাওয়া পর্যন্ত এই রুটে নতুন করে বাসের সংখ্যা বাড়ানো সম্ভব হচ্ছে না। নিগমের বাসের

সংখ্যা বাড়লে আমরা এই রুটে বাসের সংখ্যা বৃদ্ধি করতে পারব।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** গ্রামাঞ্চলে যে সরকারি বাসগুলো যাচ্ছে, সেগুলোর সংখ্যা আপনি বাড়াবেন কি না?

(প্রচন্ড গোলমাল চলতে থাকে)

**শ্রী সুশান্তকুমার ঘোষ ঃ** ভূতল পরিবহন নিগমের বাসের সার্ভিস সবেমাত্র চালু হয়েছে। আমরা বাসের সংখ্যা না বৃদ্ধি পাওয়া পর্যন্ত সার্ভিসের সংখ্যা আমরা বৃ।~ করতে পারছি না।

(প্রচন্ড গোলমাল চলতে থাকে)

***709 (not Called)**

***711 (not Called)**

**গভীর ও অগভীর নলকূপে বিদ্যুৎ সরবরাহ**

*৭১২।(অনুমোদিত প্রশ্ন নং *১৮৪৯) **শ্রী শ্যামাদাস পাল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বোরো মরশুমে রাজ্যে গভীর ও অগভীর নলকূপে বিদ্যুৎ সরবরাহ ঠিক রাখার জন্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছে কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

হ্যাঁ, বিভিন্ন ব্যবস্থা নিয়েছেন যেমন ঃ—

(ক) রাজ্যে বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রগুলিতে পরিকল্পনা অনুযায়ী বিদ্যুৎ উৎপাদন বজায় রাখা,

(খ) বিদ্যুতায়িত নলকূপগুলির সহিত যুক্ত বিদ্যুৎ সরবরাহকারী লাইনগুলির প্রয়োজন অনুযায়ী রক্ষণাবেক্ষণ এবং মেরামতি।

(গ) বিকল ট্রান্সফর্মারগুলির সত্বর পরিবর্তন।

(ঘ) বিদ্যুৎ ব্যবস্থা সুস্থিত রাখতে সন্ধ্যা ৬টা থেকে রাত্রি ১০টা পর্যন্ত পাম্প না চালিয়ে অন্য সময় পাম্প চালানোর জন্য আবেদন। এই ব্যবস্থা কার্যকর করার জন্য মাননীয় বিধায়কগণের সক্রিয় সাহায্য প্রার্থনা।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** স্যার, অতিরিক্ত প্রশ্ন, বিদ্যুৎ এর অভাবে যে সমস্ত অচল গভীর নলকূপগুলি রয়ে গিয়েছে, সেইগুলির জন্য কি ব্যবস্থা নিয়েছেন, মাননীয় মন্ত্রী মহাশয় এই সম্পর্কে কোনও উত্তর দেবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বিদ্যুৎ এর নলকূপ আছে অনেক রকমের। একটা হচ্ছে, সরকারি পরিচালনায় ওয়েস্ট বেঙ্গলের মাইনর ইরিগেশনের প্রোজেক্ট, একটা হচ্ছে ব্যক্তি বিশেষের ব্যবস্থায়। আমরা যখন যখন যে রকম চিঠি পাই বিভিন্ন জায়গাতে নলকূপের জন্য খরচ হয়ে গেছে, বিদ্যুৎ নলকূপে যাচ্ছে না, আমরা তখন সেখানে ব্যবস্থা নিই। বিদ্যুৎ ব্যাহত হচ্ছে, এর প্রধান কারণ হচ্ছে তার চুরি করা হচ্ছে। অনেক জায়গাতে স্যালো টিউবওয়েল এর জায়গা সাব মার্শিবিল বা মিনি টিউবওয়েল করা হচ্ছে। যার জন্য ট্রান্সফর্মার পুড়ে যাচ্ছে। এরজন্য বিদ্যুৎ ব্যহত হচ্ছে। তবে যখন যে রকম সংবাদ আমরা পাই, রাজ্য বিদ্যুৎ পর্ষদ সেইগুলির ব্যাপারে তখনই ব্যবস্থা নেন, যাতে বিদ্যুৎ সেখানে চালিত থাকে।

(প্রচন্ড গোলমাল)

**বালিচাতুরা গ্রাম পঞ্চায়েত এলাকায় বৈদ্যুতিকরণ**

*৭১৪।(অনুমোদিত প্রশ্ন নং *১৯৮১) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্যামপুর থানার বলিচাতুরা গ্রাম পঞ্চায়েত এলাকায় বৈদ্যুতিকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কতদিনের মধ্যে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) আর্থিক অনটনের জন্য শ্যামপুর থানার বালিচাতুরা গ্রাম পঞ্চায়েত এলাকায় বৈদ্যুতিকরণের কোনও পরিকল্পনা আপাতত পর্ষদের নেই। তবে জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতির আর্থিক সহযোগিতায় কোনও পরিকল্পনা গ্রহণ করলে উক্ত এলাকায় বৈদ্যুতিকরণের কাজ করা যেতে পারে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** শ্যামপুর থানার বালিচাতুরা গ্রাম পঞ্চায়েত এলাকায় বিদ্যুৎ-এর

ব্যবস্থা করবেন কি?

(প্রচন্ড গোলমাল)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** বর্তমানে যেহেতু পঞ্চায়েত গ্রামীণ বিদ্যুৎ ও অচিরাচরিত এর সঙ্গে যুক্ত, তাই পরিকল্পনায় পঞ্চায়েত স্তর থেকে জেলা পরিষদের মাধ্যমে এই পরিকল্পনা তৈরি করা হচ্ছে। এর জন্য আমি আগেই বলেছি, রাজ্য সরকার এখন ৯ কোটি টাকা বিভিন্ন জেলার মাধ্যমে পর্ষদকে দিয়েছেন এবং কাজ শুরু হয়ে গেছে। আপনার এলাকায় যদি বিদ্যুৎ-এর ব্যাপারে কিছু করতে হয় তাহলে জেলায় যে ডি পি সি আছে, তাদের মাধ্যমে প্রস্তাব আনতে হবে।

*৭১৫ (নট কল্ড) (প্রচন্ড গোলমাল)

*৭১৬ (নট কল্ড) (প্রচন্ড গোলমাল)

*৭১৭ (নট কল্ড)

*৭১৮ (নট কল্ড)

*৭১৯ (নট কল্ড)

*৭২০ (নট কল্ড)

*৭২১ (নট কল্ড)

*৭২২ (নট কল্ড)

(প্রচন্ড গোলমাল)

(তুমুল হট্টগোল)

*৭২৩ (নট কল্ড)

*৭২৪ (নট কল্ড)

*৭২৫ (নট কল্ড)

*৭২৬ (নট কল্ড)

*৭২৭ (নট কল্ড)

**গ্রামীণ বৈদ্যুতিকরণে সমবায় সমিতি**

*৭২৮।(অনুমোদিত প্রশ্ন নং *৪৬) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের প্রতিটি জেলায় গ্রামীণ বৈদ্যুতিকরণের সমবায় সমিতি গঠনের কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে, এ পর্যন্ত মোট কয়টি জেলায় এই পরিকল্পনা রূপায়িত হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) হ্যাঁ, তবে এই প্রকল্প রূপায়ণের শর্ত হল জেলা পরিষদ। পঞ্চায়েত সমিতির নিকট থেকে প্রাথমিক প্রস্তাব পাওয়া এবং ঐ প্রস্তাব আর্থিক দিক থেকে গ্রহণ যোগ্য কিনা সেটা বিবেচিত হওয়া।

(খ) এ পর্যন্ত হুগলি জেলার সিঙ্গুর ও হরিপাল দক্ষিণ ২৪ পরগনা জেলার সাগরদ্বীপ এ এবং গোসবাতে এই পরিকল্পনা রূপায়িত হয়েছে।

(তুমুল হট্টগোল)

(কিছু কংগ্রেস সদস্য এই সময় টেবিল বাজাতে থাকে, কেউ কেউ বাঁশি বাজাতে থাকে, কেউ বিউগিল বাজাতে থাকে এবং কেউ গদা নিয়ে নাচানাচি করতে থাকে। মাননীয় সদস্য পঙ্কজ ব্যানার্জি চেয়ারের উপর দাঁড়িয়ে কিছু বলতে থাকেন।)

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি যেটা বললেন তার পরিপ্রেক্ষিতে জিজ্ঞাসা করতে চাই, কয়েকটি জায়গাতে যেমন সিঙ্গুর, হরিপাল এখানে এই সমবায় পদ্ধতি কার্যকর হয়েছে। এই সমবায় গঠন করার পর এর সাফল্য কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** সিঙ্গুর এবং হরিপালে সমবায় তৈরি হয়েছিল ১৯৮৪-৮৫ সালে।

(এই সময় মাননীয় সদস্য শোভনদেব চট্টোপাধ্যায় মাননীয় মন্ত্রীর সামনে গিয়ে বিউগিল বাজাতে থাকে।)

এখন এটা অত্যন্ত সাফল্যের সঙ্গে চলছে। আমরা অত্যন্ত আনন্দিত এই সমবায় গঠন করার পরে এইসব স্থানে চুরি কমে গিয়েছে এবং গ্রাহকেরাও তাড়াতাড়ি বিদ্যুৎ পাচ্ছে। গ্রাহক পরিষেবাও অত্যন্ত সুষ্ঠভাবে চলছে। আগামী কয়েক মাসের মধ্যে আমরা ঐ রকম একটা কো-অপারেটিভ লাভপুরে, বীরভূম জেলায় করার পরিকল্পনা নিয়েছি।

(কিছু কংগ্রেস সদস্য ওয়েলের মধ্যে ঘুরে ঘুরে স্লোগান দিতে থাকে।)

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন চুরি বন্ধে এই সমবায়গুলো একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। আগামী দিনে এই কো-অপারেটিভ আপনি

লাভপুরে করবেন বলেছেন। আপনি কি মনে করেন আমাদের রাজ্যে এই পরিকল্পনা সম্প্রসারিত হলে বিদ্যুৎ সরবরাহ এবং বিদ্যুৎ চুরি বন্ধে সাফল্য আসবে?

(এই সময় মাননীয় সদস্য শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় মাননীয় মন্ত্রী মহাশয়ের সামনে গিয়ে বিউগিল বাজাতে থাকে।)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা প্রতি জেলাতে এই রকম এক বা ততোধিক কো-অপারেটিভ করতে চাই। কিন্তু জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি বা পঞ্চায়েতের কাছ থেকে আমাদের কাছে প্রস্তাব আসতে হবে। এই প্রস্তাব পাওয়ার পর আমরা তার আর্থিক দিকটা খতিয়ে দেখব। যদি প্রতি জেলাতে আমরা এই কো-অপারেটিভ করতে পারি তাহলে চুরি বন্ধ হবে, সুষ্ঠুভাবে গ্রাহক পরিষেবা হবে এবং রাজ্য বিদ্যুৎ পর্যদের ক্ষতি অনেকটা কমে যাবে।

**শ্রী তপন হোড় ঃ** বীরভূম জেলার লাভপুরে আপনি একটা কো-অপারেটিভ করবেন বলেছেন, সে সম্পর্কে যদি আপনি আমাদের অবহিত করেন তাহলে ভাল হয়।

(এই সময় মাননীয় সদস্য শ্রী দিলীপ দাস, বাঁশি বাজাতে থাকেন।)

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** লাভপুরে একটা কো-অপারেটিভ তৈরি হচ্ছে এবং সমস্ত আর্থিক দিক খতিয়ে দেখা হয়ে গেছে। আমরা আশা করছি আগামী তিন মাসের মধ্যে লাভপুরে কো-অপারেটিভের কাজ শুরু হয়ে যাবে।

(এই সময় মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ স্পিকারের আসনের দিকে কাগজ ছুঁড়ে মারেন)

**শ্রী বাদল জমাদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কংগ্রেস আমলে কোনও একটা মৌজা দিয়ে বিদ্যুতের তার গেলে সেই মৌজা বিদ্যুতায়িত হয়ে গেছে বলা হত। বর্তমানে সকল মৌজায় বিদ্যুৎ পৌঁছে দেবার জন্য সরকার কি ব্যবস্থা করছেন।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমাদের পরিকল্পনা হচ্ছে যেসব গ্রামে বিদ্যুতের তার চলে গেছে সেইসব গ্রামের ৮০ শতাংশ বাড়িতে বিদ্যুৎ পৌঁছে দেবার একটা পরিকল্পনা আমরা নিয়েছি এবং তাতে ৯০৩ কোটি টাকা লাগবে। প্রতিটি বাড়িতে বিদ্যুৎ পৌঁছে দেবার ব্যাপারে আমরা দশ বছরের একটা পরিকল্পনা নিয়েছি।

## সরকারি স্তরে মাছ বিক্রির স্টল

*৭৩২।(অনুমোদিত প্রশ্ন নং *২১৩৩) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে সরকারিস্তরে মাছ বিক্রির স্টলের সংখ্যা কত এবং উক্ত স্টলগুলি কোথায় কোথায় অবস্থিত।

**শ্রী কিরণময় নন্দ ঃ**

রাজ্যে মোট ৩৭টি স্থায়ী স্টল, ৮টি ভ্রাম্যমাণ স্টল এবং নতুন দিল্লিতে ২টি মোবাইল স্টল আছে। স্টলের তালিকাটি আলাদাভাবে সংযোজিত হল।

(ক) **কলকাতায় স্থায়ী স্টল ঃ**

১। ফুলবাগান

২। কাঁকুড়গাছি।

৩। গরপার (এন এফ)

৪। কেশব সেন স্ট্রিট

৫। কংগ্রেস এক্সিবিশন রোড

৬। সার্কাস এভিনিউ

৭। সল্টলেক (পি এন ব্যাঙ্কের কাছে)

৮। লাবনী, সল্টলেক

৯। আহিরীটোলা

১০। চেতলা পার্ক

১১। করুণাময়ী সল্টলেক

১২। পাইকপাড়া, ইন্দ্র বিশ্বাস রোড (এন এফ)

১৩। সল্টলেক, ১৩নং ট্যাঙ্ক

১৪। বেহালা এফ সি এস (এন এফ)

১৫। নলবন, সল্টলেক

১৬। এস পি সি রোড-১ (এন এফ)

১৭। এ পি সি রোড-২ (এন এফ)

১৮। আমহার্স্টস্ট্রিট, আজকাল অফিসের পাশে (এন এফ)

১৯। সল্টলেক, ৫নং সেক্টর

২০। জনক রোড, লেক মার্কেট (এন এফ)

২১। যোধপুর পার্ক (এন এফ)

২২। হাতিবাগান (এন এফ)

২৩। সি কে মার্কেট, সল্টলেক (এন এফ)

২৪। লেক টাউন।

(খ) **উত্তর ২৪ পরগনা ঃ—**

২৫। সিন্দ্রোনী ঘাট-১টি

২৬। পশ্চিম বরানগর ঘাট-১টি

২৭। বনহুগলি ফিশ স্টল-১টি

২৮। বনগাঁ এফ সি এস-এর ঘাট-১টি

২৯। ডুমা ঘাট-১টি

৩০। আকাইপুর ঘাট-১টি

(গ) **বর্ধমান ঃ—**

৩১। শাঙকাই এফ সি এস-এর অধীন-১টি

৩২। কোবল চম্পাহাটি এফ সি এস-এর অধীন-১টি

৩৩। ধোবা এফ সি এস-এর অধীন-১টি

৩৪। দামাদর এফ সি এস-এর অধীন-১টি

(ঘ) **মালদা ঃ—**

৩৫। বড় সাগরদীঘি ফিশ স্টল-১টি

**(ঙ) দার্জিলিং ঃ—**

৩৬। শিলিগুড়ি-১টি

**(চ) মেদিনীপুর ঃ—**

৩৭। হলদিয়া-১টি

**মোট ৩৭টি।**

**মোবাইল স্টল ঃ—**

১। কলকাতা-৬টি

২। দার্জিলিং-১টি

৩। শিলিগুড়ি-১টি

**মোট ৮টি**

***৭২৯ (নট কল্ড)**

***৭৩০ (নট কল্ড)**

***৭৩১ (নট কল্ড)**

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই যে, এই যে রাজ্য সরকার স্টলগুলো তৈরি করছেন, কলকাতার আশেপাশে বিভিন্ন মিউনিসিপ্যাল এলাকায় অন্তত একটা করে স্টল সরকার করবেন কি?

(প্রচন্ড গোলমাল কংগ্রেসি সদস্যরা প্ল্যাকার্ড নিয়ে ঘুরতে থাকেন ওয়েলের মধ্যে)

**শ্রী কিরণময় নন্দ ঃ** দেখুন, যে প্রকল্পের ভিত্তিতে টাকাটা পাওয়া যায় সেটা কলকাতার জন্যই।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** এই যে সরকার স্টলগুলো পরিচালনা করছেন, বিগত আর্থিক বছরে এই স্টলগুলো পরিচালনায় সরকারের কত টাকা লাভ হয়েছে। লোকসান যদি হয়ে থাকে তাহলে সেটা কত?

(এই সময়ে রামজনম মাঝি আসেম্বলির রিপোর্টারদের টেবিলে নাচতে থাকেন।)

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি এই ব্যাপারে নোটিশ দিলে আমি আপনাকে উত্তর দেব।

(প্রচন্ড গোলমাল)

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, যে সমস্ত স্টলগুলোর কথা আপনি বললেন, সেই স্টলগুলোর মাধ্যমে কত মাছ আপনি জনসাধারণের কাছে সরবরাহ করতে পারেন, প্রতিদিন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি আমাকে নোটিশ দিলে, আমি আপনাকে স্টল ওয়াইজ হিসাব দিয়ে দেব।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, রাজ্য সরকার মাছ বিক্রি করবার জন্য যে সরকারি স্টল করেছেন, উত্তরবঙ্গে কতগুলি স্টল আছে? যদি না থাকে আগামী বছর করবার কোনও পরিকল্পনা আছে কি না?

(প্রচন্ড গোলমাল)

**শ্রী কিরণময় নন্দ ঃ** শিলিগুড়ি এবং দার্জিলিংয়ে আছে। অন্য শহরে আমরা প্রস্তাব পেলে করব।

**শ্রী অমর চৌধুরি ঃ** ব্যারাকপুর মহকুমায়, বরানগরে বিক্রির স্টল বাড়াতে পারেন কিনা।

**শ্রী কিরণময় নন্দ ঃ** প্রস্তাব দিলে আমরা বিবেচনা করে দেখব।

**শ্রী মাজেদ আলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে জানতে চাইছি ব্লক স্তরে এইরকম স্টল তৈরি করার কোনও পরিকল্পনা আপনাদের আছে কি?

(প্রচন্ড গোলমাল)

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমরা বিভিন্ন জায়গায় মাছকে সংরক্ষণের জন্য কোল্ড স্টোরেজ গড়ে তুলেছি। পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলাতে এই মাছ সংরক্ষণের জন্য আমাদের কোল্ড স্টোরেজ বা আইস ফ্যাক্টরি আমরা বহু জায়গায় তৈরি করেছি।

***৭৩৩ নট কল্ড**

***৭৩৪ নট কল্ড**

***৭৩৫ নট কল্ড**

***৭৩৬ নট কল্ড**

(প্রচন্ড গোলমাল)

**মেমারি—কাটোয়া বাস সার্ভিস**

*৭৩৭।(অনুমোদিত প্রশ্ন নং *৫৩) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেমারি—কাটোয়া ও নবদ্বীপ—বর্ধমান ভায়া কুসুমগ্রাম রুটে সরকারি বাস সার্ভিস চালু করা হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে, কবে থেকে বাস সার্ভিস চালু করা হয়েছে ; এবং

(গ) বর্তমানে উল্লিখিত রুটে মোট কতগুলি সরকারি বাস চলাচল করে?

**শ্রী সুশান্তকুমার ঘোষ ঃ**

(ক) এস বি এস টি সি—নবদ্বীপ-বর্ধমান ভায়া কুসুমগ্রাম রুটে বাস চালাচ্ছে।

(খ) ৯-৪-৯২ থেকে।

(গ) এস বি এস টি সি—একটি বাস ২টি আপ এবং ২টি ডাউন ট্রিপ করছে।

(গোলমাল)

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** এই দুটো রুটে আরও অসংখ্য সরকারি বাস চালানোর প্রয়োজন আছে। এই বিষয়টি কি আপনি বিবেচনা করেছেন, বিশেষ করে মেমারি থেকে কাটোয়া যে রুট, সেটির ব্যাপারে বলছি।

**শ্রী সুশান্তকুমার ঘোষ ঃ** মাননীয় সদস্যের এই প্রশ্নের উত্তরে জানাই যে, আমাদের বাসের সংখ্যা সাম্প্রতিক কালে বৃদ্ধি পেয়েছে। আমরা আশা করছি যে, আগামী বছরের মধ্যে বাসের সংখ্যা বৃদ্ধি পেলে আপনার প্রস্তাবটি যাতে কার্যকর করা যায়, তারজন্য বিবেচনা করব।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** প্রচন্ড গোলমাল চলে। নবদ্বীপ থেকে বর্ধমান এই দুটি জোনের ব্যাপারে আপনি দেখবেন বললেন। কিন্তু কালনা ডিপো থেকে একটা কাটোয়া যাচ্ছে। যদি এই বাসটিকে মেমারি হয়ে কাটোয়া চালানো যেত, তাহলে ওই এলাকার মানুষের উপকার হত। এই সম্পর্কে আপনার ভাবনা চিন্তা আছে কি?

**শ্রী সুশান্তকুমার ঘোষ ঃ** মাননীয় বিধায়ক যদি লিখিত ভাবে তার বক্তব্য আমাদের

কাছে পাঠিয়ে দেন, তাহলে একটা বাস চলছে। সেই বাসটি ডাইভারশন করে প্রস্তাবিত রুটে চালানোর কথা ভাবা যেতে পারে।

(প্রচন্ড গোলমাল)

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### নিখোঁজ মৎস্যজীবী ও ট্রলারের সংখ্যা

*৭০১।(অনুমোদিত প্রশ্ন নং *১৯৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২ থেকে ১৯৯৬ পর্যন্ত বঙ্গোপসাগরে মাছ ধরতে গিয়ে কত জন মৎস্যজীবী নিখোঁজ হয়েছেন ;

(খ) ঐ মৎস্যজীবীদের সাথে কতগুলি ট্রলার ছিল ;

(গ) নিখোঁজ হওয়া মৎস্যজীবীদের কত জন দুর্ঘটনায় পড়েছেন এবং কত জন দস্যু দ্বারা আক্রান্ত হয়েছেন ; এবং

(ঘ) নিখোঁজ হওয়া মৎস্যজীবীদের পরিবারের সদস্যদের কি কি ক্ষতিপূরণ দেওয়া হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী ১৯৯২ থেকে ১৯৯৬ পর্যন্ত (এ পর্যন্ত) মোট ২৬৭ জন মৎস্যজীবী নিখোঁজ হয়েছেন।

(খ) ঐ মৎস্যজীবীদের সাথে ২৭টি ট্রলার ছিল।

(গ) প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী উপরোক্ত ২৬৭ জন মৎস্যজীবীই দুর্ঘটনায় কবলিত। দস্যু দ্বারা আক্রান্ত হওয়ার কোনও খবর নেই।

(ঘ) উপরোক্ত নিখোঁজ হওয়া মৎস্যজীবীদের মধ্যে ইতিমধ্যেই ২১৯ জনের পরিবারের সদস্যদের দুর্ঘটনা জনিত বিমা প্রকল্প অনুযায়ী মোট ৫১,২৯,৫০০.০০ টাকা ক্ষতিপূরণ হিসাবে দেওয়া হয়েছে।

**কলকাতায় ট্রামের সংখ্যা**

*৭০৩।(অনুমোদিত প্রশ্ন নং *৫১৩) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কলকাতায় মোট ট্রামের সংখ্যা কত ; এবং

(খ) গড়ে প্রত্যহ কটি ট্রাম রাস্তায় বার করা হয়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১৯টি।

(খ) ১৯৫টি।

**কৃত্রিম মুক্তা চাষ**

*৭০৫।(অনুমোদিত প্রশ্ন নং *৮১৩) **শ্রী কমল মুখার্জি ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কৃত্রিম মুক্তা চাষ অল্প বিনিয়োগে খুব লাভজনক প্রকল্প ;

(খ) সত্যি হলে, উক্ত চাষের ব্যাপারে সরকার কি কোনও উদ্যোগী ভূমিকা নিয়েছে ; এবং

(গ) বেকার ছেলেরা এই ব্যবসায়ে উদ্যোগী হলে সরকারি সহায়তা/অনুদানের পরিকল্পনা আছে কি না?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) আছে।

**বিদ্যাসাগর সেতু থেকে টোল ট্যাক্স আদায়**

*৭০৬।(অনুমোদিত প্রশ্ন নং *১৩২৪) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যাসাগর সেতু থেকে টোল বাবদ দৈনন্দিন সংগৃহীত অর্থের পরিমাণ ; এবং

(খ) উক্ত সেতুর "অ্যাপ্রোচ রাস্তাগুলির" নির্মাণ কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যাসাগর সেতু থেকে টোল ট্যাক্স বাবদ দৈনন্দিন সংগৃহীত অর্থের পরিমাণ বর্তমানে প্রায় ২ লক্ষ ৬০ হাজার টাকা।

(খ) উক্ত সেতুর "অ্যাপ্রোচ- রাস্তাগুলির" হাওড়া এবং কলকাতা দিকের রাস্তাগুলির নির্মাণকার্য প্রায় শেষের দিকে। অবশ্য কিছু কিছু রাস্তা তৈয়ারির কাজ এখনও চলছে। আশা করা যায় আগামী ২ বৎসরের মধ্যে এই নির্মাণ কার্য শেষ হবে।

## Loan Sanctioned to Unemployed Persons

*709. (Admitted Question No. *1409) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department be pleased to state—

(a) the total number of loans sanctioned to unemployed persons up to 31st December, 1996 under Prime Minister Rojgar Yojana ; and

(b) the total amount of loan so sanctioned?

**Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department :**

(a) 3720 nos. upto 31-12-96 for the year 1996-97 (22105 nos. upto 31-12-96 since inception)

(b) Rs. 1,498.49 lakhs (Rs. 10,086.74 lakhs since inception)

## বাস ও ট্রামের জন্য ভরতুকি

*৭১০।(অনুমোদিত প্রশ্ন নং *১৭১৫) **শ্রী বুদ্ধদেব ভকত ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৫-৯৬ আর্থিক বছরে সরকারি বাস ও ট্রামের জন্য মোট কত টাকা ভরতুকি দিতে হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৫-৯৬ সালে সরকারি বাস ও ট্রামের ভরতুকির পরিমাণ নিম্নরূপ ঃ-

(১) সি এস টি সি- ৫১৭৬.০০ লক্ষ টাকা

(২) এন বি এস টি সি- ১৭৫৩.১৫ লক্ষ টাকা

(৩) এস বি এস টি সি- ৯৭৫.৯৭ লক্ষ টাকা

(৪) সি টি সি- ২৫৪১.২৪ লক্ষ টাকা

মোট ১০,৪৪৬.৪০ টাকা

**মৎস্যজীবীদের আধুনিক পদ্ধতিতে প্রশিক্ষণ**

*৭১১।(অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৪) **শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার মৎস্যজীবীদের আধুনিক পদ্ধতিতে মাছ চাষের প্রশিক্ষণ দেওয়ার কোনও পরিকল্পনা আছে কি না ;

(খ) থাকলে, কত জনকে এবং কয়টি কেন্দ্রে প্রশিক্ষণ দেওয়া হবে ; এবং

(গ) উক্ত শিক্ষানবিশদের মাছ চাষের জন্য সরকারি সাহায্য দেওয়ার পরিকল্পনা আছে কি না?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) বর্তমান আর্থিক বৎসর ১৯৯৬-৯৭ সালে ব্লকস্তরে ৭০০ জন এবং জেলাস্তরে ৪০ জন মৎস্যজীবী মৎস্যচাষীকে ২৪টি কেন্দ্রে প্রশিক্ষণ দেওয়ার পরিকল্পনা আছে।

(গ) উক্ত শিক্ষানবিশদের মাছ চাষের জন্য জেলার মৎস্যচাষী উন্নয়ন সংস্থার মাধ্যমে ব্যাঙ্ক ঋণ ও সরকারি অনুদানের পরিকল্পনা আছে।

## বজবজ থানা এলাকায় নতুন বাস রুট

*৭১৩।(অনুমোদিত প্রশ্ন নং *৯১৮) **শ্রী অশোককুমার দেব ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ থানা এলাকায় (১) আছিপুর থেকে হাওড়া, (২) চটা থেকে হাওড়া ও (৩) সারাঙ্গাবাদ সরকারি আবাসন (প্রান্তিকা) থেকে ধর্মতলা পর্যন্ত নতুন বাসরুট চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত রুটগুলি চালু হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) এরকম কোনও প্রস্তাব সরকারের কাছে এখনও আসেনি।

(২) একটা নতুন বাস সার্ভিস চটা থেকে হাওড়া ফায়ার সার্ভিস স্টেশন পর্যন্ত চালু করা হয়েছে যার বর্তমান রুট নং ১৮-এ/১।

(৩) এরকম কোনও প্রস্তাব সরকারের কাছে এখনও আসেনি।

(খ) ক (১) এবং ক (৩) বিষয়ে চালু করার কোনও প্রস্তাব না থাকায় উক্ত রুটগুলি চালু করতে দেরি হবে।

## বাগবাজার খালে ফেরি সার্ভিস

*৭১৫।(অনুমোদিত প্রশ্ন নং *১১২৩) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাগবাজার খাল সংস্কার করে ফেরি সার্ভিস চালু করার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, সরকারের মূল পরিকল্পনাটি কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাগবাজার খাল সংস্কার করে জলপথে যাত্রী ও পণ্য পরিবহনের একটি পরিকল্পনা গ্রহণ করার কথা সরকার বিবেচনা করছেন ;

(খ) প্রথম পর্যায়ে চিৎপুর লকগেট থেকে সার্কুলার ক্যানেল ও কৃষ্ণপুর ক্যানেলের সংস্কার সাধন করে বাগবাজার থেকে সল্টলেক করুণাময়ী পর্যন্ত জলপথ

পরিবহনের ব্যবস্থা করা। এই উদ্দেশ্যে একটি সমীক্ষা করার কথা ভাবা হচ্ছে।

## রামচন্দ্রপুর স্বাস্থ্যকেন্দ্রে বিদ্যুৎ সরবরাহ

*৭১৬।(অনুমোদিত প্রশ্ন নং *২০২৯) **শ্রী বিনয় দত্ত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার খানাকুল থানার অধীন রামচন্দ্রপুর গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে বিদ্যুৎ সরবরাহের কাজ শুরু করা হয়েছে কি না ; এবং

(খ) হলে, কবে থেকে শুরু হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত স্বাস্থ্য কেন্দ্রে বিদ্যুৎ সংযোগ দেওয়ার পি ডব্লিউ ডি-এর এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার কে বিদ্যুৎ পর্ষদের খানাকুল গ্রুপ সাপ্লাই অফিস ১৬-১-৯৬ তারিখে ৩,৭০,৪৯৮ টাকার একটি কোটেশন দেওয়া হয়। কিন্তু আজ অবধি ঐ কোটেশনের কোনও টাকা জমা পড়েনি। সুতরাং এই অবস্থায় ঐ স্বাস্থ্য কেন্দ্রটিতে বিদ্যুৎ সংযোগ দেওয়া যায়নি।

(খ) প্রযোজ্য নহে।

## Withdrawal of manual mode of Transport

*717. (Admitted Question No. *1754) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) whether it is a fact that the Government has decided to withdraw all manual mode of transport from the city of Calcutta;

(b) if so—what prompted the Government to take his decision;

(c) the total number of persons who would face unemployment on account of this decision of the Government; and

(d) whether the Government has drawn any plan and programme for the rehabilitation of persons mentioned in (c)?

**Minister-in-charge of the Transport Department :**

(a) Govt. have decided that all Unauthorised manual mode of Transport will be withdrawn.

(b) To allow smooth flow of vehicular traffic, to case pedestrian movement and to prevent uncontrolled growth of such vehicles.

(c) There is no specific information on unauthorised manual transport.

(d) Does not arise.

### কেন্দ্রীয় মৎস্য সমবায়

*৭১৮।(অনুমোদিত প্রশ্ন নং *২০৮৫) **শ্রী নন্দদুলাল মাঝি** ঃ মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কংসাবতী জলাধারে মাছ চাষের জন্য ছোট ছোট সমবায়গুলিকে নিয়ে রাজ্য সরকারের একটি কেন্দ্রীয় মৎস্য সমবায় করার পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এর কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেন্দ্রীয় মৎস্য সমবায় সমিতি ইতিমধ্যে গঠন করা হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### বজবজ তাপবিদ্যুৎকেন্দ্র

*৭১৯।(অনুমোদিত প্রশ্ন নং *১৯৩৬) **শ্রী নির্মল ঘোষ এবং শ্রী আব্দুল মান্নান** ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বজবজ তাপবিদ্যুৎকেন্দ্র নির্দিষ্ট সময়সীমায় মধ্যে চালু করা যায় নি ;

(খ) সত্যি হলে, তার কারণ কি ; এবং

(গ) প্রকল্পটি চালু করতে দেরি হওয়ার জন্য প্রোজেক্ট মূল্য কি পরিমাণ বৃদ্ধি পেয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সি ই এস সি-র অজুহাত অনুসারে প্রকল্পটি নির্দিষ্ট সময় সীমার মধ্যে চালু না হওয়ার দুটি কারণ নিচে উল্লেখ করা হল ঃ-

প্রথমত, বজবজ এলাকায় স্থানীয় আধিবাসীদের কাছ থেকে প্রকল্পটির চালু করার ব্যাপারে বাধা পাওয়ার দরুন ১৯৯৩ সালে কেন্দ্রীয় পরিবেশ ও বন দপ্তর প্রায় ৭ মাস এমবার্গো আরোপ করেছিলেন। অবশ্য শেষ পর্যন্ত ঐ নিষেধাজ্ঞাটি ১৯৯৩ সালের ডিসেম্বর মাসে স্পট অনুসন্ধান করে কেন্দ্রীয় মন্ত্রক প্রত্যাহার করে নেয়। এর দরুন ঐ এলাকার জমি অধিগ্রহণ ও স্থানীয় কাজের অগ্রগতি ব্যাহত হয়েছে।

দ্বিতীয়ত মেসার্স এবিবি-এবিএল (পূর্ব ছিল মেসার্স এ বি এল)-এর বয়লারের উপাদান যোগানের বিলম্বের জন্য প্রকল্পটি নির্দিষ্ট সময়সীমার মধ্যে চালু করা যায় নি।

এ বি এল, এ বি বি-র প্রতিবেদন যে সি ই এস সি সময়মতো প্রাপ্য টাকা দেয় নাই বা দিচ্ছে না।

(গ) রাজ্য বিদ্যুৎ পর্ষদের অনুমোদনের জন্য সি ই এস সি ২৩০৮ কোটি টাকা ব্যয়ের প্রস্তাব করেছে যেখানে সি ই এস সি-র মঞ্জুরীকৃত ব্যয় ১৬৩৮ কোটি টাকা। পর্ষদের অভিমত এখনও জানা যায়নি।

## সংখ্যালঘুদের কর্মসংস্থান প্রকল্প

*৭২০।(অনুমোদিত প্রশ্ন নং *২৮১০) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** সংখ্যালঘুদের উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত আর্থিক বছরে সংখ্যালঘুদের কর্মসংস্থান প্রকল্পে কতগুলি দরখাস্ত জমা পড়েছিল ; এবং

(খ) তন্মধ্যে কত জন ঋণ পেয়েছেন?

**সংখ্যালঘু উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত আর্থিক বছরে (১৯৯৬-৯৭) এই প্রকল্পে কোনও দরখাস্ত আহ্বান করা হয়নি। যেহেতু ১৯৯৫-৯৬ আর্থিক বছরেই মোট ৫৮৮৬টি দরখাস্ত জমা পড়েছিল।

(খ) যদিও এখনও কেউ ঋণ পান নি, তবে শীঘ্রই দরখাস্তকারীদের মধ্য থেকে ৬৮২ জনকে প্রয়োজনীয় শর্তাদি পূরণ সাপেক্ষে ঋণ দেবার ব্যবস্থা করা হচ্ছে।

**কাটোয়া থানা এলাকায় ট্রান্সফমার মেরামত**

*৭২১।(অনুমোদিত প্রশ্ন নং *২০৪০) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কাটোয়া থানা এলাকায় বিদ্যুৎ সরবরাহের ট্রান্সফর্মারগুলি দীর্ঘদিন যাবৎ খারাপ থাকায় চাষের কাজ ব্যহত হচ্ছে ;

(খ) সত্যি হলে, উক্ত ট্রান্সফর্মারগুলি মেরমাতের ক্ষেত্রে দ্রুত কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কি না ; এবং

(গ) হলে, কত দিনের মধ্যে মেরামতের ব্যবস্থা গ্রহণ করা হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ ব্যাপারে পর্যদের কাছে কোনও অভিযোগ নেই। এই ধরনের অভিযোগ পেলেই খারাপ ট্রান্সফর্মার পাল্টে দেওয়ার ব্যবস্থা নেওয়া হয়। যদি স্টোরে থাকে তবে সাথে সাথে-ই পাল্টে দেওয়া হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) সাধারণত মেরামতের জন্য নির্দেশপত্র বা এল ও আই জারি করার এক মাসের মধ্যে ট্রান্সফর্মার মেরামতির কাজ শেষ হয়।

**বাস টার্মিনাস নির্মাণ**

*৭২২।(অনুমোদিত প্রশ্ন নং *১৮৮৫) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ১৯৯২ জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত কত সংখ্যক

বাস টার্মিনাস নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে ; এবং

(খ) সরকার কতগুলি নতুন বাস টার্মিনাস নির্মাণের জন্য পরিকল্পনা গ্রহণ করেছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬টি।

(খ) আরও ১৫টি।

## Power Plant in Gouripur

*723. (Admitted Question No. *2250) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) whether a Power Plant is being set up in Gouripur in Naihati ; and

(b) if so, the details of the proposal including the ownership.

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, নৈহাটির গৌরীপুরে ১৫০ মেগাওয়াট ক্ষমতা সম্পন্ন একটি তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপন করার চেষ্টা চলছে।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের পরিত্যাক্ত গৌরীপুর তাপ বিদ্যুৎ কেন্দ্রের জমিতে নতুন ভাবে একটি তাপ বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য গত ২০-৫-৯৪ তারিখে আমেরিকার থার্মো ইকোটেক কর্পোরেশন, ভারত হেভি ইলেক্ট্রিক্যাল লিমিটেড, বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস ও পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের মধ্যে একটি সমঝোতা পত্র স্বাক্ষরিত হয়। ১৫-৩-৯৬ তারখি গৌরীপুর পাওয়ার কোম্পানি নামে একটি কোম্পানি রেজিস্ট্রি হয়। সি এফ বি সি টেকনোলজি-র বয়লালের এই প্রকল্পটির আনুমানিক ব্যয় ধরা হয়েছে ৬৮৮.৯৪ কোটি টাকা। প্রকল্পটি কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের অর্থ কারিগরি ছাড়পত্রের জন্য পাঠানো হয়েছে।

## বঙ্গভবনে রাজ্য সরকারের গাড়ি

*৭২৪।(অনুমোদিত প্রশ্ন নং *২৩০১) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বঙ্গভবনে রাজ্য সরকারের ব্যবহারার্থে কতগুলি গাড়ি আছে ;

(খ) উক্ত গাড়িগুলি ব্যবহারের কিরূপ নিয়ম আছে ; এবং

(গ) গাড়িগুলিকে নিয়মবহির্ভূতভাবে ব্যবহারের কোনও তথ্য সরকারের কাছে আছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বঙ্গভবনে রাজ্য সরকারের ব্যবহার্থে স্থায়ী গাড়ির বর্তমান সংখ্যা ১৩ (তেরটি)। এছাড়া মাননীয় মুখ্যমন্ত্রীর ব্যবহার্থে একটি বুলেট নিরোধক গাড়ি আছে ;

(খ) রাজ্য সরকারের মন্ত্রী, প্রতিমন্ত্রী রাষ্ট্রমন্ত্রী, সচিব এবং যুগ্ম সচিব অথবা তাহাদের সম্পদ মর্যাদা সম্পন্ন অধিকারীবৃন্দ নতুন দিল্লিতে সরকারি কাজে এই গাড়ি ব্যবহার করতে পারেন। সরকারি সংস্থাও স্বশাসিত সংস্থাগুলির আধিকারিকগণ ভাড়া মেটাবার শর্তে ভাড়া করা গাড়ি পেতে পারেন এবং

(গ) না।

## মৎস্য উৎপাদন ও রপ্তানি

*৭২৫।(অনুমোদিত প্রশ্ন নং *২৩৩৮) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে মৎস্য উৎপাদনের বাৎসরিক পরিমাণ কত ;

(খ) রাজ্যে প্রতি বছর কত পরিমাণ চিংড়ি উৎপাদন হয় এবং বিদেশে রপ্তানির পরিমাণ কত ; এবং

(গ) চিংড়ি থেকে কত পরিমাণ বৈদেশিক মুদ্রা আয় হয়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে মৎস্য উৎপাদন—মোট উৎপাদন ১৯৯৫-৯৬ সালে ৮৯৩ হাজার মেট্রিক টন তন্মধ্যে, অন্তর্দেশীয় উৎপাদন ৭৪০ হাজার মেট্রিক টন ও সামুদ্রিক উৎপাদন ১৫৩ হাজার মেট্রিক টন

(খ) রাজ্যে চিংড়ির মোট উৎপাদন ১৯৯৫-৯৬ সালে ৩৬,৫০০ মেট্রিক টন এবং বিদেশে চিংড়ি রপ্তানির পরিমাণ ১৯৯৫-৯৬ সালে ১৩,৮৯০ মেট্রিক টন।

(গ) চিংড়ি থেকে বৈদেশিক মুদ্রা আয়ের পরিমাণ ১৯৯৫-৯৬ সালে ৩৫৪ কোটি টাকা।

## বিদ্যুতের দাম বৃদ্ধি

*৭২৬।(অনুমোদিত প্রশ্ন নং *২৭৫২) **শ্রী রবীন মুখার্জি :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২ সালের জানুয়ারি মাস থেকে ১৯৯৭ সালের মার্চ মাস পর্যন্ত এই রাজ্যে কতবার বিদ্যুতের দাম বৃদ্ধি করা হয়েছে ; এবং

(খ) ১৯৯৩-৯৪ ও ১৯৯৫-৯৬ সালে রাজ্য বিদ্যুৎ পর্ষদের লাভ বা লোকসানের পরিমাণ কত ছিল?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯২ সালের জানুয়ারি থেকে ১৯৯৭ সালের মার্চ পর্যন্ত মোট তিনবার বিদ্যুতের দাম বাড়ানো হয়েছে।

(খ) ১৯৯৩-৯৪ সালে পর্ষদের লাভের পরিমাণ ছিল ১৭ কোটি ৮১ লক্ষ টাকা এবং ১৯৯৫-৯৬ সালে লাভের পরিমাণ ছিল ১৭ কোটি ২২ লক্ষ টাকা।

(গ) বিধিসমস্ত লাভের হার শতকরা ৩ ভাগ অর্জনে সাহায্য করবার জন্য বিভিন্ন সময়ে বিদ্যুৎ পর্ষদের রাজ্য সরকারি ঋণ মূলধনে রূপান্তরিত করায় এবং ঋণের সুদ মকুব করায় পর্ষদ এই লাভ অর্জন করেছে।

## Waiver of licence of the fishermen

*729. (Admitted Question No. *1422) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) whether it is a fact that the Government has been contemplating for waiver of licence of the fishermen ; and

(b) if so, steps taken in this regard?

**Minister-in-charge of the Fisheries Department :**

(a) & (b) There is, in fact no such order for Fisherman, Hence the question of its waiver does not arise.

## লোকদীপ প্রকল্প

*৭৩০।(অনুমোদিত প্রশ্ন নং *২১১৪) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত রাজ্যে কতগুলি মৌজায় লোকদীপ প্রকল্প চালু করা হয়েছে ;

(খ) কতগুলি মৌজায় উক্ত প্রকল্পের কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১-১-৯৭ তারিখ পর্যন্ত মোট ৮১২৪৯ জন ব্যক্তিকে এই প্রকল্পের আওতায় বিদ্যুৎ দেওয়া সম্ভব হয়েছে।

(খ) এই বিষয়ে মৌজা ভিত্তিক পরিসংখ্যান রাখা হয় না, তবে জেলা ভিত্তিক গ্রাহক সংখ্যা দেওয়া হল ঃ-

| ক্রমিক নং | জেলার নাম | গ্রাহক সংখ্যা |
|---|---|---|
| ১। | মেদিনীপুর | ৪৭৭০ |
| ২। | দার্জিলিং | ১২৪৪ |
| ৩। | বর্ধমান | ৩৮১৫ |
| ৪। | বাঁকুড়া | ৫৬৭৬ |
| ৫। | পুরুলিয়া | ৪৭২২ |
| ৬। | মুর্শিদাবাদ | ৬০৩৬ |
| ৭। | হুগলি | ২৮৭১২ |
| ৮। | দিনাজপুর | ১৬৮৪ |
| ৯। | নদীয়া | ১১১৭ |
| ১০। | ২৪ পরগনা (উত্তর) | ১৮০৫ |
| ১১। | দক্ষিণ ২৪ পরগনা | ১২৫৫ |

| | | |
|---|---|---|
| ১২। | কুচবিহার | ২৯৪৮ |
| ১৩। | হাওড়া | ১২৮০ |
| ১৪। | জলপাইগুড়ি | ৩৬৮৮ |
| ১৫। | মালদা | ৭৪৬০ |
| ১৬। | বীরভূম | ৫০৩৭ |
| | | ৮১২৪৯ |

(গ) বিদ্যুতায়িত মৌজায় পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ দ্বারা নির্বাচিত দারিদ্রসীমার নিচে বসবাসকারী ব্যক্তিদের গৃহে এই প্রকল্পের মাধ্যমে বিদ্যুৎ সংযোগ করা হয়। তাই কোনও সময়সীমা নির্ধারণ করা সম্ভব নয়।

**সংখ্যালঘু সম্প্রদায়**

*৭৩১।(অনুমোদিত প্রশ্ন নং *১৫৪১) **শ্রী আবু সুফিয়ান সরকার** ঃ সংখ্যালঘু বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোন কোন সম্প্রদায়কে সংখ্যালঘু সম্প্রদায়ের অন্তর্ভুক্ত করা হয়েছে ;

(খ) রাজ্যের সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষের উন্নয়নের জন্য কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করেছে কি না ; এবং

(গ) করে থাকলে, উক্ত পরিকল্পনাগুলি কি কি?

**সংখ্যালঘু বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেন্দ্রীয় সরকার কর্তৃক প্রজ্ঞাপিত ধর্মীয় সংখ্যালঘু সম্প্রদায়গুলি যেমন মুসলিম, খ্রিস্টান, বৌদ্ধ, শিখ, জরাথুস্টবাদীগণ (পার্শি) এবং এলাহাবাদে অবস্থিত ভারতীয় ভাষা সংক্রান্ত সংখ্যালঘু কমিশনারের প্রতিবেদনে উল্লিখিত এ রাজ্যের ভাষাগত সংখ্যালঘু সম্প্রদায়, যারা সাঁওতালি, উর্দু, হিন্দি, নেপালি অথবা গোর্খালী ভাষায় কথা বলেন এই সব সম্প্রদায়কেই রাজ্যে সংখ্যালঘু সম্প্রদায়ের অন্তর্ভুক্ত করা হয়েছে।

(খ) হ্যাঁ।

(গ) সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের উন্নয়নের জন্য গৃহীত পরিকল্পনাগুলির মধ্যে

নিম্নলিখিতগুলির উল্লেখ করা যেতে পারে ঃ—

(১) প্রতি জেলায় একটি করে মুসলিম ছাত্রী নিবাস নির্মাণের পরিকল্পনা ;

(২) সংখ্যালঘু সম্প্রদায়ের জন্য ভারতীয় সংবিধানের এবং কেন্দ্রীয় ও রাজ্য আইনে যে সমস্ত রক্ষাকরচ রয়েছে, সেগুলির রূপায়ণ ও বলবৎকরণের জন্য সুপারিশ করা, সংখ্যালঘু বিষয়ক সরকারি নীতি ও কর্মসূচি রূপায়ণের পর্যালোচনা করা এবং সংখ্যালঘুদের জন্য যথোপযুক্ত আইনগত ও কল্যাণমূলক ব্যবস্থাদির জন্য সরকারের নিকট সুপারিশ প্রেরণের উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ সংখ্যালঘু কমিশন নামক বিধিবদ্ধ সংস্থা গঠন ;

(৩) প্রজ্ঞাপিত সংখ্যালঘুদের অর্থনৈতিক অবস্থার উন্নতির জন্য পশ্চিমবঙ্গ সংখ্যালঘু উন্নয়ন ও অর্থ নিগমের মাধ্যমে তাদের স্ব-নিযুক্তি প্রকল্প ও অন্যান্য প্রকল্পে আর্থিক সহায়তা প্রদান করার পরিকল্পনা ;

(৪) উর্দু ভাষার উন্নতির জন্য পশ্চিমবঙ্গ উর্দু অ্যাকাডেমি স্থাপন ;

(৫) পশ্চিমবঙ্গের বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের প্রস্তাব ও কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তা সাপেক্ষে বিভিন্ন প্রতিযোগিতামূলক পরীক্ষায় অবতীর্ণ হওয়ার জন্য সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের জন্য কোচিং সেন্টার খোলা ও বৃত্তিমূলক শিক্ষা প্রদানের জন্য ট্রেনিং সেন্টার খোলা ; এবং

(৬) সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের উন্নয়ন ও কল্যাণমূলক কর্মসূচিগুলির পর্যালোচনা ও রূপায়নের জন্য একটি স্বতন্ত্র সরকারি দপ্তর স্থাপন।

**বজবজ তাপবিদ্যুৎ কেন্দ্রে দূষণ প্রতিরোধ**

*৭৩৩।(অনুমোদিত প্রশ্ন নং *১২৫৬) **শ্রী অশোককুমার দেব ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ তাপবিদ্যুৎ কেন্দ্রে দূষণ প্রতিরোধে সরকার কি কি ব্যবস্থা নিয়েছে ; এবং

(খ) উক্ত এলাকায় পরিবেশ দূষণরোধে মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভারত সরকারের পরিবেশ ও বন মন্ত্রক পরিবেশ সংক্রান্ত বিভিন্ন দিক পর্যালোচনার পর অনুষ্ঠানিক ছাড়পত্র দেয়। একই সঙ্গে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ

পর্ষদ নিরপেক্ষভাবে প্রকল্পের খুঁটিনাটি পর্যালোচনার পর প্রকল্পের পক্ষে অভিমত দেয়। প্রকল্পটির নির্মাণকালে রাজ্য ও কেন্দ্রীয় পরিবেশ দপ্তর স্ব স্ব আরোপিত পরিবেশ সংক্রান্ত শর্তের যথাযথ পূরণের দিকে নজর রাখছে।

পরিবেশের দিক থেকে উন্নত মানের কাজ পাওয়ার জন্য নিম্নলিখিত বিষয়গুলির ওপর জোর দেওয়া হয়েছে ঃ-

১) প্রকল্প চলাকালীন গরম জল নদীতে ফেলতে যাতে না হয় তারজন্য closed cycle system -এর ব্যবস্থা হচ্ছে।

২) ছাই যাতে অনেক দূরে ছড়িয়ে যেতে পারে তার জন্য অতি উচ্চ চিমনি (২৭৫ মিঃ) স্থাপন করা হচ্ছে।

৩) চিমনি থেকে নির্গত উত্তপ্ত ধোঁয়া থেকে উচ্চ যোগ্যতা সম্পন্ন ইলেকট্রোস্টাটিক প্রেসিপিটেটর দ্বারা ৯৯.৫ শতাংশ ছাই নির্গমনে বাধার ব্যবস্থা রয়েছে।

৪) বর্জ পদার্থ যতদূর সম্ভব স্বল্পমাত্রায় রাখার ব্যবস্থা নেওয়া হয়েছে।

৫) জমির তলার জলকে সুরক্ষিত রাখার জন্য কাদার মতো ফ্লাই অ্যাশ-এর ব্যবস্থা নেই।

৬) প্রকল্পের জন্য জমি থেকে উৎখাত ব্যক্তি ও পরিবারদের সকল প্রকার নাগরিক সুবিধাসহ মডেল রিহ্যাবিলিটেশন ভিলেজ স্থাপন করার ব্যবস্থা রয়েছে।

৭) প্রকল্প এলাকার মধ্যে সবুজায়ন ও প্রচুর পরিমাণে জলের ব্যবস্থা রাখা হচ্ছে।

৮) অতি অল্পমাত্রায় নাইট্রোজেন সমৃদ্ধ বিষাক্ত বাষ্প নির্গমনের ব্যবস্থা রয়েছে।

(খ) পরিবেশ রক্ষার নিমিত্ত প্রকল্প ব্যয়ে ৬৭ কোটি টাকায় সংস্থান আছে।

**Amount doled out by the Govt. to Transport Corporation**

*734. (Admitted Question No. *1755) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

(a) the amount doled out by the Government to CSTC, NBSTC an SBSTC by way of subsidy during the year 1995-96 ;

(b) the position in this regard in 1992-93, 1993-94 and 1994-95 ; and

(c) the measures the Government has taken or proposes to take to reduce the financial burden?

**Minister-in-charge of the Transport Department :**

(a) The amount doled out by the Government to CSTC, NBSTC and SBSTC during 1995-96 is as follows :-

i) CSTC - Rs. 5176.00 lakhs

ii) NBSTC - Rs. 1753.00 "

iii) SBSTC - Rs. 175.17 "

(b) The position is as follows :-

| | | 92-93 | 93-94 | 94-95 |
|---|---|---|---|---|
| i) | CSTC | Rs. 3122.97 | 3785.78 | 4794.89 |
| ii) | NBSTC | Rs. 781.89 | 1018.63 | 1342.89 |
| iii) | ·SBSTC | Rs. 637.64 | 861.81 | 920.21 |

(c) Government has taken several measures to improve the performance of the STUs as indicated below :-

1) Improvement of KMPL

ii) Improvement in productivity of bus and worker.

3) Lowering man bus ratio.

4) Intensifying checking system in route.

All these measures however do not yield sufficient result of the cost of inputs and the wage cost of inputs and the wage cost increased by heaps and bounds.

## থার্মাল প্ল্যান্টের ছাইকে কাজে লাগানোর পরিকল্পনা

*৭৩৫।(অনুমোদিত প্রশ্ন নং *১০৫২) **শ্রী সুকুমার দাশ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কোলাঘাট থার্মাল প্ল্যান্টে সঞ্চিত ছাইকে কাজে লাগানোর সরকারি কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) উক্ত 'ছাই' থেকে ক্ষতিগ্রস্থ চাষীদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা নেওয়া হচ্ছে কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রকৃতপক্ষে গত ১৯৯১ সাল থেকে কোলাঘাট থার্মাল পাওয়ার প্ল্যান্টের সঞ্চিত ছাইকে কাদামাটি মিশ্রিত ইট তৈরির কাজে লাগানো চলে আসছে। জমি উন্নয়ন, রাস্তা তৈরিতে, আসবেস্টস সিমেন্ট তৈরিতেও ঐ ছাই ব্যবহার হচ্ছে। ভবিষতে এই ছাইকে আরো অন্যান্য কাজে লাগানোর পরিকল্পনাও আছে।

(খ) কোলাঘাট থার্মাল প্ল্যান্ট চালু হওয়ার পর এর চারিদিকে কৃষি উৎপাদন কমে গেছে এমন কোনও প্রামাণিক তথ্য বা প্রমাণ পাওয়া যায়নি। সেজন্য চাষীদের ক্ষতিপূরণ দেওয়ার প্রশ্নই আসে না।

## Number of Surface Transport Buses

*736. (Admitted Question No. *516) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

how many buses are there under the Surface Transport Corporation of the State Government?

**Minister-in-charge of the Transport Department :**

85 (Eighty Five)

## LAYING OF REPORT

## Annual Accounts and Audit Report of the West Bengal Industrial Infrastructure Development Corporation for the year 1992-93

**Shri Pralay Talukdar :** Sir, I beg to lay the Annual Accounts

and Audit Report of the West Bengal Industrial Infrasturcture Development Corporation for the year 1992-93.

(Noise)

(এই সময় বিরোধী দলের একাধিক সদস্যগণ বিধানসভার রিপোর্টারদের টেবিলের চারিদিকে ঘুরতে থাকেন এবং স্লোগান দিতে থাকেন। মাননীয় বিধায়ক শ্রী রামজনম মাঝি ও শ্রী সুধীর ভট্টাচার্য মহাশয় একটা পর্দা মাননীয় স্পিকারের দৃষ্টির সামনে মেলে ধরেন। মাননীয় বিধায়ক শ্রী পরেশ পাল অ্যাসেম্বলির রিপোর্টারদের টেবিলের উপর দাঁড়িয়ে একটা বাঁশি বাজাতে থাকেন। মাননীয় বিধায়ক শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ও শ্রী মিহির গোস্বামী পেপার ওয়েট নিয়ে রিপোর্টারদের টেবিলের উপর প্রচন্ড শব্দ করতে থাকেন। )

## MENTION CASES

[11-50 — 12-00 Noon]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক ও শিক্ষাকর্মী যারা অবসর গ্রহণ করেছেন তাদের পেনসন ৬০ দিনের মধ্যে মিটিয়ে দেওয়ার জন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

(তুমুল হট্টগোল)

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে বলছি। বলরামপুর রেগুলেটেড মার্কেটে সদ্য একটা নোটিফিকেশন প্রকাশিত হয়েছে। সেই নোটিফিকেশনে বলরামপুর থানা ব্যতীত নোটিফায়েড এলাকার কোনও কৃষক প্রতিনিধি বা লাইসেন্স ট্রেডারদের পক্ষ থেকে কাউকে মনোনীত করা হয়নি। ফলে কৃষক এবং ক্ষুদ্র ব্যবসায়ীদের প্রচন্ড ক্ষতির সম্মুখীন হতে হচ্ছে। বরাবাজার থানা, বান্দোয়ান থানা, মানবাজার থানা, পুন্চা ও হুড়া থানা এলাকাগুলো হল নোটিফায়েড এলাকা। এই সমস্ত এলাকা থেকে যাতে কৃষক প্রতিনিধি এবং ব্যবসায়ীদের পক্ষ থেকে প্রতিনিধি মনোনীত করা হয় এবং এখানে যে কমিটি গঠিত হয়েছিল সেই কমিটি ভেঙে দিয়ে নতুন করে কমিটি যাতে গঠন করা হয় তার জন্য আমি রাজ্য মন্ত্রীসভার এবং মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি।

(তুমুল হট্টগোল)

(সর্বক্ষণই সভায় তুমুল গোলমাল চলতে থাকে)

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৫৭ বছর ব্রিটিশ সাম্রাজ্যবাদের দখলে থাকা হংকং আজ ৩০শে জুন ৯৭ মধ্যরাতে ফিরে যাচ্ছে চীনে। ১৮৪০ সালে জোর করে আফিম বিক্রির যুদ্ধের হংকং ফাউলুন এবং ১৮৯৮ সালে নিউ টেরিটোরিজ নামের বিশাল এলাকা ব্রিটিশ সাম্রাজ্যবাদ জোর করে দখল করে—এই দখল, স্বাধীনতা হরণ, যার পোষাকী নাম ছিল লীজ। সেই বিনা পয়সার লিজ শেষ হচ্ছে আজ। আজ রাত ১২ টায় হংকংয়ের আকাশ থেকে শেষ বারের মতো নামিয়ে নেওয়া হবে ব্রিটিশ সাম্রাজ্যবাদের মূল প্রতীক ইউনিয়ন জ্যাক, ওড়ানো হবে গণ প্রজাতন্ত্রী চীনের পাঁচ তারা শোভিত লাল পতাকা। দেশ বিদেশের শীর্ষস্থানীয় নেতারা ওই অনুষ্ঠান দেখতে গেছেন।

**শ্রী তপন হোড় :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজ ৩০শে জুন বিখ্যাত হুল দিবস। আজ থেকে বহু বছর আগে ১৮৫৫ সালের ৩০ জুন বিহারের ভগ্নার্দে সিধু-কানহু-চাঁদ ভৈরবরা ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে স্বাধীনতা সংগ্রামে অবতীর্ণ হয়েছিল। এই দিনটি যেন আমরা শ্রদ্ধার সঙ্গে স্মরণ করি।

(তুমুল হট্টগোল)

**শ্রী তাপস চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রঘুনাথ ব্যানার্জি নামে কেতুগ্রামের-কেউগুড়ি গ্রামে এক ব্যক্তি গত তিন মাস পূর্বে নিখোঁজ হয়। তার কিছুদিন পরে নদীর ধারে একটা পচাগলা লাশ পাওয়া যায়। রঘুনাথ ব্যানার্জির ভাই তার মৃত দাদা বলে সেটা সনাক্ত করে। এবং, কংগ্রেসের নেতৃত্বে ৫ জন সি পি আই (এম) কর্মীর নামে এফ আই আর করে এবং পুলিশ এর ভিত্তিতে তাদের গ্রেপ্তার করে। (এস ডি পি ও কাটোয়া)। কিন্তু গত কয়েকদিন আগে রঘুনাথ ব্যানার্জিকে বর্ধমানে ঘোরাফেরা করতে দেখা যায়। মহম্মদ ফজলুল তাকে ধরে পুলিশের হাতে তুলে দেয়। সেই এস ডি পি ও-র শাস্তি দাবি করছি।

(তুমুল হট্টগোল)

[12-00 — 4-30 p.m.(including adjournment)]

(এই সময় সভার মধ্যে প্রচন্ড গোলমাল চলতে থাকে এবং ভাল করে কোনও সদস্যের কোনও কথা শোনা যায় না। বিরোধী সদস্যরা ওয়েলে দাঁড়িয়ে হুইসেল বাজাতে থাকেন ও নানা স্লোগান দিতে থাকেন এবং এমনভাবে একটা কাপড় দু জন বিরোধী সদস্য উঁচু করে ধরেন যে বিধানসভার প্রতিবেদকদের টেবিল থেকে মাননীয় অধ্যক্ষ মহাশয়কে দেখা যায় না। কয়েকজন বিরোধী সদস্যকে বিধানসভার প্রতিবেদকদের সমস্ত চেয়ারে

বসে পড়তে, টেবিলে দাঁড়িয়ে বক্তৃতা করতে এবং টেবিলে পিক দান রেখে ও পেপার ওয়েট দিয়ে প্রচন্ড জোরে জোরে শব্দ করতে দেখা যায়। বিধানসভার প্রতিবেদকদের ব্যবহৃত বক্সের তার ছিঁড়ে নিচে নামিয়ে দেওয়া হয় এবং বারে বারে কাগজ ছিঁড়ে ওড়ানো হতে থাকে। এর ফলে বিধানসভার প্রতিবেদকদের কাজে বিঘ্ন ঘটে।)

## DISCUSSTION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 57

Shri Shasanka Shekhor Biswas : Sir, I beg to move that the
Shri Ajoy De : amount of Demand be reduced
Shri Nirmal Ghosh : by Rs. 100/-
Shri Sultan Ahmed :
Shri Ashok Kumar Deb :
Shri Kamal Mukherjee :
Shri Saugata Roy :
Shri Deba Prasad Sarkar and
Shri Abdul Mannan

**শ্রী সুভাষ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এনেছেন আমি তার সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন আমি তার সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন আমি তার সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সমস্ত মাননীয় সদস্যরা এই ব্যয় বরাদ্দে বক্তব্য রাখলেন তাদের সবাইকে ধন্যবাদ জানিয়ে এবং সকলে এই ব্যয় বরাদ্দ গ্রহণ করবেন এই আশা রেখে এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The Motion of Shri Shashanka Shekhor Biswas, Shri Ajoy De, Shri Nirmal Ghosh, Shri Sultan Ahmed, Shri Ashok Kumar Deb, Shri Kamal Mukherjee, Shri Saugata Roy, Shri Deba Prasad Sarkar, and Shri Abdul Mannan that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 48,40,04,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads: "2425—Co-operation, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation" during the year 1997-98 (This is inclusive of a total sum of Rs. 16,14,000 already voted on account) was then put and agreed to.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 38

| | | |
|---|---|---|
| Shri Shasanka Sekhor Biswas(1) | : | Sir, I beg to move that the |
| Shri Ajoy De (2) | : | amount of Demand be reduced |
| Shri Nirmal Ghosh (3-4) | : | by Rs. 100/- |
| Shri Sultan Ahmed (5) | : | |
| Shri Kamal Mukherjee (6-9) | : | |
| Shri Ashok Kumar Deb (10-12) | : | |
| Shri Pankaj Banerjee (13) | | |
| Shri Deba Prasad Sarkar (14) | | |
| Shri Saugata Roy (15) | : | |

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন তার সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

(প্রচন্ড গোলমাল)

(এই সময় একাধিক বিরোধী দলের মাননীয় সদস্য বিধানসভার প্রতিবেদকদের নির্দিষ্ট চেয়ারে বসে থাকেন এবং প্রতিবেদকরা এই তুমুল হইচই-এর মধ্যেই তাদের কাজ করার চেষ্টা করতে থাকে। বিরোধী দলের কয়েক জন মাননীয় সদস্য পেপার-ওয়েট

দিয়ে প্রতিবেদকদের নির্দিষ্ট টেবিলে প্রচন্ড জোরে শব্দ করতে থাকেন, সভার কাজ প্রায় কিছুই শোনা যায় না। বিরোধী দলের সদস্য শ্রী সুধীর ভট্টাচার্য এবং শ্রী রামজনম মাঝি মাননীয় স্পিকার মহাশয়ের দৃষ্টির সামনে একটি বড় পর্দা মেলে ধরেন। বেশ কয়েক জন বিরোধী দলের মাননীয় সদস্য সভার মধ্যে ওয়েলের চারি দিকে প্রচন্ড চিৎকার করে স্লোগান দিতে দিতে ঘুরতে থাকেন।)

(এই সময় মাননীয় সদস্য শ্রী তপন হোড় বলতে ওঠেন এবং একাধিক বিরোধী দলের সদস্য তার সামনে দাঁড়িয়ে চিৎকার করে কিছু বলতে থাকেন।)

**শ্রী তপন হোড় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা এখানে দাঁড়িয়ে এই রকম ঘটনা ঘটাচ্ছেন তাদের আমি ধিক্কার জানাচ্ছি এবং আমি এই বাজটকে সমর্থন জানাচ্ছি।

(প্রচন্ড হইচই চলতে থাকে, স্লোগান চলতে থাকে)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দপ্তরের ৩৮ নং দাবির ব্যয় বরাদ্দ পাস করিয়ে দেবার জন্য মাননীয় সদস্যদের অনুরোধ করছি এবং বিরোধী দলের আনীত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি।

[4-30 — 4-40 p.m.]

The cut motions of Shri Shashanka Shekhor Biswas, Shri Ajoy De, Shri Nirmal Ghosh, Shri Sultan Ahmed, Shri Kamal Mukherjee, Shri Ashok Kumar Deb, Shri Pankaj Banerjee, Shri Deba Prasad Sarkar, Shri Saugata Roy—that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 26,98,93,000 be granted for expenditure under Demand No. 38, Major Heads : "2220—Information and Publicity, 4220—Capital Outlay on Information and Publicity and 6220—Loans for Information and Publicity" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 8,87,00,000 already voted on account), was then put and agreed to.

**মিঃ স্পিকার :** এখন বিরতি, আবার আমরা মিলিত হব ৪-৩০ মিনিট।

(At this stage the House was adjourned till 4-30 p.m.)

(After adjournment)

[4-30 — 4-40 p.m.]

(At this stage the Guillotine bell rang)

**Demand No. 1**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 9,08,55,000 be granted for expenditure under Demand No. 1, Major Head "2011—State Legislatures" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 3,02,85,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 3**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 2,07,50,000 be granted for expenditure under Demand No. 3, Major Head "2013—Council of Ministers" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 70,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 5**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 16,64,00,000 be granted for expenditure under Demand No. 5, Major Head "2015—Elections" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 5,55,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 6**

The motion cf Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,99,25,000 be granted for expenditure under Demand No. 6, Major Head "2020—Collection of Taxes on Income and Expenditure" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 1,35,00,,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 8**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 28,01,50,000 be granted for expenditure under Demand No. 8, Major Head "2030—Stamps and Registration" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 9,35,00,,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 9**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 28,40,000 be granted for expenditure under Demand No. 9, Major Head "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 10,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 10**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 25,80,00, 000 be granted for expenditure under Demand No. 10, Major Head "2039—State Excise" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 8,60,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 11**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 43,07,50,000 be granted for expenditure under Demand No. 11, Major Head "2040—Sales Tax" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 14,35,00,000 already voted

on account), was then put and agreed to.

**Demand No. 13**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,44,35,000 be granted for expenditure under Demand No. 13, Major Head "2045—Other Taxes and Duties on Commodities and Services" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 1,50,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 14**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,08,00,000 be granted for expenditure under Demand No. 14, Major Head "2047—Other Fiscal Services" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 2,70,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 16**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 40,00,000 be granted for expenditure under Demand No. 16, Major Head "2049—Interest Payments" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 14,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 20**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 28,74,79,000 be granted for expenditure under Demand No. 20, Major Head "2054—Treasury and Accounts Adminstration" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 9,60,00,000 already voted

on account), was then put and agreed to.

**Demand No. 22**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 43,57,00,000 be granted for expenditure under Demand No. 22, Major Head "2056—Jails" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 14,55,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 27**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 107,97,90,000 be granted for expenditure under Demand No. 27, Major Head "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 35,91,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 28**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 655,59,50,000 be granted for expenditure under Demand No. 28, Major Head "2071—Pensions and Other Retirement Benefits" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 218,55,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 29**

[4-40 — 4-46 p.m.]

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 12,02,00,000 be granted for expenditure under Demand No. 29, Major Head "2075—Miscellaneous General Services" during the year 1997-

98.

(This is inclusive of a total sum of Rs. 4,01,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 37**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 479,80,00,000 be granted for expenditure under Demand No. 37, Major Head "2217—Loans for Urban Development" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 159,95,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 46**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 24,40,84,000 be granted for expenditure under Demand No. 46, Major Heads "2250—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 7,59,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 52**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 91,85,75,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads "2406—Foresty and Wild Life and 4406—Capital Outlay on Forestry and Wild Life" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 30,62,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 56**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 17,89,55,000 be granted for expenditure under Demand No. 56, Major

Heads "2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops), 2852—Industries (Foods and Beverages), 4401—Capital Outlay on Crop Husbandry (Horticulture and Vegetable Crops), 6860—Loans for Consumer Industries (Food and Beverage)" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 5,95,60,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 64**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 146,02,65,000 be granted for expenditure under Demand No. 64, Major Heads "2251—Hill Areas, 4551—Capital Outlay on Hill Areas and 6551—Loan for Hill Areas" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 58,34,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 65**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 90,98,75,000 be granted for expenditure under Demand No. 65, Major Heads "2575—Other Special Areas Programmes and 4575—Captial Outlay on Other Special Areas Programmes" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 30,35,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 72**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,22,00,0000 be granted for expenditure under Demand No. 72, Major Heads "2810—Non-Conventional Sources of Energy" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 40,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 83**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 24,70,65,000 be granted for expenditure under Demand No. 83, Major Head "3451—Secretariat—Economic Services" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 8,24,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 84**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 8,16,85,000 be granted for expenditure under Demand No. 84, Major Heads "3452—Tourism and 5452—Capital Outlay on Tourism" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 2,72,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 85**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 6,63,20,000 be granted for expenditure under Demand No. 85, Major Head "3454—Census, Surveys and Statistics" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 2,20,00,000 already voted on account), was then put and agreed to.

**Demand No. 99**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 62,20,00,000 be granted for expenditure under Demand No. 99, Major Heads "7610—Loans to Government Servants, etc. and 7615—Miscellaneous Loans" during the year 1997-98.

(This is inclusive of a total sum of Rs. 24,74,00,000 already voted on account), was then put and agreed to.

**শ্রী তপন হোড় :** মাননীয় স্পিকার মহাশয়, গত শুক্রবার এবং আজকে এই মহান বিধানসভা যেভাবে ধুলায় লুণ্ঠিত হয়েছে.........

**মিঃ স্পিকার :** নো, নো, নো ডিবেট।

## Twentyforth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** Hon'ble Members, I now present the 24th Report of the Business Advisory Committee, as follows :

| | | | |
|---|---|---|---|
| 01.07.1997, Tuesday | | The West Bengal Appropriation No. 2 Bill, 1997 (introduction, Consideration and Passing) | 4 hours |
| 02.07.1997, Wednesday | (i) | The West Bengal Labour Welfare Fund (Amendment) Bill 1997 (Introduction, Consideration and Passing) | 1 hour |
| | (ii) | The West Bengal Panchayat (Amendment) Bill, 1997 (Introduction, Consideration and Passing) | 2 hours |
| | (iii) | The West Bengal Premises Tenancy Bill, 1996 as reported by the Select Committee (Consideration and Passing) | 2 hours |
| 03.07.1997, Thursday | | No-confidence Motion against Council of Minister (Notice given by Shri Atish Chandra Sinha, Shri Saugata Roy and Shri Satya Ranjan Bapuli) | 4 hours |
| 04.07.1997, Friday | (i) | The West Bengal Board of Secondary Edcuation (Amendment) Bill, 1997 (Introduction, Consideration and Passing) | 1 hour |
| | (ii) | The North Bengal University (Amendment) Bill, 1997 (Introduction, Consideration and Passing) | 1 hour |

(iii) The Netaji Subhas Open University Bill, 1997 (Introduction, Consideration and Passing) 1 hour

(iv) The West Bengal Minorities Commission (Amendment) Bill, 1997 (Introduction, Consideration and Passing) 1 hour

N.B. (i) There will be no Questions for Oral Answer and Mention Cases from the 1st July, 1997 to the 4th July, 1997.

(ii) The House will sit at 2.00 p.m. on Wednesday, the 2nd July, 1997.

I now, request the Government Chief Whip to move the motion for acceptance of the House.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that the 24th Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was adjourned at 4-46 p.m. till 11.00 a.m. on Tuesday, the 1st July, 1997 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 1st July, 1997 at 11-00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 5 Ministers of State and 124 Members.

[11-00 — 11-10 a.m.]

## MOTION FROM CHAIR

**Mr. Speaker :** Hon'ble Members, Last midnight an historical event has taken place—the merger of Hong Kong with mainland China. It is historical in the sense that last colonial rule of British in Asia is ended. We, the people of West Bengal are always with the struggling people and more so with the people of Hong Kong and China. As such we propose to move this resolution which I hope everybody will support and will be adopted unanimously.

This House expresses its extreme sense of pleasure at the return of Hong-Kong to China after a long spell of Colonial British Rule.

This House is of the opinion that in the annals of anti-colonial struggles, the 1st July, 1997 will be remembered as a golden day. The day marks the end of the open and shameless colonialist adventure of the British Colonialists who captured Hong-Kong Kowloon and other islands about 156 years age. As a centre of the exchange of foreign capital gradually it became richer in wealth as also the target of colonialist exploitation. The people of Hong-Kong inspired by the all round success of the socialist Government of the Peoples Republic of China decided to break the tentacles of British Colonialism. Return of Hong-Kong to mainland China marks the end of their struggle against the last vestige of colonialism.

On this auspicious day of victory of the people of Hongkong and the people of Socialist Government of the Peoples Republic of China, the West Bengal Legislative Assembly on behalf of the people of West Bengal and on its own behalf congratulates the people of China and Hong-Kong in thier moments of national pride and glory, feels prouds for their great achievement, shares the happiness and joys of the people of Hong-Kong and China and conveys their heartiest good wishes to them, and also wishes them all success in the future.

Now Shri Buddhadeb Bhattacherjee.

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মিঃ স্পিকার স্যার, এই প্রস্তাব আমরা নিশ্চয়ই সর্বসম্মতভাবে এই হাউসে গ্রহণ করব। গতকাল মধ্যরাত্রে চীন তার পুরানো জমি হংকং ফিরে পেয়েছে। এই ঘটনার মধ্যে দিয়ে আর একবার প্রমাণিত হল যে, ইতিহাস তার নিজস্ব নিয়মে সামনের দিকে এগোয়, উপনিবেশবাদ, সাম্রাজ্যবাদ কোনও চিরস্থায়ী ব্যবস্থা হতে পারে না। দীর্ঘদিন আগে, প্রায় দেড়শ বছর আগে চীনের পিছিয়ে পড়া মানুষকে চীনের দরিদ্র মানুষকে, চীনের অসহায় দুর্বল মানুষকে, বন্যায় আক্রান্ত চীনের মানুষকে আফিম খাইয়ে ব্রিটিশ সাম্রাজ্যবাদীরা যেভাবে সেই দেশকে দখল করেছিল, আজকে দেড়শ বছর পরে হলেও সেই দেশমুক্ত হয়েছে এবং সেই দেশ চীনের সঙ্গে সংযুক্ত হয়েছে। এই ঘটনার মধ্যে দিয়ে সমস্ত তৃতীয় দুনিয়ার মানুষ, আমরা যারা একদিন পরাধীন ছিলাম, যারা উপনিবেশবাদের বিরুদ্ধে, সাম্রাজ্যবাদের বিরুদ্ধে, বিশেষ করে ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করে যে সমস্ত দেশ স্বাধীন হয়েছে, সেই সমস্ত দেশের মানুষের কাছে এই ঘটনা গভীর তাৎপর্যপূর্ণ। এশিয়ায় উপনিবেশিকতাবাদের শেষ আশ্রয় পরাজিত হল, চীন তার পুরানো জমি ফিরে পেল। সেই সঙ্গে সঙ্গে আমি আনন্দিত আজকের চীন সমাজতান্ত্রিক চীন, ১১৮ কোটি মানুষের চীন, সারা বিশ্বে গুরুত্বপূর্ণ শক্তিশালী সমাজতান্ত্রিক রাষ্ট্র, সেই রাষ্ট্রমর্যাদা নিয়ে মাথা উঁচু করে দাঁড়িয়ে তাদের পুরানো জমি ফিরে পেল। এই হল সমাজতন্ত্রের অন্তর্নিহিত শক্তির প্রমাণ। সমাজতান্ত্রিক ব্যবস্থার যে সাফল্য সেই সাফল্যের উপর দাঁড়িয়ে চীন তার পুরানো জমি ফিরে পেল। আমি এই কথা বলতে চাই আজকে সমাজতন্ত্র ভেঙে পড়ছে, সমাজতন্ত্রের আদর্শ লুণ্ঠিত। এই লুণ্ঠিত শক্তির মধ্যে এই পরিস্থিতিতে চীনের এই যে জয় সেই জয়কে আমরা মনের দিক থেকে অভিনন্দন জানাচ্ছি এবং আনন্দ অনুভব করছি। সর্বশেষ আমি যে কথা বলতে চাই তা হল চীন এবং হংকং এই যে যুক্ত হল চীনের যিনি রাষ্ট্র নেতা, বিশেষ করে এই মুহূর্তে যিনি নেই, চীনের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির উচ্চ সারির নেতা দেন পিয়াও জেং, তিনি মারা গিয়েছেনে—তিনি হংকং এবং চীনের যুক্ত করার মূল রূপরেখা রচনা করেছিলেন,

তিনিই ছিলেন মূল প্রবক্তা। আজকে এক দেশ, দুই নীতি, এই এক দেশ দুই নীতির উপর দাঁড়িয়ে হংকং যুক্ত হয়ে ভবিষ্যতে আরও শক্তিশালী হয়ে এগিয়ে যাবে এবং ভারতবর্ষের সঙ্গে সুসম্পর্ক স্থাপিত হবে এই আশা আমরা করি। চীনের সঙ্গে ভারতবর্ষের রাজনৈতিক, অর্থনৈতিক এবং বাণিজ্যিক সর্বস্তরে সুসম্পর্ক স্থাপিত হয়েছে, ভবিষ্যতে আরও অগ্রসর হবে। আমরা সকলে একমত হয়ে সর্বসম্মতভাবে চীন প্রজাতন্ত্র এবং হংকং যুক্ত হওয়ার শুভ দিনকে আমরা অভিনন্দন জানাচ্ছি।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। খুব আনন্দের কথা যে ব্রিটিশ সাম্রাজ্যবাদ একদিন সারা পৃথিবীতে বিভিন্ন দেশের উপর অধিকার বিস্তার করেছিল এবং যে সাম্রাজ্যবাদের সূর্য অস্ত যেত না বলে গর্বের সঙ্গে প্রচার করত আজকে সেই সাম্রাজ্যবাদের শেষ ঘাঁটি এশিয়া মহাদেশের হংকং চীনের সঙ্গে যুক্ত হল। এটা সকলের আনন্দের বিষয়। যে কথা বুদ্ধদেববাবু বলতে চেয়েছেন, এই কথা ঠিক উপনিবেশ এবং সাম্রাজ্যবাদের ইতিহাস আজকে বর্জ্য পদার্থের ইতিহাসে পরিগণিত হয়েছে। এখন আবার অন্য ধরনের সাম্রাজ্যবাদ চলছে। এটা আপনারা সকলেই জানেন যে ফিজিক্যালি হয়ত নয় অর্থনৈতিক সাম্রাজ্যবাদ পৃথিবীতে আছে। ভারতবর্ষ এবং চীন এক সঙ্গে এই অর্থনৈতিক সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াইয়ের ইতিহাস আছে, আমরা লড়াই করছি। আজকে একটা কথা না বলে পারছি না, আমাদের প্রতিবেশী রাষ্ট্র সেই রাষ্ট্রকে আমরা আরও শক্তিশালী দেখতে চাই, সেখানকার মানুষ আরও অগ্রসর হোক রাজনৈতিক এবং অর্থনৈতিক দিক থেকে। কিন্তু সাথে সাথে আমরা যদি কিছু দিন আগেকার ইতিহাস স্মরণ করি তাহলে দেখব চীনের সঙ্গে ভারতবর্ষের সম্পর্ক খুব ভাল ছিল না এবং এক সময় চীন ভারতবর্ষ আক্রমণ করেছিল। আমি আশা করব যে আমাদের সকলের শুভ প্রচেষ্টায়, চীনের শুভ প্রচেষ্টায় এবং ভারতবর্ষের শুভ প্রচেষ্টায় সেই দিন যেন আর ফিরে না আসে। আপনারা সকলেই জানেন যে এখনও একটা দ্বীপ আছে সেই দ্বীপের নাম হল ফরমোজা দ্বীপ, সেই দ্বীপ এখনও চীনের সঙ্গে যুক্ত হয়নি। সেখানে একটা সরকার আছে। আশা করি আগামী দিনে সেই দ্বীপ চীনের সঙ্গে অন্তর্ভুক্ত হবে। চীনের সঙ্গে যুক্ত হয়ে সত্যিকারে চৈনিক নাগরিক হিসাবে তাদের পরিচয় দিতে পারবে। ১৫৬ বছর আগে এই দ্বীপটি ব্রিটিশরা অধিকার করেছিল। বুদ্ধদেববাবু ঠিকই বলেছেন সেই সময়ে চীনের অধিবাসীরা ছিল খুবই গরিব। তারা নানা রকম তন্ত্রে বিশ্বাস করত—কনফুসিয়ানে বিশ্বাস করত, বুদ্ধিজমে বিশ্বাস করত, নানা রকম ধর্মের বেড়াজালে তারা জড়িয়ে ছিল। ব্রিটিশরা তাদের আফিম খাইয়ে দুর্বল করে রেখেছিল। শুধু তাই নয়, এমনকি জাপান, চীনের উপরে বার বার

আক্রমণ করে চীনের জমি দখল করে রেখেছিল। যাই হোক, মাওসেতুও-এর নেতৃত্বে চীন স্বাধীন হয়। পরবর্তীকালে মাওসেতুং এবং দেং জিয়াং পিং-এর নেতৃত্বে চীন তাদের কমিউনিস্ট নীতির কিছুটা পরিবর্তন করে। সেখানে বহু আমেরিকান টাকা পয়সা প্রতিষ্ঠিত হয়েছে। তারই মধ্যে কিন্তু চীন তার নিজস্ব কন্ট্রোল রেখেছে, যাতে ঐ আই এম এফ বা আপনারা যাকে বলেন পদানত হয়ে থাকবার ব্যাপার, তারা সেইভাবে পদানত হয়ে নেই। এটি খুবই গর্বের ব্যাপার। আমি চীনের মানুষকে ধন্যবাদ জানাচ্ছি, অভিনন্দন জানাচ্ছি। দীর্ঘদিনের প্রচেষ্টার পর দেং জিয়াং পিংয়ের নেতৃত্বে কোনও রকম যুদ্ধ করতে হয়নি, কোনও রকম রক্তক্ষয় করতে হয়নি। হংকং গতকাল রাত্রে চীনের মেইন ভূ-খন্ডের সঙ্গে যুক্ত হয়েছে। আমি আশা করব, হংকংয়ের যারা আদিবাসী আছেন আপনারা জানেন, হংকং ব্যবসায়ের বড় একটি কেন্দ্রস্থল, তাকে ব্যবহার করে, কোনও রকম ডিস্টার্ব না করে আগামী দিনে চীন আরও সমৃদ্ধশালী রাষ্ট্রে পরিণত হবে। এই আশা করে চীনের অধিবাসীদের এবং হংকং অধিবাসীদের অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় স্পিকার স্যার, এখানে যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবকে সর্বান্তর্করণে সমর্থন করে আমি দু চারটি কথা বলতে চাই। আজ থেকে ১৫৬ বছর আগে চীনের হাত থেকে সাম্রাজবাদী গোষ্ঠী হংকংকে দখল করে নিয়েছিল। আজকে তারা মূল দেশের সঙ্গে যুক্ত হল। এই অবস্থার পটভূমিকায় দাঁড়িয়ে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আমাদের যে লড়াই, যে সম্পর্কে আমি দু চারটি কথা বলতে চাই। সাম্রাজ্যবাদী শক্তি আমাদের দেশকে দুশ বছর ধরে দখল করে রেখেছিল। দুশ বছর ধরে লড়াই করে আমরা স্বাধীনতা অর্জন করেছি। আজকে পৃথিবীর মানচিত্রের দ্রুত পরিবর্তন ঘটে যাচ্ছে। আজকে দুই জার্মান এক হয়ে যাচ্ছে। হংকং পুরোপুরি চলে গেল চীনের হাতে। ব্রিটিশ সাম্রাজ্যবাদী গোষ্ঠী যখন আমাদের দেশ ছেড়ে চলে গেল তখন আমাদের দেশকে ভেঙে দিয়ে গেল। ভারত, পাকিস্তান এবং বাংলাদেশ, এই তিন ভাগে আমাদের দেশ ভাগ হয়ে গেল। এই অবস্থায় দাঁড়িয়ে আমাদের দল ফরোওয়ার্ড ব্লক একটা প্রস্তাব করেছিল যে, এই তিনটি দেশকে যৌথ কনফেডারেশন করে গড়ে তুলে জাগরণ কর্মসূচি গ্রহণ করা হোক। আমি চীন এবং হংকংয়ের মানুষকে অভিনন্দন জানাই। এরই পাশাপাশি আমাদের এখানে লাহোর সীমান্তে, অমৃতসর বর্ডারে গেলে দেখা যায় যে, আমাদের বি এস এফ করাচির দিকে তাক করে দাঁড়িয়ে আছে, আর এখানে দীনহাটা সীমান্তে গেলে দেখা যায় যে আমাদের বি এস এফ ওপারে বি ডি আর এর দিকে তাক করে দাঁড়িয়ে আছে। এই অবস্থায় দাঁড়িয়ে আমরা হংকংয়ের আদিবাসীদের শান্তি ও মৈত্রী যেমন চাই, তাদের সমৃদ্ধি যেমন আমরা চাই, তেমনি আমাদের দেশে শান্তি, মৈত্রী, আরও সমৃদ্ধি বৃদ্ধির ক্ষেত্রে যথার্থ ভূমিকা গ্রহণের আহ্বান জানাই। আমি এই প্রস্তারকে সর্বান্তকরণে

সমর্থন করছি। জয়হিন্দ।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ঔপনিবেশিক শোষণের অবসান ঘটিয়ে হংকং এবং চীনের এই পুনর্মিলন ঘটনা উপলক্ষ্যকে ব্যক্ত করে আজকে এই সভায় চেয়ার থেকে আপনি যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি আমার দলের পক্ষ থেকে স্বাগত জানাচ্ছি। আজকে সমাজতান্ত্রিক চীনের ১২০ কোটি মানুষের সাথে উপনিবেশিক শোষণ, শাসনের থেকে মুক্ত হংকংয়ের ৪৫ লক্ষ মানুষের এই মহামিলনের সাথে সাথে সাম্রাজ্যবাদী দুনিয়ার বিরুদ্ধে অবসান ঘটল, শুধু তাই নয়, আজকে এই মহামিলন গোটা দুনিয়া জুড়ে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে মানুষের সংগ্রামকে আরও শক্তিশালী ও জোরদার করতে সাহায্য করবে। তৃতীয় দুনিয়ার মানুষকে সাম্রাজ্যবাদের আক্রমণ ও শোষণের বিরুদ্ধে তাদের যে সংগ্রাম সেটা এগিয়ে নিয়ে যেতে সাহায্য করবে। কিন্তু এই ঐতিহাসিক মুহূর্তে আজকে হংকংয়ের এই হস্তান্তর আপাতত শান্তিপূর্ণ হলেও ইতিমধ্যেই পশ্চিমী দুনিয়ার প্রচার মাধ্যমগুলো যেভাবে আজকে এর বিরুদ্ধে হৈচৈ শুরু করে দিয়েছে সেটা খুবই আতঙ্কজনক। তারা বলেছেন যে, চীন কেন ৪ হাজার মুক্তি ফৌজ হংকংয়ে হাজির করল ইত্যাদি। চীনের আজকে আনন্দের দিন হলেও আজকে সেখানে দুস্কৃতদের অবাধ লুণ্ঠনের বাজার দুষ্কৃতদের হাতে আছে এবং তার থেকে দেশকে রক্ষা করার দায়-দায়িত্ব এবং সেখানে কোনও গন্ডগোল বাঁধলে তা দেখার দায়িত্ব চীনের উপরেই বর্তাবে। সুতরাং সেখানে মুক্তি ফৌজের আন্দোলনের বিষয়ে প্রশ্ন করার কোনও কারণই নেই। তিয়েনআনমেন স্কোয়ারে কথাটা ভুলে গেলে চলবে না, তিয়েনআনমেন স্কোয়ারে দাঙ্গা বাধিয়ে দিয়ে আমেরিকানরা পালিয়ে গেছিলেন এবং ভিয়েতনামে যে লক্ষ লক্ষ মানুষ তাদের দেশ রক্ষার জন্য লড়াই করল এবং নিহত হল তখন তাদের এই মানবিকতা বোধ তো দেখাননি বা চীনের প্রতি কোনও দরদ দেখাননি, সুতরাং আজকের এইসব নজির তাদের কুম্ভিরাশ্রু ছাড়া আর কিছুই নয়। হংকংয়ের অন্তর্ভুক্তি দেখে পশ্চিমী দুনিয়া তথা সাম্রাজ্যবাদী দুনিয়া আন্তর্জাতিকভাবে সাম্যবাদকে ইতিহাসের পাতার থেকে মুছে দেবার চেষ্টা করছেন। এই সংগ্রামের মাধ্যমে সাম্রাজ্যবাদী শক্তির আক্রমণ আপাতত থামবে এবং সেই ব্যাপারে সর্বদা সজাগ ও সতর্ক থাকতে হবে, সাথে সাথে আমরা এটাও আশা করব যে আজকে হংকং এবং চীনের পুনর্মিলন ঘটানোর সাথে এশিয়ার বুক থেকে পশ্চিমী দুনিয়ার অবসান ঘটুক। আগামীদিনে সমস্ত রকম অন্যায়, অবিচার এবং শোষণের বিরুদ্ধে মানব সভ্যতাকে এগোতে হবে এবং সেখানে সমাজতান্ত্রিক সমস্ত রকম শোষণ এবং সংশোধনের মাধ্যমে এই সংগ্রামকে এগিয়ে নিয়ে যেতে হবে এবং এই আশা রেখে আপনার প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল মধ্যরাত্রে হংকং-এর সামন্ততন্ত্র চীনের সঙ্গে সংযুক্তি শ্রমজীবী মানুষের লড়াই ইতিহাসে স্বর্ণাক্ষরে লিপিবদ্ধ থাকবে। সমাজতান্ত্রিক সমাজ গঠনের লড়াই-এ শ্রমজীবী মানুষের বিরাট জয় হিসাবে এটা চিহ্নিত হয়ে থাকে, সেই হিসাবে সাম্রাজ্যবাদ উপনিবেশবাদ-এর বিরুদ্ধে যে সংগ্রাম তার একটা স্মরণীয় দিন গতকাল মধ্যরাত্রে। ভারতবর্ষের মানুষের সাম্রাজ্যবাদ উপনিবেশবাদ-এর বিরুদ্ধে যে শাসন শোষণ-এর রক্তক্ষয়ী ইতিহাস তা মানুষের স্মৃতি থেকে মুছে যায়নি। তবে এই কথা সত্য ভারতবর্ষের থেকে সাম্রাজবাদ উপনিবেশবাদ-এর বিরুদ্ধে যে লড়াই তা শুধু এই দেশকে স্বাধীনতা সংগ্রাম এনে দিয়েছিল তা নয়, এশিয়া আফ্রিকার মুক্তিকামী দেশগুলির লড়াই-এর সংগ্রামকে অনুপ্রাণিত করেছিল, সংঘবদ্ধ করেছিল। সেই দিক থেকে পৃথিবীতে যেখানে সাম্রাজ্যবাদের পতন ঘটেছে, উপনিবেশিকতাবাদ পরাস্ত হয়েছে, সেখানে সমস্ত স্তরের মানুষ শ্রমজীবী মানুষ আনন্দিত হয়েছে। মানুষের একাত্মতার প্রকাশ হয়েছে। প্রায় ১৫৬ বছর ধরে হংকংকে যে ভাবে ব্রিটিশ সাম্রাজ্যবাদ মুনাফার মৃগয়ার মুক্ত ক্ষেত্র করে তুলেছিল তা থেকে মুক্ত হয়ে হংকং সমাজতান্ত্রিক চীনের মানুষের সঙ্গে যুক্ত হবে, তা দেখে বিশ্বের শ্রমজীবী মানুষেরা অনুপ্রাণিত হবে। সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেইজন্য আমরা আজকের এই দিনটাকে ইতিহাসের অধ্যায়ে নতুন অধ্যায় হিসাবে স্মরণ করতে চাই। এশিয়া থেকে সাম্রাজ্যবাদের শেষ দুর্গের পতন ঘটল, এই অধ্যায়ে আমরা ভারতবর্ষের জনগণ এবং পশ্চিমবঙ্গের জনগণ, পশ্চিমবঙ্গের বিধানসভার সবাই হংকং-এর জনগণ চীনের জনগণের স্বার্থে আমরা সবাই সঙ্ঘবদ্ধ। স্বাভাবিকভাবে তাদের যে আনন্দ তাদের যে মুক্তির আস্বাদ তার সঙ্গে আমরা সম্পূর্ণভাবে অংশীদার আজকে বিধানসভা থেকে যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, সেই প্রস্তাবে পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষের উপনিবেশিকতার বিরুদ্ধে যে লড়াই যে ঐতিহ্য যে ইতিহাস তার সঙ্গে অত্যন্ত সামঞ্জস্যপূর্ণ সেই দিক থেকে আমরা এই ঐতিহাসিক দিনকে স্মরণ করে হংকং -এর মানুষের প্রতি অভিনন্দন জানাচ্ছি। আমরা আশা করব, এই উপনিবেশিকতাবাদ এর শেষ দূর্গ ব্রিটিশ সাম্রাজ্যবাদ এর থেকে হস্তচ্যুত হয়েছে এবং সঙ্গে সঙ্গে সারা বিশ্বের শ্রমজীবী মানুষ যে লড়াই করছে, সেই লড়াই-তে আরও নতুন গতি সঞ্চারিত করবে, সাধারণ মানুষ প্রপীড়িত মানুষ, দরিদ্র মানুষ, লাঞ্ছিত মানুষ, পশ্চাদপদ মানুষ যারা আছে তারা যুক্ত হবে, সারা পৃথিবীতে শ্রমজীবী মানুষ এর শাসন কায়েম হবে। আমাদের যে সংগ্রাম যে প্রস্তাব তা বাস্তবে রূপ নেবে এই আশা করে, এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নন্দদুলাল ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনি যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, সেই প্রস্তাবকে আমি সমর্থন জানাচ্ছি।

(গোলমাল)

যে কথা বলছিলাম। সারা দুনিয়ার মানুষ গতকাল মধ্যরাত্রে হংকং চীনের ভূ-খন্ডের সঙ্গে একত্রিত হওয়ার জন্য আনন্দ প্রকাশ করেছে, এর জন্য সমস্ত সাম্রাজ্যবাদ বিরোধী মানুষ, গণতান্ত্রিক মানুষ, সমাজতন্ত্রে বিশ্বাসী মানুষ সবাই আনন্দ প্রকাশ করেছে। আমি আপনাদের প্রত্যেকের সঙ্গে সুরে সুর মিলিয়ে বলতে চাই এশিয়া ভূ-খন্ড থেকে ব্রিটিশ সাম্রাজ্যবাদের অবসান ঘটল, এই জন্য এশিয়ার মানুষ সবাই আনন্দিত। আমরা আশা প্রকাশ করছি চীন এবং ভারতবর্ষ এই দুটি দেশ একযোগে উন্নয়নের পথে যাব এবং সাম্রাজ্যবাদী সমস্ত রকম চক্রান্তের বিরুদ্ধে আমরা দুটি দেশ একযোগ চলব। আমি এই প্রসঙ্গে আরেকটা কথা বলতে চাই, সোবিয়েত ইউনিয়ন এবং সমাজতান্ত্রিক দেশগুলির পতনের পর অনেকে এই কথা ভেবেছিলেন যে সাম্রাজ্যবাদীরাই শেষ কথা বলবে, ধনতন্ত্রই শেষ কথা বলবে। কিন্তু যেটা আবার প্রমাণ হল সাম্রাজ্যবাদ শেষ কথা বলবে না, ধনতন্ত্র শেষ কথা বলবে না। গণতন্ত্র এবং সমাজতন্ত্রের যে চিন্তা-ভাবনা তারই আদর্শ মানুষকে শেষ কথা বলার দিকে প্রগতি এবং উন্নয়নের দিকে এগিয়ে নিয়ে যাওয়া। আমি এই সভার সঙ্গে সুরে সুর মিলিয়ে বলতে চাই, আমাদের মতে নতুন একটা যে এক্সপেরিমেন্ট, ডেং জিয়াপিং যে চুক্তি করেছিলেন তখন এই চুক্তিতে বলেছিলেন ওয়ান কাউন্টি টু সিস্টেম। হংকং-এ যে সিস্টেম সেই সিস্টেমই থাকবে। আমি মনে করি এটা একটা এক্সপেরিমেন্ট এবং সারা দুনিয়ার মানুষ গভীর আগ্রহ নিয়ে লক্ষ্য করবে যদি সত্যি সত্যিই এই এক্সপেরিমেন্ট সফল হয় তাহলে নিশ্চয় বিষয়টা একটা নতুন ধরনের অভিজ্ঞতা মানুষের কাছে এনে দেবে। সুতরাং এটা একটা নতুন দিক মানুষের সামনে এসেছে এবং চীনের সরকার সেটা তুলে ধরেছেন। চীনের মূল ভূ-খন্ডের সঙ্গে হংকং যুক্ত হওয়ার জন্য আমি এই প্রস্তাবকে সমর্থন করছি এবং অভিনন্দন জানাচ্ছি। চীনের জনগণ এবং হংকংয়ের জনগণের সঙ্গে আমরা আশা প্রকাশ করব এবং সারা দুনিয়াবাসী আমরা প্রত্যক্ষ করব চীন আরও অগ্রগতির পথে এগিয়ে যাবে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী রামপদ সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতরাতে এশিয়ার ইতিহাস তথা পৃথিবীর ইতিহাসে যে একটা ঐতিহাসিক মুহূর্ত সৃষ্টি হয়েছে, ঐতিহাসিক মুহূর্তের শুভ সূচনা হয়েছে সেই নিয়ে আপনি যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। স্বাধীনতার জন্য, গণতন্ত্রের জন্য, মানুষের জন্য যে অনুভূতি এবং সেই লড়াইয়ে জয়লাভে মানুষের যে স্বতঃস্ফূর্তভাবে আনন্দের প্রকাশ এটা নিশ্চয়ই অভিনন্দনযোগ্য। আজকে হংকং দীর্ঘদিন ধরে যে পরাধীনতার কবলে ছিল তার থেকে মুক্তি পেয়ে চীনের সাথে সংযুক্ত হল বিশ্বের ইতিহাসে এটা স্মরণীয়। সমাজতন্ত্র, গণতন্ত্র, স্বাধীনতা সংগ্রামের

যে ঐতিহ্য সেই ঐতিহ্যের মৃত্যু নেই। ৯১ সালে রাশিয়া খন্ড বিখন্ড হয়ে যাওয়ার সময়ে, সমাজতন্ত্রের যারা বিরোধী তারা মনে করেছিলেন যে সমাজতন্ত্রের বোধহয় মৃত্যু ঘটবে। কিন্তু সেই সময়ে কিউবার একজন বিশিষ্ট সমাজতান্ত্রিক নেতা বলেছিলেন যারা সমাজতন্ত্রের মৃত্যু ঘটবে বলে আশা করে বসে আছেন, তারা বুড়ো হয়ে যাবেন, তাদের মৃত্যু ঘটবে কিন্তু সমাজতন্ত্রের মৃত্যু হবে না। জনগণের সংগ্রামের মৃত্যু নেই। কারণ স্বাধীনতা মানুষের জন্মগত অধিকার। সেই সংগ্রামই আজ চীনের মানুষ, হংকং এর মানুষ দীর্ঘদিন ধরে করে এসেছে। সেখানে ঐতিহাসিক জয়ের মুহূর্তের শুভ সূচনা গত রাতে ঘোষিত হয়েছে। তার জন্য আমরা যারা গণতন্ত্র প্রিয় মানুষ সমাজতন্ত্রে উদ্বুদ্ধ মানুষ তারা আনন্দিত, গর্বিত, আশান্বিত। আগামীদিনে সমাজতন্ত্রের আদর্শ জয় যুক্ত হবে, সাম্রাজ্যবাদ ধীরে ধীরে ধ্বংস হয়ে যাবে। চীনের সঙ্গে হংকং এর সংযুক্তির এই মুহূর্তকে স্বাগত জানাচ্ছি।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে প্রস্তাব উত্থাপন করেছেন আমরা তাকে সমর্থন করছি। এই ঐতিহাসিক মুহূর্তের যারা সাক্ষী হতে পারছি এটা তাদের পক্ষে গর্বের বিষয়। আমাদের ভারতবর্ষের মানুষ দীর্ঘদিন লড়াই, সংগ্রামের মধ্যে দিয়ে এই স্বাধীনতা পেয়েছে। আজকে হংকং-এর মানুষ স্বাধীনতা পেয়ে আনন্দে উৎফুল্ল। তাদের এই আনন্দের অনুভূতি আজকে আমাদের মনে শিহরণ জাগাচ্ছে। অনেক দূরে বসেও এই শুভ মুহূর্তের, এই সন্ধিক্ষণের যে সূচনা হয়েছে আমরা তার অংশীদার। এই প্রস্তাব সর্বসম্মতভাবেই গৃহীত হবে কিন্তু একটা আশঙ্কা আমার মনে থেকেই যাচ্ছে যে, যদি এক দেশ দুই নীতি হয়। সাম্রাজ্যবাদীরা চলে যাওয়ার পর তাদের যে অবশিষ্ট থেকে যাবে, তারা যে ক্ষতের সৃষ্টি করবে, সেটা চীনকে কতটা প্রভাবিত করবে, চীনের কতটা ক্ষতিসাধন করবে? যদি সেখানে একই নীতি সৃষ্টি না করা যায়, যদি হংকংয়ে আলাদা ব্যবস্থা থাকে তাহলে সেখানকার দরিদ্র মানুষ দরিদ্রই থেকে যাবে এবং সেটা চীনকে কতটা প্রভাবিত করবে পরবর্তীকালে। তবুও আমরা সবাই নিশ্চয় এই মুহূর্তে উল্লাসিত এই কারণে যে, সাম্রাজ্যবাদীরা আজ ধ্বংস হচ্ছে। সমাজতন্ত্রবাদীরা আজ মাথা উঁচু করে দাঁড়িয়ে আছে। গোটা পৃথিবীর মানুষকে সমাজতান্ত্রিক ব্যবস্থা পথ দেখাচ্ছে। আমি আশা করি যেটুকু সাম্রাজ্যবাদীশক্তি এখানে সেখানে ঘাঁটি গেড়ে বসে আছে তাদের বিরুদ্ধে জনমত তৈরি হবে। এখানে থেকে যে প্রস্তাব গ্রহণ করা হয়েছে, সেই প্রস্তাব সামগ্রিকভাবে গোটা দেশের মধ্যে ছড়িয়ে দিতে হবে। আমি আশা করব সেই সমস্ত দ্বীপে যেটুকু সাম্রাজ্যবাদীশক্তি আছে, সেটুকু ধ্বংস হোক। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইংরেজদের অধীনে ১৫৬ বছর থাকার

পরে আজ হংকং তার স্বাধীনতা লাভ করেছে। দীর্ঘকাল সংগ্রাম করার পর সেই দেশে স্বাধীনতা লাভ করেছে। তারা স্বাধীনতার আলো পেয়েছে চীনের সঙ্গে যুক্ত হয়েছে। এটা আমাদের পক্ষে খুবই আনন্দের বিষয় যে, পরাধীনতার গ্লানি থেকে যে দেশ মুক্ত হয়, সেই দেশের কি আনন্দ হয়, সেই দেশের কি উচ্ছ্বলতা থাকে বা কি উৎসাহ থাকে, তা ৫০ বছর আগে ভারতবর্ষ উপভোগ করেছে। তাই আমরা আমাদের পক্ষ থেকে তাদের স্বতঃস্ফূর্ত অভিনন্দন জানাচ্ছি। তাদের এই স্বাধীনতায় ভবিষ্যতের যে পথ, সেই পথ কুসুমাস্তীর্ণ হোক। সকলের মুখে হাসি ফুটুক এবং প্রগতিশীল গণতান্ত্রিক চিন্তাভাবনা নিয়ে তারা তাদের দেশকে গড়ে তুলুক। এই কথা বলে, এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Thank you all for the support. The motion moved by the chair was then put and agreed to.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received one notice of Calling Attention on the following subject :

1. Alleged deterioration of law and order situation in the area under the Islampur P.S. in Murshidabad district : Shri Mozammel Haque.

I have admitted the notice. The Miniser-in-charge may please make a statement today, if possible or give a data.

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I will send the reply.

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমার একটু বক্তব্য আছে। আমাকে বলতে দিন।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** এখন নয় একুট বসুন। Now, I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of reported looting of rifles cartridges, etc, by some miscreants from Prasadpur Police camp under Sonarpur P.S. in South 24 Parganas district. (Attention called by Shri Sailaja Kumar Das, Shri Nirmal Das, Shri Shiba Prasad Malick and Shri Deba Prasad Sarkar on

the 19th June, 1997).

(noise)

(এই সময় শ্রী সুনীতি চট্টরাজ, শ্রী মিহির গোস্বামী এবং সুধীর ভট্টাচার্য কাঁসি বাজাতে বাজাতে ও বেলুন ও পোস্টার হাতে সভাকক্ষে প্রবেশ করেন। বিরোধী দলের সদস্যরা ওয়েলর মধ্যে নেমে আসেন। বিরোধীদের টেবিলের চারিদিকে ঘুরে ঘুরে স্লোগান দিতে থাকেন। শ্রী অসিত মিত্র রিপোর্টারদের চেয়ারে দাঁড়িয়ে কিছু বলতে থাকেন। তাপস ব্যানার্জি সাউন্ড বক্স সরিয়ে নেন।)

(গোলমাল)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধায়ক শ্রী শৈলজাকুমার দাস, বিধায়ক শ্রী শিবপ্রসাদ মল্লিক এবং বিধায়ক শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশের উত্তরে আমি নিম্নোক্ত বক্তব্য রাখছি।

গত ১৮ই জুন, ১৯৯৭ তারিখ সকাল পৌনে ১১টার সময় ৬জন অজ্ঞাত পরিচয় শসস্ত্র দুস্কৃতিকারী সোনারপুর থানার অন্তর্গত প্রসাদপুর পুলিশ ফাঁড়িতে প্রবেশ করে। তাদের দুজন সামনের দরজা দিয়ে এবং চারজন পিছনের দরজা দিয়ে ঢোকে। ঐ সময় কনস্টেবল ঘনশ্যাম সাউ একা ফাঁড়িতে উপস্থিত ছিল। কনস্টেবল মহাদেব ঘোষ অনুমোদিত ভাবে অনুপস্থিত ছিল এবং হোমগার্ড সন্ন্যাসী মন্ডল কাছেই একটি পুকুরে স্নান করতে গিয়েছিল। সামনের দরজা দিয়ে ঢুকে দুজন দুস্কৃতির একজন কনস্টেবলটিকে খবরের কাগজ কোথায় পাওয়া যাবে জিজ্ঞাসা করে। জবাবে সে জানায় যে, খবরের কাগজ কাছেই প্রসাদপুর বাজারের একটি দোকানে পাওয়া যাবে। এর পরেই দুস্কৃতিরা মুহূর্তের মধ্যে তাকে কাবু করে ফেলে এবং দুটি রাইফেল, ৪০ রাউন্ড গুলি (.৩০৩), প্রায় এক হাজার টাকা শুদ্ধ একটি টিনের বাক্স এবং কিছু জামা কাপড় লুঠ করে। তারা রাইফেল দুটি এবং গুলি ফাঁড়িরই একটি চটের থলের মধ্যে ঢুকিয়ে তাড়াহুড়ো করে ফাঁড়ির পিছনের দরজা দিয়ে বেরিয়ে যায়। এরপর তারা কিছু দুরে দাঁড়িয়ে থাকা একটি হলুদ রংয়ের ট্যাক্সি করে প্রসাদপুর ভোজেরহাট রোড ধরে ভাঙ্গড় থানার ভোজের হাটের দিকে পালিয়ে যায়।

দুস্কৃতিকারীরা পালিয়ে যাবার পরে কনস্টেবলটি চেঁচামেচি করে বিষয়টি ফাড়ির সংলগ্ন প্রসাদপুর বাজারের কিছু দোকানদারের গোচরে আনে। কয়েকজন দোকানদার মোটর সাইকেল এবং একটি মিনি ট্রাক নিয়ে ঐ ট্যাক্সিটিকে তাড়া করে ধরার চেষ্টা করে কিন্তু তারা ব্যর্থ হয়। জানা যায় যে, দুষ্কৃতকারীরা তাদের ২-৩ জনকে লুণ্ঠিত রাইফেল

সহ ভোজের হাটে নামিয়ে দিয়ে ঐ ট্যাক্সি নিয়ে বাকিরা কলকাতার দিকে পালিয়ে যায়। ভোজের হাটে যারা নেমে যায়, তারা নিকাশিখালের সেতু পার হয়ে অপেক্ষামান একটি অটোরিক্সায় চড়ে হাটশালা মোড় হয়ে ভাঙ্গর থানার পাঁচুরিয়ার দিকে পালিয়ে যায়। আরও জানা যায় যে কিছু লোক ডাকাত ভেবে নিকাশিখালের সেতু পার হওয়ার সময় অটোরিক্সাটিকে আটকাতে চেষ্টা করেছিল। কিন্তু দুষ্কৃতকারীরা পাইপগান ও দেশি রিভলবার দেখিয়ে পালিয়ে যেতে সমর্থ হয়। অটোরিক্সাটিকে প্রথমে ভাঙ্গর থানার ধর্মতলার পাঁচুরিয়ার দিকে এবং পরে উত্তর ২৪ পরগনার রাজারহাট থানার পাথুরিয়াঘাটার দিকে যেতে দেখা যায়।

ঐ কনস্টেবল ঘনশ্যাম সাউ এবং কনস্টেবল মহাদেব ঘোষকে চাকুরি থেকে সাময়িক বরখাস্ত করা হয়েছে এবং হোমগার্ড সন্ন্যাসী মন্ডলকে ১৯শে জুন, ৯৭ থেকে কর্মচ্যুত করা হয়েছে।

সন্দেহ করা হচ্ছে যে স্থানীয় কিছু দাগী অপরাধী, উত্তর চব্বিশ পরগনার রাজারহাট থানা এলাকা এবং বসিরহাট অঞ্চলের মাছের ভেড়িতে অপরাধের সঙ্গে যুক্ত কিছু দুর্বৃত্ত এই ঘটনার সঙ্গে জড়িত।

এই পর্যন্ত আট জন সন্দেহভাজনকে জিজ্ঞাসাবাদের জন্য আটক করা হয়েছে। গোয়েন্দা বিভাগ ও উত্তর চব্বিশ পরগনার জেলা পুলিশের সঙ্গে সম্মিলিতভাবে পুলিশি তদন্তের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া জেলার উচ্চপদস্থ পুলিশ অফিসারদের নেতৃত্বে লুণ্ঠিত রাইফেল ও গুলি উদ্ধারের জন্য ব্যাপক পুলিশি অভিযান ও তল্লাশী চলছে।

এই ঘটনায় সোনারপুর থানা ভারতীয় দন্ডবিধির ৩৯৫-৩৯৭ ধারায় ১৮ই জুন, ১৯৯৭ তারিখে ১৯১ নং মামলাটি রুজু করেছে।

[11-40 — 11-50 a.m.]

(Admist continuous interruption and Noise)

(At this stage it was seen some Congress (I) members entered with placards and baloons, shouting slogans. They came up to the reporters Table and started banging the table. Hon'ble Member Shri Asit Mitra was seen grabbing one of the Reporters' chair. Hon'ble Member, Shri Gautam Chakravartty was seen clanging cymbals. Some members were seen shouting to the top of their voice. Nothing could be heard in the din and bustle.)

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of alleged death of one, Babu Das in police firing on 22.6.97 at K.P. Roy Lane in Calcutta.

(Attention called by Shri Pankaj Banerjee on 24th June, 1997)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধায়ক শ্রী পঙ্কজ ব্যানার্জি মহাশয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশের উত্তরে আমি নিম্নোক্ত বক্তব্য রাখছি ঃ-

গত ২২শে জুন ১৯৯৭ বেলা প্রায় ৩টে নাগাদ দু'দল সমাজবিরোধীদের মধ্যে এক সংঘর্ষ হয়। তাদের একদল রিজেন্ট পার্ক থানা এলাকায় কে পি রায় লেনের এবং অন্য দল যাদবপুর থানার বড়বাগান অঞ্চলের। সংঘর্ষের খবর পেয়ে রিজেন্ট পার্ক থানার পুলিশ অফিসার ও বাহিনী ঘটনাস্থলে যায় এবং জনতাকে ছত্রভঙ্গ করার চেষ্টা করে। বড়বাগানের শাহাজদ ও কে পি রায় লেনের ভীষ্মের নেতৃত্বে দুদল সমাজবিরোধীদের মধ্যে বেপরোয়া গুলি ও বোমা ছোঁড়া চলতে থাকে। পুলিশ হস্তক্ষেপ করার পর দুর্বৃত্তরা প্রচন্ডভাবে পুলিশকেও আক্রমণ করে। ফলে পুলিশ দু রাউন্ড গুলি চালিয়ে পরিস্থিতি নিয়ন্ত্রণে আনতে সমর্থ হয়।

পরে জানা গেছে যে, রিজেন্ট পার্ক থানার ৫৯ নং কে পি রায় লেনের মৃত ভূপেন দাসের আঠার বছর বয়স্ক পুত্র বাবু দাসকে ( যে ভীষ্মের দলের সাথে যুক্ত ছিল) বুলেটের আঘাতসহ কিছু অজ্ঞাত পরিচয় ব্যক্তি এস এস কে এম হাসপাতালে নিয়ে যায়, সেখানে তার মৃত্যু হয়।

এর ময়না তদন্তের রিপোর্টের জন্য অপেক্ষা করা হচ্ছে। বাবু দাস পুলিশের গুলিতে আহত হয়ে মারা গেছে, না কি দু'দল সমাজবিরোধীদের মধ্যে গুলি বিনিময়ের সময় আহত হয়ে মারা গেছে সে বিষয়ে এখনও নিশ্চিতভাবে কিছু বলা যাচ্ছে না। এই ব্যাপারে তদন্ত এখনও চলছে।

তদন্তের সময় তদন্তকারী অফিসার রিজেন্ট পার্ক থানার যে রাইফেল থেকে গুলি ছোঁড়া হয়েছিল সেই রাইফেল এবং দুটি ব্যবহৃত খালি কার্তুজের খোল, পোড়া পাটের টুকরো; বোমার টুকরো, অন্যান্য ব্যবহৃত কার্তুজের খোল, তাজা বোমা, রক্তে ভেজা মাটি ইত্যাদি পুলিশ হেফাজতে এনে রেখেছেন।

এ পর্যন্ত এই সংঘর্ষের ঘটনার যুক্ত ছয় দুষ্কৃতকারীকে গ্রেপ্তার করে আদালতে

চালান দেওয়া হয়েছে। বিবদমান দুই গোষ্ঠীর ঐ সংঘর্ষের ব্যাপারে রিজেন্ট পার্ক থানা ২২-৬-৯৭ তারিখে ভারতীয় দন্ডবিধির ১৪৮/১৪৯/৩২৩/৩২৬/৩০৭/১৮৬/৩৫৩ ধারা অস্ত্র আইনের ২৫/২৭ ধারায়, ভারতীয় বিস্ফোরক আইনের ৯(ডি)(২) ধারা এবং মেনটেন্যান্স অব পাবলিক অর্ডার আইনের ৯নং ধারায় ১০৪ নং মামলা রুজু করেছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Forest Department will make a statement on the subject of reported death of two fishermen from the attack of tiger in Sundarban of South 24-Parganas.

(Attention called by Shri Tapan Hore on 26th June, 1997)

**শ্রী যোগেশচন্দ্র বর্মন** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধায়ক শ্রী তপন হোড় মহাশয়ের উপরিউক্ত বিষয় প্রসঙ্গে আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশের উত্তরে আমি বক্তব্য রাখছি ঃ-

অমীরউদ্দিন মোল্লা এবং বিশ্বানাথ মন্ডল যথাক্রমে ১৭-৬-৯৭ তারিখে সুন্দরবন ব্যাঘ্র প্রকল্পের এলাকায় মাছ ধরতে গিয়ে দুটি পৃথক ঘটনায় বাঘের আক্রমণে মারা গিয়েছেন। তারা অনুমতিপত্র নিয়ে মাছ ধরতে যাওয়া দুটি পৃথক দলের সঙ্গে ছিলেন। বিস্তারিত তথ্য দেওয়া হল। .

১৭-৬-৯৭ তারিখে ঘটনা ঃ-

মৃতের নাম ঃ অমীরউদ্দিন মোল্লা সরদার (বয়স আঃ ৪৮ বছর)

পিতার নাম ঃ নুরুদ্দিন সরদার

ঠিকানা ঃ মৌখালি, থানা-কানিং। দক্ষিণ ২৪ পরগনা।

ঘটনার স্থান ঃ সুন্দরবন জঙ্গলে চাঁদখালি ব্লকের ৩ নং কম্পার্টমেন্ট। মৃতদেহ উদ্ধার হয়নি।

২২-৬-৯৭ তারিখের ঘটনা ঃ-

মৃতের নাম ঃ বিশ্বনাথ মন্ডল ( বয়স ২৩ বছর)

পিতার নাম ঃ সুন্দর মন্ডল

ঠিকানা ঃ বরুণহাট, থানা—হিঙ্গলগঞ্জ, উত্তর ২৪ পরগনা।

ঘটনার স্থান ঃ সুন্দরবন জঙ্গলে হরিণডাঙ্গা ব্লকের ৩নং কম্পার্টমেন্ট।

ঘটনার পর ক্ষতবিক্ষত অবস্থায় বিশ্বনাথ মন্ডলকে খুঁজে পাওয়া যায়। তবে হাসপাতালে পৌঁছবার পথেই তিনি মারা যায়।

উভয়ক্ষেত্রে মৃতের পরিবার ২০,০০০ টাকা করে ক্ষতিপূরণ পাবেন।

জঙ্গলের মধ্যে নদীর তীর থেকে কিছুটা দূরত্ব বজায় রেখে মাছ ধরলে বাঘের আক্রমণের ভয় থাকে না। কিন্তু অনেকে মৃত্যু অত্যুৎসাহে মাছ ধরার জন্য ছোট ছোট খাড়ির মধ্যে ঢুকে জঙ্গলের গভীরে চলে যাওয়ায় এবং জ্বালানী কাঠ সংগ্রহ করতে জঙ্গলে অসাবধানভাবে চলাফেরা করার ফলেই বাঘের আক্রমণজনিত দুর্ঘটনার সম্মুখীন হন। মৎসজীবীরা যখন মাছ ধরার জন্য পারমিট নিতে আসেন তখন সব সময়ই তাদেরকে সাবধান করা হয়। পাহারায়রত বনকর্মীরা জঙ্গলে কাউকে অসাবধান অবস্থায় দেখলে সতর্ক করে দেয়। তাছাড়া বনসংলগ্ন গ্রামগুলিতে সচেতনা বৃদ্ধির জন্য নানারকম ব্যবস্থা করা হয়। এসবের ফলে অতীতে যেখানে প্রতি বছর ২৫-৩০ জন বাঘের আক্রমণে প্রাণ হারাতো ঐ সংখ্যা বর্তমানে অনেকাংশে কমে এসেছে।

## STATMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported death of a person in Police custody at Krishnanagar, Nadia on 26.6.97.

(Attention called by Shri Saugata Roy and Shri Ajoy De on the 27th June 1997)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপরিউক্ত বিষয় প্রসঙ্গে বিধায়ক শ্রী সৌগত রায় ও বিধায়ক শ্রী অজয় দে মহাশয়ের আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে নিম্নোক্ত বিবৃতি দিচ্ছি ঃ-

গত ২৩শে জুন, ১৯৯৭ তারিখে ভোর প্রায় পাঁচটার সময় নদীয়া জেলার কৃষ্ণনগর কোতায়ালী থানার শক্তিনগরের ননীগোপাল সাহা রোডের প্রদীপ ঘোষের বাইশ বছর বয়স্ক পুত্র দীপক ঘোষ নামে এক যুবককে ঐ থানার পুলিশ অফিসারদের একটি দল কালিনগরের গজেন ব্যানার্জির হত্যা মামলায় গ্রেপ্তার করে। মামলাটি কোতোয়ালী থানার ভারতীয় দন্ডবিধির ৩০২/৩৪ ধারা এবং অস্ত্র আইনের ২৫/২৭ ধারা ২০-৪-৯৭ তারিখের ১২২/৯৭ নম্বর মামলা। পুলিশ দলকে দেখে দীপক ঘোষ দৌড়ে পালাতে গেলে পুলিশ

তাকে তাড়া করে ধরে ফেলে। গ্রেপ্তারের পর দীপক ঘোষ তার বা পায়ের গোড়ালির একটা পুরানো ব্যথার কথা পুলিশকে বলে। তখন তারা তাকে ঐ দিনই শক্তিনগর জেলা হাসপাতালে পাঠিয়ে দেয়, সেখানে তাকে সকাল ৬টা ৪৫ মিনিটে ভর্তি করে নেওয়া হয়। হাসপাতালের মেডিক্যাল অফিসার তাকে ভর্তির সময় হাসপাতালের রেকর্ডে এই বলে লিপিবদ্ধ করে যে রোগী (অর্থাৎ দীপক ঘোষ) তাকে জানিয়েছিল যে গত ২২শে জুন, ৯৭ তারিখে রাত এগারটার সময় (অর্থাৎ গ্রেপ্তারের অনেক আগে) সে পড়ে গিয়েছিল। রোগী তাকে আরও জানিয়েছিল যে পুলিশ তাকে ২৩শে জুন, ৯৭ তারিখে ভোর পাঁচটার সময় তাড়া করেছিল। ঐ মেডিক্যাল অফিসার লিখিতভাবে রেকর্ড করেন যে রোগীর পায়ের গোড়ালি অঞ্চলে যন্ত্রণা (টেন্ডারনেস) রয়েছে এবং তার শরীরের কোথাও রক্তস্রাবী আঘাত ছিল না।

দীপক ঘোষ ২৩শে জুন, ৯৭ তারিখে শারীরিক কোনও জখম ছাড়াই সকাল ছয়টা পয়ঁতাল্লিশ মিনিটে ভর্তি হয় এবং গত ২৬শে জুন, ৯৭ তারিখে দুপুর ১২টা পয়ঁত্রিশ মিনিটে ঐ হাসপাতালেই মারা যায়। এই বিষয়ে ২৬-৬-৯৭ তারিখে কোতায়ালী থানায় ৩৩১/৯৭ নম্বর, মামলা রুজু হয়। কৃষ্ণনগরের একজন একজিকিউটিভ ম্যাজিস্ট্রেট মৃতদেহের এনকোয়ারি করেন। ভারপ্রাপ্ত চিফ মেডিক্যাল অফিসার অব হেলথ সহ তিনজন ডাক্তারের একটি দল মৃতদেহের ময়না তদন্ত করেন, যার ভিডিওগ্রাফী করে রাখা হয়। ডাক্তারের দল মৃত্যুর কারণ নির্ধারণ করতে অসমর্থ হন এবং সে কারণে কলকাতা মেডিক্যাল কলেজের ফরেনসিক সায়েন্স বিভাগ কর্তৃক মৃত্যুর সঠিক কারণ নির্ণয় ও চূড়ান্ত মতামত জ্ঞাপনের জন্য মৃতদেহটি কলকাতা পুলিশ মর্গে যথাযথ প্রহরায় পাঠিয়ে দেন। মৃতদেহ পাঠানোর সময় ডাক্তাররা মৃতদেহের অভ্যন্তরীণ কোন অঙ্গে কোনও আঘাত উল্লেখ করেননি। তারা মৃতদেহের কোথাও কোনও সাংঘাতিক ধরণের বাহ্যিক জখমও খুঁজে পাননি।

শক্তিনগর নাগরিক কমিটির ব্যানারে শক্তিনগরের কিছু লোক ও এস ইউ সি আই দলের সমর্থকগণ পুলিশি অত্যাচারে দীপক ঘোষের মৃত্যু হয়েছে এই অভিযোগ ২৭শে জুন ৯৭ তারিখে কৃষ্ণনগরে ২৪ ঘণ্টার বন্ধের ডাক দেয়।

বর্তমানে যে সমস্ত তথ্য পাওয়া গেছে তার ভিত্তিতে পুলিশি অত্যাচারের অভিযোগ ভিত্তিহীন উদ্দেশ্যপ্রণোদিত। কর্তব্যরত চিকিৎসক কর্তৃক রেকর্ড করা দীপক ঘোষের শক্তিনগর হাসপাতালে ভর্তি হওয়ার সময়ে দেওয়া বিবৃতি, একজিকিউটিভ ম্যাজিস্ট্রেটের এনকোয়ারি রিপোর্ট এবং শক্তিনগর হাসপাতালের একদল চিকিৎসকের করা প্রাথমিক ময়না তদন্ত, যাতে তারা কোনও আঘাতের চিহ্ন দেখতে পাননি এসব থেকে প্রাথমিক তদন্তে পরিষ্কার বোঝা যায় যে পুলিশি অত্যাচারের অভিযোগটি সম্পূর্ণই ভিত্তিহীন। এ বিষয়ে এখনও

কলকাতা মেডিক্যাল কলেজের ফরেনসিক সায়েন্স বিভাগের রিপোর্ট পাওয়া যায়নি।

## LEGISLATION

### The West Bengal Appropriation (No. 2) Bill, 1997

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce The West Bengal Appropriation (No. 2) Bill, 1997.

(Secretary then read the title of the Bill)

(Noise)

(প্রচন্ড চিৎকার চেঁচামেচি)

(এই সময় মাননীয় কংগ্রেস (আই) বিধায়ক শ্রী গোপালকৃষ্ণ দে পেপার ওয়েট নিয়ে অ্যাসেম্বলির রিপোর্টারদের টেবিলের উপর প্রচন্ড শব্দ করতে থাকেন। মাননীয় কংগ্রেস (আই) বিধায়ক শ্রী সুনীতি চট্টরাজ বেলুন নিয়ে মুখ দিয়ে ফোলাতে থাকেন। অন্যান্য বিরোধী সদস্যরা প্রচন্ড চিৎকার করতে থাকেন। মাননীয় কংগ্রেস (আই) বিধায়ক শ্রী গৌতম চক্রবর্তী করতাল নিয়ে বাজাতে থাকেন। মাননীয় কংগ্রেস (আই) বিধায়ক শ্রী অশোককুমার দেব কাঁসি বাজাতে থাকেন। মাননীয় কংগ্রেস (আই) বিধায়ক শ্রী সুধীর ভট্টাচার্য ও শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস বাঁশি বাজাতে থাকেন। প্রচন্ড চিৎকার চেঁচামেচির মাঝখানে কিছুই শোনা যায়নি।)

(এই সময় বহু সংখ্যক মাননীয় কংগ্রেস বিধায়ক কাঁসর বাজিয়ে বাঁশী বাজিয়ে মুখে বিভিন্ন রকম শব্দ করে ওয়েলের মধ্যে নাচতে থাকেন। অনেক মাননীয় কংগ্রেস সদস্য প্রতিবেদকদের চেয়ার ও টেবিলের উপর জুতো শুদ্ধ উঠে পড়েন। তাদের টেবিলের নোংরা পিকদানি উল্টে পেপার ওয়েট দিয়ে বিশাল আওয়াজ করতে থাকেন, কানে তালা ধরে যাবার উপক্রম হয় প্রতিবেদকদের। সেই বিপুল শব্দ ছাপিয়ে মাননীয় স্পিকার এবং মাননীয় সদস্য বা মন্ত্রী মহাশয় যে বক্তব্য রাখেন তা শোনা প্রায় অসম্ভব হয়ে পড়ে। অনেক মাননীয় কংগ্রেস বিধায়কদের হাতে পোস্টারও ছিল। তারা প্রথম দিকেই প্রতিবেদকদের টেবিলে রাখা বক্সগুলো নামিয়ে দেন। এই অখন্ড গন্ডগোলের মধ্যেই সভার কাজ চলতে থাকে।)

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**শ্রী শ্যামাপ্রসাদ বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

[11-50 — 11-52 Noon]

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য রাখতে চাই।

(প্রচন্ড গোলমাল)

(এই সময় সভার মধ্যে প্রচন্ড গোলমাল চলতে থাকে এবং ভাল করে কোনও পক্ষের কোনও মাননীয় সদস্যদের বক্তব্য শোনা যায় না। বিরোধী সদস্যরা ওয়েলে দাঁড়িয়ে হুইসেল বাজাতে থাকেন ও নানা স্লোগান দিতে থাকেন। এদিনের নতুন সংযোজন হচ্ছে ওয়েলে বেলুন ফুলিয়ে ফাটানো ও কাঁসর বাজানো এবং বিধানসভার প্রতিবেদকদের টেবিলে জুতো পরে উঠে কাঁসর বাজানো। কয়েকজন বিরোধী সদস্যকে বিধানসভার প্রতিবেদকদের সমস্ত চেয়ারে বসে পড়তে এবং টেবিলে পিক-দান রেখে ও পেপার ওয়েট দিয়ে প্রচন্ড জোরে জোরে শব্দ করতে দেখা যায়। বিধানসভার প্রতিবেদকদের ব্যবহৃত বক্স তারা নিচে নামিয়ে দেন। এর ফলে বিধানসভার প্রতিবেদকদের কাজে বিঘ্ন ঘটে। যদিও সভার কাজ চলতে থাকে।

এই যখন সভার অবস্থা তখন সরকারপক্ষের একজন মাননীয় সদস্যর্কে ওয়েলে প্রতিবেদকদের চেয়ারের উপর দাঁড়িয়ে বক্তৃতারত একজন মাননীয় বিরোধী সদস্যকে ধাক্কা দিয়ে ফেলে দৌড়ে চলে যেতে দেখা যায়।

অন্যদিকে দেখা যায়, কিছু বিরোধী সদস্যদের সঙ্গে বিধানসভার নিরাপত্তা রক্ষীদের

সভার মেজ দন্ড নিয়ে টানাটানি করতে।)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1997 be taken into consideration.

(noise)

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (No. 2) Bill, 1997, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1, 2, 3, Scheduled and Preamble

The question that the Clauses 1, 2, 3, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

(Nosie)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1997, as settled in the Assembly, be passed.

(Noise)

The motion that the West Bengal Appropriation (No. 2) Bill, 1997, as settled in the Assembly, be passed, was then put agreed to.

(Noise)

### Adjournment

The House was adjourned at 11.52 a.m. till 2.00 p.m. on Wednesday, the 2nd July, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 2nd July, 1997 at 2-00 p.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 8 Ministers of State and 152 Members.

[2-00 — 3-10 p.m.(including adjournment)]

### Unstarred Questions
### (to which written Answers were laid on the Table)

**নবগ্রাম পঞ্চায়েত এলাকায় বিদ্যুতের উন্নতিকরণ**

৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭০) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরপাড়া এলাকায় কানাইপুর ও নবগ্রাম এলাকায় বিদ্যুতের উন্নতির জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে ; এবং

(খ) কতদিনে এই ব্যাপারে উন্নতি হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে উত্তরপাড়া এলাকার কানাইপুর ও নবগ্রাম পঞ্চায়েত এলাকায় রিষড়া ১৩২/৩৩/১১ কেভি সাব-স্টেশন থেকে ১১ কেভি আর জি কলোনি এবং ১১ কেভি হিন্দ মোটর ফিটার থেকে বিদ্যুৎ আসে। ঐ ফিডারগুলিতে লোডিং ৪ এম ভি এ-এর বেশি হওয়ার জন্য নানা সমস্যা হচ্ছে।

উক্ত এলাকায় বিদ্যুতের সমস্যা সমাধানের জন্য ডানকুনি কোল কমপ্লেক্স ৩৩/১১ কেভি সাব-স্টেশন থেকে ৭ কি মি দীর্ঘ একটি ১১ কেভি লাইন টানার পরিকল্পনা করা হয়েছে এবং এই পরিকল্পনা অনুযায়ী কাজটি আরম্ভ করা হয়েছে। শতকরা ৮০ ভাগ খুঁটি পোতা হয়েছে। কিন্তু স্থানীয় জনসাধারণের আপত্তিতে বর্তমানে খুঁটি পোতা আপাতত বন্ধ আছে। স্থানীয় বিদ্যুৎ কর্তৃপক্ষ

এই আপত্তি মীমাংসার জন্য নবগ্রাম, বিষড়া, কানাইপুর ও পার-ডানকুনি গ্রাম পঞ্চায়েত প্রধানের সঙ্গে যোগাযোগ করেছেন।

(খ) জনসাধারণের আপত্তি মীমাংসা হওয়ার পরে কাজ পুনরায় শুরু করা হবে।

**জওহর রোজগার যোজনা**

৪৮৭। (অনুমোদিত প্রশ্ন নং. ২৫২) **শ্রী আব্দুল মান্নান ঃ** পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৩ সাল থেকে ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত জওহর রোজগার যোজনায় কত টাকা সবং ব্লককে দেওয়া হয়েছে (বছরওয়ারি)।

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| বছর | প্রদত্ত অর্থ টাকা |
|---|---|
| ১৯৯৩-৯৪ | ১,০৪,৪৬,৩৯৬ |
| ১৯৯৪-৯৫ | ৮১,৩৬,৮৮৮ |
| ১৯৯৫-৯৬ | ১,৪৬,১৪,৩৮২ |

**ধর্মতলা থেকে হলদিয়া 'হাইওয়ে' নির্মাণ**

৪৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭০) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ধর্মতলা থেকে হলদিয়া পর্যন্ত 'হাইওয়ে' তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরিকল্পনা আছে, তবে এখনও চূড়ান্ত হয় নি।

(খ) এখনই বলা যাচ্ছে না।

**কলকাতায় নার্সিং হোমের সংখ্যা**

৪৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫১১) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও জনকল্যাণ

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতায় কয়টি নার্সিং হোম আছে ; এবং

(খ) নার্সিং হোম চালানোর জন্য কি কি শর্ত পালন করতে হয়?

**স্বাস্থ্য ও জনকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতায় ওয়েস্ট বেঙ্গল ক্লিনিক্যাল এস্টাব্লিশমেন্ট ১৯৫০ আইন মোতাবেক লাইসেন্সপ্রাপ্ত নার্সিং হোমের সংখ্যা—২৫০ (দুইশত পঞ্চাশ)।

(খ) নার্সিং হোম চালাতে গেলে হোমটিকে ওয়েস্ট বেঙ্গল ক্লিনিক্যাল এস্টাব্লিশমেন্ট ১৯৫০ আইনানুগ লাইসেন্স পেতে হবে।

ঐ লাইসেন্স পেতে গেলে প্রধান শর্তগুলি হল ঃ

নার্সিং হোমটির ন্যূনতম নিম্নোক্ত পরিমাণ স্থান সংস্থান থাকা প্রয়োজন—

**কেবিনের ক্ষেত্রে**—শয্যা পিছু ১০ (দশ) স্কোয়ার মিটার বা ১০৭ (একশ সাত) স্কোয়ার ফুট।

**কিউবিক্যালের ক্ষেত্রে**—শয্যা পিছু ৮ স্কোয়ার মিটার বা ৮৮ (অষ্টাশী) স্কোয়ার ফুট।

**ওয়ার্ডের ক্ষেত্রে**—শয্যা পিছু ৬ (ছয়) স্কোয়ার মিটার বা ৬৫ স্কোয়ার ফুট।

প্রতি ওয়ার্ডে অন্তত ৪টি শয্যা রাখতেই হবে।

এছাড়া প্রবেশপথ, অভ্যর্থনার জায়গা, অপারেশন থিয়েটার, লেবার রুম, সাক্ষাৎকারীদের বিশ্রামগার ইত্যাদির জন্যও যথেষ্ট জায়গা রাখতে হবে।

নার্সিং হোমে একজন আবাসিক রেজিস্ট্রীকৃত ট্রেন্ড নার্স, দিবারাত্রি ডাক্তারের থাকার ব্যবস্থা ও তাঁর থাকার ঘর, রান্নাঘর, গুদাম ও বাথরুম ইত্যাদির ব্যবস্থা রাখতে হবে। লক্ষ্য রাখতে হবে যেন ঐ নার্সিং হোমে ব্যক্তিগত প্রয়োজনে থাকার ব্যবস্থা না রাখা হয়।

## অনাথ শিশুদের জন্য হোম

৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৯) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে অনাথ শিশুদের জন্য কটি হোম আছে ; এবং

(খ) ঐ হোমগুলিতে মোট কত অনাথ শিশুর আসন আছে?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৬টি।

(খ) ২,৯২১টি।

## বজবজে 'পার্কিং লট' স্থাপন

৪৯১। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৪) **শ্রী অশোক দেব ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ এলাকায় যাতায়াত করা যানবাহনের জন্য অবিলম্বে নির্দিষ্ট কিছু 'পার্কিং লট' স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) না থাকলে, উক্ত সমস্যা সমাধানের বিকল্প কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা।

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বজবজ এলাকায় যাতায়াত করা যানবাহনের জন্য অবিলম্বে নির্দিষ্ট পার্কিং লট' স্থাপনের কোনও পরিকল্পনা পূর্ত দপ্তরে বিবেচনাধীন নেই।

(খ) বজবজ রাস্তাটি প্রশস্তকরণের জন্য একটি আনুমানিক খরচের হিসাব করা হয়েছে। যেটি 'মেগাসিটি' প্রকল্পের অন্তর্ভুক্ত করার জন্য সি এম ডি এ-এর কাছে পাঠানো হয়েছে। এখনও পর্যন্ত এই ব্যাপারে কোনও অর্থ অনুমোদিত হয়নি।

## জন মেজরের কলকাতা ভ্রমণে রাজ্য সরকারের ব্যয়

৪৯২। (অনুমোদিত প্রশ্ন নং ৯২৯) **শ্রী অশোককুমার দেব ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্রিটেনের প্রধানমন্ত্রী জন মেজরের কলকাতা ভ্রমণের প্রস্তুতিতে রাজ্য সরকারের মোট কত টাকা খরচ হয়েছে ; এবং

(খ) কোন কোন খাতে এই খরচ হয়েছে?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের কোনও অর্থ ব্যয় হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**কলকাতা শহরে অগ্নিকান্ড**

৪৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৮) **শ্রী সুকুমার দাস ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা শহরের কোন কোন জায়গায় গত ৫ বছরে কতগুলো অগ্নিকান্ডের ঘটনা ঘটেছে ;

(খ) অগ্নিকান্ডের ফলে ক্ষতির পরিমাণ কত ; এবং

(গ) এই সব অগ্নিকান্ডের কারণসমূহ জানা গিয়েছে কি না?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতা শহরের বিভিন্ন জায়গায় গত পাঁচ বছরে মোট ১২১টি অগ্নিকান্ডের ঘটনা ঘটেছে। এই জায়গাগুলির তালিকা গ্রন্থাগারের টেবিলে দেওয়া হল।

(খ) ২৫ কোটি ৬৫ লক্ষ টাকার বেশি। তালিকা গ্রন্থাগারের টেবিলে দেওয়া হল।

(গ) বিবিধ কারণ ছিল। বৈদ্যুতিক শর্টসার্কিট থেকে শুরু করে মেশিনের দুর্ঘটনা। তালিকা গ্রন্থাগারের টেবিলে দেওয়া হল।

**হলদিয়া-গাদিয়াড়া জলপথে পর্যটন প্রকল্প**

৪৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৬০) **শ্রী সুকুমার দাস ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হলদিয়া-ফলতা-গেঁওখালি নুরপুর-গাদিয়াড়াকে নিয়ে জলপথে পর্যটন প্রকল্প করার কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন নেই। তবে গাদিয়াড়াতে কখনও কখনও কলকাতা ও গাদিয়াড়া প্যাকেজ-ট্যুর পর্যটন দপ্তর ও পর্যটন উন্নয়ন নিগমের জলযানগুলির সাহায্যে করা হয়ে থাকে।

**পূজালি পুরসভার পানীয় জলের সঙ্কট**

৪৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৩) **শ্রী অশোককুমার দেব :** নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বজবজ বিধানসভায় 'পূজালি পুরসভা'য় পানীয় জলের সঙ্কট সমাধানে বিকল্প ব্যবস্থা গ্রহণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে তা কি?

**নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) পূজালি পুরসভা (পূর্বতন পূজালি বিজ্ঞাপিত এলাকা)-র প্রাত্যহিক জলের চাহিদা ৬ এম এল ডি। বর্তমানে নির্মীয়মান গার্ডেনরিচ ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট ফেজ-২-এর উৎপাদন ক্ষমতার মধ্যেই এটিকে সংশ্লিষ্ট করা হয়েছে। ২০০০ সালে প্রকল্পটি চালু হবে বলে আশা করা যায়।

**দীঘা-কাঁথি রাস্তার উপর ব্রিজে যানজট**

৪৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩০) **শ্রী মৃণালকান্তি রায় :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রামনগরের অন্তর্গত দীঘা-কাঁথি রাস্তার উপর ব্রিজটিতে যানজট কমানোর জন্য বিশেষ পরিকল্পনা নেওয়া হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনাটি কি ধরনের?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এরূপ কোনও পরিকল্পনা এ বিভাগে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পিছাবনী ব্রিজের কাজ**

৪৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩১) **শ্রী মৃণালকান্তি রায় :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পিছাবনী ব্রিজটির কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৩০-৬-৯৭ তারিখের মধ্যে কাজটি শেষ হবে বলে আশা করা যায়।

**বি টি রোড প্রশস্ত ও আলোকিত করার পরিকল্পনা**

৪৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ১২১৬) শ্রী **নির্মল ঘোষ ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্যারাকপুর মহকুমার বি টি রোড প্রশস্ত ও আলোকিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্যারাকপুর মহকুমায় বি টি রোড (বেলঘরিয়া থেকে ব্যারাকপুর অংশ ১৬.২৯ কি মি) প্রশস্ত করার কাজ পূর্ত দপ্তর হাতে নিয়েছে। উত্তর ২৪ পরগনা জেলা পরিষদ-এর আর্থিক সহায়তায় ১০.৫ কি মি রাস্তা প্রশস্ত করার কাজ সম্পূর্ণ হয়েছে। আনুমানিক ৭২,৪১,২২৭ টাকা ব্যয়ে বি টি রোডের ডানলপ ব্রিজ থেকে কামারহাটির এন টি সি ফ্যাক্টরি পর্যন্ত আলোকিত করার প্রস্তাব পূর্ত দপ্তর হাতে নিয়েছে।

(খ) জেলা পরিষদ ও অন্যদের দেয় অর্থ মঞ্জুরি পাওয়া গেল প্রশস্ত করার বাকি কাজ করা সম্ভব হবে। আলোকিত করার প্রস্তাবটি উন্নয়ন ও পরিকল্পনা দপ্তরে পাঠানো হয়েছে অনুমোদনের জন্য। অনুমোদন ও অতিরিক্ত অর্থমঞ্জুরি পাওয়া গেলেই কাজটি করা সম্ভব হবে।

**মহেশতলা থানা এলাকায় আবাসন প্রকল্প**

৪৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২৯৬) শ্রী **অশোককুমার দেব ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ চব্বিশ পরগনার বজবজ, নোদাখালি ও মহেশতলা থানা এলাকায় আবাসন প্রকল্প স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কোথায়-কোথায় ও কি ধরনের?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বজবজ থানার অন্তর্গত গুমোরমঠে ভাড়াভিত্তিক আবাসন প্রকল্প এবং মহেশতলা থানার অন্তর্গত শম্পা মির্জা নগরে নিম্ন আয়ের ব্যক্তিদের জন্য আবাসন প্রকল্প রূপায়ণের পরিকল্পনা আবাসন দপ্তরের রয়েছে। এছাড়া মহেশতলা থানার চকজোত শিবরামপুরে ৪৫.৬৯ একর জমিতে নিম্ন, মধ্য ও উচ্চ আয়ের ব্যক্তিদের জন্য আবাসন প্রকল্প রূপায়নের পরিকল্পনা আবাসন পর্ষদের রয়েছে।

### চূর্ণী নদীর উপর নির্মিত ব্রিজের শিলান্যাস

৫০০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮০) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রানাঘাট ২নং ব্লকের অধীন চূর্ণী নদীর উপর ব্রিজটির শিলান্যাস কবে নাগাদ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শিলান্যাসের প্রশ্ন ওঠে না। নির্মিত সেতুটির উদ্বোধনের উদ্যোগ চলছে। খুব শীঘ্রই উদ্বোধন হবে বলে আশা করা যায়।

### Introduction of Voluntary Retirement Scheme

501. (Admitted Question No. 1415) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) whether the Government has authorised the managements of Public Sector Enterprises to introduce voluntary retirement scheme ;

(b) if so, the details of the scheme ;

(c) whether the scheme will be made applicable to all Public Sector Enterprises ; and

(d) what is the criteria liad down to assess the surplus staff?

**Minister-in-charge of Public Undertakings Department :**

(a) No.

(b) Does not arise.

(c) Does not arise.

(d) Does not arise.

**মালদা জেলার রতুয়ার বিভিন্ন গ্রাম পঞ্চায়েত এলাকায় গ্রাম-উন্নয়নের বরাদ্দকৃত অর্থ**

৫০২। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৪) **শ্রী সমর মুখার্জি ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদা জেলার রতুয়ার বিধানসভা কেন্দ্রের অধীন বিভিন্ন গ্রাম পঞ্চায়েত এলাকায় গত ১৯৯৩ সাল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত গ্রাম-উন্নয়নের জন্য বিভিন্ন পরিকল্পনায় বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ;

(খ) উক্ত সময়ে বিভিন্ন প্রকল্পে কি পরিমাণ অর্থ খরচ করা সম্ভবপর হয়নি ;

(গ) উক্ত পরিকল্পনাগুলির মাধ্যমে কি কি সম্পদ তৈরি হয়েছে ; এবং

(ঘ) ঐ সময়ের সমস্ত পঞ্চায়েতগুলির অডিট কোন বছর পর্যন্ত সম্পূর্ণ হয়েছে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উত্তর গ্রন্থাগারের টেবিলে দেওয়া হল।

(খ) উত্তর গ্রন্থাগারের টেবিলে দেওয়া হল।

(গ) উত্তর গ্রন্থাগারের টেবিলে দেওয়া হল।

(ঘ) উত্তর গ্রন্থাগারের টেবিলে দেওয়া হল।

**কুলটি-বরাকর অঞ্চলে পানীয় জলের সমস্যা**

৫০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৪) **শ্রী মানিকলাল আচার্য ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার কুলটি-বরাকর অঞ্চলে পানীয় জলের সমস্যা সমাধানের ব্যাপারে সরকার কোনও ভাবনা চিন্তা করছে কি না ; এবং

(খ) করে থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। কুলটি মিউনিসিপ্যালিটির কিছু অংশে আর সি এফ এ পার্ট-১ এবং কুলটি-বরাকর জল সরবরাহ প্রকল্পের মাধ্যমে নলবাহিত জল সরবরাহ করা হয়। এছাড়া প্রায় ২০০টি রিগ্-প্রোথিত নলকূপ দ্বারা জল সরবরাহ করা হয়।

(খ) এখনই বলা সম্ভব নয়।

## কুলটি পুরসভা এলাকায় পানীয় জলের সমস্যা

৫০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৮) **শ্রী মানিকলাল আচার্য ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কুলটি পুরসভার অন্তর্গত গ্রাম ও শহর এলাকায় পানীয় জলের সমস্যা সমাধানের সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করছে কি না ; এবং

(খ) করে থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কুলটি পুরসভার অংশবিশেষ আর সি এফ এ পার্ট-১ প্রকল্প এবং কুলটি-বরাকর জল সরবরাহ প্রকল্পের অধীন নল দ্বারা বাহিত জল সরবরাহ প্রকল্প দ্বারা সেবিত। তাছাড়া ২০০টি রিগ্প্রোথিত নলকূপ এবং ১,৫০০ টি গৃহকূপ দ্বারা পানীয় জলের চাহিদা পূরণ করা হয়।

## বীরভূম জেলার চাতরা জল সরবরাহ প্রকল্প

৫০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪৩) **ডাঃ মোতাহার হোসেন ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার চাতরা ১নং গ্রামীণ জল সরবরাহ প্রকল্পটি কবে শুরু হয়েছে ; এবং

(খ) উক্ত প্রকল্পটি কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩-৯৪ সালে।

(খ) প্রয়োজনীয় অর্থ ও বিদ্যুৎ-এর যোগান সাপেক্ষে প্রকল্পটি ১৯৯৭-৯৮ সালে শেষ হবে বলে আশা করা যায়।

## নদীয়া জেলায় প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা

৫০৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬৮) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলায় প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কত ;

(খ) তন্মধ্যে হাঁসখালি ব্লকে প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কত ;

(গ) হাঁসখালি ব্লকের কতগুলি প্রাথমিক বিদ্যালয়ে ছাত্র-ছাত্রীদের বসার জায়গায় সঙ্কুলান হচ্ছে না ; এবং

(ঘ) ছাত্র-ছাত্রীদের বসার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৪৫২টি।

(খ) ১৫০টি।

(গ) ১৭টি প্রাথমিক বিদ্যালয়ে স্থান সঙ্কুলানের সমস্যা আছে।

(ঘ) জেলা পরিষদের মাধ্যমে সরকার এর জন্য অর্থ বরাদ্দ করছে। তার বাইরে বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্পের সাহায্যে এই কাজ করা হয়ে থাকে।

## মগরাহাটে পানীয় জলের সমস্যা

৫০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮৯) **ডঃ নির্মল সিংহ ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মগরাহাট থানা এলাকায় পানীয় জলের সমস্যা সমাধানে কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি না ; এবং

(খ) উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মগরাহাট, উস্তি ও সিরাকোল প্রকল্পগুলির কাজ ইতিমধ্যেই শেষ হয়ে গেছে। কালিকাপোতা প্রকল্পে আংশিক জল সরবরাহ চালু হয়েছে। শ্যামপুর ও ডিহিকলাশ প্রকল্পে কাজ চলছে। প্রকল্পগুলি কবে শেষ হবে এখনই বলা সম্ভব নয়।

**হিমঘর নির্মাণ**

৫০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮২) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** কৃষিজ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের যে সমস্ত থানা এলাকায় আলুসহ অন্যান্য সব্জি প্রচুর পরিমাণে উৎপাদিত হয় সেই সমস্ত থানা এলাকায় সরকার হিমঘর নির্মাণের কোনও পরিকল্পনা গ্রহণ করেছে ; এবং

(খ) করে থাকলে, কোন জেলায় কয়টি ঐ ধরনের হিমঘর নির্মাণের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে যে সমস্ত এলাকায় আলু উৎপাদন হয় সেই সমস্ত এলাকায় যাতে আরও হিমঘর গড়ে ওঠে সে জন্য রাজ্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার কথা বিবেচনা করেছে।

(খ) উত্তরবঙ্গের মালদহ, উত্তর ও দক্ষিণ দিনাজপুর, জলপাইগুড়ি, কোচবিহার, দক্ষিণবঙ্গের বীরভূম হুগলি, বর্ধমান, মেদিনীপুর এবং বাঁকুড়া জেলায় সমবায় এবং বেসরকারি উদ্যোগে হিমঘর নির্মাণ এবং সম্প্রসারণের প্রচেষ্টা নেওয়া হচ্ছে।

**প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে উন্নীতকরণ**

৫০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮৬) **শ্রী হাফিজ আলম সেইরানি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর দিনাজপুর জেলায় প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কোন কোন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে উন্নীত করা হবে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে উন্নীত করার কোনও প্রস্তাব নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের দুর্নীতি**

৫১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৮৭) **শ্রী হাফিজ আলম সেইরানি ঃ** কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬ এবং ১৯৯৬-৯৭ সালের ২৯শে ফেব্রুয়ারি পর্যন্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কোনও দুর্নীতি ঘটেছে কি না ;

(খ) ঘটে থাকলে, ঐরূপ দুর্নীতির সংখ্যা কত ; এবং

(গ) উক্ত দুর্নীতি রোধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**কর্মসংস্থান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ ঘটেছে।

(খ) উক্ত আর্থিক বছরগুলিতে এখনও পর্যন্ত প্রাপ্ত সংবাদ অনুযায়ী দুর্নীতির সংখ্যা নিম্নরূপ ঃ

| বছর | সংখ্যা |
|---|---|
| ১৯৯৪-৯৫ | ১২ |
| ১৯৯৫-৯৬ | ৭ |
| ১৯৯৬-৯৭ | ২ |
| | মোট ২১টি। |

(গ) উক্ত আর্থিক বছরগুলিতে প্রাপ্ত দুর্নীতির অভিযোগগুলির মধ্যে কিছু অভিযোগের সত্য প্রমাণিত হওয়ায় সংশ্লিষ্ট অভিযুক্তদের বিরুদ্ধে এক বা একাধিক বার্ষিক বেতন বৃদ্ধি স্থগিত, পদোন্নতি বন্ধ, সতর্কীকরণ প্রভৃতি আইনানুগ শাস্তির ব্যবস্থা নেওয়া হয়েছে এবং কিছুক্ষেত্রে এখনও তদন্ত চলছে।

### রাজ্যে মাদ্রাসার সংখ্যা

৫১১। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯৬) **শ্রী হাফিজ আলম সেইরানি ঃ** মাদ্রাসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে (১) সিনিয়র হাই-মাদ্রাসা, (২) জুনিয়র হাই-মাদ্রাসা এবং (৩) হাই-মাদ্রাসার সংখ্যা কত

(খ) ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ আর্থিক বছরগুলিতে উক্ত মাদ্রাসাগুলির মধ্যে কতগুলিকে মঞ্জুরি দেওয়া হয়েছে (বছরওয়ারি আলাদাভাবে) ;

(গ) বর্তমানে কতগুলি মাদ্রাসার মঞ্জুরিদানের আবেদন বিবেচনাধীন আছে ; এবং

(ঘ) কবে নাগাদ উক্ত মাদ্রাসাগুলিকে মঞ্জুরি দেওয়া হবে বলে আশা করা যায়?

**মাদ্রাসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) সিনিয়র মাদ্রাসা ১০২টি, (২) জুনিয়র হাই-মাদ্রাসা ১৬২ এবং (৩) হাই-মাদ্রাসা ২১৩টি।

(খ)

| বর্ষ | সিনিয়র মাদ্রাসা | জুনিয়র মাদ্রাসা | হাই-মাদ্রাসা |
|---|---|---|---|
| ১৯৯৩-৯৪ | — | — | — |
| ১৯৯৪-৯৫ | ৯টি | ৪৪টি | ২০টি |
| ১৯৯৫-৯৬ | — | ৩টি | ২টি |

(গ) বর্তমানে কোনও মাদ্রাসা মঞ্জুরিদানের বিষয়টি বিবেচনাধীন নেই।

(ঘ) এখনই বলা সম্ভব নয়।

### বোলপুর মহকুমা হাসপাতালে অর্থ তছরূপ

৫১২। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২৫) **শ্রী আনন্দগোপাল দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বোলপুর মহকুমা হাসপাতালে অর্থ তছরূপের কোনও অভিযোগ সরকারের কাছে আছে কি না ; এবং

(খ) থাকলে, এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ছিল, এ সম্পর্কে বিভাগীয় তদন্তের মাধ্যমে জানা যায় যে ঘটনাটি তছরূপের নয়, বিভিন্ন আর্থিক অনিয়মের।

(খ) সংশ্লিষ্ট হাসপাতালের তদানীন্তন অধ্যক্ষকে আর্থিক নিয়মাবলী কঠোরভাবে মেনে চলতে নির্দেশ দেওয়া হয়েছে এবং ভবিষ্যতে এই ঘটনার পুনরাবৃত্তি হলে কর্তৃপক্ষ এ ব্যাপারে সিদ্ধান্ত নিতে বাধ্য হবেন বলে সতর্ক করেও দেওয়া হয়েছে।

পরবর্তীকালে বিভিন্ন আর্থিক অনিয়মগুলির সংশোধনের কাজ শুরু করা হয়েছে। একজন নির্দিষ্ট ক্যাশিয়ার নিয়োগের ব্যবস্থা করা হয়েছে এবং একটি আয়রনসেফ সিন্দুকের ব্যবস্থা করার জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষকে বলা হয়েছে।

সর্বোপরি, উক্ত হাসপাতালের অধ্যক্ষকে অন্যত্র বদলি করা হয়েছে।

**বিভিন্ন আদালতে 'ল ক্লার্কের' সংখ্যা**

৫১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪৩) **শ্রী তপন হোড় এবং শ্রী নর্মদা রায় ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে বিভিন্ন আদালতগুলিতে বর্তমানে কতজন 'ল ক্লার্ক' আছেন? (জেলাওয়ারি হিসাবসহ)

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যের বিভিন্ন আদালতগুলিতে বর্তমানে ১১০৪৬ জন লাইসেন্সধারী 'ল ক্লার্কস' আছেন। 'ল ক্লার্কদের' জেলাভিত্তিক হিসাব তালিকাকারে এই সঙ্গে গ্রথিত হল।

**পশ্চিমবঙ্গের জেলাভিত্তিক লাইসেন্স প্রাপ্ত 'ল ক্লার্কসদের' তালিকা**

(১) কলকাতার চিফ মেট্রোপলিটন ম্যাজিস্ট্রেটের অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' ২২২ জন

| | |
|---|---|
| (২) কলকাতা প্রেসিডেন্সি স্মল কজেজ কোর্ট অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ৪৪ জন |
| (৩) কলকাতার সেনিয়র মিউনিসিপ্যাল ম্যাজিস্ট্রেট 'ল ক্লার্কস' | ১০ জন |
| (৪) কলকাতা হাইকোর্টের অধীনস্থ 'ল ক্লার্কস' | ১৭৯৮ জন |
| (৫) সিটি সিভিল অ্যান্ড সেসান্স কোর্ট, কলকাতা | ১১০ জন |
| (৬) হাওড়া জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ১২০০ জন |
| (৭) হুগলি জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ৭১৯ জন |
| (৮) বর্ধমান জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ৬৪০ জন |
| (৯) বাঁকুড়া জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ২২৯ জন |
| (১০) বীরভূম জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ৩২৮ জন |
| (১১) পুরুলিয়া জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ৮৪ জন |
| (১২) মেদিনীপুর জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ৮৭৭ জন |
| (১৩) উত্তর চব্বিশ পরগনা জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ৯০২ জন |
| (১৪) দক্ষিণ চব্বিশ পরগনা জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ২১২৭ জন |
| (১৫) নদীয়া জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ৮৯ জন |
| (১৬) মুর্শিদাবাদ জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ৬২৩ জন |
| (১৭) মালদা জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ৩০১ জন |
| (১৮) উত্তর দিনাজপুর জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ১৩৪ জন |
| (১৯) দক্ষিং দিনাজপুর জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ৯৪ জন |
| (২০) জলপাইগুড়ি জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ২৪২ জন |
| (২১) কুচবিহার জেলা জজ অফিসের অধীনস্থ 'ল ক্লার্কস' | ২৭৩ জন |
| | ১১,০৪৬ জন |

### উলুবেড়িয়া উত্তর কেন্দ্রে বৈদ্যুতিকরণের কাজ

৫১৪। (অনুমোদিত প্রশ্ন নং ২০০৫) **শ্রী রামজনম মাঝি :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উলুবেড়িয়া উত্তর কেন্দ্রে সমস্ত এলাকায় সম্পূর্ণভাবে বৈদ্যুতিকরণের কাজ কবে নাগাদ শেষ হবে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হাওড়া জেলার উলুবেড়িয়া থানা জনবসতিপূর্ণ গ্রামীণ ১১২টি মৌজার সবকয়টিতেই 'ভারজিন' হিসাবে বিদ্যুতায়ণের কাজ হয়েছে। তবে সব কয়টি মৌজার সমস্ত গ্রাম/এলাকায় কবে নাগাদ Intensification programme-এর মাধ্যমে সম্পূর্ণভাবে বিদ্যুতায়ণ করা যাবে তা সঠিকভাবে বলা সম্ভব নয়।

**দাঁইহাট এলাকায় স্বাস্থ্য পরিষেবার ব্যবস্থা**

৫১৫। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩৩) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দাঁইহাটে পৌর এলাকায় স্বাস্থ্য পরিষেবার কোনও ব্যবস্থা নেই ; এবং

(খ) সত্যি হলে, সরকার এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'দাঁইহাট' পৌরসভা এলাকায় স্বাস্থ্য দপ্তরের পরিচালনাধীন কোনও স্বাস্থ্যকেন্দ্র বা হাসপাতাল নেই। তবে নিকটবর্তী এলাকায় নোয়াপাড়া ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নামে একটি স্বাস্থ্যকেন্দ্র আছে।

(খ) 'দাঁইহাট' পৌর এলাকা অন্তর্গত অধিবাসীগণ নিকটবর্তী নোয়াপাড়া ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র থেকে প্রাথমিক স্বাস্থ্য পরিষেবার সুযোগ গ্রহণ করে থাকেন।

**ই এস আই নথিভূক্ত ওষুধ প্রস্তুতকারীর সংখ্যা**

৫১৬। (অনুমোদিত প্রশ্ন নং ২১০৩) **শ্রী নির্মল দাস ঃ** ই এস আই বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ই এস আই নথিভূক্ত স্থানীয় ওষুধ প্রস্তুতকারী সংস্থার সংখ্যা কত ; এবং

(খ) আরও কতগুলি সংস্থাকে নথিভূক্ত করার পরিকল্পনা সরকারের আছে?

**ই এস আই বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ই এস আই-এর কোনও নথিভূক্ত ওষুধ প্রস্তুতকারী সংস্থা নেই। সরকারিবিধি

অনুযায়ী টেন্ডার করে ওষুধ কেনা হয়।

(খ) বর্তমান প্রচলিত পদ্ধতিতে কোনও সংস্থাকে নথিভুক্ত করার পরিকল্পনার প্রশ্ন ওঠে না।

### Housing Scheme in Titagharh

517. (Admitted Question No. 2201) **Dr. Pravin kumar Shaw :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) is there any plan for Housing Scheme (Project) in Titagarh Municipal area ; and

(b) if so, what is the present status of the said scheme ?

**Minister-in-charge of the Housing Department :**

(a) There is contemplation to take up Housing Scheme (Project) in Titagarh and a land acquisition process is going on to get possession of 1.8 acres of land at an early date.

(b) Does not arise.

### Medical Expenses of Jail

518. (Admitted Question No. 2221) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Home (Jail) Department be pleased to state—

(a) medical expenses incurred by Alipore Central Jail and Presidency Jail during 1995-96 ; and

(b) how many prisoners in the said Jails were treated during 1995-96 (Separately).

**Minister-in-charge of the Home (Jail) Department :**

(a) Total medical expenses during 1995-96 (April 1995 to March 1996) Rs. 12,32,856/-

(i) Medical expenses for Jail staff Rs. 4,26,000/-

(ii) For staff of other Jails Rs. 1,87,000/-

(iii) For prisoners of Jail Rs. 5,09,000/-

(iv) For prisoners of other Jails Rs. 1,10,000/-

**Presidency Jail**

(a) Total medical expenses during 1995-96 (April 1995 to March 1996) Rs. 21,08,990/-

(i) Medical expenses for Jail staff Rs. 12,65,394/-

(ii) For prisoners of Jail Rs. 8,43,596/-

(b) (i) Number of Prisoners treated in Alipore Central Jail 27,353 (incl. outdoor)

(ii) Number of Prisoners treated in Presidency Jail July 21,373.

**Primary Health Centres**

519. (Admitted Question No. 2228) **Shri Pankaj Banerjee : Will** the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state—

how many Primary Health Centres have been opened during the years ; 1995-96 & 1996-97 (up to 31.3.97)?

**Minister-in-charge of the Health & Family Welfare Department :**

(i) One Block Primary Health Centre and one Primary Health Centre have been opened in Midnapore District, in the year 1995-96.

(ii) Six Primary Health Centres have been opened in Burdwan District, during the year 1996-97 (up to 31.3.97).

**উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজের ছাত্র-ছাত্রীর সংখ্যা**

৫২০। (অনুমোদিত প্রশ্ন নং ২২৭৮) **শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজে বর্তমানে কত জন ছাত্র-ছাত্রী পাঠরত আছেন ;

(খ) উক্ত মেডিক্যাল কলেজে ভর্তির জন্য জেলাওয়ারি কোটা সংরক্ষণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(গ) থাকলে, পরিকল্পনাটি কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) স্নাতক বিভাগ ২৬৩

(২) স্নাতকোত্তর বিভাগ অফথালমোলোজিতে ডিপ্লোমা ২+২ = ৪

পি এইচ ডি ( মেডিসিন) উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে নথিভুক্ত ৫

(৩) প্যারামেডিক্যাল অফথালমিক অ্যাসিস্ট্যান্ট ১০

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**উত্তর দিনাজপুরে ইয়ুথ হোস্টেল**

৫২১। (অনুমোদিত প্রশ্ন নং ২২৮২) **শ্রী হাফিজ আলম সেইরানী ঃ** যুব-কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর দিনাজপুর জেলায় বর্তমানে কোনও ইয়ুথ হোস্টেল আছে কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে তার সংখ্যা কত এবং বর্তমানে শয্যা সংখ্যা কত ; এবং

(গ) চলতি আর্থিক বছরে উত্তরদিনাজপুর জেলায় নতুন ইয়ুথ হোস্টেল প্রতিষ্ঠার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত জেলায় কোনও ইয়ুথ হোস্টেল নেই।

(খ) এইরূপ প্রশ্ন ওঠে না।

(গ) কোনও পরিকল্পনা নেই।

**উলুবেড়িয়া মহকুমা হাসপাতালের শয্যাসংখ্যা বৃদ্ধি**

৫২২। (অনুমোদিত প্রশ্ন নং ২৩২০) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে সমস্ত বিভাগে শয্যাসংখ্যা বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে সরকার অনুমোদিত শয্যাসংখ্যা বর্তমানে ২১০টি। স্টেট হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট ২-এর অন্তর্ভুক্ত হওয়ায় উক্ত মহকুমা হাসপাতালের বর্তমান শয্যাসংখ্যা ২১০ থেকে বাড়িয়ে ২৫০টি করার প্রকল্প গ্রহণ করা হয়েছে।

**বাঁশবেড়িয়ার সাহাগঞ্জে সারফেস ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের অনুমোদন**

৫২৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৫৫) **শ্রী রবীন মুখার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার বাঁশবেড়িয়ার সাহাগঞ্জে সারফেস ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের অনুমোদন হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Revenue earning through licence fee for fish production**

524. (Admitted Question No. 2366) **Shri Gopal Krishna Dey :** Will the Minister-in-charge of the Fisheries Department be pleased to state—

(a) how much revenue was earned through licence fee for fish production in sweet and Brackish water area ;

(b) how many licences were issued for fish production ; and

(c) how many licences were issued for fish trading, till 31st December, 1996 since 1994-95 ?

**Minister-in-charge of the Fisheries Department :**

(a) Rs. 11,86,463.00

The districtwise statement has been shown :

| Darjeeling | Cooch Behar | Jalpaiguri | Dakshin Dinajpur | Uttar Dinajpur | Malda | Murshidabad | Nadia | Birbhum | South 24-Pgs | North 24-Pgs | Howrah | Hooghly | Burdwan | Midnapur(E) | Midnapur(W) | Bankura | Purulia |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | 9 | 10 | 11 | 12 | 13 | 14 | 15 | 16 | 17 | 18 |
| Nil | Rs. 3,130/- | Nil | Nil | | Rs. 650/- | Rs. 33,750/- | Rs. 9,925/- | Nil | Rs. 1,05,750/- | Rs. 8,03,500/- | Nil | Nil | Nil | Rs. 2,23,958/- | Rs. 2,700/- | Nil | Rs. 3,100/- |

(b) 519

The districtwise statement has been shown :

| Darjeeling | Cooch Behar | Jalpaiguri | Dakshin Dinajpur | Uttar Dinajpur | Malda | Murshidabad | Nadia | Birbhum | South 24-Pgs | North 24-Pgs | Howrah | Hooghly | Burdwan | Midnapur(E) | Midnapur(W) | Bankura | Purulia |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | 9 | 10 | 11 | 12 | 13 | 14 | 15 | 16 | 17 | 18 |
| Nil | 45 | Nil | Nil | | 1 | 31 | 6 | Nil | 34 | 241 renewal 10 | Nil | Nil | Nil | 150 | 1 | Nil | Nil |

(c) 881

The districtwise statement has been shown :

| Darjeeling | Cooch Behar | Jalpaiguri | Dakshin Dinajpur | Uttar Dinajpur | Malda | Murshidabad | Nadia | Birbhum | South 24-Pgs | North 24-Pgs | Howrah | Hooghly | Burdwan | Midnapur(E) | Midnapur(W) | Bankura | Purulia |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | 9 | 10 | 11 | 12 | 13 | 14 | 15 | 16 | 17 | 18 |
| 1994-95 | | | | | | | | | | | | | | | | | |
| Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil | Nil |
| 1995-96 | | | | | | | | | | | | | | | | | |
| Nil | 45 | 1 | 63 | 25 | 37 | 21 | 66 | Nil | 40 | 98 | 284 | Nil | 138 | 1 | Nil | Nil | 62 |

## রাজ্যে নতুন ইঞ্জিনিয়ারিং ডিগ্রি ও ডিপ্লোমা কলেজ

৫২৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৬৯) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে নতুন ইঞ্জিনিয়ারিং ডিগ্রি কলেজ ও ডিপ্লোমা কলেজ খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) বর্তমানে রাজ্যে মোট কয়টি ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং কলেজ আছে (জেলাওয়ারি)?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নতুন কোনও ডিপ্লোমা কলেজ (পলিটেকনিক প্রতিষ্ঠান) স্থাপনের পরিকল্পনা সরকারের নেই। ইঞ্জিনিয়ারিং ডিগ্রি কলেজ স্থাপনের বিষয়টি উচ্চশিক্ষা বিভাগের অন্তর্ভুক্ত।

(খ) রাজ্যে মোট ৩৩টি পলিটেকনিক প্রতিষ্ঠান রয়েছে।

**জেলাওয়ারি**

| | | |
|---|---|---|
| কলকাতা (জেলা হিসাবে মধ্যে) | ১। | বিড়লা ইনস্টিটিউট অব টেকনোলজি |
| | ২। | সেন্ট্রাল ক্যালকাটা পলিটেকনিক ; |
| | ৩। | নর্থ ক্যালকাটা পলিটেকনিক ; |
| | ৪। | ক্যালকাটা টেকনিক্যাল স্কুল ; |
| | ৫। | উইমেনস্ পলিটেকনিক। |
| দক্ষিণ চব্বিশ পরগনা | ১। | রিজিওন্যাল ইনস্টিটিউট অব প্রিন্টিং টেকনোলজি ; |
| | ২। | এ পি সি রায় পলিটেকনিক ; |
| | ৩। | জ্ঞানচন্দ্র ঘোষ পলিটেকনিক। |
| উত্তর চব্বিশ পরগনা | ১। | জগদীশচন্দ্র পলিটেকনিক, বেড়াচাঁপা ; |
| | ২। | রামকৃষ্ণ মিশন শিল্পপীঠ, বেলঘরিয়া ; |
| হাওড়া | ১। | ইঞ্জিনিয়ারিং ইনস্টিটিউট জুনিয়র এক্সিকিউটিভ, দালালপুর |

| | | |
|---|---|---|
| | ২। | রামকৃষ্ণ মিশন শিল্পমন্দির, বেলুড়মঠ। |
| হুগলি | ১। | হুগলি ইনস্টিটিউট অব টেকনোলজি ; |
| | ২। | উইমেন্স পলিটেকনিক, চন্দননগর (নতুন) ; |
| বর্ধমান | ১। | এম বি সি ইনস্টিটিউট ও ইঞ্জিনিয়ারিং অ্যান্ড টেকনোলজি, বর্ধমান ; |
| | ২। | আসানসোল পলিটেকনিক ; |
| | ৩। | কন্যাপুর পলিটেকনিক (নতুন) ; |
| | ৪। | রূপনারায়ণপুর পলিটেকনিক (নতুন) ; |
| | ৫। | ইনস্টিটিউট অব মাইনিং, রানিগঞ্জ। |
| মেদিনীপুর | ১। | আই সি ভি পলিটেকনিক, ঝাড়গ্রাম ; |
| | ২। | কন্টাই পলিটেকনিক ; |
| | ৩। | হলদিয়া পলিটেকনিক (নতুন)। |
| বাঁকুড়া | | কে জি ইঞ্জিনিয়ারিং ইনস্টিটিউট, বিষ্ণুপুর। |
| বীরভূম | | শ্রীরামকৃষ্ণ শিল্প বিদ্যাপীঠ, সিউড়ি। |
| পুরুলিয়া | | পুরুলিয়া পলিটেকনিক। |
| নদীয়া | | বি পি সি ইনস্টিটিউট অব টেকনোলজি, কৃষ্ণনগর। |
| মুর্শিদাবাদ | | মুর্শিদাবাদ ইনস্টিটিউট অব টেকনোলজি, বহরমপুর। |
| মালদহ | | মালদহ পলিটেকনিক। |
| উত্তর দিনাজপুর | | রায়গঞ্জ পলিটেকনিক। |
| কোচবিহার | | কোচবিহার পলিটেকনিক। |
| জলপাইগুড়ি | | জলপাইগুড়ি পলিটেকনিক ইনস্টিটিউট। |

| দার্জিলিং | ১। দার্জিলিং পলিটেকনিক, কার্শিয়াং |
|---|---|
| | ২। উইমেনস পলিটেকনিক, শিলিগুড়ি (নতুন)। |

**অবিনাশ দত্ত মেটারনিটি হোমে শয্যাসংখ্যা বৃদ্ধির পরিকল্পনা**

৫২৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৭৫) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অবিনাশ দত্ত মেটারনিটি হোমটি ১৫০ শয্যাবিশিষ্ট করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই ব্যাপারে একটি প্রস্তাব আছে।

(খ) হাসপাতাল কর্তৃপক্ষের নিকট হতে প্রয়োজনীয় তথ্য পাওয়ার পর সিদ্ধান্ত গৃহীত হবে।

**এস এস কে এম হাসপাতালে বিকল যন্ত্রপাতি**

৫২৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৯৬) **শ্রী পার্থ দে এবং শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এস এস কে এম হাসপাতালের হৃদরোগ বিভাগে বহু যন্ত্রপাতি নষ্ট হয়ে পড়ে আছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত যন্ত্রপাতিগুলি কবে নাগাদ সারানো হবে এবং চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত হাসপাতালের হৃদরোগ বিভাগে বর্তমানে মাত্র তিনটি মেশিন অকার্যকর অবস্থায় আছে। সেগুলি হল ঃ

(১) ইকো ডপ্লার, (২) সোডিয়াম পটাশিয়াম অ্যানালাইজার এবং (৩) ইমেজ

ইনটেন্সিফায়ার।

(খ) এগুলির মেরামতির প্রস্তাব সরকারিভাবে গৃহীত হয়েছে এবং এগুলিকে যত শীঘ্র সম্ভব চালু করা যায় সে ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**ভগবানপুরে আন্ত্রিক রোগে আক্রান্তের সংখ্যা**

৫২৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৪০৩) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ভগবানপুর ২নং ব্লকে ১৯৯৭, ১লা মার্চ থেকে ৩১শে মার্চ পর্যন্ত কত জন ব্যক্তি আন্ত্রিক রোগে আক্রান্ত হয়েছেন ; এবং

(খ) তন্মধ্যে কত জন ব্যক্তি মারা গেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী মোট আক্রান্ত—৯২২ জন।

(খ) ৩ জন।

**শব্দদূষণ রোধ**

৫২৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৪২৭) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, শব্দদূষণ রোধ করতে মহামান্য হাইকোর্ট রাজ্যে প্রকাশ্য স্থানে ৬৫ ডেসিবেলের বেশি শব্দযুক্ত মাইক ব্যবহারের ওপর নিষেধাজ্ঞা জারি করেছেন ; এবং

(খ) 'ক'-এর উত্তর হ্যাঁ হলে উক্ত দূষণ-নিয়ন্ত্রণের জন্য রাজ্য সরকার মহামান্য হাইকোর্টের নির্দেশ কার্যকর করতে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মহামান্য কলকাতা উচ্চ আদালত মাইক্রোফোনের ব্যবহার নিয়ন্ত্রণ-সংক্রান্ত আদেশনামা জারি করেছেন এবং পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদকে নির্দেশ দিয়েছেন এই আদেশনামা ঠিকমতো মানা হচ্ছে কি না তা যাচাই করতে এবং আরক্ষা ও জেলা কর্তৃপক্ষের মাধ্যমে এই আদেশনামা প্রয়োগ করতে।

(খ) বিভিন্ন উপলক্ষে লাউড-স্পিকার ব্যবহার-সংক্রান্ত প্রচলিত আদেশনামাগুলি পশ্চিমবঙ্গ দূষণ-নিয়ন্ত্রণ পর্যদ বারংবার উল্লেখ করেছে। দুর্গাপূজা, কালীপূজা, জগদ্ধাত্রী পূজা, সবেবরাত, খ্রিস্টমাস, নববর্ষ, সরস্বতী পূজা, ইদুজ্জোহা ও মহরম প্রভৃতি উৎসবগুলিতে রাজ্য পর্যদ সময়ে-সময়ে শব্দের পরিমাপ যাচাই করেছে এবং মহামান্য উচ্চ আদালতে এ-সম্পর্কে প্রতিবেদন পেশ করেছে। কিছু ক্ষেত্রে সারা বছরই পরিমাপ করা হয়।

### হাওড়া জেলার আমতায় প্রস্তাবিত মহকুমার কাজ

৫৩০। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৪৪) **শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার আমতায় প্রস্তাবিত মহকুমার কাজ কি অবস্থায় আছে ; এবং

(খ) কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রসাশনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আমতায় মহকুমা স্থাপনের কোনও বিষয় সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### ত্রি-স্তর পঞ্চায়েত নির্বাচন

৫৩১। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫৬) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পঞ্চম পঞ্চায়েত সাধারণ নির্বাচনের পূর্বে ত্রি-স্তর পঞ্চায়েত সদস্য/সদস্যাদের নির্বাচনক্ষেত্রে সীমানা লঙ্ঘন করে নির্ধারিত হবে কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কবে বা কোন তারিখ থেকে ঐ সীমানা নির্ধারণের কাজ শুরু হবে ; এবং

(গ) কোন সংস্থা কি ভিত্তিতে উক্ত সীমানা-নির্ধারণের কাজ সম্পন্ন করবেন ও সংশ্লিষ্ট বিষয়ে বিধায়কদের কোনও ভূমিকা থাকবে কি?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান আইন অনুযায়ী বিষয়টি রাজ্য নির্বাচন আয়োগ-এর অধিকারভুক্ত। পরিস্থিতি বিবেচনা করে যথাসময়ে আয়োগ সিদ্ধান্ত নেবে বলে আশা করা

যায়।

(খ) বলা সম্ভব নয়। তবে আইনানুযায়ী নির্বাচনক্ষেত্রগুলির সীমানা ভোটের দিনের দশ সপ্তাহ আগে প্রকাশ করতে হবে।

(গ) পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন ও সংশ্লিষ্ট নিয়মাবলির অনুসরণে কাজটি সম্পন্ন হবে।

## হাওড়া জেলায় রুগ্ন শিল্পের সংখ্যা

৫৩২। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৮৫) **শ্রী রামজনম মাঝি ঃ** শিল্প-পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলায় রুগ্ন শিল্পের সংখ্যা কটি ;

(খ) কতগুলি কারখানা উক্ত জেলায় বন্ধ হয়ে আছে ; এবং

(গ) এর ফলে কত সংখ্যক মানুষ বেকার হয়েছেন?

**শিল্প-পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাওড়া জেলায় বড়/মাঝারি রুগ্ন শিল্পের সংখ্যা ১৩টি।

(খ) শ্রমদপ্তর থেকে পাওয়া তথ্য অনুযায়ী ১৯৯৪ সাল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত ৯টি কারখানা উক্ত জেলায় বন্ধ রয়েছে।

(গ) বন্ধের ফলে ৩৮০ জন মানুষ বেকার হয়েছেন।

## প্রতিবন্ধীদের শিক্ষা ও পুনর্বাসনের জন্য সরকারি সাহায্য

৫৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৮৯) **শ্রী রামজনম মাঝি ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া উত্তর কেন্দ্রের শারীরিক ও মানসিক প্রতিবন্ধীদের শিক্ষা ও পুনর্বাসনের প্রশ্নে সরকারি সাহায্যের কোনও পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## গৌড়েশ্বর নদীতে সেতু নির্মাণ

৫৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৫০৭) **শ্রী নৃপেন গায়েন ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাসনাবাদ থেকে হেমনগর সড়ক পথে গৌড়েশ্বর নদীতে সেতু নির্মাণের কাজটি বর্তমানে কি পর্যায়ে আছে ; এবং

(খ) উক্ত কাজটি কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নির্মাণকাজের ৭৫ শতাংশ শেষ হয়েছে।

(খ) মার্চ ১৯৯৮।

## রাজ্যের প্রাণী সম্পদ বিকাশের পরিকল্পনা

৫৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৫০৯) **শ্রী কালীপদ বিশ্বাস ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে প্রাণী-সম্পদ বিকাশের জন্য কি কি পরিকল্পনা আছে ; এবং

(খ) প্রাণী-সম্পদ বিকাশে ব্লকভিত্তিক কোনও 'মেলা' করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) বর্তমানে সমস্ত রকম গবাদি পশু, হাঁস-মুরগি ও শূকর ইত্যাদির সার্বিক (প্রজাতিগত) মান উন্নয়ন (কৃত্রিম প্রজনন, সঙ্করায়ন ইত্যাদি পদ্ধতির মাধ্যমে) ;

(২) উন্নত প্রাণীর সংযোজন ;

(৩) রোগ প্রতিরোধ ও চিকিৎসার উন্নত ব্যবস্থা এবং তৃণমূলস্তরে এর সুযোগ প্রসারিত করা ;

(৪) সাধারণভাবে ও সমবায়ের মাধ্যমে দুগ্ধ ও দুগ্ধজাত খাদ্য বিপণন ব্যবস্থা বিস্তার ও প্রসার ঘটানো ;

(৫) সুষম প্রাণীখাদ্য প্রস্তুতকরণ ও উন্নত জাতের সবুজ প্রাণীখাদ্য চাষের প্রসার ও উৎপাদন বৃদ্ধির ব্যবস্থা

(৬) প্রাণীপালন ও চিকিৎসাবিদ্যার উন্নতি ও প্রসারসাধন ;

(৭) বর্তমান পরিকাঠামোর সর্বোচ্চ সদ্ব্যবহার ও প্রয়োজনে নতুন পরিকাঠামোর সংযোজন ; এবং

(৮) গ্রাম পঞ্চায়েতের স্তর পর্যন্ত সর্বস্তরে প্রাণীপালনে উদ্বুদ্ধ করা।

(খ) না, তবে এ-রাজ্যে বিভিন্ন স্তরে প্রতি বছর প্রাণী-সম্পদ বিকাশ সপ্তাহ পালিত হবে। ব্লকস্তরে 'মেলা' ও তার অন্যতম অঙ্গ হতে পারে।

**দমদম কর্ম-বিনিয়োগকেন্দ্র থেকে তালিকা প্রেরণ**

৫৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৫১৮) **শ্রী অমর চৌধুরি ঃ** কর্ম-বিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দমদম কর্ম-বিনিয়োগকেন্দ্র হতে বন বিভাগের ডাইরেক্টরের নিকট ডেপুটি রেঞ্জার পদের জন্য প্রেরিত তালিকা জাল (ফেক) বলে ধরা পড়েছে ; এবং

(খ) সত্যি হলে, সরকার এক্ষেত্রে কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**কর্ম-বিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ সত্যি।

(খ) গত ২৮-৪-৯৫ তারিখে দমদম কর্ম-বিনিয়োগকেন্দ্র থেকে প্রিন্সিপল চিফ কনজারভেটর অব ফরেস্টের কাছে ডেপুটি রেঞ্জারের পদের জন্য ৩০ জনের নামে একটি তালিকা পাঠানো হয়। উক্ত নিয়োগকর্তা ২০-৭-৯৫ তারিখে দমদম কর্ম-বিনিয়োগকেন্দ্রকে জানায় যে, তারা ১৭-৫-৯৫ তারিখে ৩২ জনের আরও একটি তালিকা পায় উক্ত পদে নিয়োগের জন্য। পরীক্ষা করে দেখা যায়, দ্বিতীয় তালিকাটি জাল। এ-ব্যাপারে ২১-৯-৯৫ তারিখ দমদম কর্ম-বিনিয়োগকেন্দ্র দমদম পুলিশ স্টেশনে একটি এফ আই আর দায়ের করে। গত ১-১১-৯৬ তারিখে উক্ত পুলিশ স্টেশনকে এ-বিষয়ে অগ্রগতির ব্যাপার জানতে চায় কিন্তু এখনও কোনও উত্তর পাওয়া যায়নি। এই বিষয়টি সম্পর্কে বিভাগীয় তদন্ত শুরু হয়েছে এবং কর্ম-বিনিয়োগ অধিকর্তার উত্তর ২৪ পরগনার

পুলিশ সুপারিনটেনডেন্টও জেলাশাসককে যথাযথ তদন্তের জন্য লিখিতভাবে অনুরোধ করেছে।

## রাজ্যে স্টেডিয়াম নির্মাণের কাজ

৫৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫০) **শ্রী রবীন মুখার্জি ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত রাজ্যে কোন কোন জেলা শহরে স্টেডিয়াম নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে ;

(খ) বর্তমানে রাজ্যের কোথায়-কোথায় স্টেডিয়াম নির্মাণের কাজ চলছে ; এবং

(গ) হুগলি জেলায় ত্রিবেণী বা বাঁশবেড়িয়াতে স্টেডিয়াম নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি না?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই বিভাগে সংরক্ষিত নথী অনুযায়ী এ রাজ্যের নির্মিত ও নির্মীয়মান স্টেডিয়ামের তালিকায় (পরপৃষ্ঠায় প্রদত্ত) তারকাচিহ্নিত নামে স্টেডিয়ামগুলির নির্মাণকার্য সমাপ্ত হয়েছে।

(খ) সংযুক্ত তালিকায় তারকাচিহ্ন ছাড়া অন্য নামের স্টেডিয়ামগুলির কাজ চলছে।

(গ) না।

প্রশ্ন নং ৫৩৭ (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫০)-এর 'ক' এবং 'খ' অংশের উত্তরের অংশবিশেষ ঃ

**Government of West Bengal**

Department of Sports & Youth Services Sports Wing

**List of construction of sports infrastructures within the State of West Bengal**

**Stadium :**

*(1) Sreerampore Stadium ;

*(2) Cooch-Behar Stadium ;

*(3) Jalpaiguri Stadium ;

*(4) Malda out-door Stadium ;

*(5) Krishnanagar Stadium ;

*(6) Uluberia Stadium ;

*(7) Kalna Stadium ;

*(8) Midnapore Stadium ;

*(9) Purulia Victoria School Ground Stadium ;

*(10) Purulia Jail Ground Stadium;

*(11) Siliguri (Kanchanjangha) Stadium;

*(12) Burdwan Sree Arabinda Stadium (Indoor);

*(13) Burdwan Radharani Stadium;

*(14) Katwa Stadium ;

*(15) Barasat Stadium ;

*(16) Naihati Stadium;

*(17) Ashoknagar Stadium ;

*(18) Jadavpur Stadium ;

*(19) Diamond Harbour Stadium ;

*(20) Suri Stadium ;

*(21) Bolpore Stadium ;

*(22) Howrah Stadium ;

*(23) Chandannagore Stadium ;

*(24) Contai Stadium;

*(25) Cooch-Behar Stadium (Royal Place Ground);

*(26) Darjeeling Stadium;

*(27) Balurghat Stadium;

*(28) Berhampore Stadium ;

*(29) Asansol Stadium ;

**Swimming Pool :**

(1) Taldi, South 24 Parganas;

*(2) Nalikul, Hooghly;

(3) Howrah Rifle Club;

(4) Berhampore;

(5) Bankura Institute;

(6) Uluberia, Howrah;

(7) Krishnanagar, Nadia;

(8) Arambagh, Hooghly,

**Gymnasium :**

(1) Burdwan C.M.S. High School;

(2) Dum Dum Matijheel College;

(3) Telenipara Udayan Bayam Samity, Hooghly;

(4) Sodepur;

(5) Dhamua Keshab Bandhad Samity, South 24 Parganas;

(6) Harinavi Sporting Club.

*Construction work completed.

The rest through incomplete are being used for playing purpose.

Besides, there are Yuba Bharati Krirangan, Netaji Indoor Stadium, Kshudiram Anusilan Kendra, Rabindra Sarabor Stadium and Subhas Sarabor Swimming Pool in Calcutta.

### হুগলি জেলায় প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেনের মূর্তি স্থাপন

৫৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫৩) **শ্রী রবীন মুখার্জি ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চুঁচুড়াতে বা ত্রিবেণীতে বা আরামবাগে প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেনের মূর্তি স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজটি শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### বাঁশবেড়িয়া পৌরসভার জন্য নেহেরু রোজগার যোজনায় মঞ্জুরীকৃত অর্থ

৫৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫৪) **শ্রী রবীন মুখার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁশবেড়িয়া পৌরসভার জন্য ১৯৯৫-৯৬-এর আর্থিক বছরে নেহেরু রোজগার যোজনায় কোনও অর্থ মঞ্জুর করা হয়েছে কি না ;

(খ) হয়ে থাকলে,

(১) মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত ; বেং

(২) কি কি উন্নয়নমূলক কাজের জন্য তা ব্যয় করা হয়েছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১০,০০০.০০ টাকা।

(২) উক্ত টাকা বাঁশবেড়িয়া পৌরসভায় নেহেরু রোজগার যোজনার প্রশাসনিক ব্যয় মেটানোর জন্য দেওয়া হয়েছে।

**বাংলাদেশ পাসপোর্ট অনুমোদন**

৫৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৫৫) **শ্রী রবীন মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (পাসপোর্ট) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত হুগলি জেলার জেলা-শাসকের দপ্তর থেকে কতগুলি বাংলাদেশ পাসপোর্ট অনুমোদন করা হয়েছে ; এবং

(খ) নতুন পাসপোর্ট অনুমোদনের ক্ষেত্রে কত দিনের মধ্যে রিপোর্ট জমা দিতে হবে সে-ব্যাপারে রাজ্য পুলিশের ডি আই বি দপ্তরে কি কোনও নির্দেশ আছে?

**স্বরাষ্ট্র (পাসপোর্ট) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৯১টি।

(খ) আছে, ভারত সরকারের নির্দেশ অনুযায়ী অনুসন্ধান-বিবরণী তিন সপ্তাহের মধ্যে দেওয়ার জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষকে বলা হয়েছে।

**মেদিনীপুর জেলার হাতিবাড়িতে পর্যটনকেন্দ্র স্থাপন**

৫৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৬৩) **শ্রী সুভাষচন্দ্র সরেন ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার হাতিবাড়িতে পর্যটনকেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। বর্তমানে কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**হুগলি জেলার মহানাদে নতুন পশু-চিকিৎসাকেন্দ্র স্থাপন**

৫৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৭৯) **শ্রী রবীন মুখার্জি ঃ** প্রাণী-সম্পদ বিকাশ

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার পোলবা-দাদপুর ব্লকের মহানাদে নতুন কোনও পশু-চিকিৎসাকেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### ক্যানিং-এ কাঁচা রাস্তা পাকা করার পরিকল্পনা

৫৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৮২) **শ্রী বিমল মিস্ত্রী ঃ** সুন্দরবন-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ক্যানিং থানার অধীন দীঘিরপাড় গ্রাম পঞ্চায়েত এলাকায় সনাতন মন্ডলের বাড়ি থেকে রায়বাঘিনীর মোড় পর্যন্ত রাস্তাটি পাকা করার পরিকল্পনা আছে ; এবং

(খ) সত্যি হলে, কত দিনে এই কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**সুন্দরবন-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) এই নামে কোনও রাস্তা পাকা করার কোনও প্রস্তাব বর্তমানে সুন্দরবন-উন্নয়ন পর্যদের হাতে নেই।

### ক্যানিং মহকুমা প্রশাসনিক ভবন নির্মাণ

৫৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৮৩) **শ্রী বিমল মিস্ত্রী ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ক্যানিং মহকুমা প্রশাসনিক ভবন কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয়ের জমিতে করার প্রস্তাব আছে ; এবং

(খ) সত্যি হলে, প্রস্তাবটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) কৃষি দপ্তরের সঙ্গে আলোচনার মাধ্যমে জমি গ্রহণের চেষ্টা চলছে।

**ক্যানিং শহরে বিশুদ্ধ পানীয় জল সরবরাহ**

৫৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৪৫) **শ্রী বিমল মিস্ত্রী ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন দক্ষিণ ২৪ পরগনার ক্যানিং শহরে বিশুদ্ধ পানীয় জল সরবরাহ্ করার জন্য যে জলাধার আছে তার ক্ষমতা প্রয়োজনের তুলনায় কম ; এবং

(খ) থাকলে, অতিরিক্ত ক্ষমতাসম্পন্ন জলাধার নির্মাণের কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না ?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পর্যাপ্ত পানীয় জল সরবরাহ্ করার ক্ষমতাবিশিষ্ট জলাধার স্থাপিত করা হয়েছে।

(খ) প্রশ্নই ওঠে না।

**ক্যানিং অঞ্চলে উন্নয়নের কাজ**

৫৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৮৫) **শ্রী বিমল মিস্ত্রী ঃ** সুন্দরবন-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১ থেকে ১৯৯৬ সাল পর্যন্ত ক্যানিং ১নং ব্লকের অধীনে কতগুলি উন্নয়নের কাজ হাতে নেওয়া হয়েছিল (নামসহ) ; এবং

(খ) তন্মধ্যে কতগুলির কাজ ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত সম্পন্ন হয়েছে (নামসহ)?

**সুন্দরবন-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) সুন্দরবন-উন্নয়ন পর্ষদের টাকায় এপ্রিল ১৯৯১ থেকে মার্চ ১৯৯৬ পর্যন্ত যে যে উন্নয়নমূলক কাজ ক্যানিং ১নং ব্লকে হাতে নেওয়া হয়েছে তার তালিকা সংযোজিত হল। এরমধ্যে যে যে কাজ ১৯৯৬ সালের ডিসেম্বর পর্যন্ত সম্পূর্ণ হয়েছে তাও তালিকাতে উল্লেখ করা হল।

৫৪৬ নং প্রশ্ন (অনুমোদিত প্রশ্ন নং ২৫৮৮)-এর 'ক' ও 'খ' উত্তরের অংশ বিশেষ

| ক্রমিক | এপ্রিল ১৯৯১ থেকে মার্চ ১৯৯৬ পর্যন্ত ক্যানিং ১নং ব্লকের অধীন উন্নয়নমূলক কাজের তালিকা | ১৯৯৬-এর ডিসেম্বর পর্যন্ত সম্পূর্ণ হয়েছে কি না (হ্যাঁ/না) |
|---|---|---|
| ১। | ইট বিছানো রাস্তা—চরণ মন্ডলের বাড়ি থেকে নারায়ণ মন্ডলের বাড়ি পর্যন্ত মৌজা—কালারিয়া, দৈর্ঘ্য—৮১০ মিটার | হ্যাঁ |
| ২। | ইট বিছানো রাস্তা—নিকারীঘাটা মোড় থেকে মিহির সর্দারের বাড়ি পর্যন্ত, দৈর্ঘ্য—৬০০ মিটার। | হ্যাঁ |
| ৩। | ইট বিছানো রাস্তা—কানাই সাঁপুই-এর বাড়ি থেকে হিঞ্চাখালী স্লুইস পর্যন্ত মৌজা—হিঞ্চাখালী, দৈর্ঘ্য—৮০০ মিটার। | হ্যাঁ |
| ৪। | ঝামা-খোয়া রাস্তা—ঘুটিয়ারি শরিফ রেলওয়ে স্টেশন থেকে সুন্দর বিশ্বাসের বাড়ি পর্যন্ত (হাসপাতাল), মৌজা—গাউচপুর, দৈর্ঘ্য—৯৯০ মিটার। | হ্যাঁ |
| ৫। | ৫ মুখো ১২০ সেমি ব্যাসার্দ্ধ, এইচ পি কালভার্ট—থাকুরান খালের উপর ঘুটিয়ারি শরিফ রেল লাইনের নিকটে, মৌজা—ঘুটিয়ারি শরিফ। | হ্যাঁ |
| ৬। | ইট বিছানো রাস্তা—বেরার খালপাড় থেকে বুড়িমারি খাল পর্যন্ত, দৈর্ঘ্য—২৭০ মিটার। | হ্যাঁ |
| ৭। | বেলেদোনা খালের উপর মাটির বাঁধ নির্মাণ, মৌজা—গোলাবাড়ি। | হ্যাঁ |
| ৮। | ইট বিছানো রাস্তা—অনিল মিস্ত্রির বাড়ি থেকে বুদ্ধ বাগ্দীর বাড়ি পর্যন্ত, মৌজা—মনসাপুকুর, দৈর্ঘ্য—৪৯৬ মিটার। | হ্যাঁ |
| ৯। | ইট বিছানো রাস্তা—নারায়ণ মন্ডলের বাড়ি থেকে বৈদ্যঘাটা পর্যন্ত (বিশ্বাসপাড়া) নবারুন সংঘ), দৈর্ঘ্য—৬৭৫ মিটার। | হ্যাঁ |
| ১০। | ইট বিছানো রাস্তা—পিয়ালি রেলওয়ে স্টেশন থেকে নারায়ণপুর পি ডব্লু ডি রাস্তা পর্যন্ত ভায়া-কলোনিপাড়া, দৈর্ঘ্য—২৭০ মিটার। | হ্যাঁ |

| ক্রমিক | এপ্রিল ১৯৯১ থেকে মার্চ ১৯৯৬ পর্যন্ত ক্যানিং ১নং ব্লকের অধীন উন্নয়নমূলক কাজের তালিকা | ১৯৯৬-এর ডিসেম্বর পর্যন্ত সম্পূর্ণ হয়েছে কি না (হ্যাঁ/না) |
|---|---|---|
| ১১। | ইট বিছানো রাস্তা—আমড়াবেড়িয়া বাসস্ট্যান্ড থেকে রেলওয়ে লাইন পর্যন্ত, দৈর্ঘ্য—১০৮৪ মিটার। | হ্যাঁ |
| ১২। | ৫ মুখো ১২০ সেমি ব্যাসার্ধবিশিষ্ট আর সি সি এইচ পি কালভার্ট, নিকারীঘাটা সি এম এস আর আই রোডের উপর, মৌজা—দীঘিরপাড়া। | হ্যাঁ |
| ১৩। | ইট বিছানো রাস্তা—বাদামতলা এফ পি স্কুল থেকে রাজনারায়ণ হাইস্কুল পর্যন্ত এর সঙ্গে মহেন্দ্রনগর থেকে বাদামতলা এফ পি স্কুল পর্যন্ত ভায়া—রাজনারায়ণ হাইস্কুল, মৌজা—ইটখোলা, দৈর্ঘ্য—১৩৫০ মিটার। | হ্যাঁ |
| ১৪। | ইট বিছানো রাস্তা—রাজাপুর পি ডব্লু ডি (তালদি) কাঠের সেতু থেকে তালদি শিল্পী সংঘ পর্যন্ত, দৈর্ঘ্য—৬৩০ মিটার | হ্যাঁ |
| ১৫। | ইট বিছানো রাস্তা—পি ডব্লু ডি রোজ (হাসপাতাল) থেকে রেলওয়ে লাইন পর্যন্ত, জি পি নং মাতলা, দৈর্ঘ্য—৪০০ মিটার। | হ্যাঁ |
| ১৬। | বালাখালী মজাখাল খনন, মৌজা—বানীল্যান্ড ও বালাখালী, দৈর্ঘ্য—৩৯০ মিটার। | হ্যাঁ |
| ১৭। | ইট বিছানো রাস্তা—বিনয় দাসের বাড়ি থেকে সবুজ সংঘ ক্লাব পর্যন্ত এর সঙ্গে পিয়ালি রেল স্টেশন থেকে পি ডব্লু ডি রাস্তা পর্যন্ত, মৌজা—কালারিয়া, দৈর্ঘ্য—৭২০ মিটার। | হ্যাঁ |
| ১৮। | পাকা নর্দমা—চালের দোকান থেকে ৩নং লঞ্চঘাট পর্যন্ত, মৌজা—মাতলা, দৈর্ঘ্য—২৫৬ মিটার। | হ্যাঁ |
| ১৯। | পাকা নর্দমা—মিলন সংঘ থেকে তাঁতকল পর্যন্ত ও ইট বিছানো রাস্তাসহ পাকা নর্দমা। মৌজা—দীঘিরপাড়া, নর্দমা—৩৫৫ মিটার। রাস্তা—২৩৫ মিটার। | হ্যাঁ |
| ২০। | ইট বিছানো রাস্তা—মহেন্দ্রমোড় থেকে ৭৭৯ নং দাগ পর্যন্ত মৌজা—হেড়োভাঙ্গা, দৈর্ঘ্য—২৭০ মিটার। | হ্যাঁ |

| ক্রমিক | এপ্রিল ১৯৯১ থেকে মার্চ ১৯৯৬ পর্যন্ত ক্যানিং ১নং ব্লকের অধীন উন্নয়নমূলক কাজের তালিকা | ১৯৯৬-এর ডিসেম্বর পর্যন্ত সম্পূর্ণ হয়েছে কি না (হ্যাঁ/না) |
|---|---|---|
| ২১। | ইট বিছানো রাস্তা—বেলেদোনা খালের বাঁধের উপর দিয়ে হেড়োভাঙ্গা ইটের রাস্তা থেকে গোলাবাড়ি ইটের রাস্তা পর্যন্ত, মৌজা—গোলাবাড়ি, দৈর্ঘ্য—২৮৭ মিটার। | হ্যাঁ |
| ২২। | ইট বিছানো রাস্তা—আমড়াবেড়িয়া শরৎ সর্দারের বাড়ি থেকে মসজিদ পর্যন্ত, দৈর্ঘ্য—৯০ মিটার। | হ্যাঁ |
| ২৩। | ইট বিছানো রাস্তা—আজাদ সংঘ (ঘোষপাড়া) থেকে পুরাতন বি ডি ও অফিসের ইটের রাস্তা পর্যন্ত, মৌজা—মাতলা, দৈর্ঘ্য—৩৩৫ মিটার। | হ্যাঁ |
| ২৪। | ইট বিছানো রাস্তা—বাসস্ট্যান্ড থেকে (বাজার) শ্যামল সর্দারের বাড়ি পর্যন্ত ভায়া হরিসভা, মৌজা—মাতলা, দৈর্ঘ্য—৩৫২ মিটার। | হ্যাঁ |
| ২৫। | ইট বিছানো রাস্তা—শরৎ সর্দারের বাড়ি থেকে রতন রায়ের বাড়ি পর্যন্ত, মৌজা—মাতলা, দৈর্ঘ্য—২৫০ মিটার। | হ্যাঁ |
| ২৬। | ইট বিছানো রাস্তা—হিঞ্চাখালী সেতু থেকে কোরাকাটি সেতু, মৌজা—নিকারীঘাটা, দৈর্ঘ্য—৫০০ মিটার। | হ্যাঁ |
| ২৭। | ইট বিছানো রাস্তা—মহেন্দ্র মোড় থেকে ইটখোলা রাজনারায়ণ হাইস্কুল, দৈর্ঘ্য—৬৩০ মিটার। | হ্যাঁ |
| ২৮। | ইট বিছানো রাস্তা—পিয়ালি রেলস্টেশন থেকে বিশ্বাসপাড়া (নবারুন সংঘ থেকে কানাই মন্ডলের বাড়ি), পর্যন্ত, মৌজা—কালারিয়া, দৈর্ঘ্য—৭২০ মিটার। | হ্যাঁ |
| ২৯। | ইট বিছানো রাস্তা—তালদি শিল্পী সংঘ থেকে রাজাপুর (কাঠের সেতু) পর্যন্ত মৌজা—রাজাপুর, দৈর্ঘ্য—৪৫০ মিটার। | হ্যাঁ |
| ৩০। | ইট বিছানো রাস্তা—মিলন সংঘ ক্লাব থেকে তাঁতকলমোড় | |

| ক্রমিক | এপ্রিল ১৯৯১ থেকে মার্চ ১৯৯৬ পর্যন্ত ক্যানিং ১নং ব্লকের অধীন উন্নয়নমূলক কাজের তালিকা | ১৯৯৬-এর ডিসেম্বর পর্যন্ত সম্পূর্ণ হয়েছে কি না (হ্যাঁ/না) |
|---|---|---|
| | পর্যন্ত (পাকা নর্দমাসহ), মৌজা—দীঘিরপাড়, রাস্তা—২৭০ মিটার, নর্দমা—১৩২ মিটার। | হ্যাঁ |
| ৩১। | ইট বিছানো রাস্তা—গৌড়দহ স্টেশনের বিপরীত দিকে, মৌজা—কালরিয়া, দৈর্ঘ্য—৮০০ মিটার। | হ্যাঁ |
| ৩২। | ইট বিছানো রাস্তা—রতন রায়ের বাড়ি থেকে ২৩৬ নং দাগ পর্যন্ত, মৌজা—মাতলা, দৈর্ঘ্য—২৫০ মিটার। | হ্যাঁ |
| ৩৩। | ইট বিছানো রাস্তা—হিঞ্চাখালী সেতু থেকে কালীমন্দির ভায়া পি ডব্লু ডি রোড, জি পি দীঘিরপাড় দৈর্ঘ্য—১৭১০ মিটার। | হ্যাঁ |
| ৩৪। | ইট বিছানো রাস্তা—ট্যাংরাখালী কলেজমোড় থেকে আমড়াবেড়িয়া (বলাই দাসের বাড়ি) পর্যন্ত মৌজা—মাতলা, দৈর্ঘ্য—১২০০ মিটার | হ্যাঁ |
| ৩৫। | নলকূপ স্থাপন—মৌজা—মাতলা, দাগ নং ১০৫, খতিয়ান নং-১০৪২, জে এল নং-৭৫। | হ্যাঁ |
| ৩৬। | নলকূপ স্থাপন—মৌজা—মাতলা (মিঠাখালী), দাগ নং-৩২৩৯ খতিয়ান নং-৭৮৭ জে এল নং-৭৫। | হ্যাঁ |
| ৩৭। | নলকূপ স্থাপন—মৌজা—মাতলা, দাগ নং-৮০২৫ (ডাঃ বি মন্ডলের ডিসপেনসারির নিকট), খতিয়ান নং-১০৪২, জে এল নং-৭৫। | হ্যাঁ |
| ৩৮। | নলকূপ স্থাপন—মৌজা—কুমারশা, দাগ নং-১৪৫৪ (প্রফুল্ল পাত্রের বাড়ির নিকট), জে এল নং-১২০। | হ্যাঁ |
| ৩৯। | নলকূপ স্থাপন—মৌজা—হাটপুকুরিয়া, দাগ নং-১১১০, জে এল নং-৯২। | হ্যাঁ |
| ৪০। | নলকূপ স্থাপন—মৌজা—দত্তবাবুর আবাদ, দাগ নং-১০৪৮, জে, এল নং-৯৭/৯৮। | হ্যাঁ। |

| ক্রমিক | এপ্রিল ১৯৯১ থেকে মার্চ ১৯৯৬ পর্যন্ত ক্যানিং ১নং ব্লকের অধীন উন্নয়নমূলক কাজের তালিকা | ১৯৯৬-এর ডিসেম্বর পর্যন্ত সম্পূর্ণ হয়েছে কি না (হ্যাঁ/না) |
|---|---|---|
| ৪১। | নলকূপ স্থাপন—মৌজা—কালরিয়া (বিশ্বাসপাড়া) দাগ নং-১৬৩০/ ১৬২৮ | হ্যাঁ |
| ৪২। | নলকূপ স্থাপন—মৌজা—ট্যাংরাখালী, দাগ নং—৩৩৩। | হ্যাঁ |
| ৪৩। | ম্যানগ্রোভ প্ল্যানটেশন—মাতলা নদীর চরে কৃপাখালীতে ২৫ হেক্টর ও মাতলা নদীর চরে নিকারীঘাটাতে ২৫ হেক্টর। | হ্যাঁ |

## নতুন পৌরসভা গঠন

৫৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৯২) **শ্রী বিমল মিস্ত্রী ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দক্ষিণ ২৪-পরগনা জেলায় কোথায়-কোথায় নতুন পৌরসভা গঠনের পরিকল্পনা আছে (নামসহ)?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলায় ক্যানিং ও সাগর দ্বীপে দুটি নতুন প্রজ্ঞাপিত অঞ্চল গঠন করবার প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

## কল্যাণীতে স্টেডিয়াম নির্মাণ

৫৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৬১৮) **শ্রী শঙ্কর সিংহ ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কল্যাণী শহরে প্রস্তাবিত স্টেডিয়াম তৈরির কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ;

(খ) উক্ত স্টেডিয়াম তৈরির কাজ কবে নাগাদ শেষ হবে এবং কি পরিমাণ অর্থ ব্যয় হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত স্টেডিয়ামে কত সংখ্যক দর্শক-আসন থাকবে?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নদীয়ার জেলা শাসকের কাছ থেকে এই বিষয়ে একটি প্রস্তাব পাওয়া গেছে।

তবে এখনও কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি।

(খ) ও (গ) এখনই বলা সম্ভব নয়।

**পোস্টমর্টেম রিপোর্ট পাওয়ার নিয়ম**

৫৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৩৬) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের সরকারি হাসপাতালগুলি থেকে ইনজুরি রিপোর্ট, পোস্টমর্টেম রিপোর্ট পাওয়ার কোনও নিয়ম আছে কি না ; এবং

(খ) থাকলে, এ ব্যাপারে নিয়মাবলীগুলি কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্য সরকারি হাসপাতাল থেকে ঐ রিপোর্ট সরাসরি মৃতের/আহতের আত্মীয়দের দেওয়ার কোনও নিয়ম নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে নতুন মৎস্য-সংক্রান্ত বিশ্ববিদ্যালয়**

৫৫০। (অনুমোদিত প্রশ্ন নং ২৭২৮) **শ্রী চক্রধর মেইকাপ :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে নতুন কোনও মৎস্য-সংক্রান্ত বিশ্ববিদ্যালয় খোলার পরিকল্পনা আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কাঁথির জুনপুটে বিশ্ববিদ্যালয় বা তার শাখা খোলার কোনও পরিকল্পনা আছে কি না?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বিষয়টি নিয়ে চিন্তা-ভাবনা করা হচ্ছে।

(খ) এখনই এই বিষয়ে প্রশ্ন ওঠে না।

**হুগলি জেলায় পশু-চিকিৎসাকেন্দ্র**

৫৫১। (অনুমোদিত প্রশ্ন নং ২৮০০) **শ্রী আকবর আলি খোন্দকর :** প্রাণী-সম্পদ

বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার চন্ডীতলা থানার কোন কোন গ্রাম পঞ্চায়েত এলাকায় পশু-চিকিৎসাকেন্দ্র আছে ; এবং

(খ) উক্ত কেন্দ্রগুলিতে গরু, ছাগল, হাঁস, মুরগি প্রভৃতির সংক্রামক রোগ হলে প্রতিষেধক টীকা দেবার ব্যবস্থা আছে কি না?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলার চন্ডীতলা থানা এলাকায় নিম্নলিখিত গ্রাম পঞ্চায়েতে পশু-চিকিৎসাকেন্দ্র আছেঃ

চন্ডীতলা ১নং ব্লক

১। মশাট গ্রাম পঞ্চায়েত (বি এ এইচ সি)।

২। ভগবতীপুর গ্রাম পঞ্চায়েত (এ বি এ এইচ সি)।

৩। আঁইয়া গ্রাম পঞ্চায়েত (এ ভি এ সি)।

৪। হরিপুর গ্রাম পঞ্চায়েত (এ ভি এ সি)।

চন্ডীতলা ২নং ব্লক

৫। রারিগাহাটি গ্রাম পঞ্চায়েত (বি এ এইচ সি)।

৬। জনাই গ্রাম পঞ্চাচেত (এ বি এ এইচ সি)।

৭। বেগমপুর গ্রাম পঞ্চায়েত (এ ভি এ সি)।

(খ) হ্যাঁ, ব্যবস্থা আছে।

## স্বাস্থ্য স্বেচ্ছাসেবক নিয়োগ

৫৫২। (অনুমোদিত প্রশ্ন নং ২৮১১) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রামের মানুষকে স্বাস্থ্যসচেতন করতে সরকার স্বাস্থ্য স্বেচ্ছাসেবক নিয়োগ করার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে, উক্ত নিয়োগের জন্য নির্ধারিত শর্তাবলি কি কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক স্বাস্থ্য ব্যবস্থার অঙ্গ হিসাবে প্রতিটি স্বাস্থ্য উপকেন্দ্র বা সাব-সেন্টারে একজন মহিলা ও একজন পুরুষ মোট দুজন স্বাস্থ্য কর্মীর অনুপস্থিতিতে কোনওরূপ পারিশ্রমিক ছাড়া জেলা স্বাস্থ্য কমিটির সঙ্গে পরামর্শ করে দুজন সর্বসময়ের স্বাস্থ্য স্বেচ্ছাসেবক বা হেলথ ভলেন্টিয়ার নিযুক্তির জন্য জেলা স্বাস্থ্য কমিটিগুলিকে বিবেচনার জন্য বলা হয়েছে।

(খ) সি এইচ জি প্রশিক্ষণপ্রাপ্তা দাই বা স্বাক্ষরতা স্বেচ্ছাসেবক শিক্ষকদের মধ্য থেকে এইরূপ স্বাস্থ্য স্বেচ্ছাসেবক নেওয়ার জন্য বলা হয়েছে। ঐ স্বাস্থ্য স্বেচ্ছাসেবকরা কেবলমাত্র যাতায়াত খরচ বাবদ মাসিক একশত টাকা নির্দিষ্ট অনুদান পাবে।

## Jail Reforms

553. (Admitted Question No. 2815) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Jails) Department be pleased to state—

(a) whether the Government have received any communication containing directives from the Hon'ble Supreme Court of India on jail reforms ; and

(b) if so, what are those directives ?

**Minister-in-charge of the Department of Home (Jail) :**

(a) No such directives of the Hon'ble Supreme Court of India have been received.

(b) Question does not arise.

## জেলে বিচারাধীন বন্দিদের স্থানান্তরিতকরণ

৫৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৮২৯) **শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দুর্গাপুর আদালতের অধীনে বিচারাধীন বন্দিনীদের আসানসোল জেলে রাখা হয় ; এবং

(খ) সত্যি হলে, বর্তমানে দুর্গাপুর আদালতের অধীনে আসানসোল জেলে কত জন বন্দিনী আছেন?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) একথা সত্যি যে, দুর্গাপুর আদালতের অধীনে বিচারাধীন বন্দিনীদের আসানসোল জেলে রাখা হয়।

(খ) বর্তমানে দুর্গাপুর আদালতের অধীনে বিচারাধীন ৫ (পাঁচ) জন বন্দিনী আসানসোল জেলে আছেন।

**আসানসোল হোমিওপ্যাথিক কলেজে ভর্তি**

৫৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৩২) **শ্রী তাপস ব্যানার্জি :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোল হোমিওপ্যাথিক কলেজে ভর্তির জন্য ধার্য করা ফি ছাড়া অতিরিক্ত টাকা নেওয়া হয় এরূপ কোনও অভিযোগ সরকারের কাছে আছে কি না; এবং

(খ) থাকলে, সরকার এ-ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Mr. Speaker :** Due to rain our programme could not be concluded intime. We intend to sit at 3 p.m.

The House stands adjourned till 3 p.m. We will meet at 3-00 p.m.

(At this stage the House was adjourned till 3-00 p.m.)

(After Adjounrment)

[3-00 — 3-10 p.m.]

## PRESENTATION OF REPORT

### Presentation of The Sixteenth Report of the Subject Committee on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and O.B.C.s, 1996-97

**শ্রীমতী নন্দরানি দল :** স্যার আমি বিধানসভার তফসিলি জাতি, উপজাতি এবং অন্যান্য অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিষয়ক কমিটির ১৯৯৬-৯৭ সালের প্রতিবেদন পেশ করছি।

## LEGISLATION

### The West Bengal Premises Tenancy Bill, 1996

**Mr. Speaker :** Now we have three Bills to be taken up as detailed in our List of Business today. Now I intend to take up the West Bengal Premises Tenancy Bill, 1996, as reported by the Select Committee first. The Hon'ble Minister of Land Reforms Department was to move his motion but I have a request from the Leader of the Opposition that the Bill be sent for reconsideration by the Select Committee. I would request the Leader of the Opposition to move his motion.

**Shri Atish Chandra Sinha :** Sir, with your permission, I beg to move that the West Bengal Premises Tenancy Bill, 1996, as reported by the Select Committee, be sent to the select Committee again for reconsideration.

**Mr. Speaker :** Dr. Surjya Kanta Mishra, what do you want to say on this motion?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** মাননীয় স্পিকার, স্যার, বিরোধী দলের মাননীয় নেতা যে মোশন এখানে এনেছেন সেটার সম্বন্ধে আমার বলার কথা হচ্ছে—স্যার, আপনারা সবাই অবগত আছেন যে, এটা বহু আলোচিত হয়েছে। অনেক দিন ধরে আলোচনা হয়েছে। এটা সিলেক্ট কমিটিতে দেওয়া হয়েছিল এবং এখান থেকে আমাদের নির্দেশ দেওয়া হয়েছিল, এই সেসনে সিলেক্ট কমিটির রিপোর্টসহ বিলটা হাউসে পেশ করতে হবে। সে

অনুযায়ী সিলেক্ট কমিটিতে ১০টি মিটিং করে, বহু আলোচনা ইত্যাদি করে সিলেক্ট কমিটির রিপোর্ট চূড়ান্ত করে এখানে পেশ করেছি। হাউসের নির্দেশেই পেশ করেছি। আজকে এই মোশন পেশ হওয়ার আগে বিরোধী দলের নেত্রীবৃন্দ আমার কাছে গিয়ে বললেন, এটা আবার সিলেক্ট কমিটিতে পাঠানো হোক। অথচ ইতিপূর্বে আমরা সিলেক্ট কমিটিতে এটা নিয়ে ১০টা মিটিং করেছি। সবার সাক্ষ্য নিয়েছি। বিভিন্ন আশোসিয়েশন আমাদের কাছে রিপ্রেজেনটেশন দিয়ে তাদের বক্তব্য বলেছেন। আমরা তাদের সবাইকে মতামত দেবার সুযোগ দিয়েছি। তাদের সঙ্গে অনেক আলোচনা হয়েছে। আমাদের খুব পরিশ্রম করতে হয়েছে—আমি বলব, সকলের সহযোগিতা নিয়ে আমরা সেটা করতে পেরেছিলাম। এমন কি অনেকে টেলিফোনের মাধ্যমেও মতামত জানিয়েছেন। যে কোনও রিপ্রেজেনটেশনই আমরা বিবেচনা করেছি। এখন ওরা বলছেন, আবার আলোচনা করা হোক সিলেক্ট কমিটিতে। আগেই তো ওরা ওদের মতামত সিলেক্ট কমিটির কাছে রাখতে পাতেন। ওরা সেখানে যেভাবে যা বলেছেন আমরা সেভাবেই তা নিয়ে আলোচনা করেছি—ক্লজ বাই ক্লজ আলোচনা করেছি। ওদের আপত্তি থাকলে ওরা নোট অব ডিসেন্ট দিতে পারতেন, কিন্তু ওরা কোনও নোট অব ডিসেন্ট দেন নি। তারপরেও এখানে বিল পেশ হবার পরে অ্যামেন্ডমেন্ট দিতে পারতেন, তাও দেখছি না। ওরা এখানে তাও দেননি। আমি দেখছি চিফ হুইপ একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছেন এবং আর একজন মাননীয় সদস্যও একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছেন। দুটো অ্যামেন্ডমেন্টই শুধু দেখছি। ওরা (কংগ্রেসিরা) কিছুই অ্যামেন্ডমেন্ট দেননি। আমি বলতে চাই, অ্যামেন্ডমেন্ট যদি কিছু আসতো এখানে কিছু বক্তব্য যদি থাকতো, সুনির্দিষ্টভাবে যদি সংশোধনী আসতো—আমার খোলা মন আছে—আমি গ্রহণ করতে প্রস্তুত আছি। আমাকে অনেকেই বলেছেন দু-একটি বিষয় দেখা উচিত। সেটা আমি সব সময়ে গ্রহণ করতে প্রস্তুত ছিলাম। কিন্তু ওরা কিছু দেয়নি। এখন ওরা বলছেন আর একবার পাঠাতে। এখন এটা মেনে নিলে আবার পরিশ্রম করতে হবে, আর একবার বসতে হবে, আলোচনা করতে হবে। আমি বলতে চাই, যথেষ্ট সুযোগ বিরোধীদল পেয়েছিলেন সেখানে আলোচনা করার এবং সেই সুযোগ তারা ব্যবহারও করেছিলেন। কিন্তু তারা নোট অব ডিসেন্ট দেননি এবং আজকে কোনও অ্যামেন্ডমেন্টও দেননি। দেড় দু-ঘন্টা আগে ওরা খালি বললেন এটা সিলেক্ট কমিটিতে যাবে। এটা যে ওরা খুব একটা দায়িত্ব নিয়ে করেছেন সেটা আমি বলতে পারছি না। এরজন্য আমি দুঃখিত। দায়িত্বশীল ভাবে করা উচিত ছিল, আচরণ করা উচিত ছিল। যখন এই বিলটি সিলেক্ট কমিটিতে প্লেসড করেছিলাম তখন আমি বলেছিলাম, আমার মন সব সময়ে খোলা আছে। এই বিলটি যে পেশ করছি এটা নিয়ে বিতর্ক হোক, আমাদের সংবাদপত্রেও বিতর্ক হোক। তারাও বলুন। ইতিমধ্যে বিভিন্ন মতামত এসেছে, অনেক চিঠিপত্রও আমার কাছে এসেছে এবং সংবাদপত্রেও অনেক কিছু লেখা হয়েছে। এত আলোচনার পরেও আবার যখন বলছেন তখন আমি মেনে নিচ্ছি যে এটা আর

একবার সিলেক্ট কমিটিতে যাবে যেহেতু ওরা চাচ্ছেন। আমি বলছি, এখনও আমার মন খোলা আছে। কিন্তু এটাকে অনির্দিষ্টকাল ধরে ফেলে রাখা যায় না। আমি বলেছিলাম, আপনারা বাইরে গিয়ে ভাড়াটিয়াদের পক্ষে না, বিপক্ষে, মালিকদের পক্ষে, না বিপক্ষে সেই ব্যাপারে বক্তৃতা করতে পারতেন। কিন্তু ওরা এখন অসুবিধায় পড়েছেন যেহেতু ওরা নোট অব ডিসেন্ট দেননি আর অ্যামেন্ডমেন্টও দেননি। সুতরাং লোকে ওদের কথা কি করে বিশ্বাস করবে? যাইহোক, আমি আবার বলছি, আমি খোলা মন নিয়ে দেখব। আপনি এই হাউসে নির্দেশ দিন যেন পরবর্তী সেসনে অতি অবশ্যই বিলটি চূড়ান্ত করে পেশ করা হয়, অনির্দিষ্টকাল ধরে বিলটি যেন ফেলে রাখা না হয়। আমি যতই সামঞ্জস্য বিধানের চেষ্টা করি না কেন, সবাইকে একমত করা যাবে না, সবাই আমরা এক সিদ্ধান্তে আসতে পারব না। কিন্তু অনির্দিষ্ট কাল ধরে তো ফেলে রাখতে পারি না। যাইহোক, যে মোশন এনেছেন আমি খোলা মন নিয়ে বলছি এটাকে আর একবার আমাদের যে পুরানো সিলেক্ট কমিটি সেখানেই পাঠাতে হবে, রিপোর্ট প্রেস করতে হবে, সেখানেই আলোচনা করতে হবে।

**Mr. Speaker :** ডাঃ মিশ্র, আমি বিলটির গভীরে যদিও যাইনি তবে মোটামুটি দেখে আমার যা মনে হয়েছে তা হচ্ছে, টেনান্টের ডেফিনেশন ক্লিয়ার থাকা দরকার। মনে হচ্ছে, এখানে সেইভাবে নেই। আপনি যখন সিলেক্ট কমিটিতে আলোচনা করবেন তখন এই বিষয়টি একটু দেখবেন। আমি দেখছি, সিলেক্ট কমিটিতে কংগ্রেসের ৪ জন সদস্য ছিলেন। আপনারা এখানে যে বক্তব্য রেখেছেন সেটা সিলেক্ট কমিটিতে যখন বিলটি ইন্ট্রোডিউস হয়েছিল তখনই আপনারা এই ডিফেক্টটা ধরতে পারতেন এবং সেখানেই আপনারা নোট অব ডিসেন্ট দিতে পারতেন, কিন্তু আপনারা তা দেননি। একমাত্র এস ইউ সি-র শ্রী দেব প্রসাদ সরকার মহাশয় নোট অব ডিসেন্ট দিয়েছেন। কংগ্রেসের কেউ নোট অব ডিসেন্ট দেননি। এখন আপনারা দৃষ্টি আকর্ষণ করে বলছেন টেনান্টের ডেফিনেশন দেওয়া হয়নি। সুতরাং সিলেক্ট কমিটিতে আর একবার পাঠানো দরকার। It is a question of responsibility. Anybody going to Select Committee has to carry out some responsibilities on an important Bill like this. Important time has been wasted, public money has been wasted and you have not even given a note of dissent. Now, you are saying that the Bill should again be referred to Select Committee. It should not be done. Every political party should possess some responsibility.

[3-10 — 3-20 p.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** স্যার, আপনি যেটা বলছেন, আপনার কথা, আপনার পরামর্শ

নিশ্চয়ই শিরোধার্য। আপনি টেনান্টের ডেফিনেশন বিষয়ে যে কথাটি বলছেন সেটা নিশ্চয়ই বিচার-বিবেচনা করে দেখব। আপনি আপনার অভিজ্ঞতার ভিত্তিতে যা বললেন তা নিশ্চয়ই গুরুত্ব সহকারে আমাদের বিবেচনা করতে হবে। কিন্তু আমি বলছি যে যথেষ্ট গুরুত্ব দিয়েই আমরা এটা বিবেচনা করেছিলাম, আলোচনা করেছিলাম। আজকে, এই ফ্লোরেও যদি অ্যামেন্ডমেন্ট আসত তাহলে আমি আগেই বলেছি যে, সেটা আমরা মন খোলা রেখেই বিবেচনা করতাম, দেখতাম। এই তো আমাদের চিফ হুইপ একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছেন এবং তাতে কিছু কথা বলা আছে। আজকেও অনেকেই আমাকে বলেছেন ঐ বিষয়ে। আজকেও আমরা খোলামন নিয়েই ছিলাম। এখন এটাই যদি বিষয় হত তাহলে সেটা আজকেও আমরা গ্রহণ করতে পারতাম। কিন্তু বিষয়টা তা নয়। ওরা যে কেন টেবিল চাপড়াচ্ছেন সেটা আমি বুঝতে পারছি না। নিজেদের অক্ষমতা ঢাকতে যদি টেবিল চাপড়ান তাহলে বলব, সেটা যেন না করেন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমার কথা হল এই যে, আমি ঐ সিলেক্ট কমিটিতে এই সভা থেকে নির্বাচিত হয়েছিলাম। সেখানে ১০ দিনের মিটিং-এ আমরা আমাদের মতন করে বিচার বিবেচনা করেছি। আপনি যা মন্তব্য করলেন, যা বললেন সেটা মাথা পেতে নিলাম। কিন্তু বিষয়টা হল, সবটা আলাপ আলোচনা করে কংগ্রেসের দু জন খুব গুরুত্বপূর্ণ সদস্য তাতে ছিলেন—শ্রী পঙ্কজ ব্যানার্জি এবং শ্রী সুলতান আহমেদ এবং পঙ্কজবাবু যথেষ্ট এফিসিয়েন্টলি পার্টিসিপেট করেছিলেন। এখন বিষয়টা হল, শেষ মিটিং-এ যখন চূড়ান্ত ফয়সালা হল তখন এটা অ্যাপ্রোচ করেছিলেন আমাদের মাননীয় মন্ত্রী যে, এটা এই সেসানেই তো আনার কথা, এটা অন্ততপক্ষে আপনারা একটু দেখুন। সবটা বিচার বিবেচনা করেই করা হয়েছে। এখন স্যার, আমি এই কারণেই বলতে উঠলাম, আপনি যখন বললেন যে টেনেন্টদের ব্যাপারটা একটু ভাল-টালো করে দেখতে, ঠিক আছে লিগ্যাল অ্যাসপেক্টে যখন সভা হবে তখন যাদের যতটুকু ক্ষমতা থাকবে সেইভাবে করবেন। এখন যে পদ্ধতিতে কংগ্রেস দলের কথা মেন নিলেন—বিরোধীদলের কথা, আমার মতন সদস্য ভবিষ্যতে এইসব সিলেক্ট কমিটিতে আবার থাকার জন্য আমাদের ভাবতে হবে। আমাদের ইনট্রিগ্রিটি যদি চ্যালেঞ্জ হয়ে যায় তাহলে আমাদের ভাবতে হবে। কোনও প্রপার প্রসিডিওর মেনটেন না করে—কোনও কিছু মেনটেন্ড হল না, ওরা একটা মোশন নিয়ে এলেন, সেটাকে অ্যাকসেপ্ট করতে হল। খুব স্বাভাবিকভাবে—প্রত্যেকদিন আমি আপনাকে বলতে পারি একজন সদস্য হিসাবে, প্রতিদিন, এমন কি গতকালও ভাড়াটিয়াদের পক্ষ থেকে, বাড়ির মালিকদের পক্ষ থেকে তারা অ্যাসেম্বলিতে এসেছেন এটা বলতে যে দেখুন কোনও রকম এর অ্যামেন্ডমেন্ট, এটাকে ডেফার করা যায় কিনা। সদস্য এবং যারা সদস্য নন তাদের প্রত্যেকের কাছেই প্রেসার তৈরি করা হচ্ছে বিভিন্ন কর্ণার থেকে। আমাদের যে সিলেক্ট কমিটি, আমাদের যেটা

এক্তিয়ারভুক্ত.......

(গোলমাল)

বিভিন্ন কর্ণার থেকে আমরা প্রেসারাইজড হয়ে তারপর এখানে আমরা আমাদের অভিব্যক্তিটা প্রকাশ করব এবং তার দ্বারা এটা সিলেক্টেড হবে এ ব্যাপারে অন্ততপক্ষে আমার যথেষ্ট রিজার্ভেশন আছে। স্যার, আমি আপনার রুলিং মেনে নিলাম। কিন্তু আমি আমার সম্পর্কে বলতে পারি অন্তত পক্ষে এইসব ক্ষেত্রে সদস্য থাকার পক্ষে আমাকে ভবিষ্যতে ভাবতে হবে।

The motion of Shri Saugata Roy that the West Bengal Premises Tenancy Bill, 1996 be recommitted to the same Select Committee without limitation—was then put and agreed to.

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আপনাকে এবং মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই আমরা যে অনুরোধ করেছিলাম সেটা মেনে নিয়েছেন বলে। আমরা জানি যে এই বিলটি সিলেক্ট কমিটিতে পাঠানো হয়েছিল এবং তার অনেকগুলি মিটিং হয়েছিল, বিভিন্নভাবে আলোচনাও হয়েছিল। কিন্তু স্যার, আপনি নিশ্চয় এ ব্যাপারে আমার সঙ্গে একমত হবেন যে এই বিলটি খুব কন্ট্রোভারসিয়াল বিল। বাড়ির মালিকদের এবং বাড়ির ভাড়াটিয়াদের বিভিন্ন সংগঠনের পক্ষ থেকে এসে তারা বক্তব্য রেখেছেন। এই দু পক্ষের মধ্যে মিল করাটা খুবই কষ্টসাধ্য ব্যাপার। সেইজন্যই আমরা আবার এটা রিকনসিডারেশনের জন্য অনুরোধ করেছিলাম। এই বিলটি হাউসে পেশ করার পর স্যার, আপনি জানেন, আমাদের দলের তরফ থেকে এখানে আমরা পি এল অ্যাকাউন্ট নিয়ে কয়েকদিন খুবই ব্যস্ত ছিলাম। সেই কারণে এই বিলের উপর অ্যামেন্ডমেন্ট দেবার আমরা সময় পাইনি। আমরা তাই আবার এটা বিবেচনা করার জন্য অনুরোধ করেছি এবং তাতে আপনি এগ্রি করায় আপনাকে ধন্যবাদ দিচ্ছি। স্যার, যে পয়েন্টটি আমি কয়েকদিন ধরে মেনলি তোলার চেষ্টা করে আসছিলাম কিন্তু সুযোগ পাই নি সেটা হচ্ছে, আদালতে একটা মামলা হয়েছে পি এল অ্যাকাউন্ট নিয়ে হাইকোর্টে সেটা আপনি জানেন।

(তুমুল হট্টগোল)

আমরা জানতে চেয়েছিলাম.......(প্রচন্ড গোলমাল)....আমরা মুখ্যমন্ত্রীর কাছে জানতে চেয়েছিলাম, কি হয়েছে কেসের তার একটা বিবরণ আমাদের দিন।.......(প্রচন্ড গোলমাল)........উনি বলেছেন যে, হাইকোর্টের রায়ে উনি খুশি। আবার উনি গেছেন ডিভিসন বেঞ্চের এই রায়কে নাকচ করার জন্য।.....(প্রচন্ড গোলমাল)........আপনারা আমাকে বলতে দিচ্ছেন না, তার প্রতিবাদে আমরা ওয়াক আউট করছি।..... (প্রচন্ড গোলমাল).......

(এই সময়ে কংগ্রেস সদস্যরা সভাকক্ষ ত্যাগ করে চলে যান)

## LEGISLATION

### The West Bengal Labour Welfare Fund (Amendment) Bill, 1997

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to introduce The West Bengal Labour Welfare Fund (Amendment) Bill, 1997.

(Secretary then read the title of the Bill)

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that the West Bengal Labour Welfare Fund (Amendment) Bill, 1997, be taken into consideration

স্যার, এই বিলে বিশেষ কিছু নেই। লেবার ওয়েলফেয়ার-এর জন্য শ্রমিক এবং মালিকদের কাছ থেকে যে চাঁদাটা নেওয়া হত, সেটাকে দ্বিগুণ করা হচ্ছে। শ্রমিকরা ৬ মাস অন্তর ৫০ : ৫০ করে এক টাকা দিত, সেটাকে ১ : ১ টাকা ২ টাকা করা হয়েছে। আর মালিকরা যেটা ৬ মাস অন্তর ১ : ১ করে দুই টাকা দিত, সেটাকে ২ : ২ টাকা করে ৪ টাকা করা হয়েছে। আশা করি এটা আপনারা গ্রহণ করবেন। আর কি উদ্দেশ্য এটা করা হয়েছে সেটা বিস্তারিত ভাবে বিলের মধ্যে রাখা হয়েছে।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী বিশ্বনাথ মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় ওয়েস্ট বেঙ্গল লেবার ওয়েলফেয়ার (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৭, যেটা পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি। এই বিলের উদ্দেশ্য হচ্ছে, শ্রমিক কর্মচারী বিশেষ করে যারা শিল্পের সঙ্গে যুক্ত, বিভিন্ন বাগানের সঙ্গে যুক্ত আছে, তাদের জন্য ওয়েল ফেয়ার বোর্ড আছে। তারজন্য আমি যে টাকা ব্যয় হয় তারজন্য শ্রমিকরা দেয় ৬ মাস অন্তর ৫০ : ৫০ পয়সা করে একটাকা, সেটাকে ১ : ১ টাকা দুইটাকা করা হয়েছে। আর মালিকদের ক্ষেত্রে ছিল ১ : ১ টাকা করে দুইটাকা। সেটাকে ২ : ২টাকা করে ৪ টাকা করা হয়েছে। যেটা ৬ মাস অন্তর করে দেওয়া হত, সেটাকে ডবল করা হয়েছে। কাজেই এটা সমর্থন করছি। শুধু তাই নয়, এর সঙ্গে রাজ্য সরকারও টাকা পরিমাণ বাড়িয়েছে এবং বিশেষ করে ভরতুকির ক্ষেত্রে ৪৫ লক্ষ ২ হাজার টাকা বরাদ্দ রাখা হয়েছে। এই ডবল করার প্রস্তাব রাখার ফলে এটা আরও বাড়বে। এই টাকা ছাড়াও আরও ২০ লক্ষ ২ হাজার টাকার প্রয়োজন হবে। কারণ এই কল্যাণ তহবিল থেকেই শ্রমিক-কর্মচারিদের স্বার্থে বিভিন্ন কাজ করা হয়। কাগজগুলি হল খেলাধূলার উন্নয়ন, বিভিন্ন বিতর্কমূলক আলোচনা

সভা, তাদের চিকিৎসা, বিভিন্ন জায়গায় তাদের রিক্রিয়েশনের ব্যবস্থা ইত্যাদি। ইতিমধ্যে তাদের জন্য চারটি বড় বড় জায়গায় রিক্রিয়েশনের ব্যবস্থা করা হয়েছে। সেখানে তারা পড়বার জন্যও যেতে পারেন। এইসব কাজগুলি বাড়াবার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। তারজন্য শ্রমিক কল্যাণ তহবিলকে স্বয়ংসম্পূর্ণ করা দরকার। এই কাজটা করতে গেলে আরও অর্থ দরকার। আমি বলব, তাদের ওয়েলফেয়ারের জন্য যে সমস্ত বিভাগ রয়েছে সেগুলোকে আরও তৎপরতার সঙ্গে চেক-আপ করা দরকার। বরাদ্দকৃত টাকায় তাদের জন্য ঠিকঠিকভাবে যাতে কাজ হয় সেটা দেখবার জন্য আমি অনুরোধ করছি।

আর একটা বিষয় হল, শ্রমিক-কর্মচারিদের জন্য আমাদের রাজ্যে ৫৩টি শ্রমিক কল্যাণ কেন্দ্র রয়েছে। এগুলো আরও বাড়ানো যায় কিনা দেখা দরকার। তাদের বেড়াবার জন্য ৪টি হলিডে হোম রয়েছে। এর সংখ্যাটাও বাড়াতে অনুরোধ করব যাতে বেশি বেশি শ্রমিক বেড়াবার সুযোগ পান। তাদের ট্রেড ইউনিয়নগত শিক্ষার স্বার্থে বিভিন্ন ধরনের সাংস্কৃতি অনুষ্ঠান এবং খেলাধুলার ক্ষেত্রে ফুটবল, ভলিবলসহ অন্যান্য খেলাধুলার ব্যবস্থা করতে আরও অর্থের দরকার রয়েছে। এই কাজগুলি যথাযথভাবে করবার জন্য লেবার ওয়েলফেয়ার বোর্ডকে আরও শক্তিশালী করবার স্বার্থে আজকে যে অ্যামেন্ডমেন্ট বিল এসেছে তাকে আমি সমর্থন করছি। আমি আশা করব, সরকারিভাবে আমাদের রাজ্যে এটা দৃষ্টান্তমূলক হবে যা অতীতে কখনও হয়নি। স্বাধীনতার ৫০ বছর পূর্তিলগ্নে বামফ্রন্ট সরকার যে বিলটা এনেছেন তার দ্বারা শ্রমিক কল্যাণে আরও ভালভাবে কাজ হবে, তাই এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী যে বিলটা এনেছেন তাকে আমি সমর্থন করছি। এর মধ্যে দিয়ে শ্রমিক কল্যাণের বিভিন্ন সুযোগ রয়েছে। এইভাবে আমাদের রাজ্যে বহু আইনের অ্যামেন্ডমেন্ট হয়েছে। কথা হল, বাস্তব ক্ষেত্রে সেই আইনকে কার্যকর করতে অত্যন্ত সচেতন হওয়া দরকার প্রশাসনের সর্বস্তরে। মাননীয় মন্ত্রী বিষয়টা তার চিন্তা-ভাবনার মধ্যে এনেছেন যারজন্য এই বিলকে আমি সম্পূর্ণ সমর্থন করছি। এখানে উল্লেখ করা দরকার যে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর জনকল্যাণের বিভিন্ন দিক চিন্তা করে বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন আইনের পরিবর্তন হচ্ছে। তেমনিভাবে শ্রমিক কল্যাণের দিক নিয়ে চিন্তা-ভাবনা করে এই অ্যামেন্ডমেন্ট বিল আনা হয়েছে। এরফলে শ্রমিক কল্যাণে এমপ্লয়াররা একটা শেয়ার দেবেন, পাশাপাশি শ্রমিকরাও একটা শেয়ার দেবেন। যেহেতু শ্রমিক কল্যাণে এই অ্যামেন্ডমেন্ট বিল, তারজন্য একে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এখানে রাজ্যের শ্রমমন্ত্রী লেবার ওয়েলফেয়ার (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭ যা সভায় করেছেন তাকে আমি সমর্থন

করছি। এই লেবার ওয়েলফেয়ার সংক্রান্ত কিছু অভিজ্ঞতা আমাদের আছে। কংগ্রেস আমলেও লেবার ওয়েলফেয়ারের কথা আমরা শুনেছি। তখন লেবার ওয়েলফেয়ারের জন্য শ্রমিকদের কাছ থেকে কিছু টাকা কেটে রাখা হত এবং সেটা কাগজপত্র দেখানো হত। বিশেষ করে উত্তরবঙ্গের চা বাগান এলাকায় দেখেছি, সেখানকার তরাই ডুয়ার্স অঞ্চলের আড়াই-তিন লক্ষ চা বাগান শ্রমিকদের কাছ থেকে প্রতি বছর লক্ষ লক্ষ টাকা নেওয়া হয়েছে, কিন্তু সেই টাকার সামান্য অংশই লেবার ওয়েলফেয়ারের জন্য ব্যয়িত হয়েছে। এটা সত্যি কথা আজকে আমাদের সরকার বিশেষ করে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যখন থেকে প্রতিষ্ঠিত হল, কল্যাণকর যে আইনগুলি সত্যি সত্যিই আছে, যেমন কল্যাণ তহবিল সেটাকে পরিপূর্ণ ব্যবহারের কথা চিন্তা করেছে। আমরা দেখতে পাচ্ছি দার্জিলিং-এর ডুয়ার্স এলাকায় তরাই অঞ্চলে কল্যাণকর কাজ শুরু করেছে। আমার প্রশ্ন হল এই যে টাকা নেওয়া হচ্ছে এই যে টাকা কাটার ব্যবস্থা হচ্ছে এই টাকা কাটছে মালিকরা। সংগঠিত যে সমস্ত ইন্ডাস্ট্রি আছে তার মালিকরা যে টাকা কেটে নিচ্ছে সেটা ওয়েলফেয়ার ফান্ডে জমা দিচ্ছে কিনা সেটা নজরদারি করার দরকার আছে এবং সেটা ঠিকভাবে ব্যবহার হচ্ছে কিনা সেটা দেখার দরকার আছে। শ্রমিক কল্যাণের জন্য নতুনভাবে রিক্রিয়েশনের ব্যবস্থা করা দরকার, খেলাধূলার ব্যবস্থা করা দরকার। আমাদের এলাকায় ২০টি এথনিক গ্রুপ আছে যেটা পৃথিবীতে বিরল। সেই এথনিক গ্রুপের কৃষ্টি তাদের সংস্কৃতি খুবই রিচ। তাকে সামনে আনা ব্যক্তিগত উদ্যোগে সম্ভব নয়। সেই জন্য দরকার হচ্ছে সরকারি উদ্যোগে যে ভেঞ্চারগুলি আছে এবং অন্যান্য যে প্রতিষ্ঠানগুলি আছে তার মাধ্যমে তাদের এগিয়ে নিয়ে যাওয়া। আমাদের ওখানে চা-বাগিচা এলাকায় হাই স্কুল নেই হায়ার সেকেন্ডারি স্কুল নেই। সম্প্রতি এখানে ভাল রেজাল্ট হয়েছে। আমি যে এলাকা থেকে প্রতিনিধিত্ব করি সেখানকার একজন এই মাধ্যমিক পরীক্ষায় থার্ড হয়েছে। চা-বাগিচা এলাকার ছেলে-মেয়েদের এবং কালাচিনি ইন্ডাস্ট্রি বেল্টের ছেলে-মেয়েরা পড়ার সুযোগ কম পায়। মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস মহাশয় এখানে আছেন, এই পিছিয়ে পড়া এলাকায় ন্যূনতম একটা হায়ার সেকেন্ডারি স্কুল অনুমোদন করার দরকার আছে। শ্রমিক কল্যাণের জন্য এখানে টাকা দেওয়া দরকার। একটা সামগ্রিক উদ্যোগ নেওয়া দরকার। প্রখ্যাত স্বাধীনতা সংগ্রামী এবং এই হাউসের সদস্য শ্রদ্ধেয় ননী ভট্টাচার্য তার নামে কালচিনির পাশের জায়গাতে ননী ভট্টাচার্য স্মারক মহাবিদ্যালয় স্থাপনের প্রস্তাব দিয়েছি। হিন্দি ভাষাভাষি এবং নেপালি ভাষাভাষি যারা আছে তারা বাইরে পড়তে চলে যায়, তার জন্য একটা মহাবিদ্যালয় স্থাপনের আবেদন জানিয়েছি। এই সমস্ত ব্যাপারগুলি ওয়েলফেয়ারের সঙ্গে যুক্ত। ইস্টার্ন বাইপাসে একটা আধুনিক হাসপাতাল হবে আমরা শুনতে পাচ্ছি। কিন্তু নর্থ বেঙ্গলের জন্য একটা হাসপাতালের চিন্তা করার দরকার আছে। আমার আবেদন এখানে একটা ডুয়ার্স ভবন করা দরকার। যারা এখানে ইন্টারভিউ দিতে আসে, চিকিৎসার জন্য আসে পড়াশোনা করবার জন্য এখানে আসে

নানা কর্মচারী এখানে কাজের জন্য আসে তাদের জন্য এখানে একটা ডুয়ার্স ভবন করা দরকার যাতে তারা এখানে এসে থাকতে পারে। সরকার কিছু জমি দিক এবং ওয়েলফেয়ার ফান্ডের টাকা দিয়ে একটা ডুয়ার্স ভবন করা যায় কিনা ভেবে দেখার জন্য অনুরোধ করছি। তাহলে সাধারণ শ্রমিক উপকৃত হবে, সাধারণ কর্মচারী চা-বাগিচার কর্মচারী, সমস্ত শ্রমিক শ্রেণী উপকৃত হবে। আপনার যে প্রস্তাব আছে অ্যামেন্ডমেন্ট বিলে টাকা বাড়ানোর সেই টাকার সদ্ব্যবহার হওয়া দরকার। সেই টাকা মালিকরা দিতে যাতে বাধ্য হয় সেটা দেখা দরকার। আজকে ৫ হাজার কোটি টাকা আয় হচ্ছে চা-বাগিচা থেকে ৫০০০ কোটি টাকার অ্যাসেট তৈরি হচ্ছে কিন্তু সেখানকার শ্রমিকদের বঞ্চিত করা হচ্ছে। সর্বস্তরে চা-বাগিচার শ্রমিক থেকে আরম্ভ করে সমস্ত ইন্ডাস্ট্রিয়াল লেবারদের বঞ্চিত করা হচ্ছে। এই ব্যাপারে নজর দেওয়ার দরকার আছে। আমাদের মন্ত্রী মহাশয় খুব সুন্দর উদ্যোগ নিয়েছেন যারা প্রকৃত শ্রমিক তারা যাতে সঠিক ভাবে ওয়েলফেয়ারের পরিষেবা পেতে পারে সেই জন্য ব্যবস্থা নিয়েছেন এবং তার জন্য উনি এই বিল এনেছেন। আমি বিশেষ করে সেই পরিষেবা নিশ্চিত করার জন্য যে উদ্যোগ সেই উদ্যোগ সর্বোতভাবে সাফল্য লাভ করবে এই আশা রেখে এই বিলকে আরও একবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় সদস্যরা আমার প্রস্তাব সমর্থন করেছেন সেইকারণে আমি তাদেরকে ধন্যবাদ জানাচ্ছি। আমি ভেবেছিলাম বিরোধীদল আমাদের প্রতিপক্ষ, তারা শ্রমিকদের জন্য কথা বলেন, সুতরাং তারা বোধহয় থাকবেন এবং এই প্রস্তাবকে সমর্থন করবেন। যাইহোক আমি যেকথা বলতে চাই সেটা হচ্ছে যে, নির্মলবাবু অনেক সাজেশন দিয়েছেন, এগুলোর সব এরমধ্যে পড়ে না। দ্বিতীয়ত আজকে অবস্থা যে দাঁড়িয়েছে তাতে লেবার ওয়েলফেয়ারের টাকাটা আদায় করার ব্যাপারে আমি ডিটেলসে যাচ্ছি না, আমার পক্ষে বেশি কথা বলার অসুবিধা আছে, তবে এই এমপ্লয়ী খাতে আমাদের টোটাল যে খরচা দ্যাট ইজ ২০৪ পারসেন্ট অব দি ইনকাম হবে এবং অন্যান্য যা আছে সেটা হচ্ছে ৮ পারসেন্ট সামথিং লাইক দ্যাট। এরমধ্যে যারা এই বেনিফিটসগুলো দেয় তাদেরকেও ধরা হয়, সেকথা আমি আমার বাজেট স্পিচে রেখেছিলাম। আমি সেদিন অসুস্থ থাকার জন্য আসতে পারিনি। এটার খুব সিরিয়াস অবস্থা, সেইজন্য আমাদের ইনকামটা বাড়াতে হবে। যেটুকু আছে সেটাকে আরও বাড়াতে হবে। এছাড়া আদার কিছু কিছু সার্ভিস আছে। আমাদের বন্ধু যেমন বললেন যে ৫৩টার জায়গায় বেশি করতে পারছেন না কেন। আমি এই প্রসঙ্গে বলি যে, আমি যখন এলাম তখন ৫৩টাই অনেক জায়গায় খুঁজে পাওয়া যায় নি। ওরা যখন করেছিলেন যেমন অজয় বাঁধ, সেখানে একটা সেন্টার হয়েছিল, ময়ূরাক্ষী বাঁধ,

সেখানেও একটা সেন্টার আছে, বর্ধমান ডিস্ট্রিক্টে অনেকগুলো আছে, তারপরে বনগাঁতে আমরা খোঁজ করেছিলাম—চিরুণি কারখানা কোথায় আছে কিনা, খোঁজ করেছিলাম কিন্তু কোথাও নেই, তবে তাদের সেন্টার আছে। এবং সেই সেন্টারগুলো আবার বন্ধ করতে পারব না। সেখানে কর্মচারিরাও বন্ধ করতে দেবে না। তারপরে সিউড়িতে খোঁজ করেছিলাম, এর কন্ট্রিবিউটার কারা জানতে চেয়েছিলাম, কন্ট্রিবিউটার না হলে তা চলবে না, কিন্তু পাওয়া যায়নি। সেইজন্য আমাদের যে কমিটি আছে সেই পর্যদ সবাইকে মিলিয়ে করা হয়েছে যেমন ট্রেড ইউনিয়ন থেকে আরম্ভ করে এমপ্লয়ার ইত্যাদি সবাইকে মিলে করা হয়েছে। সেখানে ফান্ডের ব্যাপারে তারাই প্রস্তাব দিয়েছেন। অন্যান্য রাজ্যে ওয়েলফেয়ার খাতে শ্রমিকদের দেও যে টাকা মালিকদের উপর ধার্য আছে সেটা এখানকার চেয়ে বেশি। আমাদের এখানে কম হচ্ছে। সেখানে অনেক কম, এইভাবে চলবে না। সেইকারণে অন্যভাবে ইনকাম বাড়াতে হবে। সেইজন্য ওই টাকা আমরা তুলতে পারব না, তুলতে গেলেই আপত্তি। আবার কর্মচারিরা অনেক সময়ে বলেন যে, আমরা এইভাবে তো এখানে অভ্যস্ত হয়ে গেছি। সেইজন্য আমরা রিস্ট্রাকচারিং অব দি স্টাফ ইত্যাদি করার জন্য একটা কমিটি করেছি। আবার ওদিকে চা বাগানের শ্রমিকদের মধ্যেও মে ডে তে মিছিল টিছিল করে যাতে ওই মে ডের উৎসবটাকে সুন্দর করে তুলতে পারি তার ব্যবস্থা করেছি। কালচারাল এবং অন্যান্য পরিবেশের মধ্যে দিয়ে কালচারাল ডেভেলপমেন্ট করার চেষ্টা করছি। কলকাতাতে একটা হয় পয়লা মে, সেটায় মাননীয় মুখ্যমন্ত্রী যান। আমরা ওটাকেই আরও বেশি করে সাধারণ শ্রমিকদের মধ্যে নিয়ে যেতে চাইছি। এই ব্যাপারে অন্যান্য পরামর্শ থাকলে আমাদের পর্যদকে জানিয়ে দেবেন। সেখানে আপনাদের সকলের প্রতিনিধি আছে, ট্রেড ইউনিয়ন এবং এমপ্লয়ার সকলের প্রতিনিধি আছে। এছাড়া নির্মলবাবু যেগুলো বললেন সেগুলো বড় ব্যাপার, ওটা হবে না, কলেজ টলেজ আমরা করতে পারব না। মহাবিদ্যালয় বা কলেজ আমরা করতে পারব না। আমি মিথ্যা কথা বলি না, লাভ নেই বলে, সেটা করা সম্ভব নয়। তবে আমরা চেষ্টা করছি যে, চা-বাগান এবং অন্যান্য ওয়ার্কারদের এরমধ্যে এনে অর্থাৎ কিছুটা নিয়ম কানুনের মধ্যে এনে তাদের কিছুটা স্টাইফেন দেওয়া যায় কিনা দেখছি। এইভাবে কতটা রিলিফ দেওয়া যায় সেটা দেখছি এবং সেইজন্য প্রোগ্রামগুলো বাড়াবার চেষ্টা করছি। আমরা আরও কয়েকটা সেন্টার বাড়ানোর চেষ্টা করছি। এরজন্য প্রোগ্রাম নিতে হবে, যেমন দাগাপুরে একটা করেছি। এছাড়া দার্জিলিং থেকে যখন নেমে মেডিকেল কলেজে চিকিৎসার জন্য আসে তখন ফেরার খুব অসুবিধা হয়, সেখানে রাতে থাকার কোনও জায়গা নেই, সেইজন্য আমরা চেষ্টা করছি ওখানে একটা সেন্টার করার। সেখানে বেনিফিটগুলো ধরে রাখার জন্য ইনটেনসিফাই করার চেষ্টা করছি। যাইহোক বেশি কথা আর বাড়াতে চাইছি না, আমি আশা করছি সবাই ধন্যবাদ দেবেন। ওরা আমাদের প্রস্তাব অনুমোদন করেছেন বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Santi Ranjan Ghatak that The West Bengal Labour Welfare Fund (Amendment) Bill, 1997, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2 and Preamble**

The question that the Clauses 1, 2 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that The West Bengal Labour Welfare Fund (Amendment) Bill, 1977, as settled in the Assembly, be passed.

The motion that The West Bengal Labour Welfare Fund (Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**The West Bengal Panchayat (Amendment) Bill, 1997**

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to introduce The West Bengal Panchayat (Amendment) Bill, 1997.

(Secretary read the title of the Bill)

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I beg to move that The West Bengal Panchayat (Amendment) Bill, 1997, be taken into consideration.

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭ যেটা এনেছেন, আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি। এটা সমর্থন করতে গিয়ে খুব বড় ধরনের পলিসিগত অ্যামেন্ডমেন্ট সেটা নয়, এতে হবে পঞ্চায়েত বডিকে আরও দায়িত্বশীল করতে হবে, দায়বদ্ধতা বাড়াতে হবে। স্বচ্ছলতা আনতে হবে এবং সর্বক্ষেত্রে চেতনাশীল গতিশীল করতে হবে। মূলত এটাই হচ্ছে এই বিলের উদ্দেশ্য। সর্বস্তরে পঞ্চায়েতের উপর থেকে নিচে পর্যন্ত মনিটর করা এবং পাশাপাশি নজর দেওয়া, গণমুখী করা এবং একে ব্যাপকতর মানুষের মধ্যে নিয়ে আসা তার জন্য গ্রাম সংসদ এর মিটিংগুলি আরও ডাকতে হবে। এবং জনগণের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িয়ে ফেলতে হবে। মূলত এটাই হচ্ছে এর মূল উদ্দেশ্য। বিকেন্দ্রীকরণের যে গতি তাকে আরও বিকশিত করতে হবে জনগণের স্বার্থে। পঞ্চায়েত সমিতি এবং

জেলা পরিষদ-এর এলাকাগুলিকে পুনর্গঠিত করতে হবে আর্থিক অনিয়ম যাতে না ঘটতে পারে এবং অন্যান্য বিষয়গুলি যাতে ব্যাপক আকারে ধারণ করতে না পারে, সেইজন্য এই সংশোধনী আনাটা খুবই জরুরি হয়ে পড়েছিল। সেইজন্যই এটা আনা হয়েছে। আর্থিক অনিয়মকে নিয়ন্ত্রণ করে আরও নজরদারি করার ক্ষেত্রে বেশি বেশি কার্যকর ভূমিকা গ্রহণ করতে হবে। এবারে যে অ্যামেন্ডমেন্ট বড় ধরনের নিয়ম নীতি নির্ধারণের ব্যাপারে না হলেও যে কথাগুলি আমি বললাম সেইগুলি আরও সার্বিক হবে, সেইজন্য এই বিলটা আনা হয়েছে। দুর্ভাগ্যের বিষয় কংগ্রেস পঞ্চায়েত সমিতির ব্যাপারে বিভিন্ন ধরনের কথা মানুষকে বোঝাচ্ছে, মানুষকে বিভ্রান্ত করছে, আজকে সেই পশ্চিমবাংলার পঞ্চায়েত ভারতবর্ষ তথা সারা বিশ্বের বিস্ময়। পৃথিবীর বিভিন্ন জায়গা থেকে এই পঞ্চায়েত নিয়ে গবেষণা হচ্ছে। তাই আজকে এই যে অ্যামেন্ডমেন্ট আকারে বিলটা আনা হয়েছে, ৯৭ পঞ্চায়েত অ্যামেন্ডমেন্ট বিল, একে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন করে আমি দু চারটি কথা বলতে চাই। মূলত ৭৮ সাল থেকে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত রাজ অত্যন্ত গুরুত্ব সহকারে শুরু হয়েছে। পঞ্চায়েতের মধ্যে দিয়ে একেবারে গ্রামের তৃণমূল স্তর পর্যন্ত একটা ঐকান্তিক প্রচেষ্টা গ্রহণ করা হয়েছে। যদিও সে প্রচেষ্টার মধ্যেও বিতর্কের সৃষ্টি হয়েছে। এবারে পঞ্চায়েতের কাজকর্মে আরও গতিশীলতা আনবার জন্য, পঞ্চায়েতের কাজকে সাধারণ মানুষের কাজে আরও সৎভাবে পৌঁছে দেবার জন্য এই সংশোধনীগুলো এসেছে। স্টেটমেন্ট অব অবজেক্টে বলা হয়েছে যে এর দ্বারা বিরাট কোনও পরিবর্তন আসছে না। কিন্তু গ্রাম সংসদে এতদিন পর্যন্ত যেটা নিয়ম ছিল যে বছরে দুবার—৬ মাসের মধ্যে একবার, বৎসরে শেষে আরেকবার গ্রাম সংসদের মিটিং হবে। এখন নিয়ম হল প্রয়োজন মনে করলে কোনও গ্রাম সংসদ একাধিকার মিটিং করতে পারে। এমন কি রাজ্য সরকার যদি কোনও নির্দেশ পাঠায় সেটাকেও কার্যকর করা। গ্রামীণ উন্নয়নের ব্যাপারে পঞ্চায়েত টাকা খরচ করার বিষয়ে যে কথাগুলি বলা রয়েছে। আমি যে বিষয়টার ক্ষেত্রে বলতে চাই। পঞ্চায়েত সমিতির সভাপতি, জেলা পরিষদের সভাধিপতি নির্বাচিত হচ্ছে আইন অনুসারে, সেখানে বলা হয়েছে যে তিনি সরকারি চাকরি বা অন্য কোনও ব্যবসায়ে সাথে যুক্ত হতে পারবেন না। সুতরাং তাদের যে ভাতা দেওয়া হয় সেটার ক্ষেত্রে ভাবতে হবে। মাত্র তেরোশো টাকায় তাদের চলবে কি ভাবে? লক্ষ লক্ষ টাকা খরচ করে একজন পঞ্চায়েত সমিতির সভাপতি কাজ করবেন, সুতরাং তাদের ব্যাপারটাও ভাবতে হবে। পঞ্চায়েতের উপর মানুষের প্রত্যাশা দিনের পর দিন বাড়ছে। হাজার হাজার পঞ্চায়েত পশ্চিমবাংলায় কাজ

করছে। বিভিন্ন দলের পঞ্চায়েত আছে। সমস্ত দলের মানুষের মধ্যেই ভালো মন্দ আছে। চোর পঞ্চায়েত যেমন আছে, সৎ পঞ্চায়েতও আছে। দুটোই আছে সেজন্য যাদের গুণাবলী আছে তাদেরকে উৎসাহিত করতে হবে। কিছু রেস্ট্রিকশন করবার জন্য বিশেষ করে ক্ষমতার বিকেন্দ্রীকরণের জন্য শুধু কিছু অসৎ মানুষের জন্য গোটা সিস্টেমটা যাতে খারাপ না হয়ে যায় সে দিকে দৃষ্টি দিতে হবে। পঞ্চায়েত কল্যাণমূলক কাজকে মানুষের কাছে পৌঁছে দেওয়া সম্ভব হবে। মানুষ নিজের এলাকায় উন্নয়ন করবার জন্য একটা জায়গা পেয়েছে পঞ্চায়েতের মাধ্যমে। এই অ্যামেন্ডমেন্ট বলে সেই পরিবর্তন ঘটবে পঞ্চায়েতকে সুষ্ঠুভাবে পরিচালনার ক্ষেত্রে। গোটা পশ্চিমবাংলায় লক্ষ লক্ষ মানুষের প্রত্যাশার সঙ্গে এই পঞ্চায়েত ব্যবস্থা যাতে আরও বেশি করে, আরও সুষ্ঠুভাবে আমাদের রাজ্যে কার্যকর হতে পারে। দু চার জন চোর জোচ্চোর পঞ্চায়েতের জন্য গোটা ব্যবস্থা যেন খারাপ না হয়ে যায়। পশ্চিমবাংলার আশা আকাঙ্খার প্রতীক এই পঞ্চায়েত। বিভিন্ন সময়ে বিভিন্ন অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকের পঞ্চায়েতরাজ তাদের কাছে প্রতিষ্ঠিত হয়েছে। পঞ্চায়েতের যে ক্ষুদ্রাতিক্ষুদ্র বিভিন্ন সমস্যাগুলি রয়েছে, সেগুলো সমাধান করবার জন্য মন্ত্রী মহাশয় এগিয়ে আসবেন আশা করি। যেখানে যেখানে দুর্নীতি রয়েছে সে দুর্নীতি বন্ধ করবার জন্য বলিষ্ঠ হাতে এগিয়ে আসবেন। পঞ্চায়েতে ভোট সমাগত খুব বেশি দেরি নেই। বছরের শেষে পঞ্চায়েত ভোট এসে যাবে। পঞ্চায়েত গণনার পদ্ধতি নিয়ে আজকে নতুনভাবে চিন্তা-ভাবনা করার সময় এসেছে। প্রত্যন্ত গ্রামাঞ্চলে রাত্রি বারোটা-একটার সময় গণনার ক্ষেত্রে সমস্যা দেখা যায়। এটা আপনাদের অবগতির জন্য জানালাম। এই কটি কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 3-59 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭ যা মাননীয় মন্ত্রী এখানে উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। এই বিলে একটা ছোট অত্যন্ত গুরুত্বপূর্ণ পরিবর্তন আনা হয়েছে। গ্রাম-পঞ্চায়েতের সদস্যদের মধ্যে প্রকৃতপক্ষে প্রধান ও উপ-প্রধান যারা, তারা ছাড়া সাধারণ সদস্যদের নির্দিষ্ট দায়িত্ব ছিল না। কিন্তু এই বিলের মধ্যে দিয়ে একটা নির্দিষ্ট দায়িত্ব তাদের থাকবে। পঞ্চায়েত স্ট্যান্ডিং কমিটির ভিতর দিয়ে সমস্ত সদস্যদের মধ্যে একটা নির্দিষ্ট দায়িত্ব থাকবে। গ্রাম-পঞ্চায়েতে যে ব্যবস্থা করা হয়েছে সেটা গুরুত্বপূর্ণ ব্যবস্থা। সেদিক থেকে এই বিলটাকে সমর্থন জানাচ্ছি। এর অন্যান্য সাসপেনশন ইত্যাদির ক্ষেত্রে আরও কিছু দৃঢ় পদক্ষেপ নেওয়া হয়েছে—সেটাও সমর্থন যোগ্য। তবে আমি মাননীয় মন্ত্রীকে জানাতে চাই যে, অনেকে বলেন গ্রাম-পঞ্চায়েতের ক্ষেত্রে শুধু দুর্নীতি আছে। তবে সব জায়গায় দুর্নীতি নেই, কিছু কিছু জায়গায় দুর্নীতি আছে। ড্রয়িং এবং ডিসবার্সমেন্ট অফিসার হচ্ছেন প্রধান, কিন্তু পঞ্চায়েত সমিতিতে বি ডি ও, একজিকিউটিভ অফিসার

আছেন। প্রধানের হাতে টাকা কেন্দ্রীভূত হয়। কিন্তু গ্রাম-পঞ্চায়েতে টাকা দিলে কিভাবে সেটাকে নিয়ন্ত্রণ করা যায়, কিভাবে সেটাকে ব্যয় করা যায় ইত্যাদি ব্যাপারে প্রধানই সর্বে-সর্বা। সুতরাং এই ব্যাপারটা দেখার জন্য বিলে সংশোধন করা যায় কিনা সেটা দেখবেন। প্রধানের হাতে টাকা কেন্দ্রীভূত হলে তাকে নিয়ন্ত্রণ করার জায়গা না থাকলে খুব অসুবিধা আছে। সুতরাং এটা আপনাকে দেখতে হবে। এখানে উপপ্রধান এবং একজন সদস্যকে নিয়ে একটা অপারেটর আছে। কিন্তু গ্রামপঞ্চায়েতে আর্থিক ব্যাপারে নিয়ন্ত্রণের ব্যাপারটা পরিপূর্ণভাবে প্রধানের উপরই থাকবে। এই জায়গায় তাকে কিভাবে বাধ্য-বাধকতার মধ্যে আনা যায় সেটা ভাবতে হবে। পঞ্চায়েত নির্বাচন আসছে। সেই নির্বাচনে মহিলা প্রতিনিধি থাকবে। গ্রাম-পঞ্চায়েতে একটা দল যদি সংখ্যাগরিষ্ঠ হয় এবং যদি তাতে কোনও মহিলা প্রতিনিধি নির্বাচিত না হয়, সেক্ষেত্রে কি বিরোধীপক্ষ থেকে প্রধান হবেন? তা হতে পারে না। এই জায়গায় বৈপরীত্য দেখা গেছে। সেক্ষেত্রে একটা সংশোধন আপনাকে আনতে হবে এবং সেই সংশোধন নিশ্চয়ই নির্বাচনের আগে আনবেন। পঞ্চায়েত ব্যবস্থাকে আরও কার্যকর করার জন্য গ্রাম পঞ্চায়েতে গ্রাম-সংসদের ব্যাপারটা কার্যকর করতে হবে। কিন্তু সর্বত্র গ্রাম-সংসদ করে না, পারলেও অনেক জায়গায় করে না, কিছু কিছু জায়গায় আছে, কিছু কিছু জায়গায় করেনি।

জনসাধারণের কাছে হিসাব-নিকেশ দিতে হয়। কিন্তু সর্বত্র সেটা হচ্ছে না। কিন্তু এই হিসাব-নিকাশ বাধ্যতামূলকভাবে গ্রামে মানুষকে জানানো দরকার—কত টাকা, সে পেয়েছে কি কি বাবদ খরচা হয়েছে, কোন কোন উন্নয়ন খাতে খরচা হল, এগুলো মন্ত্রীর জানা থাকলে পঞ্চায়েতগুলো আরও বেশি কার্যকর হতে পারে। অবশ্য সেদিকে আপনার দৃষ্টিভঙ্গি ছিল। কিন্তু বাস্তবে, কত খরচা হল না হল সে ব্যাপারে পঞ্চায়েত সবকিছু ঠিকমতো পালন করছে না। এক্ষেত্রে বাধ্যবাধকতা আনতে হবে। পঞ্চায়েত ব্যবস্থা গ্রামীণ জনজীবনের আমূল পরিবর্তন ঘটিয়েছে, গ্রামীণ নেতৃত্বের বিকাশ ঘটিয়েছে। সেসব দিক থেকে গ্রামের উন্নয়ন ঘটেছে। কিন্তু একটা পরিকাঠামো সেই জায়গায় দুর্বল থেকে গেছে। সেখানে একজন জব-অ্যাসিস্ট্যান্স এবং একজন সেক্রেটারি ছাড়া কেউ নেই। এতবড় কাজ, যেখানে ২ লক্ষ, ৩ লক্ষ, ৪ লক্ষ টাকার কাজ হচ্ছে, সেখানে মাত্র একজন জব-অ্যাসিস্ট্যান্স ও একজন সেক্রেটারি দিয়ে এই বিশাল কাজ হতে পারে না। সেই জায়গায় পরিকাঠামো বাড়ানোর জন্য আপনাকে চিন্তা-ভাবনা করতে হবে। আপনি একের পর এক যে বিলগুলি এনেছেন, তা খুব বাস্তবানুগ দৃষ্টিভঙ্গি থেকেই এনেছেন। তা সত্ত্বেও বলতে হয়, একটা কম্প্রিহেনসিভ বিল আনার জন্য আরও অনেক বিষয় আলোচনার জন্য থাকে, এর জন্য বেশি সময় দরকার। যেসব জরুরি বিষয় আছে, সেইগুলো নিয়ে আলোচনা করতে হবে, পঞ্চায়েত ব্যবস্থাকে আরও মিনিংফুল করতে যা যা করা দরকার করতে হবে। এই গুরুত্বপূর্ণ বিল যে এনেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ

করছি।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় না আমার খুব বেশি কিছু বলার আছে। মাননীয় সদস্যদের ধন্যবাদ জানাই এই সংশোধনী বিলকে সমর্থন করার জন্য, খালি বিরোধী দল বাদে, তারা তো একটা কাজ আদায় করতে এসেছিল, তারপর চলে গেল। ওদের পি এল ভূতে ধরেছে পি এল পি এল বলেই মিছেমিছি চেঁচামেচি করছেন। আমাদের অবজেকশন রিজনস-এ বলা আছে কেন এটা আনতে চাইছি। মাননীয় সদস্যরা যা বলেছেন, সেইগুলো করার জন্য বলেছি। প্রধানদের হাতে টাকা-পয়সা ইত্যাদি থাকে, সেটা তোলার কথা, এসব এসেছে। অন্যান্য স্তরে যেমন আছে, পঞ্চায়েত সমিতি স্তরে একজিকিউটিভ অফিসার, বি ডি ও ড্রইংস অ্যান্ড ডিসবারসিং অফিসার জেলা স্তরে ডি এম, একজিকিউটিভ অফিসার, অ্যাসিস্ট্যান্ট একজিকিউটিভ অফিসার আছেন। আমাদের গ্রাম-পঞ্চায়েত স্তরে যা ছিল না। আমরা একটা নতুন পদ তৈরি করেছি—একজিকিউটিভ অ্যাসিস্ট্যান্ট। কিন্তু সেটা আদালতের বিচারাধীন থাকার জন্য লোক দিতে পারি নি। সেই একজিকিউটিভ অ্যাসিস্ট্যান্ট এবং প্রধান বা উপপ্রধান এই দুজনের সই লাগবে টাকা তোলবার জন্য। এই ব্যবস্থা করেছি। প্রধানদের উপরে আস্থা নেই, সেইজন্য এটা করেছি তা নয়। সমস্ত স্তরে দায়বদ্ধতা আনার জন্য করা হয়েছে। যেখানে একজিকিউটিভ অ্যাসিস্ট্যান্ট থাকবে না, সেখানে সরকার নির্দেশ বা বিধান দিতে পারবেন, সেটা আইনে করেছি। আমরা চাই, যে ৭১ হাজার সদস্য আছেন তারা প্রত্যেকেই কোনও না কোনও দায়িত্বে কোনও না কোনও কাজের সঙ্গে যুক্ত থাকবেন। পঞ্চায়েত স্তরে সদস্যদের বিভিন্ন দায়িত্ব বন্টন করা হবে এবং তারা গ্রাম পঞ্চায়েতের কাছে ব্যক্তিগত ভাবে বা কমিটিগতভাবে দায়বদ্ধ থাকবেন। সেটা আমরা করছি এই প্রক্রিয়ায় সমস্ত সদস্যদের যুক্ত করার জন্য। আর, সদস্যদের স্তরে সমস্ত টাকা যাতে না থেকে যায়, সেইজন্য গ্রাম-সংসদকে শক্তিশালী করার জন্য মিটিং করছি। দুবারের বেশিও মিটিং করতে পারবেন সেইরকম পরিস্থিতি হলে। আর একটা বিষয় আমাদের নির্বাচন কমিশন নির্বাচন করার জন্য খালি ভোটার লিস্ট করা নয়, অন্যান্য বিষয় যেগুলো আছে—ডিলিমিটেশন, সংরক্ষণ, ইত্যাদি ব্যাপারেও দেখভাল করতে পারবেন রাজ্য নির্বাচন কমিশন। সেটা আমরা আইনের মধ্যে এনেছি। আর জয়ন্তবাবু যেটা বললেন, সংশোধনীর কথা, সেটা তো আমরা করতে পারব না। ভারতবর্ষের সংবিধান আমরা সংশোধন করতে পারি না। সুতরাং সেই ব্যাপারে যেটা আছে, সেটা আমাদের মেনে নিতে হবে। তবে, তিনি যেটা বলেছেন, সেই সম্বন্ধে সহমত পোষণ করি। সেই বিতর্কের মধ্যে আমি যেতে চাই না। আমার মনে হয় না আর কিছু বলার আছে। আবার মাননীয় সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি। মনে হয় এই বিলটি সর্বসম্মতিক্রমে গৃহীত হবে।

The motion of Dr. Surjya Kanta Mishra that The West Bengal Panchayat (Amendment) Bill, 1997 be taken into consideration—was then put and agreed to.

**Clauses 1 to 3**

The questions that Clauses 1 2, & 3 do stand part of the Bill were then put and agreed to.

**Clause 4**

**Mr. Deputy Speaker :** There is one amendment to Clauses 4 given by Shri Rabindra Nath Mondal. It is in order. I now request Shri Rabindra Nath Mondal to move his amendment.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in Clause 4, in item (b) of the Explanation, after the words, "comprises the Constituencies", "the words and notation", "wholly or in part," be inserted.

**Dr. Surjya Kanta Mishra :** Sir, I have accepted.

The motion of Shri Rabindra Nath Mondal was then put and agreed to.

The question that Clause 4, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 5 to 16**

The question that Clauses 5 to 16 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 17**

**Mr. Deputy Speaker :** There is one amendment to Clause 17 given by Shri Rabindra Nath Mondal. It is in order. I now request Shri Rabindra Nath Mondal to move his amendment.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that in Clause 17, in item (b) of the Explanation, after the words, "comprises the

Constituencies, the words and notations'', wholly or in part be inserted.

**Dr. Surjya Kanta Mishra** : Sir, I have accepted.

The motion of Shri Rabindra Nath Mondal was then put and agreed to.

The question that clauses 17 as amended do stand part of the Bill was then put and agreed to.

**Clause 18 to 32**

The qestion that Clause 13 to 32 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 33**

**Mr. Deputy Speaker** : There is one amendment to Clause 33 given by Shri Rabindra Nath Mondal. It is in order. I now request Shri Rabindra Nath Mondal to move his amendment.

**Shri Rabindra Nath Mondal** : Sir, I beg to move that in Clause 33, in the proviso to item (b) of proposed sub-section (2) in line 3 for the words, ''prescribed authority under'', the words ''prescribed authority referred to in'' be substituted.

**Dr. Surjya Kanta Mishra** : Sir, I have accetped.

The motion of Shri Rabindra Nath Mondal was then put and agreed to.

The question that Clause 33, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**PREAMBLE**

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Surjya Kanta Mishra** : Sir, I beg to move that 'The West Bengal Panchayat (Amendment) Bill, 1977 as settled in the Assembly, be passed.

The motion was than put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 3-59 p.m. till 11-00 a.m. on Thursday, July 3, 1997 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on 3rd July, 1997 at 11-00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 32 Ministers, 13 Ministers of State and 207 Members.

[11-00—11-10 a.m.]

## Unstarred Questions

## (to which written Answers were laid on the Table)

### দূষণ সৃষ্টিকারী শিল্প-সংস্থাগুলির বিরুদ্ধে ব্যবস্থা

৫৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯৮।) শ্রী **কমল মুখার্জি** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দূষণ সৃষ্টিকারী বলে চিহ্নিত শিল্প-সংস্থাগুলির বিরুদ্ধে ৩১-৩-৯৭ পর্যন্ত কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে;

(খ) হুগলি জেলার চন্দননগর শহর, ভদ্রেশ্বর শহর ও বিঘাটি গ্রাম পঞ্চায়েত (সিঙ্গুর ব্লকে)-এ কোন্ কোন্ শিল্প-সংস্থা দূষণ সৃষ্টিকারী বলে চিহ্নিত হয়েছে; এবং

(গ) তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) দূষণ-নিয়ন্ত্রণ ব্যবস্থা না থাকায় পশ্চিমবঙ্গ দূষণ-নিয়ন্ত্রণ পর্ষদ হাওড়ার ৩২৮টি ঢালাই কারখানার বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নিয়েছে।

(২) বর্তমানে ২৫০টি ঢালাই কারখানা দূষণ-নিয়ন্ত্রণ ব্যবস্থা গ্রহণ করেছে এবং সে ব্যবস্থার কার্যকারিতা পর্ষদ নিরীক্ষা করছে। বাকি ঢালাই কারখানাগুলি নিজস্ব কারণে বন্ধ থাকলেও তাদেরকে দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা গ্রহণ করতে নির্দেশ দেওয়া হয়েছে।

(৩) মূলত মানিকতলা অঞ্চলে অবস্থিত সীসা ঢালাই কারখানাগুলি উপযুক্ত দূষণ-নিয়ন্ত্রণ ব্যবস্থা কার্যকর করতে পর্ষদ ব্যবস্থা নেয়। ৫১টির মধ্যে ৯টিতে কারখানার ক্ষতিকারক বর্জ্য পদার্থ উপযুক্ত স্থানে রাখার ব্যবস্থা না থাকায় বন্ধের নির্দেশ দেওয়া হয়।

(৪) পর্ষদ এ'রাজ্যের ৩০০০টি কারখানা চিহ্নিত করেছে যাদের দূষণ সৃষ্টির সম্ভাবনা আছে। এই কারখানাগুলির বর্তমান অবস্থার একটি রিপোর্ট পর্ষদ মহামান্য হাইকোর্টের সবুজ আদালতে পেশ করেছে এবং তাদের দূষণ-নিয়ন্ত্রণের উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে বলা হয়েছে।

(৫) পর্ষদ সাম্প্রতিক সময়ে দূষণ-নিয়ন্ত্রণ ব্যবস্থা কার্যকর না করার জন্য ১৫টি কারখানা বন্ধের নির্দেশ দিয়েছে; তার মধ্যে ৯টি কারখানা পুনরায় ব্যবস্থা নিয়ে চালু হয়েছে, বিগত ছয় মাসে ৭২ (বাহাত্তর)টি কারখানায় নিয়ন্ত্রণ ব্যবস্থা নেওয়ার জন্য নির্দেশসহ ব্যাঙ্ক-গ্যারান্টি আরোপ করেছে। এর মধ্যে ১৫টি শিল্পের ব্যাঙ্ক-গ্যারান্টির টাকা নিয়ন্ত্রণ ব্যবস্থা নির্দিষ্ট সময়সীমার মধ্যে না নেওয়ায় বাজেয়াপ্ত করা হয়েছে।

(খ) চন্দননগর ও ভদ্রেশ্বরে কম-বেশি ৪টি বড় ও ৩টি ছোট কারখানাকে দূষণ সৃষ্টিকারী বলে চিহ্নিত করা হয়েছে। ৪টি বড় কারখানার প্রয়োজনীয় দূষণ-নিরোধক ব্যবস্থা কার্যকর হচ্ছে কিনা তা পর্ষদ খতিয়ে দেখছে।

(গ) (১) চন্দননগরের একটি বড় ও তিনটি ছোট কারখানাকে পর্ষদ দূষণ-নিয়ন্ত্রণ ব্যবস্থা নিতে বাধ্য করেছে এবং বর্তমানে তাদের উক্ত ব্যবস্থা যথাযথভাবে কার্যকর হচ্ছে কিনা তা পর্ষদ পরীক্ষা করছে।

(২) চন্দননগরে কুমোরপাড়া অঞ্চলে যে পাতকুয়োর পাড় তৈরির কাজ হয় সে সম্পর্কে অভিযোগ আনা হয়েছে এবং এ সম্পর্কে বোর্ড অবগত আছে। পর্ষদের ছাড়পত্র ছাড়াই এরা কাজ চালিয়ে যাচ্ছে এবং এঁদের দূষণ-নিয়ন্ত্রণের কোনও ব্যবস্থা নেই। ১৯৯২ সালের ৭৪তম সংবিধান সংশোধন অনুসারে পৌর-এলাকার পৌর কর্তৃপক্ষ পরিবেশ সংক্রান্ত দেখভালের ভারপ্রাপ্ত। কুয়োর পাড় তৈরির কারখানা লোকালয়ের বাইরে করার কথা।

## ভূমিহীনদের জমি পাট্টা প্রদান

**৫৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৩৪।) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলা পরিষদে বিগত ৭৭ সালের আগে কত জন ভূমিহীন জমির পাট্টা পেয়েছেন; এবং

(খ) ৭৭ সালের পর থেকে ৯৬ সালের ডিসেম্বর পর্যন্ত উক্ত পাট্টা প্রাপকের সংখ্যা কত?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩০,৭১৩ জন।

(খ) ৪৩,৬৯৭ জন।

## গ্রাম পঞ্চায়েতগুলিকে নিয়ে গ্রাম সংসদ গঠন

**৫৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৩।) শ্রী **সুশীল বিশ্বাস ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার সমগ্র গ্রাম-পঞ্চায়েতগুলিকে সংসদ করবার জন্যে কোনও নির্দেশ দিয়েছেন কিনা; এবং

(খ) দিয়ে থাকলে, নদীয়া জেলার কৃষ্ণনগর-১-এর পোড়াগাছা ও ভীমপুর গ্রাম পঞ্চায়েতে গ্রাম সংসদ করা হয়েছে কি?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইন, ১৯৭৩-এর বিধান অনুযায়ী প্রত্যেক গ্রাম পঞ্চায়েতে কয়েকটি গ্রাম সংসদ গঠিত আছে এবং গ্রাম সংসদগুলির সভা করার জন্যে গ্রাম পঞ্চায়েতকে নির্দেশও এই আইনে দেওয়া আছে। এ ছাড়াও গ্রাম সংসদের সভা করার নির্দেশ রাজ্য সরকারের তরফে বিভিন্ন সময়ে দেওয়া হয়েছে।

(খ) ১৯৯৬ সালের নভেম্বর মাসে নদীয়া জেলার পোড়াগাছা গ্রাম পঞ্চায়েতের ১৩টি গ্রাম সংসদের সভা অনুষ্ঠিত হয়েছে।

উক্ত জেলার ভীমপুর গ্রাম পঞ্চায়েতের ১৩টি গ্রাম সংসদের মধ্যে উক্ত সময়ে ৯টি সংসদের সভা অনুষ্ঠিত হয়েছে।

## আলিপুরদুয়ার মেডিক্যাল কলেজ স্থাপন

**৫৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১১৬৩।) শ্রী **পার্থ দে ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডুয়ার্সের আলিপুরদুয়ারে মেডিক্যাল কলেজ স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডুয়ার্সের আলিপুরদুয়ারে মেডিক্যাল কলেজ স্থাপনের বর্তমানে কোনও সরকারি পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## বিদ্যুৎ উৎপাদন ও সম্প্রসারণ

**৫৬০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩০৫।) **শ্রী গুরুপদ দত্ত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যুৎ উৎপাদন ও সম্প্রসারণ বৈদেশিক ও দেশীয় আর্থিক প্রতিষ্ঠানগুলি থেকে সরকারের ঋণ গ্রহণের পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, তা কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এ ব্যাপারে রাজ্য বিদ্যুৎ পর্ষদ দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড এবং পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম রাজ্য সরকারের মাধ্যমে দেশীয় ও বৈদেশিক ঋণ গ্রহণ করে থাকে।

(খ) (১) বিদ্যুৎ উৎপাদনের জন্য জাপানের ও.ই.সি.এফ. সংস্থা তিস্তা ক্যানেল ফর হাইড্রো ইলেকট্রিক প্রোজেক্ট-এর জন্য আনুমানিক ৪৫৩.৭২৬ কোটি টাকা (ভারতীয় মুদ্রায়) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদকে মঞ্জুর করেছে।

(২) পুরুলিয়া পাম্প স্টোরেজ-এর জন্য জাপানের ও.ই.সি.এফ. সংস্থা ১৯৯৮-৯৯ পর্যন্ত আনুমানিক ৩১৮৯ কোটি টাকা (ভারতীয় মুদ্রায়) বরাদ্দ করেছে। এই ঋণ পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ গ্রহণ করবে।

(৩) বক্রেশ্বর তাপ-বিদ্যুৎ প্রকল্পের ১ ও ২ নং ইউনিটের জন্য ২৪২৮.৫০ কোটি টাকা (ভারতীয় মুদ্রায়) এবং ৩ নং ইউনিটের জন্য ৮১৪.৭০ কোটি টাকা (ভারতীয় মুদ্রায়) ঋণ গ্রহণের জন্য জাপানের ও.ই.সি.এফ. সংস্থার সঙ্গে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের চুক্তি স্বাক্ষরিত হয়েছে।

(৪) বিদ্যুৎ পরিবহন ক্ষেত্রে উন্নতির জন্য যেমন নতুন সাব-স্টেশন নির্মাণ এবং বর্তমান সাব-স্টেশনগুলির ক্ষমতার বৃদ্ধি, নতুন লাইন তৈরি, মাইক্রোওয়েভ যোগাযোগ ব্যবস্থার রূপায়ণ ইত্যাদির জন্য ও.ই.সি.এফ. সংস্থা থেকে প্রথম পর্যায়ে ৩৫৩ কোটি টাকা এবং মোট ৮৬২ কোটি টাকার ঋণ গ্রহণের জন্য একটি চুক্তি স্বাক্ষরিত হয়েছে।

(৫) ব্যান্ডেল ও সাঁওতালডি তাপ-বিদ্যুৎ কেন্দ্রগুলিতে পুনর্নবীকরণ ও আধুনিকী-করণের জন্য জাপানের ও.ই.সি.এফ. [illegible] থেকে আর্থিক সহায়তা পাওয়ার জন্য চেষ্টা চালানো হচ্ছে।

(৬) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ভি স্যাট প্রযুক্তি ব্যবহার করে রাজ্য ব্যাপী যোগাযোগ ব্যবস্থা উন্নতি করার জন্য একটি প্রকল্প হাতে নিয়েছে যা রূপায়ণের জন্য পাওয়ার ফিনান্স কর্পোরেশন ৬৪ কোটি টাকা ঋণ দেবে।

(৭) দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেড-এর পুরানো পাঁচটি ইউনিটের পুনর্নবীকরণ ও আধুনিকীকরণের জন্য মেসার্স সিমেন্স লিমিটেডের সহযোগিতায় ৩৩০ কোটি টাকা ব্যয়ের একটি বিস্তারিত পরিকল্পনা নেওয়া হয়েছে— যার একটি বৃহৎ অংশ মেসার্স সিমেন্স লিমিটেড নিজেই সংগ্রহ করবে।

এ ছাড়াও দেশীয় আর্থিক প্রতিষ্ঠান যেমন, আই.ডি.বি.আই., ভারতীয় জীবন-বিমা নিগম, পাওয়ার ফিনান্স কর্পোরেশন লিমিটের্ড, রুরাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন লিমিটেড ইত্যাদি সংস্থাগুলি থেকে রাজ্য বিদ্যুৎ পর্ষদ, বিদ্যুৎ উন্নয়ন নিগম, দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড তাদের বিভিন্ন প্রকল্পের মূলধনী ব্যয় নির্বাহের জন্য ঋণ গ্রহণ করেছে। বিদ্যুৎ উৎপাদন ও বন্টন ব্যবস্থার উন্নতির জন্য ভবিষ্যতেও বিভিন্ন আর্থিক সংস্থা থেকে ঋণ নেওয়ার পরিকল্পনা আছে।

### আদালতে শূন্য লোক নিয়োগ

**৫৬১।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৭।) **শ্রী অশোককুমার দেব ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনাসহ রাজ্যের বিভিন্ন জেলার আদালতে শূন্য পদে লোক নিয়োগে কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবার সম্ভাবনা রয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নিশ্চিত বলা সম্ভব নয়।

**আইনজীবীদের কলকাতায় স্বল্পমূল্যে রাত্রিবাস করার 'সেন্টার' চালুকরণ**

**৫৬২।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৮।) **শ্রী অশোককুমার দেব ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন জেলা থেকে কলকাতায় মামলার কারণে আসা আইনজীবীদের 'স্বল্পমূল্যে রাত্রিবাস' করার 'সেন্টার' চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কোথায় এবং কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**আদালতে জেনারেটর স্থাপন**

**৫৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৯।) **শ্রী অশোককুমার দেব ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের যে সমস্ত আদালতে জেনারেটরের ব্যবস্থা নেই, সেসব জায়গায় জেনারেটর স্থাপনের কোন পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কোন কোন আদালতে দ্রুত সেগুলি স্থাপনের কথা ভাবা হচ্ছে/হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি সরকারের বিবেচনাধীন।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**রাতুয়ায় পঞ্চায়েত সমিতির মাধ্যমে উন্নয়নমূলক কাজ**

**৫৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৩।) **শ্রী সমর মুখার্জি ঃ** পঞ্চায়েত ও গ্রাম

উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, মালদা জেলার রতুয়ায় পঞ্চায়েত সমিতিগুলির মাধ্যমে বহু উন্নয়মূলক কাজ হচ্ছে;

(খ) সত্যি হলে—

(১) গত ১৯৯৩ সাল থেকে ৩১শে ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত পঞ্চায়েত সমিতির অধীন বিভিন্ন প্রকল্পে (পৃথক-পৃথক প্রকল্প অনুযায়ী) বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(২) উক্ত বছরগুলিতে প্রকল্প অনুযায়ী কি পরিমাণ অর্থ খরচ হয়েছে?

**পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) সংশ্লিষ্ট পত্রে দেওয়া হল।

(২) উত্তর তালিকার মাধ্যমে দেওয়া হল, তালিকাটি গ্রন্থাগারের টেবিলে দেওয়া হল।

৩/৭/৯৭ তারিখের ৫৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬৩) 'খ' অংশের উত্তর দেওয়া হল

RATUA-I

(Rs. in Lakh)

| Sl. No. | Name of the Scheme | Under Head (Name of the Programme) | 1993-94 Allotment | 1993-94 Expenditure | 1994-95 Allotment | 1994-95 Expenditure | 1995-96 Allotment | 1995-96 Expenditure | 1996-97 Allotment | 1996-97 Expenditure | Remarks |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | 9 | 10 | 11 | 12 |
| 1 | Improvement of Bundh from Dawangola to Kalitola | J.R.Y. 20% | 525700/- | 522591/- | — | 3102/- +(525693/-) | — | — | — | — | — |
| 2 | Const. of Field channel of Durgapur. D.T.C. | ... | 144388/- (14388/-) | — | — | 144383/-(+) | — | — | — | — | — |
| 3. | Const of Road from Samsi Motiganj more to Maharajnagar via Butna | ... | 150000/- | 19301/- | — | 140502/-(+) | — | — | — | — | — |
| 4 | Reexavation of Tank Bivozavita | .. | 196232/- | — | — | 196201/-(+) | — | — | — | — | — |
| 5 | -Do- of Jorial Beel | ... | 294989/- | — | — | 236911/-(+) | — | 294989/-(+) | — | — | — |
| 6. | -Do- of chavgaha Beel | ... | — | — | 233609/- | 166842/- | — | 219620/- | — | — | — |
| 7 | [illegible] of Ch[illegible]rkudi Beel | (MWS) | — | — | 201609 | 201591/- | — | — | — | — | — |
| 8 | [illegible] of Dunchkandi Bundh for storage of [illegible] under M.I | .. | — | — | 201609/- | 201581/- | — | — | — | — | — |
| | [illegible] of Rd from Phoniabagan to High Road | ... | — | — | 187397/- | 171704/- | — | 187357/- | — | — | — |
| | [illegible]vation of Choursha Beel | .. | — | — | 300000/- | — | — | 6880/- | — | 288964 | — |
| | [illegible] Rd from Phoniabagan to Ratua | JRY 20% | 342802/- | — | (342802 + =417802/- | 75000) 412207) | — | — | — | — | — |
| | [illegible] Scheme at Gunjrok | (MWS) | 295000/ | — | — | 214896/- | — | 244912/- | — | — | — |

(+) Expenditure showing cumulative expenditure up to end of a particular year.

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | 9 | 10 | 11 | 12 |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 13. | Const. of Bundh-cum-Rd. from Bankatola to Nakahi Ghat. | (MWS) | 412000/- | — | — | 335740/- | — | — | — | — | — |
| 14. | Const. of Rd. from Rly. Distline to Bhagabanpur High Madrasa | Plan Fund | — | — | 300000/- | 300000/- | — | — | — | — | — |
| 15. | Imp. of Rd. from PWD Rd. to Ratua H.S. | ... | — | — | 250000/- | 249328/- | — | — | — | — | — |
| 16. | Const. of field channel from Bhado-II DTC | (MWS) | — | — | 200000/- | — | — | 194196/- | — | — | — |
| 17. | Const. of field channel at Mohganj DTC | ,,, | — | — | 200000/- | — | — | 199993/- | — | — | — |
| 18. | Const. of field channel at Harigobindapur DTC. | (MWS) | — | 200000/- | — | — | 194210/- | — | — | — | — |
| 19 | Const. of field channel at Saharakole DTC. | ... | — | — | 222000/- | — | — | 214912/- | — | — | — |
| 20. | Repairing of Samsi library | JRY 20% | — | — | 516118/- | — | — | 48107/- | — | — | — |
| 21. | Const. of Earthwork from Bhoda to Chandpur | (MWS) | — | — | — | — | 250000/- | 249674/- | — | — | — |
| 22. | Imp. of Bundh from Balupur to Harinkhola | . | — | — | — | — | 250000/- | 238220/- | — | — | — |
| 23. | Imp. of Bundh-cum-Rd. from Bablabona to Ghoorgoora moni. | . . | — | — | — | — | 250000/- | 180000/- | — | — | Work running |
| 24. | Imp of Bundh-cum-Rd. from balai to Bhado | . . | — | — | — | — | 100000/- | 95240/- | — | — | — |
| 25. | Imp. of Bundh-cum-Rd from Tehia Bridge to Baharal hat. | | — | — | — | — | 300000/- | 131320/- | — | — | Work running |
| 26. | Imp of Bundh-cum-Rd from Mahananda Embktt. | . | — | — | — | — | 250000/- | 12500/- | — | — | Work running |
| 27. | Const. of Culvert at Guhi Amma | JRY 20% (EPA) | — | — | — | — | 350000/- | 300630/- | — | — | Work running |
| 28. | Const. of Culvert at Nimtala | ,,, | — | — | — | — | 12500/- | — | — | — | Work running |
| 29. | Imp. of Rd from Makaiya High Rd to Makiya Masjid. | . | — | — | — | — | 200000/- | 194957 | — | — | Work running |

## হুগলি জেলায় 'নাইট সেন্টার' নির্মাণ

**৫৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং ১৭০২।) **শ্রী কমল মুখার্জি ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় 'নাইট সেন্টার' নির্মাণের কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে,

(১) কোথায় হবে,

(২) বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(৩) কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## মেদিনীপুর জেলায় চালু ডিপ্ টিউবওয়েল ও আর.এল.আই.-এর সংখ্যা

**৫৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২৩৪৮।) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ক'টি ডিপ্-টিউবওয়েল ও আর. এল. আই. স্কীম আছে;

(খ) তন্মধ্যে ক'টি চালু আছে; এবং

(গ) নাবার্ডের স্কীম-এ মার্চ '৯৭-এর মধ্যে যে সমস্ত পরিকল্পনা নেওয়া হয়েছে তার অগ্রগতি কিরূপ?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলায় ৪০৯টি ডিপ্-টিউবওয়েল এবং ৪২৪টি আর.এল.আই. প্রকল্প আছে।

(খ) ৩৮৮টি ডিপ্-টিউবওয়েল এবং ৪০৮টি আর.এল.আই. প্রকল্প চালু আছে।

(গ) নাবার্ডের সহযোগিতায় আর.আই.ডি.এফ.-১ প্রকল্পের বিভিন্ন পরিকল্পনার লক্ষ্যমাত্রা ও অগ্রগতি নিম্নে সংযোজনীর মাধ্যমে দেওয়া হল ঃ

**সংযোজনী**

| পরিকল্পনা | প্রকল্প | লক্ষ্যমাত্রার সংখ্যা | অগ্রগতির সংখ্যা | |
|---|---|---|---|---|
| পাইপলাইন | উচ্চ ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ | ৩৬টি | ৩৬টি | |
| | মধ্যক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ | ৬টি | ৬টি | |
| | আর.এল.আই. | ৪৩টি | ৪৩টি | |
| | | | রাজ্য বিদ্যুৎ পর্ষদকে টেস্ট ফর্ম দেওয়া হয়েছে | বিদ্যুৎ পর্ষদ বৈদ্যুতিকরণ করেছে |
| বৈদ্যুতিকরণ | উচ্চ ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ | ৩৫টি | ৩৫টি | ২৫টি |
| | মধ্যক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ | ১২টি | ১২টি | ১টি |
| | নিম্নক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ | ৩০৬টি | ৩০১টি | ১৭৬টি |
| | আর.এল.আই. | ৩৫টি | ৩৫টি | ১টি |

## গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্র

**৫৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪২০।) **শ্রী রঞ্জিত কুণ্ডু ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রপূর্বক জানাবেন কি—

(ক) যৌথ উদ্যোগে প্রস্তাবিত গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্র রূপায়ণের কাজ কোন পর্যায়ে আছে; এবং

(খ) কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে প্রয়োজনীয় অনুমোদন পাওয়া গেছে কি না?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যৌথ উদ্যোগে প্রস্তাবিত গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্র রূপায়ণের জন্য

প্রয়োজনীয় ছাড়পত্র অধিকাংশই পাওয়া গেছে। কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের অর্থ কারিগরি ছাড়পত্র এখনও পাওয়া যায়নি।

প্রয়োজনীয় ভূমি অধিগ্রহণের কাজ চলছে ও বিদ্যুৎ ক্রয়ের চুক্তিপত্র নিয়ে বিদ্যুৎ পর্ষদের সাথে আলোচনা চলছে।

(খ) কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের নিকট ডিটেল্ড প্রোজেক্ট রিপোর্ট এবং অন্যান্য তথ্য জমা দেওয়া হয়েছে। প্রয়োজনীয় অনুমোদন এখনও পাওয়া যায়নি।

**নদীয়া জেলায় পাইপ-লাইন ওয়াটার সাপ্লাই প্রকল্প**

**৫৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫২।) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ আর্থিক বর্ষে নদীয়া জেলায় নতুন করে কোন পাইপ লাইন ওয়াটার সাপ্লাই প্রকল্প চালু হবে কি না; এবং

(খ) চালু হলে, তা কোথায় কোথায় কোন কোন ব্লকে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৭-৯৮ আর্থিক বর্ষের নতুন প্রকল্প সম্পর্কে এখনও কোনও সিদ্ধান্ত হয়নি।

(খ) আপাতত প্রশ্ন ওঠে না।

**ঝাঁটিপাহাড়ী স্বাস্থ্যকেন্দ্রের মঞ্জুরীকৃত শয্যা চালুকরণ**

**৫৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৭৪।) **শ্রী সভাষ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রপূর্বক জানাবেন কি—

বাঁকুড়া জেলার ঝাঁটিপাহাড়ী স্বাস্থ্যকেন্দ্রে মঞ্জুরীকৃত শয্যাগুলি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** বাঁকুড়া জেলার অন্তর্গত ৬-শয্যা বিশিষ্ট ঝাঁটিপাহাড়ী স্বাস্থ্যকেন্দ্রটি চালু আছে।

**আই.সি.ডি.এস. প্রকল্প**

**৫৭০।** (অনুমোদিত প্রশ্ন নং ২৪৭৮।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** সমাজকল্যাণ

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯২ থেকে ১৯৯৭ সালের ৩১শে মার্চ পর্যন্ত কতগুলি আই.সি.ডি.এস. প্রকল্প পরিচালনার দায়িত্ব কোন কোন বেসরকারি স্বেচ্ছাসেবী সংগঠনের হাতে দেওয়ার সুপারিশ করা হয়েছে?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৯২ থেকে ১৯৯৭ সালের ৩১শে মার্চ পর্যন্ত নিম্নলিখিত আই.সি.ডি.এস. প্রকল্পগুলি পরিচালনার দায়িত্ব বেসরকারি স্বেচ্ছাসেবী সংগঠনের হাতে দেওয়ার সুপারিশ করা হয়েছে ঃ

| | প্রকল্পের নাম | বেসরকারি স্বেচ্ছাসেবী সংগঠনের নাম |
|---|---|---|
| ১। | পুরুলিয়া-১, পুরুলিয়া | কল্যাণ, পুরুলিয়া। |
| ২। | কেশপুর, মেদিনীপুর | ডিস্ট্রিক্ট কাউন্সিল ফর চাইল্ড ওয়েলফেয়ার, নন্দকুমার, মেদিনীপুর। |
| ৩। | চন্দ্রকোণা-২, মেদিনীপুর | হলদিয়া সমাজ-কল্যাণ পর্ষদ, পোঃ অনন্তপুর, জেলা ঃ মেদিনীপুর। |
| ৪। | রেড লাইট এলাকা, কলকাতা | (১) সংলাপ<br>১৭১/এ, রাসবিহারী অ্যাভিনিউ, কলকাতা-৭০০ ০১৯।<br>(২) জনশিক্ষা প্রচারকেন্দ্র<br>৫৭বি, কলেজ স্ট্রীট, কলকাতা-৭০০ ০৭৩।<br>(৩) উইমেন্স ইন্টারলিঙ্ক<br>২/৪এ, বনমালী সরকার স্ট্রীট, কলকাতা-৭০০ ০০৫।<br>(৪) ক্যালকাটা সামারিটান্স<br>৫৩বি, ইলিয়েট রোড, কলিকাতা-৭০০ ০১৬। |
| ৫। | ভাঙ্গড়-১, দক্ষিণ ২৪ পরগনা | শ্রীরামকৃষ্ণ সত্যানন্দ আশ্রম<br>গ্রাম ঃ জিরাকপুর, পোঃ বসিরহাট রেল স্টেশন,<br>জেলা ঃ উত্তর ২৪ পরগনা। |
| ৬। | বিষ্ণুপুর, বাঁকুড়া | প্রবুদ্ধ ভারতী শিশুতীর্থ<br>গ্রাম ঃ খিরিন্দা, পোঃ কৃষ্ণপ্রিয়া, জেলা ঃ মেদিনীপুর। |
| ৭। | এগরা-২, মেদিনীপুর | তরুণ সংঘ<br>গ্রাম ঃ ফকিরচক, পোঃ বরাবাড়ি (দক্ষিণ),<br>জেলা ঃ মেদিনীপুর। |
| ৮। | নলহাটি-১ | এলুহার্স্ট ইনস্টিটিউট অফ কমিউনিটি স্টাডিজ<br>নববিথিকা, এন্ড্রুজপল্লী, শান্তিনিকেতন, বীরভূম। |

**হুগলি জেলায় আর. এল. আই. প্রকল্পের সংখ্যা**

**৫৭১।** (অনুমোদিত প্রশ্ন নং ২৫২৯।) **শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলী জেলার পোলবা-দাদপুর পঞ্চায়েত সমিতিভুক্ত এলাকায় কতগুলি আর. এল. আই. প্রকল্প আছে (মৌজাভিত্তিক বিবরণ);

(খ) উক্ত আর. এল. আই. প্রকল্পগুলির মধ্যে ক'টি অকেজো অবস্থায় আছে এবং সেগুলি কোন কোন মৌজায় অবস্থিত;

(গ) অকেজো আর.এল.আই.গুলি কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়; এবং

(ঘ) আর.এল.আই.গুলিকে বিদ্যুৎ সংযোগের কোনও পরিকল্পনা সরকার নিয়েছেন কি না?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলী জেলার পোলবা-দাদপুর পঞ্চায়েত সমিতিভুক্ত এলাকার মোট ১৯টি আর.এল.আই. প্রকল্প আছে। তার মৌজাভিত্তিক বিবরণ নিম্নরূপ ঃ

(১) বাইরাণগাছি;
(২) মহিষডাঙা;
(৩) মিলচিতা;
(৪) নবলগ্রাম;
(৫) আখনা;
(৬) পুরুষোত্তমবাটী;
(৭) ভাতুয়া-কেসপাড়া
(৮) বাড়ল-প্রসাদপুর-১ নং
(৯) বাড়ল-প্রসাদপুর-২ নং
(১০)ঝাউবাঁধ;
(১১) নলবোনা;
(১২) বিলায়েতপুর;
(১৩) দাদপুর;
(১৪) বাড়ল;
(১৫) গণেশপুর;
(১৬) গোটু;
(১৭) গোবিন্দপুর;
(১৮) পুরত;
(১৯) ধুলিয়ারা।

(খ) উক্ত প্রকল্পগুলির মধ্যে ১টি অকেজো অবস্থায় আছে। এটি ঝাউবাঁধ মৌজায় অবস্থিত।

(গ) অকেজো প্রকল্পটি কিছু স্থানীয় সমস্যার জন্য চালু করা যাচ্ছে না।

(ঘ) প্রকল্পগুলির মধ্যে ৭টি প্রকল্পে ইতিমধ্যে বিদ্যুৎ সংযোগ করা হয়েছে।

**শ্রীরামপুরের ট্রান্স মিউনিসিপ্যাল প্রোজেক্ট**

৫৭২। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৩৫।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সি.এম.ডব্লু.এস.এ. নির্মিত শ্রীরামপুরের ট্রান্স মিউনিসিপ্যাল প্রোজেক্টের যে জল-প্রকল্পটি তৈরি হয়েছে, কোন্ কোন্ পৌরসভা এর থেকে কি পরিমাণ জল পাচ্ছেন; এবং

(খ) উক্ত প্রকল্প বিভিন্ন পৌর-এলাকাতে যে ভূ-গর্ভস্থ জলাধার নির্মাণের কথা ছিল বর্তমানে কোন পর্যায়ে আছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শ্রীরামপুর জল-প্রকল্প থেকে বিভিন্ন পৌরসভাগুলিতে জলের পরিমাণ নিম্নরূপঃ

| | পৌরসভা | জলের পরিমাণ (মিলিয়ন লিটার প্রতিদিন) |
|---|---|---|
| ১। | উত্তরপাড়া-কোতরং | ৭.৬১ |
| ২। | কোন্নগর | ৫.০৭ |
| ৩। | রিষড়া | ৭.৬১ |
| ৪। | শ্রীরামপুর | ১০.১৫ |
| ৫। | বৈদ্যবাটী | ৮.৮৮ |
| ৬। | চাঁপদানী | ৭.৬১ |
| ৭। | ভদ্রেশ্বর | ৫.০৭ |
| | মোট | ৫২.০০ |

(খ) প্রস্তাবিত ১৭টি ভূ-গর্ভস্থ জলাধার তথা পাম্প-হাউসের মধ্যে ১৪টির নির্মাণকাজ সম্পূর্ণ হয়েছে। এই ১৪টির মধ্যে ১০টি ইতিমধ্যেই চালু হয়েছে। এই ১০টি জলাধার হল ঃ (১) উত্তরপাড়া-২টি, (২) কোন্নগর-২টি, (৩) রিষড়া-১টি, (৪) বৈদ্যবাটী-২টি, (৫) চাঁপদানী-২টি ও (৬) ভদ্রেশ্বর-১টি।

নির্মিত বাকি ৪টি ভূ-গর্ভস্থ জলাধার তথা পাম্প হাউসের মধে। ২টি (রিষড়া ও ভদ্রেশ্বর) যান্ত্রিক গোলযোগের কারণে চালু হতে দেরি হচ্ছে,

তবে এ মাসেই চালু হবে বলে আশা করা যাচ্ছে। অপর ২টি জলাধারের মধ্যে রিষড়ার একটিতে ডব্লু.বি.এস.ই.বি. থেকে ও বৈদ্যবাটীর একটিতে সি.ই.এস.সি. থেকে এখনও বিদ্যুৎ পাওয়া যায়নি।

অবশিষ্ট ৩টি ভু-গর্ভস্থ জলাধারের মধ্যে ২টি (উত্তরপাড়া ও চাঁপদানী) বসে (subsided) যাওয়ার জন্য তার সংশোধনের কাজ চলছে। শ্রীরামপুরে বাকি জলাধারটির নির্মাণকাজ এখনও শুরু হয়নি।

**হুগলি জেলায় আর.এল.আই. প্রকল্প স্থাপন**

৫৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫৭।) **শ্রী রবীন মুখার্জি ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলার কোন কোন ব্লকে আর.এল.আই. প্রকল্প স্থাপনের পরিকল্পনা আছে?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** হুগলি জেলায় আর.আই.ডি. এফ.-২ প্রকল্পে ১৫টি বৃহৎ আর.এল.আই. (ডিজেলচালিত) ও ৩০টি ক্ষুদ্র আর.এল.আই. (ডিজেলচালিত) প্রকল্প স্থাপনের পরিকল্পনা নেওয়া হয়েছে। প্রকল্প স্থাপনের স্থান এখনও নির্ধারিত হয়নি।

**দীঘিরপাড় শ্মশানঘাটের কাছে অকেজো ডিপ্-টিউবওয়েল**

৫৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৮৭।) **শ্রী বিমল মিস্ত্রী ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪ পরগনা জেলার ক্যানিং থানার অধীন দীঘিরপাড় শ্মশানঘাটের কাছে পানীয় জলের ডিপ্-টিউবওয়েল দুটি অকেজো হয়ে গেছে;

(খ) সত্যি হলে, ঐ এলাকায় পানীয় জল সরবরাহের জন্য বিকল্প ব্যবস্থার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) একটি টিউবওয়েল অকেজো হয়েছিল। অকেজো টিউবওয়েলটির পরিবর্তে

একটি নতুন টিউবওয়েল বসানো হয়েছে।

(গ) প্রয়োজনীয় বিদ্যুতের ব্যবস্থা হলে জল সরবরাহ চালু করা যেতে পারে।

**ক্যানিং-এ শিশু-বিকাশকেন্দ্রের সংখ্যা**

৫৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৮৯।) **শ্রী বিমল মিস্ত্রী** ঃ সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ক্যানিং ১ নং ব্লকের অধীন জনসংখ্যার অনুপাতে সুসংহত শিশু-বিকাশকেন্দ্রের সংখ্যা কম;

(খ) সত্যি হলে, জনসংখ্যার অনুপাতে আর কতগুলি কেন্দ্র স্থাপন করা যেতে পারে; এবং

(গ) সেগুলি কতদিনে করা যাবে বলে আশা করা যায়?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জনসংখ্যার অনুপাতে আর ৩৯টি কেন্দ্র স্থাপন করা যেতে পারে।

(গ) কেন্দ্রীয় সরকার অতিরিক্ত অঙ্গনওয়াড়ীকেন্দ্র স্থাপন করার অনুমোদন দেন। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ ব্যাপারে অনুমোদন পাবার পরই ক্যানিং-১ নং সুসংহত শিশু-বিকাশকেন্দ্রের অতিরিক্ত কেন্দ্র চালু করা সম্ভব হবে।

**হুগলি জেলায় ডিপ্-টিউবওয়েলের সংখ্যা**

৫৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৯৪।) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়** ঃ জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলী জেলায় সেচের জন্য মোট কতগুলি ডিপ্-টিউবওয়েল আছে (ব্লকওয়ারী তালিকা) ;

(খ) তন্মধ্যে কতগুলি চালু অবস্থায় আছে; এবং

(গ) অকেজোগুলিকে পুনরায় চালু করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলায় সেচের জন্য মোট ৪৬৫টি এনারজাইসড্ ডিপ্-টিউবওয়েল আছে।

ব্লকওয়ারী তালিকা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| (১) | পোলবা-দাদপুর | ৪৬ |
| (২) | চুঁচুড়া-মগরা | ২২ |
| (৩) | সিঙ্গুর | ২৩ |
| (৪) | শ্রীরামপুর-উত্তরপাড়া | ১০ |
| (৫) | চণ্ডীতলা-১ | ১৮ |
| (৬) | চণ্ডীতলা-২ | ১২ |
| (৭) | পাণ্ডুয়া | ৫২ |
| (৮) | ধনিয়াখালি | ২১ |
| (৯) | বলাগড় | ৫৫ |
| (১০) | তারকেশ্বর | ১৬ |
| (১১) | হরিপাল | ১৪ |
| (১২) | জাঙ্গিপাড়া | ২১ |
| (১৩) | পুরশুরা | ২৬ |
| (১৪) | খানাকুল-১ | ৩০ |
| (১৫) | খানাকুল-২ | ১৩ |
| (১৬) | আরামবাগ | ৫৭ |
| (১৭) | গোঘাট-১ | ১৪ |
| (১৮) | গোঘাট-২ | ১৫ |

(খ) ৪৩৭টি।

(গ) অকেজো ডি.টি.ডব্লু.গুলির মধ্যে ১টির কম্যান্ড-এলাকা নিকটস্থ আর.এল.আই.-এর সাহায্যে সেচ দেওয়া হচ্ছে। ২টি ডি.টি.ডব্লু.-এর কম্যান্ড-এলাকায় ঘরবাড়ি ওঠার জন্য বন্ধ আছে। বাকিগুলির জন্য রিড্রিলিং প্রয়োজন এবং তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

### মালদা জেলায় বিচারকের সংখ্যা

৫৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৩৮।) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদা জেলায় মোট বিচারকের সংখ্যা কত;

(খ) জেলায় বিচারক নিয়োগের পদ্ধতি কি; এবং

(গ) মালদা জেলার বিচারাধীন মামলার সংখ্যা এবং সেগুলি নিষ্পত্তির জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছে/নিচ্ছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নয় জন।

(খ) কলকাতার উচ্চ আদালত কর্তৃক জেলায় বিচারক নিয়োগ বা নিযুক্ত করা হয়।

(গ) মালদা জেলায় বিচারাধীন দেওয়ানী মামলার সংখ্যা-৯,৯০৪ এবং ফৌজদারী মামলার সংখ্যা—৯,২০৫।

শুধু মালদা জেলা নয়, সমগ্র পশ্চিমবঙ্গে বিচারাধীন মামলার সংখ্যা যাতে হ্রাস পায় সেইজন্য বিচারকদের শূন্যপদগুলি পূরণ, মহকুমা স্তরে অতিরিক্ত জেলা জজের, সহকারী জেলা জজের পদ সৃষ্টি ইত্যাদি পদক্ষেপগুলি নেওয়া হয়েছে। লোক-আদালতের মাধ্যমে বিরোধ নিষ্পত্তির পরিকল্পনাও আছে।

**তফসিলি জাতি, উপজাতি ও অন্যান্য অনগ্রসর সম্প্রদায়ের কল্যাণের জন্য কেন্দ্রীয় সরকারের দেয় অর্থ**

**৫৭৮**। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৮০।) **শ্রী নরেন হাঁসদা ঃ** তফসিলি জাতি, উপজাতি ও অনুন্নত সম্প্রদায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, তফসিলি জাতি, আদিবাসী ও অনগ্রসর পশ্চাদপদ সম্প্রদায়ের কল্যাণের জন্য রাজ্য সরকারকে দেওয়া কেন্দ্রীয় সরকারের টাকা খরচ না হওয়ার কারণে ফেরৎ পাঠাতে হয়েছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, ১৯৯১-৯২, ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬ আর্থিক বছরে ফেরৎ পাঠানো টাকার পরিমাণ কত?

**তফসিলি জাতি, উপজাতি ও অনুন্নত সম্প্রদায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মেদিনীপুর জেলার 'তামাজুড়ি' সহায়ক স্বাস্থ্যকেন্দ্র**

৫৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৯৬।) **শ্রী নরেন হাঁসদা ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার বেলপাহাড়ী ব্লকের 'তামাজুড়ি' সহায়ক স্বাস্থ্যকেন্দ্রটি বর্তমানে কি অবস্থায় আছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** মেদিনীপুর জেলার বেলপাহাড়ী ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি বিনপুর ২ নং ব্লকের অন্তর্গত। এই ব্লকের অধীনে 'তামাজুরি' নামে কোনও উপ-স্বাস্থ্যকেন্দ্র/প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নেই। বেলপাহাড়ী ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের অন্তর্গত 'তামাজুরি' নামে একটি উপকেন্দ্র (সাব-সেন্টার) বর্তমানে কার্যকর অবস্থায় আছে এবং সেখানে একজন এ.এন.এম. নিযুক্ত আছেন।

**বন্দিদের স্বাচ্ছন্দ্যে রাখার বিশেষ ব্যবস্থা**

৫৮০। (অনুমোদিত প্রশ্ন নং ২৭১৯।) ঃ স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ক্ষেত্রবিশেষে বন্দিদের স্বাচ্ছন্দ্যে থাকবার জন্য বিশেষ কোনও বিধান আছে কি না;

(খ) থাকলে, বিশেষ ব্যবস্থা অনুমোদন করার ক্ষমতা কার উপর ন্যস্ত থাকে;

(গ) বন্দিদের সুখ-স্বাচ্ছন্দ্য দেখবার জন্য প্রতি জেলে কমিটি আছে কি না; এবং

(ঘ) কমিটি থাকলে, উক্ত কমিটির কাজ কি?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী )**

(ক) না, ক্ষেত্র বিশেষে বন্দীদের স্বাচ্ছন্দ্যে রাখবার বিশেষ কোনও বিধান নেই। তবে বন্দিদের শ্রেণী-বিভাগ আছে। উচ্চ শ্রেণীর বন্দিদের জন্য কিছু

স্বাচ্ছন্দ্যের ব্যবস্থাও আছে এবং এই শ্রেণী-বিভাগ করা হয় আদালত ও সরকারি নির্দেশ অনুযায়ী।

(খ) বিশেষ কোনও বিধান না থাকায় অনুমোদনের প্রশ্নও ওঠে না।

(গ) প্রতি জেলে বন্দিদের সুখ-স্বাচ্ছন্দ্য দেখবার জন্য কারা পরিদর্শকমণ্ডলীর কমিটি আছে। এছাড়া পাঁচটি কেন্দ্রীয় কারায় 'বন্দি পঞ্চায়েত' আছে। পঞ্চায়েত ও পরিদর্শক কমিটির সদস্যরাই বন্দিদের সুখ-স্বাচ্ছন্দ্যের বিষয় দেখাশুনা করেন।

(ঘ) জেলা পরিদর্শক কমিটির সদস্যগণ জেল পরিদর্শন করেন ও বন্দিদের (রাজবন্দি ছাড়া) সঙ্গে কথাবার্তা বলে তাদের সুবিধা-অসুবিধার বিষয়গুলি কর্তৃপক্ষকে জানান ও পরামর্শ দেন। সেই পরামর্শ অনুযায়ী জেল কর্তৃপক্ষ ব্যবস্থা গ্রহণ করেন। পরিদর্শক কমিটির সদস্যরা কারাধ্যক্ষের অনুমতি সাপেক্ষে জেলের কাগজপত্র ও রেকর্ড পরীক্ষা করতে পারেন। তাঁরা পানিশমেন্ট রেজিস্টার পরীক্ষা করে থাকেন, যাতে বন্দিদের শাস্তি দেওয়া হলে, তা ঠিকমতো নথিভুক্ত হয়।

কেন্দ্রীয় কারায় "বন্দি পঞ্চায়েতের" নির্বাচিত সদস্যরা বন্দীদের অসুবিধা বা সমস্যা নিয়ে কর্তৃপক্ষের সাথে আলোচনা করেন এবং কর্তৃপক্ষ সেইমতো ব্যবস্থা গ্রহণ করে থাকেন।

## দূষণরোধ

**৫৮১**। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৬০।) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উলুবেড়িয়া পৌরসভার ৩ নং ও ৭ নং ওয়ার্ডের দক্ষিণ গঙ্গারামপুর ও উত্তর গঙ্গারামপুরের হাড়কল থাকার দরুন পরিবেশ দূষণ হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, দূষণরোধে কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** উলুবেড়িয়া পৌরসভার ৩ নং ওয়ার্ডে ৬টি হাড়কল ও ৭ নং ওয়ার্ডে ৫টি হাড়কল ও একটি কসাইখানা আছে। পর্যদের পক্ষ থেকে এই সমস্ত কারখানার অবস্থা পর্যবেক্ষণ করা হয়। গঙ্গারামপুরের একটি কারখানা ব্যতিরেকে কোনও কারখানাতেই উপযুক্ত দূষণ-নিয়ন্ত্রণ ব্যবস্থা নেই। পর্যদ এই সমস্ত

কারখানাকে অবিলম্বে নির্দিষ্ট সময়সীমার মধ্যে জল ও বায়ুদূষণ-নিয়ন্ত্রণ ব্যবস্থা গ্রহণ করতে নির্দেশ দিয়েছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of Municipal Affairs Department to make a statement on the subject of acute shortage of drinking water in the area under Entally Assembly Constituency in Calcutta.

(Attention called by Shri Sultan Ahmed on the 25th June, 1997)

Shri Sultan Ahmed is not present in the House?

Very good!

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এন্টালী বিধানসভা নির্বাচন ক্ষেত্রে প্রধানত জল সরবরাহ হয় সুবোধ মল্লিক স্কোয়ার বুস্টার স্টেশন থেকে। সামান্য কিছু এলাকায় যেখানে সুবোধ মল্লিক বুস্টার স্টেশনের জল পৌঁছায় না সেখানে বৃহৎ নলকূপের মাধ্যমে জল সরবরাহ হয়।

এন্টালী বিধানসভা এলাকা সুবোধ মল্লিক পাম্পিং স্টেশনের জল সরবরাহ পাইপের একেবারে শেষ প্রান্তে থাকায় জলের চাপ কিছু কিছু অংশে সন্তোষজনক থাকে না। বিশেষ করে যেখানে সার্ভিস পাইপগুলি খুবই ছোট। জায়গায় জায়গায় এগুলিকে পরিবর্তনের চেষ্টা চলেছে।

এই অঞ্চলের জলের সমস্যার স্থায়ী সমাধানের জন্য পার্ক সার্কাস ময়দানে একটি ৪৫ লক্ষ গ্যালনের নতুন জলাধার ও পাম্পিং স্টেশন তৈরি হচ্ছে। আশা করা যায় আড়াই বছরের মধ্যে এই কাজ শেষ হবে।

## PRESENTATION OF REPORT

### Presentation of the Third Report of the Committee on Public Accounts, 1996-97.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to present the Third Report of the Committee on Public Accounts, 1996-97, on the Reports

of the Comptroller and Auditor General of India for the year 1983-84 (Civil) Vol. 1 relating to the Urban Development Dapartment.

**Presentation of the Report on the unfinished works of the Committee on Public Undertakings (1996-97). West Bengal Legislative Assembly.**

**Shri Pankaj Banerjee :** Mr. Speaker, Sir, as the Chairman of the Committee on Public Undertakings Committee has not reached the House, on behalf of the Chairman, Shri Ranjit Kundu, I beg to present the Report on the unfinished works of the Committee on Public Undertakings (1996-97), West Bengal Legislative Assembly.

**Motion for extension of time for presentation of the Reports of the Committee of Privileges, 1996-97.**

**Shri Anil Mukherjee :** Sir, I beg to move that the House resolves that the time for presentation of the Reports of the Committee of Privileges on the notices of breach of privilege against 'The Asian Age' and the 'Bartaman' as referred to it for investigation and report, be extended till the end of the next Session of the House.

The motion was then put and agreed to.

## LAYING OF REPORT

**Annual Statement of Accounts and Audit Report of the West Bengal State Electricity Board for the Year 1994-95**

**Shri Kanti Biswas :** Sir, with your kind permission. I beg to lay the Annual Statement of Accounts and Audit Report of the West Bengal State Electricity Board for the year 1994-95.

**Annual Report and Accounts of the Greater Calcutta Gas Supply Corporation Limited for the year 1995-96**

**Shri Kanti Biswas :** Sir, with your kind permission, I beg to

lay the Annual Report and Accounts of the Greater Calcutta Gas Supply Corporation Limited for the year 1995-96.

**The 21st Annual Report and Accounts of the West Dinajpur Spinning Mills Limited for the year 1995-96**

**Shri Kanti Biswas :** Sir, with your kind permission, I beg to lay the 21st Annual Report and Accounts of the West Dinajpur Spinning Mills Limited for the year 1995-96.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, আমি একটা দৃষ্টি আকর্ষণী নোটিশ দিয়েছিলাম— মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য ১ তারিখ উত্তর দিয়েছেন। আমি বুদ্ধদেববাবুর বক্তব্যের একটা কপি পেয়েছি, কিন্তু তাতে বুদ্ধদেববাবু সই বা নাম, কিছুই নেই। একটা সাদা কাগজে তাঁর বক্তব্য লিখে আমাদের কাছে পেশ করা হয়েছে। আমাদের অনুপস্থিতির সুযোগ নিয়ে এখানে ঐ কাগজটা পেশ করা হয়েছে। আমি অনুরোধ করছি বুদ্ধদেববাবুর স্বাক্ষরিত বক্তব্য এখানে পেশ করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আজকে মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্তর বিরুদ্ধে একটা অধিকার ভঙ্গের নোটিশ প্রিভিলেজ নোটিশ দিয়েছি, তিনি বিধানসভায় অসত্য তথ্য পেশ করেছেন বলে। আজকে ১০টার আগেই আমি সেই নোটিশ জমা দিয়েছি এবং তার কপি গভর্নমেন্ট চীফ হুইপের ঘরে'ও ১০টার আগেই জমা দিয়েছি। আপনি কি সেটা আজকে টেক আপ করবেন?

**মিঃ স্পিকার ঃ** না, আগামীকাল টেক আপ করব। আগামীকাল আমরা আসব না। আমরা বন্ধ করব। যাই হোক আমি আশা করব আমাদের অনুপস্থিতিতেও সেটা অনুমোদিত হবে।

**Mr. Speaker :** You have heard me. I will pass my order to-morrow.

Mr. Saugata Roy, you are aware that the Parliament does not take cognizance of bandh. We do not take cognizance of bandh and the parliament functions on the bandh. On earlier occasions also our House had taken up its business on the bandh day. Your matter will be taken up tomorrow.

(Noise)

## MOTION UNDER RULL-199

## NO-CONFIDENCE MOTION AGAINST COUNCIL OF MINISTERS

**Mr. Speaker :** Now, I call upon Shri Atish Chandra Sinha to move his motion.

**Shri Atish Chandra Sinha :** Sir, I beg to move that "This Assembly expresses its want of Confidence in the Council of Ministers".

স্যার, আমি বক্তব্য রাখছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এই মন্ত্রিসভার বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছি, তার অনেকগুলো কারণ আছে। যেটা মুখ্য কারণ সেটা হয়ত আপনি এখানে আলোচনা করতে দেবেন না। সেজন্য সেদিকে যাচ্ছি না। আমি জানি এই বিধানসভায় সরকারি পক্ষের সদস্যদের যে কথাটার ওপর অ্যালার্জি আছে সেই কথাটা গতকাল এখানে উচ্চারণ করা মাত্র সরকারি পক্ষের সদস্যরা চিৎকার করে উঠেছিলেন। তার ফলে আমরা বক্তব্য রাখতে পারিনি। যেটা বলতে চেয়েছিলাম, সেটা বলতে পারিনি।

(গোলমাল, চিৎকার চেঁচামেচি)

[11-10 – 11-20 a.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বলছি, যাতে আপনাদের উত্তেজনার কোনও কারণ না হয় সেই শব্দটা আমি উচ্চারণ করব না, বা হাইকোর্টে যে বিষয়টি বিচারাধীন আছে সেই বিষয়ে বক্তব্য রাখবো না। আপনারা শান্ত হয়ে শুনবেন কি কারণে—অন্যান্য অনেক কারণ আছে—এই অনাস্থা প্রস্তাব আনতে বাধ্য হয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয, আমি মনে করি, এই বামফ্রন্ট সরকার দুর্নীতিপরায়ণ, অসাধু, খুনী, অসামাজিক কাজকর্মের প্রশ্রয়দাতা এবং নির্বাচনে কারচুপি ও সব রকমের রিগিং-এর আবিষ্কারকর্তা এবং সর্বোপরি সংবিধান লঙ্ঘনকারী। আমাদের চার্জ হচ্ছে যে, আপনারা সংবিধানের সমস্ত রকম আইন লঙ্ঘন করে আর্থিক কেলেঙ্কারির দায়ে অভিযুক্ত হয়েছেন পশ্চিমবাংলা তথা সারা ভারতবর্ষের সাধারণ মানুষের কাছে। এবং সেই আর্থিক কেলেঙ্কারিকে ধামা চাপা দেবার জন্য যেমন এর আগে আপনারা ওয়াকফ কেলেঙ্কারিকে ধামা চাপা দেবার জন্য এমন একটি কমিশন তৈর করে দিলেন যে সেই কমিশন ১৯৪৭ সালের ১৫ই আগস্ট থেকে অনুসন্ধান করবেন। মাননীয় মুখ্যমন্ত্রী

মহাশয় এখানে আছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি—উনি কি মনে করেন সত্যিকারের এই কমিশনের কোন রিপোর্ট বেরুবে? এবং এটা কি এক বছর কিম্বা ২ বছরের মধ্যে এই রিপোর্ট বেরুবে এত বড় কেলেঙ্কারির কথা? আমরা যখন এই নিয়ে বিধানসভায় উত্তাল হয়েছিলাম তখন আপনাদের উচ্চপদস্থ এক সরকারি কর্মচারীর রিপোর্টে বেরিয়েছে এবং এই কেলেঙ্কারিকে ধামা চাপা দেবার জন্য লক্ষ লক্ষ টাকা খরচ করে আজকে এমন একটি কমিশন তৈরি করে দিয়েছেন যে কমিশন ২০ বছরের মধ্যে সেই রিপোর্ট পেশ করতে পারবে না। তাহলে আজকে আমরা কি দেখছি? আমরা দেখছি, এই সরকারের চেষ্টা হচ্ছে যে সমস্ত কেলেঙ্কারি বেরুচ্ছে, যে সমস্ত স্কীম বেরুচ্ছে তা দু-এক কোটি টাকার নয়, দু-চার হাজার কোটি টাকা—দেড় হাজার কোটি টাকা—১৬০০ কোটি টাকার স্কীম সেগুলো যেন তেন প্রকারেণ ধামা চাপা দেওয়া। আপনি নিজেই বলুন এটা কি স্বচ্ছতা? আপনারা যে ট্রান্সপারেন্সিতে বিশ্বাস করেন বলে দাবি করেন—কোথায় আপনাদের সেই ট্রান্সপারেন্সি? কোথায় আপনাদের স্বচ্ছতা? একটা ইন্ডিপেন্ডেন্ট এনকোয়ারী করে প্রমাণ করুন—হ্যাঁ, আমাদের স্বচ্ছতা আছে, ট্রান্সপারেন্সি আছে। উল্টে আপনারা সেই সমস্ত কেলেঙ্কারিগুলিকে ধামা চাপা দেবার জন্য সবরকমের চেষ্টা, সব রকমের প্রচেষ্টা করছেন। এরই বিরুদ্ধে আমাদের অভিযোগ আপনাদের কাছে এবং তারই জন্য আমরা অনাস্থা প্রস্তাব এই মন্ত্রিসভার বিরুদ্ধে আনতে বাধ্য হয়েছি। আপনারা কি করেছেন—এক-একটা নির্বাচনে সায়েন্টিফিক রিগিং করেন। প্রত্যেকটি নির্বাচনে দেখেছি এক-একটা পদ্ধতি আবিষ্কার করেন। কোনবার দেখেছি, কাউন্টিং-এ এমন কারচুপি করলেন যে আমাদের বহু সদস্য তারা শেষ পর্যন্ত জিতেও ডিক্লেয়ার হওয়ার পর দেখা গেল মোটে ৫০০ ভোটে, কোথাও ২০০ ভোটে, কোথাও ১০০ ভোটে হেরে গেলেন। সম্প্রতি মুন্সীগঞ্জে ৭৫ নম্বর ওয়ার্ডে কলকাতা কর্পোরেশনের নির্বাচনে—স্টেট্‌সম্যান কাগজে ছবি বেরিয়েছে—যদি চান আপনাকে কাগজ দেব—আপনাদের লোক রিগিং করতে গিয়েছিলেন, ফল্‌স ভোটিং করতে গিয়েছিলেন, তার ছবি বেরিয়েছে। আপনারা গর্ব করেন যে, পর পর নির্বাচনে জিতছি। কিন্তু প্রত্যেকটির নিদর্শন এই সমস্ত কাগজের মধ্যে নিবদ্ধ আছে। যদি আপনারা ভাল কাজ ২০ বছর ধরে করে থাকেন তাহলে মানুষকে এত ধোঁকা দিচ্ছেন কেন? কংগ্রেসিদের উপর অত অত্যাচার করছেন কেন? কেন কংগ্রেসি লোকেদের উপর নানারকম ফল্‌স কেস দিয়ে হয়রানি করছেন? আমি এইরকম হাজার হাজার দৃষ্টান্ত দিতে পারি। কিন্তু সেইসব দৃষ্টান্ত দিয়ে আমি সময় নষ্ট করবো না। এটা কেন আপনাদের করতে হচ্ছে জানেন? আপনাদের পায়ের তলা থেকে মাটি সরে গেছে। মানুষ ভালবেসে আপনাদের ভোট দিচ্ছে না। সেজন্য রিগিং করে, কংগ্রেসের উপর অত্যাচার করে, কংগ্রেসকে ভয় দেখিয়ে জোর করে তাদের

ভোট আদায় করার চেষ্টা করেছেন। যদি রাস্তা-ঘাট মেরামত করতেন, গরিব ছেলেদের চাকুরি দিতেন, শিল্পের বন্যা বইয়ে দিতেন তাহলে অন্য কথা ছিল। কিন্তু আপনারা কিছু করতে পারেননি। আপনারা নির্বাচনের আগে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে এত হাজার কোটি টাকা 'মোট' সাইন হয়েছে, কিন্তু আমরা দেখছি যে কিছুই হচ্ছে না। আজকে শিল্প যেগুলি ছিল সেগুলিও বন্ধ হতে চলেছে। আজকে শিল্প বন্ধ হবার ফলে শ্রমিকরা আত্মহত্যা করছে। আজকে আত্মহত্যা হচ্ছে আমাদের শিল্পের ইতিহাস। হলদিয়া, বক্রেশ্বর করবেন বলে ২০ বছর ধরে চেঁচাচ্ছেন। এই দুটো শিল্পও ২০ বছরে করতে পারেননি। আর কত বছর লাগবে একটা শিল্প স্থাপন করার জন্য? কি করে পশ্চিমবঙ্গে আপনারা শিল্প করবেন? আপনারা মার্কসিজিম ভুলে গিয়ে আমেরিকা, জার্মানী, জাপান, এই সমস্ত জায়গায় গিয়ে পুঁজিপতিদের ডাকছেন যে, আসুন, আমাদের এখানে অশান্তি নেই। কিন্তু কয়টা কারখানা হয়েছে। কয়টা বেকারের চাকুরি হয়েছে? আমরা যখন ১৯৭৭ সালে চলে গেলাম তখন নথিভুক্ত বেকারের সংখ্যা ছিল ১৪ লক্ষ। আজকে সেখানে নথিভুক্ত বেকারের সংখ্যা হচ্ছে ৬০ লক্ষের কাছে। এই ৬০ লক্ষ বেকার ভাইদের যন্ত্রণা মুক্ত করতে গিয়ে প্রত্যেক নির্বাচনের আগে আপনারা তাদের ধোঁকা দেবার জন্য শিল্পায়নের স্লোগান দেন যে, আমেরিকা থেকে লোক আসছে, ব্রিটেন থেকে লোক আসছে, হাজার হাজার কোটি টাকা লগ্নি হবে—পশ্চিমবঙ্গে, তোমাদের ভয় নেই, তোমরা আমাদের ভোট দাও, তোমাদের চাকুরি হয়ে যাবে। আপনি বলুন শতকরা কয়টা বেকারের চাকুরি হয়েছে? মাননীয় অর্থমন্ত্রী বাজেট ভাষণে বলেছেন, আমার কাছে তথ্য আছে, এই পর্যন্ত যত লোকের চাকুরি হয়েছে তার সংখ্যা হচ্ছে ১৯ হাজার। এটা ড্রপ ইন দি ওসান। এতে আপনাদের কোনও কৃতিত্ব নেই। তাই যে কথা বলছিলাম যে, আপনাদের মানুষ আর ভালবেসে ভোট দিচ্ছে না। আপনারা যদি ঐদিকে বসে থাকতে চান তাহলে আপনাদের অনুসন্ধান করতে হবে। আজকে দেশের গরিব মানুষের জন্য কেন্দ্রীয় সরকার হাজার হাজার কোটি টাকা দিচ্ছে পঞ্চায়েতের মাধ্যমে, মিউনিসিপ্যালিটির মাধ্যমে খরচ করার জন্য। সেই টাকাগুলি তছরূপ হচ্ছে, আর আপনারা নির্বিকার, ঠুঁটো জগন্নাথ হয়ে বলছেন যে, না না এসব কিছু হচ্ছে না। আপনারা জলে ধোয়া তুলসিপাতা, আপনারা নির্দোষ। এটা কি নির্দোষের নমুনা? আপনারা জানেন যে আমাদের দেশে এক ধরনের সাধু আছে যারা হরি নামের নামাবলি গায়ে দিয়ে যত রকম অসাধু কাজ করে মানুষকে ঠকায়, মানুষকে প্রতারণা করে। তাদের আচার-আচরণে আকৃষ্ট হয়ে আবার কিছু মানুষ তাদের দিকে যায়। এই রকম বহু সাধু আছে ভারতবর্ষে এবং আমাদের এই পশ্চিমবঙ্গে। কিন্তু শেষ পর্যন্ত তারা পস্তায়। তাই ইংরাজিতে একটা প্রবাদ আছে যে, ইউ ক্যান ফুল সাম পিপল ফর সাম টাইম, বাট ইউ ক্যান নট ফুল অল পিপল

ফর অল টাইম। এটা আপনাদের বুঝবার সময় এসেছে। আপনারা কিছু লোককে ২০ বছর ধরে ভুল বুঝিয়েছেন। কিন্তু সারা পশ্চিমবঙ্গের মানুষকে আর বেশি দিন ভুল বোঝাতে পারবেন না এই নামাবলি গায়ে জড়িয়ে। ১৯৭৭ সালে আপনারা ক্ষমতায় এসেছেন। এই দীর্ঘ ২০ বছরের টানা-পোড়েনে সেই নামাবলি আপনাদের গায়ের থেকে খসে পড়ছে। আজকে আপনাদের নগ্ন চেহারা সাধারণ মানুষের কাছে পরিষ্কার হয়ে গেছে। অসাধুর বেশে যারা সাধু সেজে মানুষকে প্রতারণা করে এসেছে, তাদের উপরে মানুষের আস্থা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই, এই সরকারের প্রতি কোনও আস্থা আমাদের তো নেই, সারা পশ্চিমবঙ্গে মানুষেরও নেই। এই সরকার যত তাড়াতাড়ি পশ্চিমবঙ্গ থেকে চলে যায় ততই পশ্চিমবঙ্গের পক্ষে মঙ্গল। আমি একথা বলতে চাই যে, আপনারা হতাশাগ্রস্ত। আপনারা কমিউনিজমে বিশ্বাস করেন, মার্কসিজমে বিশ্বাস করেন, কিন্তু এই ২০ বছরের ইতিহাস যদি পর্যালোচনা করে দেখেন তাহলে দেখবেন যে, আপনারা যে নীতির কথা মুখে এতদিন বলতেন, সেই নীতির বাস্তবে কোনওদিন রূপায়িত করার চেষ্টা করেননি।

[11-20 – 11-30 a.m.]

আপনারা ভূমি সংস্কারের কথা বলেন, কিন্তু আমি ভূমি-রাজস্ব বাজেটের সময় বার বার বলেছি এবং আজও আবার বলছি, যতটুকু ভূমি সংস্কার আপনারা করেছেন ১৯৭৭ সালে ক্ষমতায় আসবার পর, সেটা করেছেন ১৯৭৮, ১৯৭৯ সালে; তারপর আর কোনও ভূমি সংস্কার হয়নি এবং সেটা সম্ভবও নয়। অথচ ভূমি সংস্কারের গুণগান আপনারা ২০ বছর ধরে করছেন। কি হয়েছে ভূমি সংস্কারের? ১ কোটি ৩০ লক্ষ একর রয়েছে পশ্চিমবঙ্গে চাষযোগ্য ভূমি এবং মানুষ রয়েছেন ৭.৫ কোটি। সুতরাং জমিগুলো যদি মানুষগুলোর মধ্যে ম্যাথামেটিক্যাল থিওরী অনুযায়ী সমানভাবে ভাগ করে দেন তাহলে দেখবেন, কেউ ১৪-১৫ কাঠার বেশি জমি পাবেন না। জমি তো রবারের মতো ইলাস্টিক নয় যে টানলেই বেড়ে যাবে। কাজেই আমূল ভূমি সংস্কারের মাধ্যমে সমস্ত সমস্যার সমাধান করে দেবেন বলে যে সাধারণ মানুষকে ভুল বুঝাবার চেষ্টা করছেন সেটা সাধারণ মানুষ বুঝতে পেরেছেন, কাজেই ভূমি-সংস্কার ভূমি-সংস্কার করে বেশি দিন আর পার পাবেন না।

আপনারা গরিব মানুষের মুখের ভাত কেড়ে নিয়েছেন। আজকে কেন্দ্রীয় সরকার বিভিন্ন কেন্দ্রীয় প্রকল্প, যেমন জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাস যোজনা, মিলিয়ন ওয়েলস স্কিম, আই.আর.ডি.পি. এবং আরও নানা প্রকল্পের মাধ্যমে হাজার হাজার কোটি টাকা পাঠাচ্ছেন। সভায় মাননীয় মুখ্যমন্ত্রী রয়েছেন; আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই—আপনি কি মনে করেন যে এত কোটি টাকা আসছে কেন্দ্রীয় সরকারের কাছ

থেকে সেই টাকা পিলফারেজ হচ্ছে না; সেই টাকা সঠিকভাবে গ্রামের মানুষের জন্য ব্যয়িত হচ্ছে? মাঝে মাঝে আপনারা বলেন—অমুককে সাসপেন্ড করেছি, অমুক প্রধানকে ধরেছি, কিন্তু সেটা ড্রপ ইন দি ওসেন। যে কাজটা আপনারা কৃতিত্বের সঙ্গে ২০ বছরে করেছেন সেটা হাউসকে বলতে চাই। সেটা হচ্ছে, পঞ্চায়েতের মাধ্যমে চুরি করবার অধিকারটা যে বাই বার্থ রাইট এটা আপনারা শিখিয়েছেন গ্রামের মানুষকে। এই মহা কাজটা আপনারা করে দিয়ে এখন গ্রামের মানুষ, যারা একদিন ধর্মভীরু ছিলেন, চুরি করতে যারা ভয় পেতেন, তারা বুক ফুলিয়ে চুরি করছেন। এক একজন প্রধান, বেশিরভাগই আপনাদের দলের, আগে যারা বিড়ি পর্যন্ত খেতে পেতেন না, একটি বিড়ি একবার ফুকে কানে গুঁজে রাখতেন, তারা আজকে চার-পাঁচ ইঞ্চি লম্বা ৫৫৫ সিগারেট খাচ্ছেন! আগে যারা সাইকেলে চাপতেন, তারা আজকে ৩০-৪০ হাজার টাকার ভটভটি ছোটাচ্ছেন। অর্থাৎ সাধারণ মানুষের কোন উপকারই আপনারা ২০ বছরে করতে পারেননি। মুষ্টিমেয় কিছু লোক, আপনাদের পার্টি ক্যাডার—যারা আপনাদের পার্টির পঞ্চায়েত সদস্য বিভিন্ন জায়গায় রয়েছেন তাদের উন্নতি হয়েছে ঠিকই; কিন্তু সাধারণ মানুষ, গরিব মানুষ যারা তাদের কোনও উন্নতি হয়নি, তাদের কোন উপকার আপনারা ২০ বছরে করে দেখাতে পারেননি। সেজন্যই বলছি, আপনাদের পায়ের তলা থেকে মাটি সরে যাচ্ছে এবং সরে যাচ্ছে বুঝতে পেরে আপনারা কংগ্রেসিদের উপর অত্যাচার করছেন। কিন্তু সেটা করে আপনারা নিষ্কৃতি পাবেন না। ইতিহাস সে কথা বলে না। ইতিহাস বলে—যারা অত্যাচারী, যারা দুর্নীতিপরায়ণ তাদের একদিন না একদিন যেতেই হয়। রুমানিয়ার চেসেস্কুর কথা আপনাদের মনে আছে। তাকে কি অবস্থার মধ্যে শেষ পর্যন্ত রুমানিয়া থেকে চলে যেতে হয়েছিল আপনাদের নিশ্চয়ই স্মরণ আছে; আপনারা যদি নিজেদের না পাল্টান, আপনারা যদি আপনাদের তছরূপের ইতিহাস না পাল্টান, তাহলে আপনাদের গতিও যে চেসেস্কুর মতো হবে সে বিষয়ে সন্দেহ নেই। প্রতি বছর অসীম দাশগুপ্ত মহাশয় বাজেট পেশ করছেন বড় বড় বক্তৃতা দিয়ে। আমি সবিনয়ে জিজ্ঞাসা করতে চাই, সভায় অনেক মন্ত্রী রয়েছেন, আপনারা এক এক করে দাঁড়িয়ে বলুন যে, গত বছরে আপনাদের বাজেট বরাদ্দের সব টাকা পেয়েছেন কিনা। কে পেয়েছেন বলুন, কে পাননি বলুন। যিনি দাঁড়াবেন—বুঝব পেয়েছেন, যিনি দাঁড়াবেন না—বুঝব পাননি।

আপনারা দাঁড়ান। আমি জিজ্ঞাসা করছি, এখানে তো অনেক মন্ত্রী আছেন। এখানে অসীমবাবু বাজেট পেশ করছেন অমুক দপ্তরে এতো টাকা তমুক দপ্তরে এত টাকা ধরা হল। কিন্তু বছরের শেষে দেখা গেল শতকরা ৫০ ভাগও টাকা সেই দপ্তর পায়নি। কোথায় গেল টাকা? আপনি দয়া করে খোঁজ নিয়েছেন বাজেট বরাদ্দের টাকা সেই দপ্তরের মন্ত্রী কেন পাচ্ছেন না? আপনাকে নিশ্চয়ই মন্ত্রী কমপ্লেন করেছেন যে আমার

দপ্তরের টাকা রিলিজ হচ্ছে না। কেন হচ্ছে না কোথায় গেল টাকা? কে জবাব দেবে? আমরা যদি বলি সেই টাকা তছরূপ হচ্ছে, সেই টাকা অন্য খাতে খরচা হচ্ছে তার জবাব কে দেবে? এই এক্সপ্ল্যানেশন আমরা চাই। আমরা যে বাজেট পাস করলাম সেই বাজেটের পবিত্রতা কোথায়? কোনও বাজেটের টাকা যদি সম্পূর্ণ খরচ না হয় তাহলে অসীমবাবু তো তার ব্যাখ্যা দেবেন। সেই সৌজন্যবোধটুকুও তার নেই। তিনি কখনও বলেন না যে অমুক অমুক কারণে সেই টাকা বরাদ্দ করতে পারিনি। কোনও বাজেট ভাষণে তিনি কখনও বলেননি যে এই কারণে এই দপ্তরের বাজেট বরাদ্দ করতে পারিনি। তার কোনও ব্যাখ্যা তার কোনও এক্সপ্ল্যানেশন তিনি দেননি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই তাহলে কিসের বাজেট? বাজেট একটা পবিত্র ডকুমেন্ট, যার মাধ্যমে সারা বছরে সরকারের কি খরচ হবে তার রূপরেখা থাকে। তার যদি কোনও মূল্য না থাকে, মন্ত্রী যদি তার দপ্তরের টাকা না পান তাহলে কিসের বাজেট? কেন আমরা বাজেট বিতর্ক করবো ৩ দিন ধরে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন-শৃঙ্খলার প্রশ্নে আসুন। বুদ্ধদেববাবু এখানে আছেন, বিভিন্ন সময় তিনি নিজে স্বীকার করেছেন—আমি আর কাগজের উদ্ধৃতি দিয়ে সময় নষ্ট করতে চাই না—পশ্চিমবাংলায় ডাকাতি, খুন, ধর্ষণ, রাহাজানি বাড়ছে। মারাত্মক কথা হল ৬৬৬ কোটি টাকা পুলিশ বাজেটে বরাদ্দ করা হয়েছে এই বছরের জন্য। আপনারা স্মরণ করে দেখুন ১৯৭৩-৭৪ সালে পুলিশ বাজেটে বরাদ্দ ছিল ৩৬ কোটি টাকা। এখন অনেক ডি.আই.জি. বেড়েছে, অনেক আই.জি. বেড়েছে পুলিশ কমিশনারের অনেক বড় বড় অফিসার নিযুক্ত হয়েছেন। কত নিযুক্ত হয়েছে তার ঠিক পরিসংখ্যানটা আমি জানি না, ১৪-১৫-১৬টা করে ডি.আই.জি., আই.জি. হয়েছে। তার ফল কি হল? খুন, ধর্ষণ, রাহাজানি, ডাকাতি বেড়েছে। এখন রোজকার তো ডাকাতি হচ্ছে। কিন্তু তারা ধরা পড়ছে না তাদের শাস্তি হচ্ছে না কি ধরনের অবস্থার সৃষ্টি হয়েছে তার একটা পরিসংখ্যান আমি তুলে ধরছি। ১৯৯৩ সাল থেকে ১৯৯৬ সাল পর্যন্ত খুন হয়েছে ৯ হাজার, ধর্ষণ হয়েছে ৩৭১২টি। আর শাস্তি হয়েছে তার মাত্র শতকরা ১০ ভাগ। যারা এই ধরনের মারাত্মক অপরাধ করছে তাদের শাস্তি হয়েছে মাত্র ১০ ভাগ। এতেও যদি আপনার মনে করেন রাজ্য সরকার ভাল কাজ করছে, মন্ত্রী মহাশয় দায়িত্ব নিয়ে কাজ করছেন এবং তাঁর প্রতি আস্থা স্থাপন করতে হবে, এটা আমার পক্ষে সম্ভব নয়। ১০০ জন খুন হচ্ছে তার মধ্যে ১০ জন শাস্তি পাচ্ছে, ১০০ জন ধর্ষণ করছে আর ১০ জন শাস্তি পাচ্ছে এইসব দেখেও কি মন্ত্রী মহাশয়কে সমর্থন করতে হবে। এই কথা কি আপনারা বলেন? আমি আমার বক্তব্য আর দীর্ঘায়িত করব না, অনেক কথা বলার ছিল কিন্তু সময়ের অভাবে বলতে পারছি না। যেমন ধরুন গঙ্গার জল বন্টন। অসীমবাবু এবং মুখ্যমন্ত্রী অনেক ঢাকঢোল পিটিয়ে, কেন জানি না, জল বন্টন চুক্তি শেখ হাসিনার সঙ্গে করে ফেললেন।

আমি এই বিধানসভায় বারে বারে বলেছিলাম যে এই চুক্তি যে করছেন এই চুক্তি পশ্চিমবাংলার পক্ষে মারাত্মক হবে। তখন অসীমবাবু বলেছিলেন কলকাতার বন্দর আরও বেশি বেশি জল পাবে, কলকাতা বন্দর যে বন্ধ হয়ে যাচ্ছে সেই সমস্যা দূরীভূত হবে। আমি বলেছিলাম আপনারা দেখতে পারেন, ওই ব্যাপারে বিতর্কে আমি যখন অংশগ্রহণ করেছিলাম তখন আমি বলেছিলাম আপনারা দেখতে পারেন যে অসীমবাবু যদি সত্যি এটা হয় তাহলে আমরা দু'হাত তুলে এটাকে সমর্থন করব। কিন্তু বাস্তবে আমরা কি দেখছি? এই বছর কি হল? এই গঙ্গা জলের চুক্তি ফলে ফারাক্কা থেকে পশ্চিমবাংলায় জল আসছে না। এটা তো এখন ওপেন সিকরেট। সেই জন্য কেন্দ্রীয় সরকারের জল সম্পদ উন্নয়ন মন্ত্রী বলছেন যে না এটা পুনর্বিবেচনা করতে হবে।

বিদেশ দপ্তরের সঙ্গে তাদের ঝগড়া লেগে গেছে। চুক্তির আগে জলসম্পদ মন্ত্রীর ক্যালকাটা পোর্ট ট্রাস্টের সঙ্গে পরামর্শ করবার সময় হয়নি, আপনারা উচিত মনে করেননি। এখন ঠেকে শিখে মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে বলছেন, সঙ্কোশ প্রকল্প নবম যোজনায় অন্তর্ভুক্ত করুন। আপনাদের কি বাস্তব বুদ্ধি হারিয়ে গেছে? সাত হাজার কোটি টাকার প্রকল্প রূপায়িত করতে গেলে অনেক রিজার্ভ ফরেস্ট কেটে করতে হবে, অনেক খাল কেটে জল আনতে হবে। দু'চার বছরের মধ্যে এই সঙ্কোশ প্রকল্প রূপায়িত হওয়া সম্ভব নয়। সব জেনেশুনে আপনারা পশ্চিমবঙ্গের সর্বনাশ করছেন। গঙ্গার জল-বন্টন চুক্তি যাতে সংশোধিত হয়, সেটি সংশোধন করার জন্য আপনাদের কাছে আমি অনুরোধ জানাচ্ছি। এই কারণেই আমরা এই অনাস্থা প্রস্তাব আনতে বাধ্য হয়েছি। আশা করি আপনারা আমার সঙ্গে সহমত পোষণ করে একে সমর্থন করবেন। ধন্যবাদ।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী দলনেতা অনাস্থা প্রস্তাবের প্রারম্ভিক ভাষণে কিছু কথা বলেছেন। আমার তো মনে হয়, আমরা জনপ্রতিনিধি, আমরা যদি অনাস্থা প্রস্তাব না আনি, যে পার্টির প্রতিনিধিরা ঐদিকে বসে আছেন, তাঁরা কখনও অনাস্থা প্রস্তাবকে সমর্থন করতে পারেন না। যেহেতু আমরা জনপ্রতিনিধি, জনগণের প্রতিনিধিত্ব করি, মার্কসবাদী পার্টির প্রতিনিধিত্ব করি না, সেজন্যই আজকে আমাদের এই অনাস্থা প্রস্তাব আনতে হয়েছে। কিন্তু আমাদের এই অনাস্থা প্রস্তাব আনবার অনেক আগেই, আপনাদেরই মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য আপনাদের বিরুদ্ধে অনাস্থা এনেছেন, আমাদের আনতে লাগেনি। কুড়ি বছরের কলঙ্কজনক একটা অধ্যায় আজকে এখানে শেষ হবে কিনা জানি না। সংখ্যাধিক্যের জোরে আপনারা জিতে যাবেন। তবে জনমানসে আমাদের এই অনাস্থা প্রস্তাব আট

কোটি মানুষের মধ্যে প্রতিফলিত হবে। তারা আমাদের এই অনাস্থা প্রস্তাব আনার জন্য আশীর্বাদ করবে যে, ঠিক সময়ে আমরা দুর্নীতিগ্রস্ত সরকারের বিরুদ্ধে এই অনাস্থা প্রস্তাব এনেছি। আপনারা এখানে চিৎকার করতে পারেন। কিন্তু এখানে যেসব মন্ত্রীরা বসে আছেন, কুড়ি বছর আগে তাদের মুখ চকচকে দেখেছিলাম। আজকে তাদের মুখ শুকিয়ে গেছে। আজকে তাদের মুখ আর চকচকে নেই। তারা ভাবছে, অনেক পাপ করেছে। বিগত কুড়ি বছরের ইতিহাস চুরির ইতিহাস। ভারতবর্ষের আর কোনও রাজ্য, আর কোনও সরকার প্রতিষ্ঠিত করতে পারেনি, কুড়ি বছরের ইতিহাস, নজিরবিহীন ইতিহাস, যা আপনারা সৃষ্টি করেছেন। কোথায় এক হাজার কোটি টাকা—পঁচিশ হাজার কোটি টাকা। চোরেরা ঐদিকে বসে আছেন। একটু পরেই শুরু হবে চোর মন্ত্রীদের সমর্থনে বক্তব্য রাখা। চোর মন্ত্রীদের সমর্থনে কয়েকজন বলবেন, আর স্তাবকের দল সমর্থন করবেন সেই সমস্ত দুর্নীতিগ্রস্ত মানুষকে। আমরা জানি, চিরকাল আপনারা দুর্নীতিকে সমর্থন করেন। আমরা এও জানি, আপনারা কোনওদিন চলে যান না। মার্কসবাদী দর্শন যারা বিশ্বাস করেন, আমরা জানি, যে কোন বিপ্লব আসতে গেলে রক্তাক্ত বিপ্লবের মধ্যে দিয়ে আসতে হয়। সেইদিন আর বেশি দূরে নেই যেদিন ব্যালট বাক্সের মধ্যে দিয়ে আপনাদের ঘাড় ধরে মানুষ রাইটার্স বিল্ডিংস থেকে বার করে দেবে। মুখ্যমন্ত্রী চিৎকার করে বলেন যে, বুদ্ধদেব ভট্টাচার্য নাকি পরবর্তী মুখ্যমন্ত্রী হবেন। তিনি একজন দাম্ভিক মন্ত্রী। কুড়ি বছর ধরে এখানে আছেন। তিনি একদিন হাওড়ার ডি.এম. বাংলোয় বললেন যে, আমরা স্বাস্থ্য পরিষেবা ভাল করতে পারিনি, রাস্তা পারিনি, আর পরিবহনে পারিনি। পরিবহনে পারেননি সুভাষ চক্রবর্তী বন্ধু বলে। ঐ মন্ত্রী নিজেই বলেছেন, আমরা নিজেরা ভাল কাজ করতে পারিনি।

আমরা যে অনাস্থা প্রস্তাব এনেছি তা মূলত ৩টি মন্ত্রীর বিরুদ্ধে। তার একজন হচ্ছেন দাম্ভিক মন্ত্রী ডঃ সূর্যকান্ত মিশ্র, যিনি এক খাতের টাকা অন্য খাতে ব্যয় করেন। যেটা কিনা একেবারে আইন বিরুদ্ধ কাজ। কেন্দ্র যে টাকা দিচ্ছে সেই টাকা যে খাতে খরচ করার কথা সেই খাতেই খরচ করতে হবে, অন্য খাতে করা যায় না। উনি কোনও আইন-কানুন জানেন না, আইনমন্ত্রীর কাছে এসব বিষয়ে জেনে নিতে পারেন। কেন্দ্রের থেকে যে টাকা পাওয়া যায় সেটার ক্ষেত্রে কি নিয়ম প্রযোজ্য সেটা তিনি আইনমন্ত্রীর কাছ থেকে জেনে নিতে পারেন। একটা বাড়ির চাকরকে যখন দোকানে কিছু কিনতে পাঠানো হয় তখন তাকে যা যা কিনতে বলা হয় সে তাই তাই কিনে নিয়ে আসে, তার নিজের পছন্দ মতো কিনতে পারে না। সুতরাং এক্ষেত্রেও কেন্দ্রের টাকা, কেন্দ্র যে যে খাতে খরচ করতে বলবে সেই সেই খাতেই খরচ করতে হবে, অন্যথা হবে না। এই পদ্ধতি এক্ষেত্রেও প্রযোজ্য হবে..... **(গোলমাল।)** সেখানে আপনারা বলেছেন যে, কেন্দ্রের আইন রাজ্যের ক্ষেত্রে প্রযোজ্য নয়। আমরা জানি

জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাসন প্রকল্প এবং স্পেশ্যাল কম্পোন্যান্ট ফান্ডে কেন্দ্রীয় সরকার যে নিয়মের মধ্যে দিয়ে চলেন অর্থাৎ যেহেতু এটা কেন্দ্রীয় সরকারের দেয় সেইহেতু সমস্ত রাজ্যকে সেইভাবেই খরচ করতে হবে। কিন্তু পশ্চিমবঙ্গ একটি চোরের রাজ্য, যেখানে বামফ্রন্ট সরকার সেই নিয়ম-কানুন মেনে চলে না। সেখানে দাম্ভিক মন্ত্রীদের মত হচ্ছে যে, তারা কেন্দ্রীয় আইন মেনে চলেন না, রাজ্যে তার নিজের একটা মত আছে এবং তাদের ধ্যানধারণা অন্যদের চেয়ে আলাদা। সুতরাং এখানেই একটা বিরাট প্রশ্ন এসে দাঁড়িয়েছে কেন এই দাম্ভিকতা এবং অন্যায় আচরণ। (********)

**মিঃ স্পিকার :** এইসব কথা এক্সপাঞ্জ হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আপনাদের যদি সততা থাকত তাহলে অর্থমন্ত্রী এই চ্যালেঞ্জটা কেন অ্যাকসেপ্ট করলেন না? তাহলে তো আর আমাদের অনাস্থা প্রস্তাব আনার দরকার হত না। আজকে গ্রামবাংলায় ৭০ পারসেন্ট মানুষ বাস করে, কিন্তু সেখানে বেশি স্বাস্থ্য কেন্দ্র নেই। যে কটা আছে তাতে না আছে ডাক্তার, না আছে ওষুধ, না আছে বিছানা। ফলে গ্রামের রোগীরা হাসপাতালে ভর্তি হতে পারছে না। তার পরে প্রশ্নপত্র ফাঁস হয়ে গিয়েও মন্ত্রী এখানে বসে আছেন, পদত্যাগ করার ক্ষমতা নেই। সেই নৈতিকতা বোধও নেই যে পদত্যাগ করা উচিত। তারপরে আমি দাম্ভিক মন্ত্রীর বিরুদ্ধে তো প্রিভিলেজ আনব ভেবেছিলাম কিন্তু সময় কম বলে এবার আনতে পারলাম না। আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই যে, এই বিধানসভাতে দাঁড়িয়ে তিনি বলেছিলেন যে, থানার কাছে কোনও মসজিদ, মন্দির থাকলে সেগুলো ভেঙে দেওয়া হবে। কিন্তু আজ অবধি কি একটিও মন্দির, মসজিদ ভাঙা হয়েছে? সুতরাং আপনাদের কথাবার্তাগুলো সব অসত্যে এবং মিথ্যাতে পরিপূর্ণ। মাননীয় পুলিশমন্ত্রী বিধানসভাতে বলেছিলেন যে খুন, ডাকাতি, রাহাজানি বেড়ে চলেছে। মাননীয় মুখ্যমন্ত্রী বিধানসভাতে দাঁড়িয়ে বলেছিলেন যে এখানে গোয়েন্দা বিভাগ ঠিকমতো কাজ করতে পারছে না। আপনারা তো কথায় কথায় পাটনা, হরিয়ানা, উত্তরপ্রদেশের কথা বলেন কিন্তু আমি মনে করি পশ্চিমবঙ্গবাসী হিসাবে আমরা পশ্চিমবঙ্গের কথাই ভাবব। মাননীয় মন্ত্রীরা তো নিজের নিজের দপ্তরের কাজের ব্যাপারে সন্তুষ্ট নন, তাহলে আমরা কেন এই অনাস্থা প্রস্তাব আনব না? তারপরে ১০০ কোটি টাকা যে নাবার্ড দিল, সেই টাকা দিয়ে গ্রামের রাস্তাঘাট তৈরি করার কথা ছিল। কিন্তু ওই টাকা ১৬টি জেলাপরিষদকে ভাগ করে দেওয়া হল। আমাদের প্রশ্ন কত টাকা কোন কোন জেলা পরিষদকে দিয়েছেন এবং ওই টাকা পি.ডব্লু.ডি.কে দেননি কেন?

Note : **Expunged as ordered by the chair.

[11-40 – 11-50 a.m.]

১০০ কোটি টাকা নাবার্ড-এর টাকা আপনারা নয়ছয় করে দিলেন। ১৪৭ কো টাকা যেটা বনসৃজন হিসাবে দেখিয়েছেন সেটাও জালিয়াতি। ২০০ কোটি টাকার মধ্যে মাত্র ৭৩ কোটি টাকা খরচ করেছেন। এই যে ১৪৭ কোটি টাকা এটা দেখিয়েছেন '৯৪-'৯৫ সালে। কি করে দেখালেন! এইভাবে ঠকাতে ঠকাতে মন্ত্রিসভায় মন্ত্রীদেরও বোকা বানিয়ে রেখেছেন। এই প্রতিবাদ এদের করার ক্ষমতা নেই। তাই আমাদেরই করতে হবে। নিজেদের বুদ্ধির তাড়নায় করতে পারছে না। এখানে তো দু'একজন মন্ত্রী বলেই ফেলেছেন তাদের দপ্তরের উপর অবিচার করা হচ্ছে। আরও বেশি টাকা চাই, জনস্বাস্থ্যর কাজে আরও বেশি টাকা চাই। কিন্তু দিতে পারেননি। বুদ্ধদেববাবু বলেছিলেন, ৪ বছরে ৬ শত মানুষের গণ ধোলাইয়ে মৃত্যু হয়েছে। এখানে মাননীয় বিজ্ঞ আইনমন্ত্রী রয়েছেন, উনি জানেন, প্রখ্যাত আইনবিদ্ কখন গণ ধোলাইয়ে মৃত্যু হয়। মানুষ যখন আইনের উপর শ্রদ্ধা হারিয়ে ফেলে, মানুষ তখন আইন নিজের হাতে তুলে নেয়। তাহলে আর কি, আপনি বসে থাকুন, মুখ্যমন্ত্রী চলে গেলে আপনি মুখ্যমন্ত্রী হবেন। ৪ বছরে ৬ শত মানুষের গণ ধোলাইয়ে মৃত্যু হয়েছে, এই কলঙ্ক কার উপর বর্তাবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী ভাগ্যক্রমে আমার জেলার প্রতিনিধি, দক্ষিণ ২৪ পরগনা জেলার প্রতিনিধি। দুর্ভাগ্যর বিষয়, উনি জেলার কোনও খবর রাখেন না। আমি তাই একটু স্মরণ করিয়ে দিই। আমরা গর্বিত উনি জেলার থেকে নির্বাচিত এবং মুখ্যমন্ত্রী বলে। ওর জেলা থেকে ২ কোটি টাকা তছনছ করা হয়েছে। এইজন্য এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারকে শো-কজও করা হয়েছে, আমরা ধরার পরে। সেখানে ২ কোটি টাকা চুরি হয়েছে, ইচ্ছামতো খরচ করা হয়েছে। সভাধিপতিও জানেন না। আপনি দেখে নেবেন, কোনও জায়গাতেই ৪০ শতাংশ, ৫০ শতাংশের বেশি কাজ করতে পারেননি। কেন্দ্রের টাকা ফেরৎ গিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রীর জেলার জেলা পরিষদ খরচ করতে পারেনি। আমি কাগজটা ওঁকে দিচ্ছি, যেটা দিয়েছে জেলা পরিষদ থেকে, আমার সংখ্যাতত্ত্ব পড়ার সময় অত নেই, আপনি এটা একটু চোখ বুলিয়ে দেখে নেবেন। আপনার জেলা পরিষদ কেন্দ্রের দেওয়া টাকা খরচ করতে পারেনি, কাদের জন্য এই টাকা, গরিব মানুষের কাজের জন্য এই টাকা, বার্ধক্য ভাতার জন্য এই টাকা, বিধবা ভাতার জন্য এই টাকা, এই টাকা আপনারা খরচ করতে পারেননি। তাই এই সরকারের বিরুদ্ধে আমরা অনাস্থা প্রস্তাব আনব না তো কে আনবে? তাই আমরা জানতে বাধ্য হয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি চোখ বুলিয়ে দেখেন দেখবেন পশ্চিমবাংলার মানুষ কোথায় দাঁড়িয়ে আছে। ৫৬ লক্ষ বেকার এই বেকারত্ব মাথায় নিয়ে বসে আছে। প্রতি বছরে আপনারা বলেন, আমরা স্কুল করব, প্রাইমারি স্কুল '৭৯ থেকে '৮৮ পর্যন্ত একটাও

নতুন প্রাইমারি স্কুল হয়নি। শত শত শিশু তারা গাছের তলায় বসে পড়াশুনা করে, স্কুল নেই, সেখানে বসেই তারা পড়ে। এখানে যে সমস্ত এম.এল.এ.রা আছেন তারা এটা জানেন, আপনারা বলবেন, ক'টা স্কুল করেছেন? চুরিতে আপনারা প্রথম। আপনাদের হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা নেই, রাস্তা নেই, পরিকল্পনা নেই। ২৪০০ কোটি টাকা তছনছ করে বসে আছেন। তাই আপনাদের বিরুদ্ধে উপযুক্ত সময়ে আমরা অনাস্থা প্রস্তাব এনেছি। আশা করি যদি আপনাদের বিবেক থাকে তাহলে এটাকে সমর্থন করবেন। যদি বিবেক বিরোধী হন, যদি গণতন্ত্র হত্যাকারী হন তাহলে বিরোধিতা করবেন, এই কথা বলে প্রস্তাবকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই বামফ্রন্ট সরকার এবং জ্যোতিবাবুর এই মন্ত্রী সভার বিরুদ্ধে, শ্রী অতীশচন্দ্র সিন্‌হা, সত্যরঞ্জন বাপুলি এবং আমি যে অনাস্থা এনেছি তার স্বপক্ষে বলার জন্য আমি এখানে দাঁড়িয়েছি। আপনার মনে আছে স্যার, ১৯শে জুন, এই হাউসে অসীমবাবুর একটা বিবৃতি নিয়ে ৩১৯ ধারায় একটা আলোচনা হয়েছিল অন ফিনান্সিয়াল প্রসিডিওর এবং সেই আলোচনার সময়ে আমরা বলে ছিলাম যে এই সরকারের বিরুদ্ধে আমরা অনাস্থা আনব। আমরা ১৯শে জুন যা বলেছিলাম ৩রা জুলাই তা করে দেখাচ্ছি। আমরা এই সরকারের উপর আস্থা রাখি না। আমরা এই সরকারের উপর আস্থা হারিয়েছি। স্যার, ১৯শে জুন আমরা যে প্রস্তাব রেখেছিলাম, তার উপর আলোচনায় অসীম দাশগুপ্ত রাজ্যের হিসেব কি করে রাখা হয় তা নিয়ে কিছু কথা বলেছিলেন। সেগুলো সর্বেতোভাবে অসত্য। স্যার, আজ সকালে আপনার কাছে প্রিভিলেজ মোশন দিয়েছি। সেটা সত্য না অসত্য? তার জন্য জহর রোজগার যোজনায় গাইডলাইন থেকে রাজ্য সরকারের পঞ্চায়েত রুল্‌স থেকে আমি উদ্ধৃতি দিয়ে দেখিয়েছি। অসীমবাবু কোথায় টাকা রাখা হবে, তার নাম করছেন না, সে নিয়ে যে বিবৃতি তিনি এই হাউসকে দিয়েছেন তাতে উনি ডেলিবারেটলি এই হাউসকে মিসলীড করেছেন। কালকে তো বাংলা বন্‌ধ, আমি কালকে আসতে পারব না। আমি আশা করি, অসীমবাবু এই রাজ্যের আর্থিক ব্যবস্থা নিয়ে বার বার যে বিবৃতি দিয়েছেন সেগুলো অসত্য হচ্ছে। আপনি তার বিরুদ্ধে ব্যবস্থা নেবেন এবং প্রিভিলেজ কমিটিতে আমার অভিযোগ পাঠাবেন। স্যার, ১৯শে জুন এই হাউসে আলোচনার পর হাইকোর্টে একটা জনস্বার্থ সংক্রান্ত বিষয়ে একটা মামলা করা হয়েছে। মামলাটা করেছেন মমতা ব্যানার্জি। মমতা ব্যানার্জি ভার্সেস ইউনিয়ন অব ইন্ডিয়া। বলতে কোনও অসুবিধা নেই এবং জনস্বার্থবাহী মামলা অর্থাৎ যাকে বলে পাবলিক ইন্টারেস্ট লিটিগেশন আন্ডার আর্টিকল ২২৬ অব দি কনস্টিটিউশন। তার উপর একটা ইন্টেরিম জাজমেন্ট হয়েছে, আমরা সে মামলা সংক্রান্ত কোনও বিষয়ে—এই মামলার জাজমেন্টটা আমার কাছে

আছে—আমরা কিছু বলতে পারব না। এই মামলার যা জাজমেন্ট সেই বিষয়ে, পি.এল. অ্যাকাউন্ট ট্রেজারী রুলস, সাবসিডিয়ারী রুলস নিয়ে আমরা কিছু বলতে পারব না। কিন্তু যেটা মামলার বাইরে? মুখ্যমন্ত্রীর একটা বিবৃতি বেরিয়েছিল, উনি মামলার রায়ে খুব আনন্দিত। আমি তাঁকে জিজ্ঞাসা করছি, কেন সেই রায়ে, যা গত বৃহস্পতিবার বেরিয়েছিল, সেই ব্যাপারে কেন উনি আনন্দিত? এর সাথে মামলার কোনও সম্পর্ক নেই। মুখ্যমন্ত্রী আনন্দ প্রকাশ করার পর কেন রাজ্য সরকার আপীল করেন, কেন পলিটিক্যাল সিদ্ধান্ত হল, সেটা মুখ্যমন্ত্রী বলবেন। আমি কিন্তু মামলার বিষয়ে বলছি না। শুধু আজকে এমন একটা ব্যাপার যে হোল ট্রেজারী বেঞ্চ, দে স্ট্যান্ড অ্যাকিউসড্ বিফোর দি পিপল ফর ডিফালকেশন অব ফান্ডস। কিন্তু যে ব্যাপারটা নিয়ে তা নিয়ে আমরা নাম করতে পারব না। স্যার, ছোটবেলায় একটা বই পড়েছিলাম। বিখ্যাত বই। গিরীন্দ্রশেখর ঘোষের, "লাল কালো"। পিঁপড়েদের নিয়ে গল্প। তাতে একটা রাক্ষসের একটা বিরাট মুখ, তার নিচে লেখা, ওই বুঝি করে হাঁ, নাহি যার নাম। তাহলে, যার নাম করতে পারব না, সে কিন্তু হাঁ করে আছে। হাঁ করে কাকে গিলবে? বামফ্রন্ট সরকারকে গিলে নেবে। সি.পি.এম.কে গিলে নেবে। নাম করতে পারব না, ওই কেলেঙ্কারিতে, আপনাদের সরকার পড়বে, পড়বে, পড়বে। আমি আজকে বলে যাচ্ছি। আমাদের নো কনফিডেন্স মোশনে পড়ুক না পড়ুক। স্যার, আমাদের আজকে অনাস্থা প্রস্তাব আনতে খুব খারাপ লাগছে। কাল কংগ্রেস থেকে বাংলা বন্ধ ডেকেছে। পরশুদিন আমাদের মুখ্যমন্ত্রী আমাদের কাছ থেকে বিদায় নিচ্ছেন। পার্মানেন্টলী নয়, টেম্পোরারিলী। মুখ্যমন্ত্রী ছুটি কাটাতে বিলেত যাচ্ছেন। তাঁর জায়গায় কার অভিষেক হচ্ছে। যুবরাজ বুদ্ধদেবের—যিনি ওঁর পাশে বসে আছেন। যুবরাজ বুদ্ধদেববাবুর অভিষেক হচ্ছে, যে যুবরাজ এই সরকারকে চোরের সরকার বলে মন্ত্রিসভা থেকে পদত্যাগ করেছিলেন। ভুল বোঝাবুঝি মিটে গেছে। তাঁর হাতে জীবনে প্রথমবার ক্ষমতা তুলে দিয়ে, যুবরাজের টেম্পোরারিলি অভিষেক করে মুখ্যমন্ত্রী চলে যাচ্ছেন। এটা আমাদের কাছে আনন্দের কথা। মুখ্যমন্ত্রী যদি রাণী এলিজাবেথ হন তো বুদ্ধদেববাবু হচ্ছেন প্রিন্স চার্লস।

[11-50 – 12-00 noon]

পরশুদিনে তাঁর টেম্পোরারি অভিষেক হবে। এই সময় আমাদের একদিকে অনাস্থা প্রস্তাব আনতে হল, আরেকদিকে বন্ধ ডাকতে হল—মাননীয় অর্থমন্ত্রী—যিনি তাঁর পাশে বসে আছেন, তাঁর পদত্যাগ দাবি করে। আমাদের বিবেক আছে, সেজন্য আমাদের খারাপ লাগছে। কিন্তু কি করব? এই বয়স্ক মানুষ বেড়াতে যাচ্ছেন, বেড়াতে যাওয়ার সময় উনি ফ্রি-মাইন্ড নিয়ে যাবেন, কিন্তু তার উপায় নেই। জনগণের প্রতি আমাদের দায়বদ্ধতা আছে। সেই দায়বদ্ধতা পূরণ করার জন্য আজকে এই সরকারের

বিরুদ্ধে আমরা অনাস্থা প্রস্তাব এনেছি। এই দায়বদ্ধতা মানুষের কাছে গিয়ে, রাস্তায়, কোর্টে, বিধানসভায় এসে পূরণ করব। স্যার, আমি আপনার কাছে বিনীতভাবে বলতে চাই যে, রাজ্যের টাকা নিয়ে যারা ছিনিমিনি খেলছে তাদেরকে আমরা বেরিয়ে যেতে দেব না। স্যার, আপনার কাছে বিনীতভাবে বলতে চাই যে, এই মুখ্যমন্ত্রী এর আগে বলেছিলেন যে, বিহারের মুখ্যমন্ত্রী হাওলা কাণ্ড, গাওলা কাণ্ড, ফডার্স স্ক্যাম্ ইত্যাদিতে জড়িত, সুতরাং বিহারের মুখ্যমন্ত্রীর পদত্যাগ করা উচিত। আমাদের মুখ্যমন্ত্রীর বিবৃতি কাগজে বেরিয়েছে। এই মুখ্যমন্ত্রীর পার্টির লোকেরা—সুরজিৎ থেকে শুরু করে ইয়েচুরি বলেছিলেন যে, "ভারতবর্ষের মধ্যে একমাত্র ধোয়া তুলসীপাতা সতী পার্টি হল সি.পি.এম. পার্টি। এই পার্টির কারোর নাম হাওলা কাণ্ড, গাওলা কাণ্ডে নেই।" কিন্তু আজকে এমন একটা অভিযোগ এদের বিরুদ্ধে এসেছে যা আগের সমস্ত কেলেঙ্কারিকে ছাড়িয়ে গেছে। বোফোর্স কেলেঙ্কারি যদি ৬৪ কোটি টাকার হয়, যদি ফডার্স স্ক্যাম্ হাজার কোটি টাকার হয়, তাহলে আপনাদের বিরুদ্ধে যে কেলেঙ্কারির অভিযোগ উঠেছে সেটা ঐগুলোকে ছাড়িয়ে গেছে। আপনাদের বিরুদ্ধে ২৬১৫ কোটি টাকার কেলেঙ্কারির অভিযোগ উঠেছে, যা সমস্ত কেলেঙ্কারিকে ছাড়িয়ে গেছে। আজকে এখানে বলতে চাই স্যার, আপনি এখানে স্পিকার, আপনার মাইনে নিয়ে আমরা আলোচনা করতে পারি না। তারকারণ এটা হচ্ছে চার্জ। কিন্তু আমরা বাকি বাজেটে সরকারকে ভোট দিই সংবিধানের ২০২, ২০৩, ২০৪ ধারা অনুযায়ী। যে টাকা খরচা করা হবে তার জন্য পরশুদিন এই হাউসে অসীমবাবু অ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করলেন। সেই অ্যাপ্রোপ্রিয়েশন অনুযায়ী উনি যে বাজেট পেশ করবেন সেই টাকা উনি অ্যাপ্রোপ্রিয়েশন করবেন। কিন্তু আজকে যে অবস্থা দাঁড়িয়েছে তাতে আমাদের বলতে হচ্ছে, The actuals and the revised estimates shown in the Budget would not be trustworthy. যেটা দেখাচ্ছেন সেটা বিশ্বাস করা যেতে পারে না। তার ফলে আজকে রাজ্যে যেটা হচ্ছে সেটা হল ফাইনান্সিয়াল ব্রেক-ডাউন এবং সংবিধানে বলা আছে ফাইনান্সিয়াল ব্রেক-ডাউন হলে কি করতে হবে। সেটা সংবিধানের মধ্যে অত্যন্ত পরিষ্কার ভাবে বলা আছে। আমি মুখ্যমন্ত্রীর কাছে জিজ্ঞাসা করছি, Please answer me why financial emergency will not be declared in the State according to Article 360. কেন আর্টিকেল ৩৬০ কি বলছে? আমি সংবিধান থেকে বলছি, পবিত্র বই, শোনার ধৈর্য্য রাখুন। Provisions as to financial emergency (i) if the President is satisfied that a situation has arisen whereby the financial stability or credit of India or of any part of the territory thereof is threatened, he may by a Proclamation make a declaration to that effect. It is my charge.

ক্রেডিট অ্যান্ড ফিনান্সিয়াল স্টেবিলিটি এই রাজ্যে থ্রেটেন্ড হচ্ছে। রাষ্ট্রপতির এখানে ফিনান্সিয়াল এমার্জেন্সি ঘোষণা করা উচিত। যে রাজ্যে কোটি কোটি টাকার হিসাব পাওয়া যায় না সেই রাজ্য, সরকার চালাতে পারে না। According to the provision of the constitution.

সংবিধানের ২০২ থেকে ২০৬ ধারা পর্যন্ত টাকার অ্যাপ্রোপ্রিয়েশন যেভাবে করতে হয় সেইভাবে যে রাজ্যে টাকার অ্যাপ্রোপ্রিয়েশন করা হয় না, সেই রাজ্যে মুখ্যমন্ত্রীর বসে থাকার কোন অধিকার নেই। ফিনান্সিয়াল এমার্জেন্সি হলে কি করা যেতে পারে, During the period of such Proclamation, the Executive Authority of the Union shall extend to the giving of directions to any State to observe such canons of financial propriety as may be specified in the directions, and to the giving of such other directions as the President may deem necessary and adequate for the purpose. Notwithstanding anything in this Constitution–(a) any such direction may include–(i) a provision requiring the reduction of salaries and allowances of all or any class of persons serving in connection with the affairs of a State.

এমন কি কেন্দ্র বলতে পারেন যে, রাজ্যে যারা কাজ করেন, সরকারি কর্মচারী, তাদের মাইনে কমিয়ে দেওয়া হোক। এটা ঠিক যে, স্বাধীনতার ৫০ বছরে ফিনান্সিয়াল এমার্জেন্সি কোনদিন অ্যাপ্লাই হয়নি। কিন্তু আজকে আমাদের দুর্ভাগ্য যে, স্বাধীনতার সুবর্ণজয়ন্তী বর্ষে, বামফ্রন্ট সরকার এখানে যখন ২০ বছর পুরো করা উদ্‌যাপন করছে, সেই সময় আমাদের এই রাজ্যে ফিনান্সিয়াল এমার্জেন্সি চাইতে হচ্ছে। এবং, এই চাওয়ার আমি একা নই স্যার। আমি আপনাদের কাছে ওয়ার্ল্ড ব্যাঙ্কের একটা রিপোর্ট পড়ছি, যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক আমাদের কোনও সংস্থা নয়, ভারতবর্ষের কোনও সংস্থা নয়। আপনারা লোন নিয়েছেন। The World Bank 1995 country economic memorandum of India suspected that West Bengal could be among few states that were systematically diverting fund meant for capital planning to salaries and consumable. The document showed that the state drew a central plan loan an amount which two to three times of capital expenditure.

তার ফলে ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলছে যে, ওয়েস্ট বেঙ্গল সিস্টেমেটিক্যালি প্ল্যানের টাকা মাইনে দেওয়ার জন্য খরচ করছে। এটা আমাদের রিপোর্ট নয়, যে ওয়ার্ল্ড ব্যাঙ্ক

আপনাদের বাবা, রাজ্য সরকারকে লোন দেয়, যার প্রেসিডেন্ট এলে জ্যোতিবাবু লুঙ্গি পরে দেখা করেন, সেই ওয়ার্ল্ড ব্যাঙ্ক বলছে। তাই আজকে এখানে ফিনান্সিয়াল এমার্জেন্সির অভিযোগ আমরা করছি। আমি জানি যে মুখ্যমন্ত্রীর আজকে ২০ বছর পূর্ণ হয়েছে, ভারতবর্ষে এটা রেকর্ড। তাঁকে তো আমাদের সম্বর্ধনা জানানো দরকার ছিল, কিন্তু কেন এরকম বলতে হচ্ছে আমাদের? তার কারণ, মুখ্যমন্ত্রী এমন একটা পার্টির নেতৃত্বে একটা সরকার চালাচ্ছেন, যে পার্টি ওঁরই ভাষায় Committed historical blunder by not joining the Union Front Government and by not letting him becoming the Prime Minister মুখ্যমন্ত্রী যে পার্টির প্রধান, সেই পার্টি ঐতিহাসিক ভুল করেছে। এটা আমার বক্তব্য নয়, মুখ্যমন্ত্রীরই বক্তব্য। উনিই বলেছেন ঐতিহাসিক ভুল করেছে, আবার সেই পার্টির মুখ্যমন্ত্রী হয়ে বসে রয়েছেন। মুখ্যমন্ত্রীর কাছে আমাদের প্রশ্ন, এর পরও কেন তিনি এই পার্টিতে বসে আছেন? এটা ঠিক যে, বলতে পারেন মুখ্যমন্ত্রী সময় দিতে পারেন না। আমিও বুঝতে পারি। ৮৩ বছর বয়সে হয়ত আমরা অনেকেই থাকব না, কিন্তু উনি যথেষ্ট সক্রিয়। তিনি একবেলা কাজ করেন এবং কাজ ভাগকরে দেন যুবরাজ এবং অন্যান্যদের। আমাদের আপত্তি নেই। তিনি দেখার মধ্যে দেখেন শুধু শিল্পায়নের ব্যাপারটা। ইন্ডাস্ট্রি বাজেটে তো আমরা অংশগ্রহণ করিনি, মুখ্যমন্ত্রী বলুন, হলদিয়া পেট্রো কেমিক্যালসের কাজ শুরু করতে ওদের ২০ বছর লেগে গেল কেন? মুখ্যমন্ত্রী উত্তর দিন। জন মেজরকে নিয়ে এলেন কলকাতায়। তাঁকে নিয়ে আসার উপলক্ষ্যে কলকাতার ফুটপাথ হকারমুক্ত করলেন। তারপর জন মেজর হেরে গেলেন। আপনার সঙ্গে আলিঙ্গন করার পর—যাকে বলে কিস অফ ডেথ্। মহাভারতেও আছে, লোহার ভীম ছিল। আপনি জন মেজরকে জড়িয়ে ধরলেন, তারপর সে হেরে গেল।

ক'টা লোক ব্রিটেন থেকে এসে এখানে ইন্ডাস্ট্রি করেছে? এই যে সুব্রত বলছে—'আলু বানানোর কারখানা', এটাই হয়েছে। তার আগের বছর অনেক ঢাকঢোল পিটিয়ে আমাদের মুখ্যমন্ত্রী সিঙ্গাপুরের প্রধানমন্ত্রী গো চক টঙকে নিয়ে এলেন। কলকাতা ইউনিভার্সিটিতে গিয়ে ডক্টরেট দিলেন। সেই সিঙ্গাপুরের প্রধানমন্ত্রী চলে যাওয়ার পর ডব্লু.বি.আই.ডি.সি. বলছে, একটা সিঙ্গল প্রোজেক্ট, সিঙ্গল প্রপোজাল সিঙ্গাপুরের এখানে রূপায়িত হচ্ছে না। তাহলে মুখ্যমন্ত্রী থেকে কি করবেন?

[12-00 – 12-10 p.m.]

২০ বছর তো হয়ে গেল। আপনি চেষ্টাও করলেন কিন্তু কিছু করতে পারলেন না। এই রাজ্যে বিদেশ থেকে শিল্পপতি আসছেন না। তাই এবারে আপনি ভাল করেছেন। কারণ, এবারে আপনি ছুটি কাটাতে যাচ্ছেন। আপনি বুঝেছেন যে বিদেশ

গিয়ে ঐ এন.আর.আই.দের সাথে, শিল্পপতিদের সাথে কথা বলা মানে সময় নষ্ট, একটা লোকও আসে না। ওখানে আপনাকে বড়জোর একদিন ডিনার খাওয়াল, আপনি খুশি হয়ে চলে গেলেন, শিল্প এল না। আপনি যান লণ্ডনের সেন্ট জেমস কোর্টে ছুটি কাটান। আপনার ছুটি ভালভাবে কাটুক, আমরা এই কামনা করি আন্তরিকভাবে।

কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনার এই যে অ্যাবডিকেশন, যেটা মাননীয় মুখ্যমন্ত্রী করছেন, যেটাকে ইংরাজিতে বলে 'অ্যাবডিকেশন', ক্ষমতা বা দায়িত্ব আস্তে আস্তে ছেড়ে দেওয়া। কিন্তু এই অ্যাবডিকেশনের ফলে কি হচ্ছে? আজকে এই মন্ত্রিসভার মধ্যে কোন বাঁধুনি নেই। প্রকাশ্যভাবে মাননীয় মন্ত্রীরা একের বিরুদ্ধে আরেকজন, একই পার্টির লোক একজনের বিরুদ্ধে আরেকজন তাঁরা বিবৃতি দিচ্ছেন।

কলকাতায় অপারেশন সানসাইন হল। গরিব হকার উচ্ছেদ হল। গরিব হকাররা উচ্ছেদ হবার পর মাননীয় সুভাষবাবু বললেন—'ভাল করেছি।' আর, মাননীয় বুদ্ধদেববাবু বললেন,—'যেভাবে অপারেশন সানসাইন হয়েছিল এটা আমি ঠিক অ্যাপ্রুভ করি না। প্রকাশ্য বিধানসভায় দাঁড়িয়ে। তার পর হোর্ডিং সরানো রাস্তার মোড় থেকে। মাননীয় পৌরমন্ত্রী মহাশয় বললেন, সমস্ত হোর্ডিং সরিয়ে দিতে হবে। মাননীয় পূর্তমন্ত্রী বিবৃতি দিয়ে বললেন—এই তো উনি বসে আছেন—'যে, পি.ডব্লু.ডি.র রাস্তার হোর্ডিং সরাতে দেব না।' একটা মন্ত্রিসভা আছে? ভি.আই.পি. রোডের ধারে বেআইনি বাড়ি। মাননীয় অশোকবাবু এবং পূর্তমন্ত্রী মহাশয় বললেন,—'বেআইনি বাড়ি সমস্ত ভেঙে দেব।' মাননীয় সুভাষ চক্রবর্তী মহাশয় বললেন—'প্রোমোটাররা সমাজ সেবক; কার ক্ষমতা আছে দেখি একটাও ইট সরায় ভি.আই.পি. রোডের বাড়ি থেকে।' আর উনি নীরব দর্শক, অ্যাবডিক্ট করে দিচ্ছেন। উনি যেন অন্ধ ধৃতরাষ্ট্র। আমার মাঝে মাঝে মনে হয়, ঐ সল্ট লেকের বাড়িটা যেন আগ্রা ফোর্ট আর মাননীয় জ্যোতিবাবু বৃদ্ধ শাহজাহান। আওরঙ্গজেব বুদ্ধদেববাবু আর দারা সুভাষবাবু ওঁকে বন্দী করে রেখেছেন। ফলে ওঁর আজকে কিছু করার নেই। আমি এটা বুঝতে পারি। অথবা দুর্যোধন বুদ্ধদেববাবু আর দুঃশাসন সুভাষবাবু বাংলায় নৃত্য করছেন, মাননীয় মুখ্যমন্ত্রীর কিছু করার নেই।

স্যার, এবারে দেখুন রবীন্দ্র সদনে সামান্য একটা রেলিং লাগানো নিয়ে দু'জন মাননীয় মন্ত্রী—মাননীয় পূর্তমন্ত্রী এবং মাননীয় তথ্যমন্ত্রী পরস্পরের বিরুদ্ধে বিবৃতি দিলেন। তাহলে রাজ্যে কি একটা মন্ত্রিসভা আছে? এটা তাঁদের কালেকটিভ রেসপনসিবিলিটি না ইনডিভিজুয়াল ক্রেডিট নেওয়া এটা আজকে মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয় জবাব দেবেন।

আজকে কি অবস্থা ওঁর পার্টিতে? সি.পি.এম.এর ঝগড়া, বিশেষ করে নর্থ ২৪

পরগনাতে প্রকাশ্যে এসেছে। অশোকনগরের পৌরসভার চেয়ারম্যান-ইন-কাউন্সিল শ্রীকালীপদ সরকার। তাঁকে প্রকাশ্য দিবালোকে, ভীড় ট্রেনে গুলি করে মারা হল। কি বার হচ্ছে? না, হাবড়ার বর্তমান বিধায়ক এবং অশোকনগরের প্রাক্তন বিধায়কের ঝগড়ার ফলে ৬৮ বছরের বৃদ্ধ কালীপদ সরকার খুন হলেন। মাননীয় মুখ্যমন্ত্রী আপনি কিছুই দেখছেন না।

মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনার পার্টির পত্রিকা গণশক্তির হিসাব রাখতেন অকৃতদার বৃদ্ধ সুশীল চৌধুরি। কিন্তু সল্ট লেকের বড় রাস্তার বাইপাসের ক্যানের পাশে তাঁর মৃতদেহ পড়ে থাকতে দেখা গেল। আর, সি.পি.এম.এর হিসাবের যে খাতায় লেখা থাকত সেই পাতাটা ছেঁড়া। কিন্তু আজ পর্যন্ত মানুষ জানতে পারল না ঐ সুশীল চৌধুরি কেন খুন হলেন? কারা তাঁকে খুন করল? It is for you–the Chief Minister to consider above whom you are presiding, above some persons who committed historical blunder.

যারা নিজেদের খুন প্রকাশ্যভাবে করে পার্টির ঝগড়া রাজপথে নিয়ে আসল— অ্যাবাভ দি সেম্ পার্সনস্—যারা প্রকাশ্যভাবে মন্ত্রী হয়ে দায়বদ্ধ থেকে পরস্পরের বিরুদ্ধে বিবৃতি দেয় ইট ইজ ফর ইউ টু কন্সিডার। আজকে রেখে যাচ্ছেন? মাননীয় অতীশদা বলছিলেন যে, মাননীয় বুদ্ধদেববাবু এবাঁরে ৬৬২ কোটি টাকার পুলিশ বাজেট নিয়েছেন। রেজাল্ট কি? ১৯৯৫ সালে প্রথম চার মাসে ৫৫৪টা খুন, ১৯৯৬ সালে প্রথম চার মাসে ৫৪১টা খুন এবং ১৯৯৭ সালের প্রথম চার মাসে ৫৭১টা খুন হল। ৫৭১ জন যে খুন হয়েছে, এর পরেও আপনাদের কেন.এত টাকার বাজেটকে সমর্থন দেবে? আপনাদের সরকারের উপর কেন জনগণ বিশ্বাস রাখবে আমি জানি না। এটা ঠিক যে মুখ্যমন্ত্রী, আপনি যদি বলেন যে আপনি বর্তমান নিয়ে আগ্রহী নন, ভবিষ্যৎ নিয়ে আগ্রহী নন, অতীত নিয়ে আগ্রহী—আমি বুঝতে পারি মানুষের জীবনে একটা সময় আসে যখন দে আর ইন্টারেস্টেড ইন সিকিওরিং দেয়ার প্লেসেস্ ইন হিস্টোরী, আজকে বোধ হয় তাই নিয়ে আপনার আগ্রহ। আপনি অথোরাইজ্ড বায়োগ্রাফি লিখিয়েছেন একজন মহিলাকে দিয়ে বাংলায় এবং ইংরাজিতে। গৌতম ঘোষ আপনার জীবন নিয়ে ছবি লিখছেন। আমরাও এগুলি দেখতে চাই যদি আপনি ডিফ্যাক্টো করে থাকেন তাহলে আপনি 'ডি জুরে' করে দিন। যদি আপনি অ্যাবডিকেট করেই যাবেন তাহলে নামে মুখ্যমন্ত্রী রেখে লাভ কি? আমাদের আর এই মন্ত্রিসভার বিরুদ্ধে এই অনাস্থা আনতে হয় না। আমার শেষ কথা সি.পি.এম. দীর্ঘদিন ধরে প্রশাসনের স্বচ্ছতা, দায়বদ্ধতা, আর্থিক নিয়মনীতি মেনে চলার প্রতিশ্রুতি মানুষের কাছে দিয়েছে, কিন্তু আজকে আমরা দেখছি এই ৫৪ লক্ষ বেকারের রাজ্যে শুধু মাত্র শ্রী সূর্যকান্ত মিশ্রই

৫১৩ কোটি ৬৯ লক্ষ টাকার বাজেট পাস করেছেন তাঁর পঞ্চায়েত অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের জন্য। এই ৫১৩ কোটি টাকার মধ্যে—আমরা চ্যালেঞ্জ করে বলতে পারি বছরের শেষে ২০০ কোটি টাকার বেশি খরচ হবে না এবং সেগুলি এমন একটা জায়গায় চলে যাবে যার নাম করা যাবে না। আমরাও তাই বলছি, আমরাও কারোর নাম করবো না, কিন্তু সেই যে কি একটা সংস্থা আছে যার প্রধান ছিলেন যোগীন্দ্র সিং, তাঁকে দিয়ে তদন্ত করাতে এত আপত্তি কেন? আপনারা কেন বলবেন না আমরা তো স্বচ্ছ, আমাদের খাতাতো খোলা। দিল্লির কি একটা সংস্থা আছে যোগীন্দ্র সিং যার ডাইরেক্টরের পদ থেকে সরে গেলেন, তার কাছে আমরা সমস্ত কাগজ তুলে দেব? নাকি আপনি দেবেন? আজ পর্যন্ত ভিখারি পাসোয়ান মামলায় সি.বি.আই. রিপোর্ট দেওয়ার পর এবং সেই রিপোর্ট ১৯৯৩ সালে হাইকোর্টে পেশ হওয়ার পরও আমরা কিছু জানতে পারলাম না। কেন একজন গরীব মজুরকে বাড়ি থেকে তুলে নিয়ে গিয়ে তাকে গুম করে দিলেন, তার জবাব মুখ্যমন্ত্রী দিতে পারেননি। আপনার লক্-আপে বছরে ১০০টা করে লোক মারা যায়। কয়েকদিন আগে আমি কৃষ্ণনগরে গিয়ে দেখে এলাম দীপক ঘোষ বলে একটা সি.পি.এম. কর্মীকে পুলিশ লক্-আপে পিটিয়ে মেরেছেন। আপনি ডিসেন্সিটাইস্‌ড হয়ে গেছেন, ডি-হিউম্যানাইজ্‌ড হয়ে গেছেন, মানুষের মৃত্যু আর আপনার চোখে জল আনে না। যে জ্যোতি বসু খাদ্য আন্দোলন করে ছিলেন, যে জ্যোতি বসু বাংলা বন্‌ধ করেছিলেন, সেই জ্যোতি বসু আজকে ডি-হিউম্যানাইজ্‌ড হয়ে গেছেন। তাঁর অনুভূতি সম্পূর্ণভাবে আজকে চলে গেছে। আমার মাঝে মাঝে মনে হয় তিনি কি একটা রোবটে পরিণত হয়ে গেছেন, অটোমেশনে পরিণত হয়ে গেছেন। যেখানে এ রাজ্যে ৫৪ লক্ষ ছেলে বেকার সেখানে তাঁর চোখে জল নেই কেন? তাই আজকে অত্যন্ত বেদনার সঙ্গে আজকে আমরা এই নো-কন্‌ফিডেন্স মোশন নিয়ে এসেছি এবং আপনাদের কাছে বলতে চাই আমাদের এই রাজ্যে যেভাবে সরকার চলছে সেইভাবে সরকার চলতে পারে না। গ্রামোন্নয়নের মূল টাকা কেন্দ্রীয় সরকার থেকে আসে, জওহর রোজগার যোজনার টাকার ৮০ ভাগ দেয় কেন্দ্রীয় সরকার, আর ২০ ভাগ দেয় রাজ্য সরকার। এই টাকা দেয় তার কারণ হচ্ছে শ্রমদিবস সৃষ্টি হবে বলে। ইন্দিরা আবাস যোজনার ৫০ ভাগ টাকা কেন্দ্রীয় সরকার দেয়, আর রাজ্য সরকার দেবে ৫০ ভাগ, তার কারণ গরিবদের জন্য বাড়ি তৈরি হবে বলে। এমপ্লয়মেন্ট অ্যাসুরেন্স স্কীমের পুরো টাকা কেন্দ্রীয় সরকার দেয়, তার কারণ গরিব মানুষদের অভাবের সময়, যখন মাঠে কাজ থাকে না তখন যাতে তারা কাজ পায় তার জন্য। আজকে জওহর রোজগার যোজনার টাকায় গ্রামের মানুষের জন্য বাঁধ না বেধে যদি সেই টাকায় ডি.এম.-এর বাড়ি রিপেয়ার হয়, যদি এমপ্লয়মেন্টের অ্যাসুরেন্স স্কীমে যে টাকা দেয়, সেই টাকা অভাবের

সময় কৃষকদের কাজে না দিয়ে যদি জেলাপরিষদের পর্দা কেন হয়, সাক্ষরতার টাকা যার ৮০ ভাগ টাকা কেন্দ্রীয় সরকার আর ২০ ভাগ রাজ্য সরকার দেয়, যদি সেই টাকা পুরোপুরিভাবে খরচ হয়ে যায় বঙ্গীয় সাক্ষরতা সমিতির মাধ্যমে পার্টির কাজে, তাহলে আমাদের এ কথা বলতে হয় এই সরকার জনগণের টাকা নিয়ে ছিনিমিনি খেলছেন।

[12-10 – 12-20 p.m.]

স্যার, আমি আমার বক্তব্য শেষ করার আগে আপনার কাছে একটা অ্যাপিল করতে চাই—এটা ঠিক, পি.এল. অ্যাকাউন্টের ব্যাপারটা সাব-জুডিস। কিন্তু স্যার, আমি 'কাউল অ্যান্ড সাকদের' থেকে বলছি, আপনি স্পিকার হিসাবে বিচার করবেন যে, সাব-জুডিস বলে মানুষের টাকা তছরূপ হলে তা আলোচনা করতে দেওয়া উচিত কিনা। 'কাউল অ্যান্ড সাকদের' বলছে,

"A Committee of Presiding Officers has considered the scope of the rule of sub-judice, and recommended the following guidelines :

Freedom of speech is a primary right whereas rule of sub-judice is a self-imposed restriction."

রেস্ট্রিকশন অব সেল্‌ফ তো আইন নয়। আমরা নিজেরা বলছি, হাই কোর্টে মামলা হয়েছে, আমাদের বক্তৃতা যদি কাগজে বেরোয় তাহলে মামলাটা ইনফ্লুয়েন্সড হয়ে যাবে। তাই আমরা একটা সেল্‌ফ ইমপোজ্‌ড রেস্ট্রিকশন রেখেছি। বাট্‌ এটা শুনুন, "So where need be, the latter must give way to the former.

আমি আপনাকে বলছি, দেশের মানুষের স্বার্থে এই বিধানসভায় আপনি আমাদের বাক্‌ স্বাধীনতা খর্ব করবেন না। আমি তুললাম না, কিন্তু আমাদের দলের অন্য লোকেরা বলবে যে, পি. এল. অ্যাকাউন্ট নিয়ে কি হয়েছে। আপনি পি. এল. অ্যাকাউন্ট নিয়ে আলোচনা করতে দিন, তাহলেই এই বামফ্রন্ট সরকারের সমস্ত দুর্নীতি ফাঁস হয়ে পড়বে। এই দাবি করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Now, the point raised by Shri Saugata Roy was in the form of a recommendation by a Committee of Presiding Officers. That has not been accepted. And each Parliament is

independent of any other Parliament or Committee or recommendation. If any matter is coming in any Court of Law and arguments are going on, it is best adviseable that the principles of sub-judice should be followed.

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পীকার মহাশয়, বিরোধী দলের নেতা যে অনাস্থা প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি এবং আমাদের অন্য মন্ত্রীরা আছেন, বিভিন্ন কয়েকটা বিষয়, যা উপস্থাপিত করা হয়েছে, সে সম্বন্ধে তাঁরা বলবেন।

আমি প্রথমেই বলছি যে, কংগ্রেসের বিচলিত হওয়ার কারণ আছে। কারণ, এ-রকম কখনো হয়নি যে, ৯টা দল মিলে একটা বামফ্রন্ট সরকার পাঁচবার জয়ী হয়েছে একের পর এক নির্বাচনে, সাধারণ নির্বাচনে। যা পৃথিবীর আর কোথাও হয়নি, ভারতবর্ষের আর কোথাও হয়নি তা পশ্চিমবাংলায় হয়েছে। কাজেই ওঁরা বিচলিত হয়েছেন। কিন্তু আমি বলি, এখনো তো পরের নির্বাচনের আরও একটু দেরি আছে, এই তো সবে একটা নির্বাচন গেল!

নির্বাচনে যেসব অসত্য কথা বলা হয়, এখানে সেসব বলা হল। সেই বস্তাপচা কুৎসা এখানে সব করা হল—কোনও তথ্য নেই, কিছু নেই। কোনও ব্যাপার নেই। তবে এটা এখন না করে পরবর্তীকালে করলে বোধ হয় ভাল হত, তা না হলে মানুষ তো সব ভুলে যাবে। সংসদীয় গণতন্ত্রে পাঁচ বছর পর পর নির্বাচন হয়, নির্বাচনের সময় বের করলে আমার মনে হয় ভাল হত। তবু আমি বলে রাখি, আমার সব দেখেশুনে মনে হচ্ছে—আর কংগ্রেসের অবস্থা দেখে সর্বভারতীয় ক্ষেত্রে এবং এখানে—আবার নির্বাচন যদি এখনই হয় সংসদের, লোকসভার বা বিধানসভার তাহলে কংগ্রেস আর একবার এখানে এবং সর্বভারতীয় ক্ষেত্রে ধরাশায়ী হবে। এ বিষয়ে কোন সন্দেহ নেই। আর এখানে আমাদের বামপন্থীদের বা বামফ্রন্টের বিকল্প কি আছে! কিছু নেই। ওরা বলছে, বিরোধী দল—অবশ্য বিরোধী দলের সদস্যরা মাইনে পান বিরোধিতা করবার জন্য।

এবং বছরে একবার এটা করা ভাল, তাহলে আমাদের কিছু ভাল থাকলে.....**(তুমুল হট্টগোল) (এই সময়ে একাধিক কংগ্রেস সদস্য কিছু বলতে থাকেন)** আমি বলছি তো, এই এতো অসভ্যতা, এতো বর্বরতা—এই ব্যবহার—এইসব সত্ত্বেও তো মানুষ এইসব লোককে ভোট দিচ্ছে। আমি ওদের সবাইকে বলছি না—কিন্তু কিছু মানুষ তো ওদের ভোট দিচ্ছে। এইসব ক'দিন ধরে আপনারা যা করলেন—বিরোধীদল ক'দিন ধরে যা

করল—এটা কোন সভ্য জগতে এইসব জিনিস হয়? কিন্তু তবুও এটা আমাদের আশঙ্কার বিষয়—আমি আমাদের বন্ধুদের বলছি যে, কংগ্রেসের কোনও নীতি নেই দুর্নীতি ছাড়া। কংগ্রেসের কোনও পরিকল্পনা নেই, কোনও কর্মসূচি নেই। তা সত্ত্বেও তো কংগ্রেস ভোট পায়, বিরোধী হতে পারেন। তা এইসব কাজ যদি আমরা না করি, মানুষকে না বোঝাই—মানুষের উপর বিশ্বাস আছে—তাহলেও মানুষ না বুঝে অনেক লোক—গরিব লোক কংগ্রেসকে ভোট দেয়। কায়েমী স্বার্থের লোকেরা দেয়, প্রতিক্রিয়াশীলরা দেয়, কারণ ওরা তাদের পক্ষে—সেটা আমরা বুঝতে পারি। কিন্তু তার সঙ্গে অন্য লোকেরাও তো ভোট দেয়। এই জন্য দেয় যে তাদেরকে আমরা বোঝাতে পারিনি। তা না হলে এই যে ক'দিন ধরে চললো এখানে—সংবাদপত্রে আমি দেখেছি—আমি তখন আসতে পারিনি—সংবাদপত্রে দেখেছি—সবাই জানেন এটা কি হয়েছে—এইরকম অসভ্যতা একটা বিধানসভার মধ্যে, এটা কল্পনা করা যায় না। কিন্তু সেই মানুষগুলিকে যারা নির্বাচিত করেছেন তাদেরও একটু চিন্তা করা দরকার। সেখানকার মেজরিটি, সংখ্যাগরিষ্ঠ, বেশিরভাগ মানুষ—এই যে যারা লম্ফঝম্প করছেন, অসভ্যতা করছেন—তাদেরকে নির্বাচিত করেছেন। কাজেই ভবিষ্যৎ সম্বন্ধে আমাদের খুব চিন্তা নেই, পশ্চিমবাংলা সম্বন্ধে আমি বলছি। তারপর অতীশ সিন্‌হা মহাশয় আমাদের নির্বাচনের কথা বললেন, আমরা নাকি সায়েন্টিফিক রিগিং করেছি। জীবনে এইরকম যে কিছু কথা আছে, কিছু আছে পৃথিবীর কোথাও শুনিনি। এখন একটা সংবাদপত্র থেকে—ওদের ১/২ সংবাদপত্র থেকে ওদের ব্রীফ করা হয়েছে। এটা ওদের কথা নয়, এটা সংবাদপত্রের কথা। সেটাই এরা এখানে বলছে, পুনরাবৃত্তি করছে। কিন্তু আপনারা তো জানেন, আগেকার শেষণ, সেই সময়ে যিনি ইলেকশন কমিশনার ছিলেন—সে যে খুব আমাদের ভক্ত ছিল তা তো নয়, তার বিরুদ্ধে পাঁচবার আমাদের মামলা করতে হয়েছে। এমন কি শ্রী প্রণব মুখার্জি যখন নির্বাচিত হবেন—এখানকার রাজ্যসভার জন্য যে নির্বাচন হবে—সেই নির্বাচনেরও কোনও অর্ডার দিচ্ছেন না। এটা নিয়েও মামলা করতে হয়েছে। আম শেষনকে বলেছি, এটা নিয়েও আমাদের মামলা করতে হল? জিতেছি, ৫ বার মামলায় আমরা জিতেছি হাইকোর্টে। আর উনি বলছেন হাজার হাজার দৃষ্টান্ত কি সব দিতে পারেন। একটাও দৃষ্টান্ত দিতে পারবে না। কারণ নির্বাচন আমরা করাই না, নির্বাচন ইলেকশন কমিশনার করেন। সমস্ত অফিসার তার আওতায় থাকে আর নির্বাচনের কতকগুলি নিয়ম আছে, সেই নিয়ম অনুযায়ী অভিযোগ করা যায়। অভিযোগ করলে—এইরকম দু-চারটি ক্ষেত্রে হয়েছে নির্বাচন স্থগিত থাকে, পরে আবার নির্বাচন হয়—এইরকম দু-চারটি বুথে, দু-চারটি জায়গায় গোলমাল হয়েছে, কিন্তু তার বেশি হয়নি। এই সেদিন কৃষ্ণমূর্তি যিনি এখন ইলেকশন কমিশনার তিনি এসেছিলেন। তাকে আমি খুব ভাল করে চিনতাম না। তিনি সংবাদপত্রে বলেছেন—আমাদের একটা হিসাবও দেখালেন—পশ্চিমবাংলায় যে

জনজাগরণ এবং যেভাবে নির্বাচন হয় এরকম কোথাও হয় না। এই কথা উনি বলে গেলেন। **(গোলমাল) (কংগ্রেসী সদস্যদের উদ্দেশ্য করে)** এই হচ্ছে নির্বাচিত প্রতিনিধি। এদের কি বলব, কি বক্তৃতা দেব? **(গোলমাল) (মিঃ স্পিকার ঃ বলতে দিন)** আপনি এদের নিয়ে একটা ক্লাস করতে পারেন না সভ্যতা শেখাবার জন্য? তারপর ভূমি সংস্কার সম্বন্ধে বিরোধী নেতা বললেন। সেইসব হিসাব আগে অনেকবার দেওয়া হয়েছে। কিন্তু ওদের দুর্ভাগ্য যে রাজীব গান্ধী এসে...**(গোলমাল)** আরে, আপনারা কন্ট্রোল করতে পারবেন না, অসভ্য লোক সব আনিয়েছেন। আপনাদের দলের একটা অংশ বলেছে, সেইসব গুণ্ডাদের দাঁড় করিয়েছেন কতকগুলি জায়গায় এবং দুর্ভাগ্যবশত সেই সমাজবিরোধীরা নির্বাচিত হয়েছে দু-চারটি জায়গায়।

[12-20 – 12-30 p.m.]

আমি যেটা বলছিলাম যে, এখানে রাজীব গান্ধী এসে খোলাখুলিভাবে বলেছিলেন, প্রায় ১ হাজার প্রতিনিধি সেখানে ছিলেন, পূর্ব ভারতে, আমরা ব্যবস্থা করে দিয়েছিলাম সেই কনফারেন্স করবার জন্য পঞ্চায়েতের। তিনি বলেছিলেন যে আমার মতে, যা খবর পেয়েছি, ওঁর অফিসারও অনেকে ছিলেন, প্রতিনিধিরা সব নানা জায়গার ছিলেন, তারাও বলেছিলেন যে এখানে সব থেকে ভাল পঞ্চায়েত আপনারা করেছেন। এইসব কথা উনি বলে গেলেন। প্ল্যানিং কমিশন.....**(গোলমাল)**... আপনাদের আপত্তি আছে নাকি? উনি মারা গেছেন, এখন আপত্তি করলে কি হবে। প্ল্যানিং কমিশনও বলেছেন যে, এটা একটা দৃষ্টান্ত পশ্চিমবঙ্গে যে ধরনের পঞ্চায়েত হয়েছে, পঞ্চায়েতরাজ যে ধরনের সৃষ্টি হয়েছে। আর কোনও রাজ্যে আছে কি—কংগ্রেস হোক বা অন্য হোক—যেখানে ৫ বছর অন্তর পঞ্চায়েত এবং পৌরসভার নির্বাচন হয়? কোথাও নেই এক পশ্চিমবঙ্গ ছাড়া। তারপরে অন্য যে সব বিষয় আছে, ভূমি সংস্কার ইত্যাদি সে বিষয়ে আমি বললাম। তারপরে বারে বারে একটা কথা বলা হচ্ছে যে, কেন্দ্র টাকা পাঠায়। কোথাকার টাকা পাঠায়, আমেরিকার টাকা? কেন্দ্রের টাকা মানে কি? সমস্ত রাজ্য থেকে কেন্দ্রে টাকা যায়। ধরুন আমাদের এখান থেকে, সবটা আমার মনে নেই, প্রায় ৩/৪ হাজার কোটি টাকা এখান থেকে কেন্দ্রে যায়, আমাদের টাকা। এটা আমাদের সংবিধানে যে নিয়ম আছে সেই অনুযায়ী কেন্দ্রকে সব রাজ্যগুলি টাকা পাঠায় এবং সেখান থেকে তারা আমাদের কিছু দেয়। আমাদের পরিকল্পনার শতকরা ২৯ ভাগ ওরা দেন। তাও আবার ৭০ ভাগ ঋণ। আর বাকিটা গ্রান্ট অর্থাৎ অনুদান। আর বাকিটা আমাদের তুলতে হয় প্রায় ৭০ ভাগ। কাজেই এইসব কথার অর্থ বুঝতে পারছি না। সংবিধানে যে নিয়ম আছে, সেই নিয়ম অনুযায়ী কেন্দ্র-রাজ্য সবকিছু বলতে হবে। সেগুলি ঠিকমতো খরচ হয় কিনা সেটা তো আগেই আলোচনা হয়েছে। আর এখন একটা মামলা হচ্ছে

কোর্টে। এটা বলা হয়েছে যে আপনি তো বলেছিলেন—আমি ঠিকই বলেছিলাম, যে মামলাটা হয়েছে, একজন সিটিং জাজ, তিনি যদি মনে করেন—মেন্টেন্যাবিলিটের প্রশ্ন উঠেছে। এটা কি মেন্টেন্যাবল?—সেটা ওরা দেখবেন, হাই কোর্ট দেখবেন। সেজন্য বলছিলাম যে সবটাই দেখুক। ডিভিসন বেঞ্চে পাঠানো হয়েছে, তারা সবটাই দেখুক। ত্রুটি আছে কিনা, ঠিক আছে কিনা, মেন্টেন্যাবল কিনা, গোলমাল হয়েছে কিনা, সবটাই দেখুক। কারণ শুধু তো আমরাই নই, এখানে সি.এ.জি.ও ইনভল্ভড। এখানে সি.এ.জি.ও ইনভল্ভড আছে। জানি না, আজ না কাল মামলা করার কথা হচ্ছে, আমি তার মধ্যে যাচ্ছি না। আইন-শৃঙ্খলা সম্বন্ধে যেটা বলা হয়েছে সেটা আমাদের মন্ত্রী আছেন, তিনি বলবেন। তবে ওরা, কংগ্রেসিরা বেশি রাজ্যে নেই, কয়েকটায় আছেন, দুর্ভাগ্যবশত বোধহয় ৪টিতে পড়ে আছেন। কেন্দ্রে ওরা নেই। তুলনা করলে ওরা বলেন যে তুলনা কেন হবে? আমরা তো ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য আছি। একটার সঙ্গে আর একটার তুলনা হবে না? বিভিন্ন বিষয়ে তুলনা হবে, শুধু আইন-শৃঙ্খলা নয়। এইভাবে আমরা পরস্পর শিখবার চেষ্টা করব। ভারতবর্ষে অনেক জিনিস আছে যেগুলি আমরা গ্রহণ করতে পারিনি। আমাদের কাছ থেকে যদি কিছু শেখবার থাকে ওরা শিখবে এবং ওদের কাছ থেকে যদি কিছু শেখবার থাকে আমরা শিখতে পারি, তা সে কংগ্রেস হোক, আর যেই হোক তাতে কিছু এসে যায় না। শিখবার থাকলে শিখতে হবে। আমি জানি না, হঠাৎ উনি বললেন—কিন্তু আইন-শৃঙ্খলা সম্বন্ধে একটা কথা আমি বলি। অন্য সব ছেড়ে দিন, পুলিশের গুলিতে কত শত শত মরেছে, জেলের মধ্যে গুলি হয়েছে, কত মানুষ মরেছে কংগ্রেসের আমলে। এই রকম কোথাও হয় না, আমাদের ১১ শত ছেলেকে সুপরিকল্পিতভাবে খুন করা হল। এই মুহূর্তে একজন বললেন....**(গোলমাল)**.....

**মিঃ স্পিকার ঃ** মিঃ সিন্‌হা, এইভাবে চলবে?

**(এই সময়ে মাননীয় সদস্য শোভনদেব চট্টোপাধ্যায় কিছু বলতে ওঠেন।)**

**শ্রী জ্যোতি বসু ঃ** এর বিরুদ্ধে শো কজ হয়েছে চার্জ শীট হয়েছে। ঐ ভদ্রলোকের বিরুদ্ধে চার্জ শীট হয়েছে, শো কজ হয়েছে কর্পোরেশনে। ...**(গোলমাল)**...

**(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)**.... এই অবস্থায় কিভাবে বক্তব্য রাখব?

**মিঃ স্পিকার ঃ** এটা হতে পারে না। হোয়াট ইজ দিস? কথা তো হয়েছিল ডিবেট হবে, তাহলে হোয়াই আর ইউ ডুয়িং দিস? আমার চেম্বারে বসে তো কথা হয়েছিল যে, আপনারা গোলমাল করবেন না। এইভাবে হাউস চলবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** কংগ্রেসের তো সিদ্ধান্ত হয়েছে যে এখানে গোলমাল হবে না,

তাহলে গোলমাল হচ্ছে কেন? সৌগতবাবু কাগজে বেরিয়েছে বলে বলেছিলেন যে, আমাদের দুই মন্ত্রী নাকি পরস্পর বিরোধী কথা বলছেন এবং মন্ত্রিসভার সিদ্ধান্ত মানছেন না। কিন্তু এখানে কি হচ্ছে? আপনাদের সিদ্ধান্তও তো এখানে আপনাদের কেউ মানছেন না।

যা হোক, আমি বলছিলাম, ঐ কংগ্রেস আমলে আমাদের ১১০০ ছেলে খুন হয়েছে সেটাই নয়, তার বাইরেও অনেক খুন হয়েছে; পুলিশ দিয়ে খুন করা হয়েছে, জেলের মধ্যে গুলি করে খুন করা হয়েছে, কিন্তু একটি ক্ষেত্রেও কোনও মামলা হয়নি—নট ওয়ান। কিন্তু এখন, আপনাদের হোক বা আমাদেরই হোক, অপরাধ করলে অপরাধীর বিরুদ্ধে মামলা হবে, কারণ একটা সভ্য রাজত্ব এখানে চলছে। তারই জন্য এখানে বিনা বিচারে কেউ আটক নেই। কংগ্রেস রাজত্বে ৫০০ জন কংগ্রেসি—যারা সিদ্ধার্থের বিরুদ্ধে ছিলেন—তাদের আটক করে রাখা হয়েছিল বিনা বিচারে। আমি তাঁকে জিজ্ঞাসা করেছিলাম, এইভাবে নিজেদের লোকদের আটক করে দিলে? উনি বলেছিলেন—ওরা সব বদমাস লোক। সেই সময়কারের একজন প্রাক্তন মন্ত্রীকে দেখতে পাচ্ছি না সভায়, মন্ত্রিসভা থেকে তাঁকে তাড়িয়ে দিয়েছিলেন তিনি। সেই দুর্নীতিগ্রস্ত লোক আবার ফিরে এসেছেন সভায় এবং নানারকম ঘটনা ঘটাচ্ছেন।

যা হোক, শেষ কথা বলছি, বেশি বলবার নেই; সৌগতবাবু আমার বয়সের কথা বিচার করে কিছু উক্তি করেছেন। আমি বলি, বয়স তো মানুষের বাড়বেই। লজিক পড়েননি? ম্যান ইজ মর্টাল। কাজেই আমি—আপনি কেউ চিরকাল বেঁচে থাকবো না। সেটা অন্য কথা। কিন্তু এটাও আপনাকে বলি—যতদিন কাজ করতে পারবো ততদিন কাজ করব, তারপর চলে যাব। সৌগতবাবু বলছিলেন—আমাদের কেন্দ্রীয় সরকারে যোগদানের ব্যাপারে—'আপনারা তো যোগদান করেননি।' সংখ্যাগরিষ্ঠতার জন্য একটা সংখ্যা লাগে এবং তারজন্য ১৩টি দল অনুরোধ করেছিল বলে আমাদের সেন্ট্রাল কমিটির মিটিং ডাকা হয়েছিল। সেখানে আমরা বলেছিলাম—কংগ্রেস এবং বি.জে.পি.র বিরুদ্ধে আমরা ঐ সরকারকে সমর্থন করব, কিন্তু সরকারে যোগ দেব না। কিন্তু যখন একটা অদ্ভুত পরিস্থিতির সৃষ্টি হল—কাগজে বেরিয়েছে, ১৩টি দল বসে থাকলো, তখন আমরা তাদের বললাম—'আমাদের পার্টির মেজরিটি অংশ মনে করেন না যে আমাদের পার্টির সরকারে যোগদান করা উচিত।' সৌগতবাবু বলেছেন—'তাহলে পার্টি ছেড়ে দিচ্ছেন না কেন?' আপনি তো একদিন মন্ত্রী ছিলেন, অবশ্য কংগ্রেসের নয়। আর পারবেনও না মন্ত্রী হতে, যদিও আপনার বয়স রয়েছে। আপনার দলই আপনাকে মন্ত্রী করবে না, আমাদের কথা তো ছেড়েই দিন। আজকে যে অনাস্থা প্রস্তাব এনেছেন, ধরুন আমরা তার পক্ষে ভোট দিলাম, মন্ত্রিসভার পতন হল। কিন্তু আপনাদের কে হবেন

মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রী? আমাকে একজন কংগ্রেস নেতাই বলেছিলেন—'এটা ভালই হয়েছে যে, দুই-তিনজনের সংখ্যাগরিষ্ঠতা নিয়ে আপনারা ক্যালকাটা কর্পোরেশন দখল করেছিলেন। আমরা যদি জিততাম এবং আমাদের মেয়র হতেন তাহলে মারপিট হয়ে রক্তগঙ্গা বয়ে যেতো সেখানে।' একজন কংগ্রেস নেতা একথা বলেছিলেন আমাকে! আমি বলি, আরও সাড়ে তিন বছর বাকি আছে নির্বাচনের। আমরা যদি তখন চলেই যাই তাহলে কোন লোকদের মানুষ দেখতে পাবেন মন্ত্রী হিসাবে? যারা হাউসে লণ্ডভণ্ড করছেন, অসভ্যতা করছেন, যারা কংগ্রেস গুণ্ডা দিয়ে সুপরিকল্পিতভাবে আমাদের ছেলেদের খুন করিয়েছেন তাদের দেখতে পাবেন তারা। সুপরিকল্পিতভাবে আপনারা আমাদের পার্টির হাজার হাজার ছেলেদের গুণ্ডা দিয়ে খুন করিয়েছেন, কিন্তু একটিও মামলা হয়নি। কিন্তু আমাদের রাজত্বে শত শত মামলা হয়েছে এবং কোর্টে অপরাধ প্রমাণিত হলে তাদের জেল হয়েছে। সেজন্য বলব, এই যে অনাস্থা এনেছেন—আপনাদের নিজেদেরই তো আপনাদের কারোর উপর আস্থা নেই!

[12-30 – 12-40 p.m.]

আপনারা বিরোধী দল। সৌগতবাবু যদি আমাকে সমর্থন করতেন, আমাকে সম্বর্ধনা জানাতেন ২০ বছর আছি বলে, তাহলে আমাকে ছেড়ে দিতে হোত। তাহলে আমি জানতাম আমি কিছু অন্যায় করেছি আমি কিছু অপরাধ করেছি, তা না হলে ওঁরা সমর্থন করছেন? এইসব চরিত্রের লোকেদের সমর্থন আমার দরকার নেই।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ, এর আগে আমাদের সদস্যারা বলেছেন এবং তার উত্তরে মাননীয় মুখ্যমন্ত্রী কি বললেন। যদিও এটা অবাক হবার ব্যাপার, আমি প্রথম থেকে মুখ্যমন্ত্রীকে বলে থাকি যে আপনার স্বভাব গেল না। স্বভাবটা কি? উনি বিরোধিতা করেছেন ৩০/৪০ বছর ধরে। এই স্বভাবের কোন পরিবর্তন হল না। উনি মুখ্যমন্ত্রী হয়েছেন, মুখ্যমন্ত্রী হলে জবাব দিতে হয়। অতীশবাবু ভাষণ দিয়েছেন, তার জবাব দিতে হয়, সৌগতবাবু ভাষণ দিয়েছেন, তাঁর কথা জবাব দিতে হয়। কিন্তু তিনি জবাব কিছু দেননি। শুধু মাত্র ব্যক্তিগত কুৎসা এবং আক্রমণ ছাড়া তিনি কিছু বলেননি। আমি আবার ওনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে আপনি এই স্বভাবের পরিবর্তন করুন। আগে উনি বিরোধী দলের নেতা হিসাবে এই সিটে বসতেন, আজকে উনি মুখ্যমন্ত্রী তাই উনি ওই সিটে বসেছেন। আপনি যদি মুখ্যমন্ত্রী হন তাহলে কাজ করুন নতুবা এই প্রস্তাবের পক্ষে গিয়ে তৈরি হয়ে এই দিকে চলে আসুন। আজকে আমরা নিশ্চয়ই এখানে মাইনরিটি। আমরা যে প্রস্তাব এনেছি এই প্রস্তাব আমরা পাস করাতে পারব না। কিন্তু আগামীকাল আপনারা দেওয়াল লিখন দেখবেন। আগামীকালকের বন্‌ধে বাংলার কোণে কোণে ঘুরে দেখবেন জ্যোতিবাবু এবং তাঁর

সাকরেদ বুদ্ধদেববাবু। বুদ্ধদেববাবু এবং বিমানবাবু হুমকি দিয়েছেন দেখলাম সংবাদপত্রে। তাঁরা বলেছেন বন্‌ধ ভাঙবেন, দরকার হলে প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন। আমি ঘোষণা করছি আগামীকাল যদি বন্‌ধ ভাঙতে হয়, যদি কোন হাতিয়ার নিয়ে আসেন তাহলে হাল ভেঙে দেবে বাংলার মানুষ, কেউ রক্ষা করতে পারবে না, হাড় ভেঙে দেবে। দেখি আপনাদের হুমকি কতখানি কাজে লাগে। আজকের এই প্রস্তাব প্রতিফলিত হবে আগামীকাল। আগামীকাল প্রতিফলিত হবে বাংলার মানুষ এই প্রস্তাবের পক্ষে না বিপক্ষে, কাল সেটা প্রমাণ হয়ে যাবে। আমাদের একজন নেতা বলেছেন ডাল মে কুছ কালা হ্যায়। যার জন্য আপনি প্রোটেকশন দিয়ে আজকে একটা কঠিন সত্যকে ওঁদের প্রোটেকশন দেবার জন্য আটকে দিলেন। এই অনাস্থা প্রস্তাবের যে মূল সুর, আমাদের যে মূল দাবি ছিল সেটাকে বেআইনিভাবে খণ্ডন করে দিয়ে প্রস্তাবকে হালকা করে দিয়েছেন। আপনি নিজে এই হাউসে বহুবার বলেছেন যে এমন কি জিনিস পৃথিবীতে হতে পারে বাংলার মানুষের স্বার্থে বিধানসভায় আলোচনা করা যাবে না? এমন অনেক আলোচনা হয়েছে, এমন কি বিচারপতিকে নিয়ে আলোচনা হয়েছে। আমরা জানি প্রভিডেন্ট ফান্ডের ব্যাপার নিয়ে বিচারপতিকে কটাক্ষ করা হয়েছে। আমরা জানি বহুবার এই হাউসেই সুপ্রিম কোর্টের রায় নিয়ে এবং হাইকোর্টের রায় নিয়ে আলোচনা করা হয়েছে। আজকে আপনারা কি করছেন? একটা সিঙ্গেল বেঞ্চ যার কোনও জুরিসডিকশন নেই, আলোচনা করে সে শুধু পাঠিয়ে দিয়েছে। এটা কখনও সাব-জুডিস হতে পারে না। আপনারা সেই সাব-জুডিসের দোহাই দিয়ে এই অনাস্থা প্রস্তাবের উপর জল ঢেলে দিয়েছেন। এটা প্রকৃতপক্ষে অগণতান্ত্রিক কাজ করেছেন। ৪টে ছেলে কি অসভ্যতা করল সেই কথা বলছেন। আজকে এই রাজনৈতিক এবং সংসদীয় বর্বরতা কেন করছেন? সংসদীয় বর্বরতা আপনারা করলেন না? আপনি ভুলে গেছেন জ্যোতিবাবু, একজন মহিলার সিটে আলতা মাখিয়ে রেখে দিয়েছিলেন, সে ওই সিটে বসার পর যখন সে উঠে দাঁড়াল তখন তার শাড়িতে আলতা লেগে গিয়েছিল। তখন আপনারা হাততালি দিয়েছিলেন, খুব উল্লাস করেছিলেন। তারপর তাঁর গায়ে ডিম ছুঁড়ে মেরেছিলেন। সেই জ্যোতিবাবু কি আজকে সাধু হয়ে গেছেন নাকি? এই অতীত ভুলে যাওয়াই স্বাভাবিক। একদিন যখন ম্যাকনামারা এসেছিলেন টাকা দেবার জন্য তখন সেই দিন ১৪টি ট্রাম পুড়িয়ে দেওয়া হয়েছিল আপনার নেতৃত্বে।

আর আজকে যেটা সৌগত রায় বলছিলেন, সিল্কের লুঙ্গী পরে ওয়ার্ল্ড ব্যাঙ্কের চেয়ারম্যানের সঙ্গে ভোজ খাচ্ছেন। আপনি একদিন বলেছিলেন, কাজ করতে হবে না, শুধু টাকা নিয়ে চলে যাও। আজকে আপনি শিল্পপতির পিতা হয়ে 'ওয়ার্ক কালচার, ওয়ার্ক কালচার' বলে চীৎকার করছেন। এই যে পরিবর্তন হয়েছে, এটা আপনি নিজে

স্বীকার করলেন না। নিজের ত্রুটি আছে, এটা স্বীকার করলেন না। আপনি মুখ্যমন্ত্রী হয়ে প্রথমে বলেছিলেন যে, আমি যদি কিছু না পারি, একটা স্বচ্ছ প্রশাসন উপহার দেব। পেরেছেন একটা স্বচ্ছ প্রশাসন উপহার দিতে? দুর্নীতি আজকে কোথায় পৌঁছেছে। কলিমুদ্দিন সামস্ সামনে বসে আছেন। ওখান থেকে পিছন পর্যন্ত সমস্ত লালুর বিকল্প নামে ভর্তি হয়ে আছে। কে লালু নয়? একটা লালুকে জেল দিলে হবে? কয়েক'শ লালু এখানে বসে আছে। তাদেরও জেল দিতে হবে। আলু থেকে আরম্ভ করে পেঁয়াজ, চাল, ডাল সবই দুর্নীতিতে ভরে গেছে। মাছেরজন্য সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে সাতশো কোটি টাকা পেয়েছেন। মৎস্যমন্ত্রী বললেন, পাহাড়ে মাছ চাষ করবেন। আর এখন বলছেন সমুদ্রে আর নদীতে মাছ চাষ করবেন। এই কথা যারা বলে তারা কারা? যে অংশে টাকা রেখেছে সেই অংশে 'ক্যাগ' কখনও হাত দিতে পারে না। তারজন্যই 'ক্যাগ' বার বার বিরোধিতা করেছে। ঐ অংশে হিসাব রক্ষা করার অবকাশ নেই। যারজন্য শুধু মাত্র ইরেগুলারিটিজ হয়েছে তা নয়, বেআইনী হয়েছে তা নয়, দু'হাজার কোটি টাকা চুরি হয়ে গেছে। অনেক ইরেগুলারিটিজ রয়েছে নট দ্যাট, টাকাগুলো চুরি হয়ে গেছে। অসীমবাবুর মতো একজন মানুষ একজন অর্থনীতিবিদ্, তাঁর মনে আজকে ভয় ঢুকে গেছে। তার কারণ কোথায় সর্বনাশটা করেছেন—আপনি অবাক হয়ে যাবেন, লোকসভার রুলিং আছে এই ব্যাপারে। সেখানে বলেছে যে সরকার'এর দায়িত্ব যৌথ দায়িত্ব। সেই রুলিংটা সম্প্রতি সাংমা দিয়েছেন। জ্যোতিবাবু সি.আই.আই.'এর মিটিংয়ে গিয়ে বললেন, তিরিশ হাজার কোটি টাকার বিনিয়োগ হয়ে গেছে। দশ হাজার কোটি টাকার বিনিয়োগ হয়ে গেছে, দশ হাজার কোটি টাকা বিনিয়োগের পথে, আর দশ হাজার কোটি টাকার পরিকাঠামো তৈরি হয়ে গেছে। এখানে শিল্পমন্ত্রী ছিলেন, তিনি এখন উপস্থিত নেই। তিনি গণশক্তিতে একটা রিপোর্ট দিয়েছেন। তিনি বলেছেন, সত্তর হাজার কোটি টাকার বিনিয়োগ হয়ে গেছে। পরবর্তীকালে একটা বই তিনি বার করেছেন। তাতে বলেছেন, আলুর খোসা নিয়ে একটা কারখানা আর আলু ভাজার একটা কারখানা হয়েছে। সোমনাথবাবু তিনদিন আগে একটা বিবৃতি দিলেন। একটা আলু ভাজার কারখানাকে নিয়ে পারবেন সর্বনাশকে রুখতে? চারিদিকে আগুন জ্বলছে আর দমকলমন্ত্রী বসে আছেন। হু হু করে আগুন জ্বলছে, সব ভষ্ম হয়ে গেল, ছাই হয়ে গেল, আর দমকলমন্ত্রী হাঁ করে তাকিয়ে আছেন। কুড়ি বছর ধরে বলছেন, আমরা রেকর্ড করেছি। কুড়ি বছরে অনেক রেকর্ড করেছেন। এ রেকর্ডও করেছেন কুড়ি হাজার শ্রমিক আত্মহত্যা করেছেন। পঞ্চান্ন হাজার কারখানা বন্ধ করেছেন। কুড়ি বছরে বার্ণ, জেসপের মতো কারখানা বন্ধ হয়ে যেতে বসেছে। কুড়ি বছর ধরে বার বার মুখ্যমন্ত্রী বাইরে যাচ্ছেন আর এন.আর.আই.'এর কথা বলছেন। আপনি কত এন.আর.আই.কে জানতে পেরেছেন?

আপনাদের আরও রেকর্ডের ফিরিস্তি আমি যদি দিই তাহলে লজ্জায় মাথা নত করবেন। কিন্তু লজ্জার তো লজ্জা নেই। আমি একটা গল্প বলি—আগেও বহুবার বলেছি। বহু সাহেবকে এর আগে নিয়ে এসেছেন, এবারেও হয়ত নিয়ে আসবেন। এবারে এসে সাহেব হয়ত বলবে, আমরা চিড়িয়াখানা দেখতে যাব। চিড়িয়াখানায় গিয়ে গণ্ডার দেখতে গেল সেই সাহেব। তখন গণ্ডার বলছে, তোমরা তো আমাদের দেখতে এসেছো। তোমরা জান, এরা আমাদের খেতে দেয় না। তখন সাহেব বলছে, খেতে দেয় না। সে তখন বললো, শুধু খেতে দেয় না তা নয়, কুড়ি বছর আগে আমাদের চামড়াটা যা ধার করে নিয়ে গেছে, সেটাও ফেরৎ দিচ্ছে না। সেই গণ্ডারের ধার করা চামড়া নিয়ে এই মন্ত্রিসভা চলছে। আগামীকাল এই মন্ত্রিসভা এই অনাস্থা প্রস্তাবের প্রকৃত প্রতিফলন দেখতে পাবে। আপনারা যদি এই বন্‌ধের মোকাবিলা করতে চান তাহলে আপনাদের ভাল ফল হবে না। সুতরাং আমাদের এই বন্‌ধকে সফল হতে দিন। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনাস্থা প্রস্তাব সম্পর্কে বলতে উঠে প্রথমেই বলি সরকারি আর্থিক কেলেঙ্কারি থাকায় রাজ্য সরকার প্রধানমন্ত্রী আই. কে. গুজরালের উপরে চাপ সৃষ্টি করছেন যাতে করে সি.এ.জি'র উপরে তিনি চাপ সৃষ্টি করেন। এই প্রসঙ্গে আমরা জানাতে চাই যে, আই. কে. গুজরাল যদি এই প্রচেষ্টা করে থাকেন তাহলে আই. কে. গুজরালের সরকারের প্রতি কংগ্রেসীদের অনাস্থা প্রস্তাব আনতে এতটুকু কুণ্ঠিত হবে না। অসীমবাবুর কাছে আমি জানতে চাইছি যে, গত ২রা জুন আপনার দপ্তর থেকে প্রিন্সিপাল অ্যাকাউন্টেন্ট জেনারেলকে আর্থিক কেলেঙ্কারি প্রকাশিত হয়ে পড়ায় তার প্রতিবাদে কোনও চিঠি দিয়েছেন কিনা এবং রাজ্য সরকারের পক্ষ থেকে সি.এ.জি.'কে চাপ সৃষ্টি করে কোনও চিঠি দিয়েছে কিনা; এই প্রচেষ্টা যে শুরু হয়েছে সেই সম্পর্কে সরকারের মতামত আমরা জানতে চাইছি। মাননীয় মুখ্যমন্ত্রী তো অনেক কথা বললেন যে তিনি দীর্ঘ ২০ বছর ধরে মুখ্যমন্ত্রী হয়ে আছেন এবং ৫০ বছর ধরে সংসদীয় রাজনীতিতে পদক্ষেপ বলে রেকর্ড স্থান করেছেন। আমি এই ব্যাপারে বলতে চাই যে, উনি যে ২০ বছর ধরে মুখ্যমন্ত্রী হয়ে আছেন তাতে কোন বছরে কত ভোটে নির্বাচনে জিতেছেন সেই তথ্য তুলে ধরতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৭৭ সালে ৩৮,৪৪৬ ভোটে জিতেছিলেন, ১৯৮২ সালে ২৭৮৬ ভোটে জিতেছিলেন, ১৯৮৭ সালে ১৫,৮০৪ ভোটে জিতেছিলেন, ১৯৯১ সালে ১৫ হাজার ভোটে এবং ১৯৯৬ সালে ১১,১১০ ভোটে জিতেছেন। ১৯৭৭ সালে যিনি বহুসংখ্যক ভোটে জিতেছিলেন, তিনি ১৯৯৬ সালে ১১,১১০ ভোটে

জিতলেন, এর থেকেই প্রমাণিত হচ্ছে যে, রাজ্যের মানুষ এবং তাঁর এলাকার মানুষ তাঁর সম্পর্কে কি রকম অনাস্থা ঘোষণা করেছে সেটা এর থেকেই প্রমাণিত। সুতরাং এরপরে আমরা অনাস্থা প্রস্তাব আনতে বাধ্য। আজকে গোটা রাজ্যতে দুর্নীতিতে ভরে গেছে। অত্যাচার দুর্নীতিতে ভরে গেছে। এরমধ্যে সবচেয়ে মারাত্মক ব্যাপার হল যে, পাবলিক ইন্টারেস্ট লিটিগেশনের যে মামলা চলছে সেই মামলার বায়কে সরকার সমস্ত রকম আইনি নিয়ম লঙ্ঘন করে মামলার রায়ের মোড়কে ঘুরিয়ে দিতে চাইছেন। সেখানে সরকার সুপরিকল্পিতভাবে এখানকার অ্যাডভোকেট জেনারেলকে কেসটা না দিয়ে বাইরের থেকে আইনজীবী এনে মামলাটি করার চেষ্টা করছেন। রাজ্যের অ্যাডভোকেট জেনারেল কি কিছুই জানতে পারছেন না? তারপরে আজকে পুলিশি প্রশাসনের কি অবস্থা—সোনারপুরে পুলিশ ক্যাম্পের মধ্যে ডাকাত ঢুকে পুলিশদের বন্দি করে তাদের বন্দুক, কার্তুজ প্রভৃতি লুঠ করে নিয়েছে। তারপরে রাজ্যের ওয়ার্ক কালচার আগে যেটুকু ছিল এখন তাও বিসর্জন হয়ে যাচ্ছে। একটা রাজ্যের প্রোডাক্টিভিটি বলতে সেরকম নেই। গত ২০ বছর ধরে একটা রাজ্য চলছে তার পরিকল্পনা বলে কিছু নেই। রাজ্য সরকারের আর্থিক কষ্টে এক একটা দপ্তরের অর্থাভাবে নাভিশ্বাস উঠেছে। বাজেট বরাদ্দের যে অর্থ সেটা রাজ্যের দপ্তরগুলো কোনওভাবেই রাজ্য সরকারের কাছ থেকে পাচ্ছে না। মূল্য বৃদ্ধির ফলে মানুষের নাভিশ্বাস উঠেছে। বিদ্যুতের দাম বাড়ছে, ট্রাম, বাসের ভাড়া বাড়ছে। মহিলারা এই রাজ্যে কোনও বিচার পায় না এই তো হচ্ছে অবস্থা।

আজকে বিদ্যুৎ-এর অভাবে ৪৯০টি শিল্প বাণিজ্য সংস্থা তারা শিল্প খুলতে পারছে না। এখানে গৌতমবাবু আছেন, আর্সেনিক দূষণ নিয়ে বাংলার মানুষ আক্রান্ত, ৪৫ লক্ষ মানুষ আক্রান্ত। পশ্চিমবাংলায় শাসন ক্ষমতায় দীর্ঘদিন থাকার পর বাংলার মানুষকে আপনারা কোনও অবস্থাতেই পরিশ্রুত পানীয় জল দিতে পারলেন না। আরও একটি বিষয়ে এই রাজ্য সরকারের বিরুদ্ধে আমাদের অভিযোগ, ২০ বছরের বেশি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ডধারীরা তারা চাকরির জন্য ডাক পাচ্ছে না। অভাবের তাড়নায় বহু যুবক বহু শিক্ষক পেনশন না পাওয়ার জন্য তারা আত্মহত্যার পথে যেতে বাধ্য হয়েছে। উৎপাদন বৃদ্ধিকে কোথায় উৎসাহিত করা হবে, তা না করে আলু চাষীদের ঋণ দিচ্ছেন না, তার ফলে আলু চাষীরা মাথায় হাত দিয়ে বসে পড়েছে। তাই আমরা আজকে এই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনতে বাধ্য হয়েছি। শিল্পায়ণের ব্যাপারে আমরা দেখেছি, ই.এম. বাইপাসের ধারে হোটেল ইন্ডাস্ট্রি হচ্ছে, এখানে আই.টি.সি.কে হোটেলের জন্য জায়গা দেওয়া হচ্ছে, তাজ গ্রুপকে হোটেলের জন্য জায়গা দেওয়া হচ্ছে, হায়াটর রিজেন্সিকে ইন্ডাস্ট্রির জন্য জায়গা দেওয়া হচ্ছে। কিন্তু প্রকৃত অর্থে আজকে এই রাজ্যে শিল্পায়নের জন্য আমরা কোনও কিছু দেখতে পাচ্ছি না। পঞ্চায়েতের হিসাবপত্রের

কোনও অডিট হচ্ছে না, গ্রামোন্নয়ন মন্ত্রী সূর্যকান্ত মিশ্র এখানে বললেন, কেন্দ্র থেকে যে টাকা আসছে, সেই টাকা ফাণ্ড ডাইভার্সান করা যায়। আমরা বলছি, এই জিনিস করা যায় না। জনস্বাস্থ্য বিষয়ক যে মামলা চলছে, সেই মামলায় সি.এ.জি.কে দিয়ে তদন্ত করার পরে সেই মামলা আবার সি.বি.আই.এর কাছে যাওয়ার জন্য রাস্তা পরিষ্কার হচ্ছে। এই ব্যাপারে আমরা নিঃসন্দেহ যে সি.বি.আই.এর হাতে মামলা যাবে। সি.বি.আই. থেকে যোগিন্দর সিংকে কেন সরিয়ে দেওয়া হল? আই. কে. গুজরাল যদি এই ব্যাপারে কোনও চাপ সৃষ্টি করে থাকেন তাহলে আমরা তার মন্ত্রী সভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনব। লালুকে নিয়ে সি.বি.আই. যখন জনস্বাস্থ্য বিষয়ক মামলা করছে, তখন—যেটা হাইকোর্ট থেকে সুপ্রীম কোর্ট পর্যন্ত যাবে—সেই ব্যাপারে সি.বি.আই. যাতে কোনও অসুবিধা করতে না পারে তাই যোগিন্দার সিংকে সরিয়ে দেওয়া হল, তার জন্য আমরা এই ব্যাপারে প্রতিবাদ করছি। আমরা কয়েকদিন আগে উত্তরবঙ্গে গিয়েছিলাম, উত্তরবঙ্গের উন্নয়নের জন্য ওখানকার মানুষের মধ্যে ক্রমশ ক্ষোভ বাড়ছে। উত্তরবঙ্গের মানুষ অবহেলিত, তাদের অর্থনৈতিক উন্নয়ন করতে রাজ্য সরকারের পক্ষে কোন স্বদর্থক পদক্ষেপ গ্রহণ করা হচ্ছে না। আমি এই ব্যাপারে সরকারের বিরুদ্ধে অভিযোগ করছি। একটি স্পর্শকাতর বিষয় নিয়ে রাজ্য সরকারের কাছে আশা করেছিলাম যে মসজিদ-এর আজান পড়া নিয়ে মুসলিম সমাজে যে অভিযোগ উঠেছে, এই ব্যাপারে জ্যোতিবাবু ৬ই মার্চ বলেছিলেন, ইমাম সাহেবদের সঙ্গে বৈঠক করে, কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে মসজিদের আজান পড়ার ব্যাপারে যাতে কোনও অসুবিধা না হয় তার জন্য কথা বলবেন। এর পরে ১২ তারিখে তিনি গিয়েছিলেন, কিন্তু প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলেননি। তিনি আবার ১৪ই জুন দিল্লিতে গেলেন, প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বললেন না। ১লা জুলাই প্রধানমন্ত্রী এখানে এলেন, তিনি এই ব্যাপারে কথা বললেন না। উল্টে দেখা যাচ্ছে, সমস্ত মসজিদ-এর ইমাম সাহেবদের বলা হচ্ছে, ইউ আর অর্ডার্ড টু অ্যাপিয়ার বিফোর দি কোর্ট। প্রত্যেক মসজিদের ইমামকে কেন মাইক ব্যবহার করছে বলে তাদের কোমরে দড়ি পড়াতে বাকি রেখেছে। এই ইমাম সাহেবদের বিরুদ্ধে যে জুলুম হচ্ছে, এই ব্যাপারে আশা করি আপনারা নজর দেবেন।

তাই আজকে এই সরকারের বিরুদ্ধে যে গগনচুম্বী দুর্নীতি দেখা যাচ্ছে, তার বিরুদ্ধে যে লড়াই, তাকে সমর্থন করার জন্য আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। আমরা এও দেখছি, সংবাদপত্র যখন হকারদের নিয়ে লেখেন, তখন সংবাদপত্রে সেই সংবাদ লিখলে সংবাদপত্র ষড়যন্ত্রকারী বলে আপনারা হুমকী দেন। এই অবস্থা থেকে আপনারা বিরত থাকুন, এই কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** শ্রদ্ধেয় স্পিকার স্যার, আমি আপনার কাছে বলতে চাইছি যে তাঁরা মেননী যে জন্য নো কনফিডেন্স এনেছে কিন্তু দুর্ভাগ্যবশত তারা যে একটা কায়দা করল, সেটা আমি একটু বলতে চাইছি। তাঁদেরই কমরেড আজকে হাইকোর্টে মামলা করল, পি.এল. অ্যাকাউন্ট নিয়ে, তার মানে এটাই দাঁড়ায় যে ওরা জিনিসটা নিয়ে আলোচনা করতে চায় না। এটা চিন্তা-ভাবনা করবেন। কারণটা আমি একটু বলতে চাইছি যে সত্যিকারের কংগ্রেস যদি একটা দল হয়, তাহলে তাদের দলের লোক কেস করে সাব-জুডিস করে রেখে দিল অন দি বেসিস অব দ্যাট নো কনফিডেন্স আনবে এটা কি ফ্যাক্ট? এটা বিবেচনা করবেন। আমি আমার সেকেন্ড পয়েন্টে আসছি। আমরা ইলেকটেড হয়ে এসেছি, আমরা মেজরিটি এবং ওরা নিশ্চয়ই হারবে এ বিষয়ে সন্দেহ নেই। তার কারণ এখনও পর্যন্ত যা আছে আমাদের থেকে অনেক নিচে। একটা কথা আমাদের বিচার করতে হবে, ওরা যে কথা বলছে, এটা কোন মেজর ইললিগালিটি থেকে বলছে না মাইনর ইরেগুলারিটি থেকে বলছে। যে কথা বলতে চাইছে সেটার সাপোর্ট পর্যন্ত করতে পারেনি। দুর্ভাগ্যের বিষয়, আমি মনে করেছিলাম তারা অন্ততঃ ফ্যাক্ট দিয়ে সেই কথাগুলো বলার চেষ্টা করবে। এমন কথা তো রাস্তাঘাটে অনেক বলা যায়, বলতে পারেন কিন্তু উইদিন দি ফ্লোর অব দি অ্যাসেম্বলি এসব কথা বলা যায় না। আপনাদের জানা উচিত, আমি মনে করি, এখানে অনেকে আছেন যারা বহুদিন অ্যাসেম্বলিতে আছেন, যারা আমাদের এগেনস্টে বলতে চান, অ্যালিগেশন আনতে চান, সেটার সাফিসিয়েন্ট প্রুফ কি কিছু দিতে পেরেছেন? আমি আশা করেছিলাম, সৌগতবাবু কিছু ফ্যাক্ট দিয়ে প্রুভ করতে পারবেন। আমি বলতে পারি ফ্যাক্টের কোনও ব্যাপার উনি বলতে পারেননি সাপোর্ট করে। এমনি তো অনেক কিছুই বলতে পারা যায় কিন্তু প্রুভ করে এবং আমি মনে করি যে এটা উচিত ছিল। আমি আরেকটা কথা বলছি। আপনারা চীফ মিনিস্টারের ব্যাপারে বললেন। তাঁর বয়স হয়েছে। আমরা সবাই তাঁকে রেসপেক্ট করি কিন্তু এটা হাইপোথেটিক্যাল কথা। আপনারা অনর্থক বুদ্ধদেববাবুকে স্ক্যান্ডেলিং করতে চাইছেন। এটা কি উচিত? এটা ভাববেন। জ্যোতিবাবু এখনও চীফ মিনিস্টার আছেন এবং নিশ্চয়ই তাঁর টার্মের মধ্যে আছেন।

[1-00 – 2-45 p.m. (including adjournment)]

কিন্তু আজ কি হবে না হবে সেসব না ভেবেই একটা যা নয় তাই বলতে আরম্ভ করেছেন। একটু চিন্তাভাবনা করবেন। পশ্চিমবঙ্গের অ্যাসেম্বলি অন্য জায়গার চেয়ে অনেক উন্নত। কিন্তু আপনারা যে বক্তৃতা করেছেন তাতে আমি খুব দুঃখিত

হয়েছি। কারণ আপনাদের বক্তৃতার স্ট্যান্ডার্ড এত লো হয়ে গেছে যে সেটা শুনে আমার খুব খারাপ লেগেছে। আপনারা একটা কথা বলেছেন, অসীম দাশগুপ্ত, অনারেবল ফিনান্স মিনিস্টার, উনি অনেকটা মিস্‌লিড্ করেছেন। কেউ আপনারা তো এটার কোনওরকম ফ্যাক্‌চুয়াল স্টেটমেন্ট দিতে পারলেন না। যদি ফ্যাক্‌চুয়াল স্টেটমেন্ট না দিতে পারেন তাহলে কোনও মূল্য আছে বলার? এটা আপনারা ভেবে দেখবেন। এটা অ্যাকমপ্লিসড্ ফ্যাক্ট যে নো-কনফিডেন্সে আপনারা হারাবেনই। কিন্তু আজ আপনারা যদি যুক্তি-তর্ক দিয়ে পশ্চিমবঙ্গকে বোঝাতে পারতেন তাহলে আমরা বলতাম যে আপনাদের খানিকটা উপকার হয়েছে। কিন্তু দুর্ভাগ্যবশত আপনারা সেটা করতে পারলেন না। এ ব্যাপারে আমাদের তরফ থেকে আপনাদের জানিয়ে দিচ্ছি যে নিশ্চয়ই ২-১টা মাইনর ইরেগুলারিটি হবেই, এটা হবে না বলা যায় না। কিন্তু আমরা হাড্রেড পারসেন্ট স্যাক্রোসেন্ট—এই কথা আমি বলি না। আমি যেটা বলছি সেটা হল মেজর ইল্‌লিগালিটি আছে কিনা, সেটা প্রমাণ করতে পারলে, বুঝতাম। আমরা হয়তো যতটা করব ভেবেছিলাম ততটা করতে পারিনি, মানুষের যতটা প্রত্যাশা ততটা হয়তো করতে পারিনি—এটা সত্যি। কিন্তু এর আগে আপনারাই সেন্টারে ছিলেন, কিন্তু আপনারা আমাদের কাজ করতে দেননি। এটা আপনারা ভেবে দেখবেন। যদি তাই হয় তাহলে এই যে অবস্থা, এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা কতটা করতে পেরেছি সেটা আপনারা দেখবেন। বাউড়ি পাড়া, বাগদী পাড়ায় যদি যান তাহলে দেখবেন আপনাদের আর আমাদের কত তফাৎ। অবশ্য সবটা হয়তো আমরা করতে পারিনি, সবটা আমরা দিতে পারিনি। কিন্তু বাউড়ি পাড়া, হাড়ি পাড়া, বাগদী পাড়ায় খড়ের পালুই দেখতে পাবেন, যেটা জীবনে আপনারা চিন্তা করতে পারবেন না। আপনাদের চেয়ে আমরা অনেক বেশি করতে পেরেছি। আমি এটুকু বলে, আপনারা যে মোশন এনেছেন প্র্যাকটিক্যালি এটার কোনও বেসিস নেই, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[At this Stage the House was adjourned till 2-30 p.m.]

(After adjournment) [2-30 – 2-40 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস পরিষদীয় দলের নেতা শ্রী অতীশ সিন্‌হা মহাশয় এক লাইনে যে অনাস্থা প্রস্তাব এনেছেন এই বামফ্রন্ট মন্ত্রিসভার বিরুদ্ধে, তার সমর্থনে দু-চারটি কথা বলবার জন্য দাঁড়িয়েছি। মাননীয় মুখ্যমন্ত্রী, তার এবং তার সরকারের বিরুদ্ধে আমরা যে অভিযোগ এনেছি তার বিরুদ্ধে একটি কথাও বলতে না পেরে আমাদের শালীনতার শিক্ষা দিয়ে গেলেন। কংগ্রেসীরা, আমরা যারা এখানে নির্বাচিত হয়েছি, আমরা অশালীন আচরণ করছি,

বলে অনেক কথাই তিনি বলে গেলেন। আমি তখন ছাত্র মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিষদীয় রাজনীতিতে তখন থেকেই একটু-আধটু ইন্টারেস্ট থাকায় একবার এই বিধানসভায় এসেছিলাম। তখন গভর্নর ধরমবীরা, তাঁর উপর ন্যস্ত সাংবিধানিক দায়িত্ব পালন করার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যেখানে বসে আছেন, মাননীয় রাজ্যপাল ধরমবীরা ওখানটায় দাঁড়িয়ে বক্তব্য শুরু করেছিলেন মাত্র। আজকের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু সেদিন এখানটায় বসেছিলেন। সেদিন আমরা কি দেখেছিলাম সংসদীয় গণতন্ত্রের শিক্ষা নিতে এসে এই মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর কাছ থেকে? এক টুকরো কাঠ, একটুকরো ইঁট ছুঁড়ে মেরে ধরমবীরাকে রক্তাক্ত করতে চেয়েছিলেন। সেই জ্যোতিবাবু আজকে কংগ্রেসের সদস্যদের শিক্ষা দেবেন আর আমরা সেই শিক্ষা নেব। আজকে ওখানে বসেছেন মুখ্যমন্ত্রী, সেদিন তাঁর পাশে বসেছিলেন মুখ্যমন্ত্রী অজয় মুখার্জি। অজয় মুখার্জি এই সরকারকে বর্বর, অসভ্য সরকার হিসাবে চিহ্নিত করে সেদিন সুরেন্দ্রনাথ পার্কে বসে অনশন করেছিলেন। আর আজকের নেতা জ্যোতিবাবু কংগ্রেসীদের দিকে কলার খোসা ছুঁড়ে মেরে বলেছিলেন, একটা রাজ্যের মুখ্যমন্ত্রীর সাথে যদি আমার মতের অমিল ঘটে, তাকে এইভাবে কলার খোসা ছুঁড়ে দিয়ে অভ্যর্থনা জানাব। সেই অশালীন জ্যোতিবাবু, এই অগণতান্ত্রিক মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এখানে বসে বলে গেলেন কংগ্রেসিদের শিক্ষার দরকার। আর যাই হোক, ওঁর কাছে, ওঁর দলের কাছে সংসদীয় রাজনীতির আচার-আচরণের শিক্ষা নিতে, পাঠ নিতে রাজি নই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা অনাস্থা প্রস্তাব এনেছি। আমরা বিরোধী পক্ষে আছি, আমরা রাজপথে বসে আছি, আর যারা রাজপদে, রাজ পরিবারে বসে আছে, তারা বারে বারে এই সরকার সম্বন্ধে কি বলেছেন? মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী, যিনি মুখ্যমন্ত্রীর অনুপস্থিতিতে মুখ্যমন্ত্রীর দায়িত্ব পালন করবেন, তিনি বলেছেন, এই সরকার দুর্নীতির সরকার, চোরেদের সরকার। রাজ পরিবারের সদস্য হিসাবে সেদিন বলেননি, এই চোরেদের সঙ্গে আর যেই থাক আমি বুদ্ধদেব ভট্টাচার্য থাকতে পারি না? বুদ্ধদেব ভট্টাচার্যের ছোট্ট মেয়েটিকে প্রশ্ন করা হয়েছিল, তোমার বাবা মন্ত্রিসভা থেকে নাকি পদত্যাগ করেছেন? বলল, হ্যাঁ, আমার বাবা ঐ চোরেদের সাথে বসবেন না, সেইজন্য পদত্যাগ করেছেন। আমরা বলছি, আজকে এই সরকার দুর্নীতিতে ভরপুর হয়ে গেছে, দুর্নীতির সরকার, তাই এর বিরুদ্ধে অনাস্থা এনেছি। এটা আমরা পশ্চিমবাংলার সাড়ে সাত কোটি মানুষের সমর্থনে বলছি, রাজপ্রাসাদের বাইরে থেকে এটা বলা হয়েছে।

আজকে আমরা দেখলাম বক্তৃতার তালিকায় শ্রীযুক্ত ক্ষিতি গোস্বামীর নামও আছে। আজ থেকে তিন সপ্তাহ আগে আর.এস.পি.র নেতা ক্ষিতি গোস্বামী কি বক্তৃতা দিয়েছিলেন? বক্তৃতা দিয়েছিলেন, সি.পি.এম.এর নিচু থেকে উঁচু পর্যন্ত দুর্নীতিতে আকণ্ঠ

ছেয়ে গেছে এবং সি.পি.এম.এর নেতৃবর্গ কালো টাকা ছাড়া আর কিছু চেনেন না। ওঁদের কাছ থেকে বাংলার মানুষ আর কিছু আশা করে না। আমরা বলিনি, আর.এস.পি.র মাননীয় মন্ত্রী ক্ষিতি গোস্বামী বলেছিলেন।

ফরওয়ার্ড ব্লকের নেতা অশোক ঘোষ। আজকে ফরওয়ার্ড ব্লক-আর.এস.পি. সমস্বরে চিৎকার করে আমাদের বক্তৃতায় বাধা দিচ্ছেন। ফরওয়ার্ডের নেতা অশোক ঘোষ বলেছেন—এই সরকার বর্বরের সরকার, এই সরকার জঙ্গলের রাজত্ব কায়েম করে দিয়েছেন। পশ্চিমবঙ্গকে অসভ্য সরকার কে বলেছেন? বলেছেন, অশোক ঘোষ।

কলকাতার রাস্তায় হকারদের উপর যখন ফ্যাসিস্ট কায়দায় দানবীয়ভাবে তাদের রুজিরোজগার কেড়ে নেবার চেষ্টা করা হয়েছে তখন তিনি তাঁর বিবেকের কাছে প্রশ্ন করে উত্তর না পেয়ে বলেছেন, এই সরকার ব্যাভিচারী সরকার এবং পশ্চিমবঙ্গে জঙ্গলের রাজত্ব চলছে। বলছেন কে? ফরওয়ার্ড ব্লকের নেতা অশোক ঘোষ।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার নিশ্চয় স্মরণে আছে, আরেকজন মানুষ ঐ ট্রেজারী বেঞ্চে বসতেন, এখন পরোলোক গমন করেছেন। তাঁর নাম শ্রী যতীন চক্রবর্তী। আঙ্গুল তুলে তিনি বলেছিলেন, মুখ্যমন্ত্রী জ্যোতি বসু তোমার ছেলের ব্যবসার জন্য তুমি আমাকে ইঙ্গিত করেছিলে, তুমি আমাকে নির্দেশ দিয়েছিলে—শুধু ঐ কথা বলার অপরাধে তাঁকে মন্ত্রিসভা থেকে চলে যেতে হয়েছে, আর.এস.পি. দল থেকে তাঁকে চ্যুত করে দেওয়া হয়েছে। তারপর নিঃসঙ্গ একটা মানুষ সত্য কথা বলার জন্য—রাজ্য তুমি ন্যাংটা—এই ন্যাংট রাজা যে আসলে ন্যাংট এই কথা বলবার অপরাধে সেদিন যতীন চক্রবর্তীকে তাঁর দল থেকে সরিয়ে দেওয়া হয়েছিল। আর.এস.পি.র বিধায়ক, আপনারা আবার চিৎকার করেন? আপনাদের কোন অধিকার আছে? আজকে জ্যোতিবাবু ঠিক করে দেবেন আপনাদের মধ্যে কে মন্ত্রিসভায় থাকবেন বা না থাকবেন। যতীন চক্রবর্তী জ্যোতিবাবুর দিকে আঙ্গুল দেখিয়েছিলেন বলে তাঁকে শুধু মন্ত্রিসভা থেকে কান ধরে বার করে দেওয়া হয়নি, আপনাদেরও নির্দেশ দেওয়া হয় যে, নিখিল দাশ কাল থেকে আমি দেখতে চাই যতীন চক্রবর্তীকে পার্টি থেকে বার করে দেওয়া হয়েছে। তাঁকে তাই বার করে দেওয়া হয়।

আজকে ফরওয়ার্ড ব্লকের সদস্যরা আবার চিৎকার করেন? মাননীয় সরল দেব কোথায়? সরল দেবকে কারা হারিয়েছে? কেন হারিয়েছে? মাননীয় সরল দেব ফরওয়ার্ড ব্লকের কর্মিদের উপর মার্কসবাদী কর্মিদের অত্যাচারের বিরুদ্ধে কথা বলবার চেষ্টা করেছিলেন তাই তাঁকে বিধানসভায় আসতে দেননি।

শ্রীমতী ছায়া ঘোষ সি.পি.এম.এর বর্বরতার বিরুদ্ধে মুখ খুলবার চেষ্টা করেছিলেন।

তাই, জঙ্গলের রাজত্ব কায়েম করেছে—এই অভিযোগ করায় ছায়া ঘোষকে বিধানসভায় ঢুকতে দেননি। সুতরাং, ফরওয়ার্ড ব্লক, আর.এস.পি.র যারা প্রভুর পদসেবা করে বাঁচতে চান, নিজের বিবেক বিক্রি করে দিয়ে বাঁচতে চান তাঁরা থাকুন ওখানটায়। কিন্তু বাংলার মানুষ আপনাদের চেনে।

তাই মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে পি.এল. অ্যাকাউন্ট নিয়ে আপনি বলতে দিচ্ছেন না। আমাদের কাছে ভুরি ভুরি প্রমাণ আছে, [******]

**মিঃ স্পিকার ঃ** বাদ যাবে, বাদ যাবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** তদন্ত করবার জন্য বলেছে, তদন্ত করুক। কিন্তু রাজ্য সরকার যে বই আমাদের কাছে দিয়েছে আমি ছত্র ছত্র সেই বই থেকে পড়ে দেব। আমি দেখিয়ে দেব, এই সরকার আড়াই হাজার কোটি টাকা নয়, পাঁচ হাজার কোটি টাকা, পশ্চিমবাংলার মানুষের টাকা ছিন্তাই করে নিয়ে গেছে এবং এইভাবে এরা পশ্চিমবাংলার রাজস্বকে হালকা করে দিয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি জানি, আমি যদি বলি এ-বি. ইংরাজি অ্যাব্রিভিয়েশন, ওঁরা চিৎকার করবেন না। আমি যদি বলি, বি-সি। ওঁরা চিৎকার করবেন না। কিন্তু আমি যদি পি.এল. বলি ওঁরা চিৎকার করে উঠবেন। তাঁর কারণটা কি স্যার? পি.এল. কথাটা বললে ওঁদের রোমগুলো খাড়া হয়ে ওঠে, পাছে ধরা পড়ে গেলাম। তাই পি. এল. বললে ওঁরা চিৎকার করে ওঠে। আপনিও আজকে আমাদের কণ্ঠকে স্তব্ধ করে দেবার জন্য পি.এল.র কথা তুললে হাতুড়ি ঠুকতে শুরু করেন। তাহলে পশ্চিমবাংলার মানুষ কোথায় হিসাব চাইবে? পশ্চিমবাংলার মানুষের যে টাকা আজকে আমরা বরাদ্দ করে দিচ্ছি, বেকার যুবককে চাকরি দেবার কথা বলে যে টাকা আমরা ভোট অন অ্যাকাউন্টে পাস করে দিচ্ছি, কেন্দ্রীয় সরকার যে টাকা গ্রামের বেকার যুবকদের মুখে হাসি ফোটাবার জন্য দিচ্ছে—আজকে এই সরকার, ঐ মন্ত্রী অসীম দাশগুপ্তের নির্দেশে সেই টাকা জেলা শাসকদের বাড়ির ডেকরেশন করতে খরচ হয়ে যাচ্ছে। এই পাপের কথা আমরা বলব না? এই ব্যাভিচারের কথা আমরা বলব না? এই তঞ্চকতার কথা আমাদের বলতে দেওয়া হবে না? বাংলার মানুষের সর্বনাশ করার কাহিনী, বাংলার মানুষের কাছে পৌঁছে দেওয়া চলবে না? এই অ-গণতান্ত্রিক ফ্যাসিস্ট ব্যবস্থার কথা মানুষের সামনে তুলে ধরা চলবে না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষে যে গণতান্ত্রিক অধিকার, আজকে তাঁদের বিরুদ্ধে কথা বলবার জন্য আমাদের

Note : * Expunged as ordered by the Chair

যে অধিকার দেওয়া হয়েছে, আমরা দুঃখিত যে, আজকে আপনিও ওঁদের সঙ্গে শরিকানা নিয়ে নিয়েছেন।

[2-40 – 2-50 p.m.]

এখানে আজকে পরিষ্কারভাবে বলে দেওয়া হয়েছে রুল্‌স বলে দেওয়া হয়েছে। মিঃ স্পিকার স্যার, আপনি যদি মনে করেন এ নিয়ে আলোচনা করতে দেওয়া যায় আপনি দিতে পারেন। আপনি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্য, তাই আজকে চোরেদের দোষ ঢাকা দেওয়ার জন্য আপনি আপনার বিবেককে মর্টগেজ করতে বাধ্য হয়েছেন। আজকে বাংলার মানুষ জানতে চায়, বাংলার বেকারী দূর করবার জন, বাংলার অগ্রগতিকে এগিয়ে নিয়ে যাবার জন্য যে টাকা আমরা বরাদ্দ করে দিচ্ছি সেখানে অসীমবাবুর দৌরাত্ম্যে পি.এল. অ্যাকাউন্টের টাকা এক খাত থেকে অন্য খাতে সরিয়ে দেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলছি, মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্টে দেখছি ২৮ কোটি টাকার হিসাব সেখানে নেই। এখানে বলেছেন With a view to establishing a cultural and information centre at Assansol, government sanctioned Rs. 40.16 crore in December, 1985, but till date, no expenditure report is submitted to the Department. Which Department? You know sir, তাহলে ৪০ কোটি টাকা ১৯৮৫ সালে বরাদ্দ করে দেওয়া হল, আর আজকে ১৯৯৭ সাল অর্থাৎ ১২ বছর হয়ে গেল সেই টাকার সদ্ ব্যবহারের কোনও সার্টিফিকেট নেই, ইউটিলাইজেশন সার্টিফিকেট নেই যে টাকা খরচ হল, কি হল না। তাই আজকে বাংলার মানুষ জানতে চাইছে বাংলার ট্রেজারী লুঠ হয়ে গেছে, আলিপুর ট্রেজারী লুঠ হয়েছে সেখানে কতজনকে ধরা হয়েছে, কতজনের জেল হয়েছে, কতজনকে সোপর্দ করা হয়েছে, কতজনের কারাদণ্ড হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তাই আমরা এই সরকারকে চোরেদের সরকার বলছি। আজকে এই চোরেদের সরকার পশ্চিমবাংলায় শাসন করবার অধিকার হারিয়েছে। আমরা তাই অনাস্থা প্রস্তাবের মাধ্যমে এই সরকারের প্রতি অনাস্থা জানাচ্ছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মিঃ স্পিকার স্যার, কংগ্রেস দল অনাস্থা প্রস্তাব এনেছে এবং ওঁদের মূল চার্জ হচ্ছে আমাদের সরকারের বিরুদ্ধে, বহু টাকার হিসাব নেই। যে সরকার এই কোটি কোটি টাকার হিসাব দেয়নি, রাখেনি, সেই সরকারের আর ক্ষমতায় থাকার দরকার নেই। আজকে মূলতঃ এই দাবিকে সামনে রেখে ওঁরা অনাস্থা প্রস্তাব নিয়ে এসেছেন, আর বলছেন সরকারকে পদত্যাগ করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কথাটা বলছে কংগ্রেস। কংগ্রেসের নাম আজকে ভারতবর্ষের যে কোন জায়গায় আপনি

বলবার চেষ্টা করুন সেখানকার মানুষ আপনাকে ভ্রুকুটি জানাবে এবং বলবে কোন কংগ্রেস, যে কংগ্রেস স্বাধীনতা আন্দোলনে অংশগ্রহণ করেছিল, যে কংগ্রেসের ঐতিহ্য ছিল বিশাল, যে কংগ্রেসের সামনে মহাত্মা গান্ধী, জওহর লাল নেহেরু এবং আরও স্বনামধন্য ব্যক্তিরা ছিলেন, আপনার কি সেই কংগ্রেসের কথা বলছেন? স্বাভাবিকভাবেই অধুনা কংগ্রেস, যারা কংগ্রেসের নাম ভাঙিয়ে চলছেন তাঁদের কথাতেই তাঁরা এসে উপস্থিত হবেন। তাঁদের ভাল গুডউইল ছিল, কিন্তু সেই গুড উইল যেভাবে ব্যবহার করতে হয় সেইভাবে ব্যবহার করলে হয়তো ওঁরা দেশকে আরও অনেক দিন শাসন করতে পারতেন। যেভাবে ব্যবহার করতে, সেই সঠিকভাবে ব্যবহার করতে পারেনি। আপনারা সকলেই জানেন আজকে এই কংগ্রেসের বাস্তব চেহারা ভারতবর্ষের কোথায় এসে দাঁড়িয়েছে? এখন কংগ্রেস মানে গোষ্ঠী দ্বন্দ্ব, এখন কংগ্রেস মানে ভ্রষ্টাচার, কংগ্রেস মানে দুর্নীতি, আজকে কংগ্রেস মানে অপশাসন, স্বেচ্ছাচার। আজকে এক অর্থ দাঁড়িয়েছে এই সমস্ত শব্দের। আজকে সেই কংগ্রেস দল পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছে।

এই প্রস্তাব আনার ওদের দিক থেকে যথেষ্ট কারণ আছে বলে আমি মনে করি। আত্মরক্ষার কারণেই ওরা এই প্রস্তাব এনেছে। ওরা দেখছে ভারতবর্ষ জুড়ে আজকে যে রাজনৈতিক চেহারা দাঁড়িয়েছে তাতে পশ্চিমবাংলায় ২০ বছর ধরে একটা সরকার চলছে এবং এই সরকারের ওপর সাধারণ মানুষের, গণতান্ত্রিক মানুষের যে আস্থা আছে তা পর পর কয়েকটি নির্বাচনের মধ্যে দিয়ে প্রমাণিত। এখন পর্যন্ত পশ্চিমবাংলার মানুষের রাজনৈতিক চেহারা যা দাঁড়িয়েছে তাতে এটা আশা করা যায় যে, বামফ্রন্ট আগামীতে'ও ক্ষমতায় আসবে। সুতরাং যেখানে কংগ্রেস সব রকমের ভাঙনে জীর্ণ-বিদীর্ণ হয়ে যাচ্ছে, যেখানে নেতৃত্ব তার সংহতিকে ধরে রাখতে পারছে না সেখানে দাঁড়িয়ে ওদের বামফ্রন্টের বিরুদ্ধে একান্তভাবে বলা দরকার। কারণ বামফ্রন্টের ভাবমূর্তি আজকে ভারতবর্ষের সমস্ত জায়গায় প্রতিষ্ঠিত। ভারতবর্ষের যে কোনও প্রান্তে যান, যে কোনও গণতান্ত্রিক মানুষকে জিজ্ঞাসা করেন, তাহলেই জানতে পারবেন যে, পশ্চিমবাংলায় যে বামফ্রন্ট চলছে তা গণতন্ত্রের ওপর নির্ভরশীল, প্রগতিশীল চিন্তাধারার ওপর নির্ভরশীল এবং পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার একটা দায়িত্বশীল সরকার। একটা রাজ্যে প্রতিষ্ঠিত হয়েও সেই সরকার এবং তার নেতৃত্ব ভারতবর্ষের কথা চিন্তা করছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের দায়িত্বে যাঁরা আছেন, বিশেষ করে বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী—যাঁর নেতৃত্ব আজ ভারতবর্ষে স্বীকৃত—তিনি বহু ক্ষেত্রেই দায়িত্ব নিয়ে ভারতবর্ষকে রক্ষা করার চেষ্টা করছেন। সুতরাং এই জায়গাটাকে যদি কালিমালিপ্ত করা যায়, তাঁর মুখে যদি কালির ছোপ দেওয়া যায় তাহলে কংগ্রেসের বাঁচতে সুবিধা হবে। কংগ্রেস সেই কারণেই এই কাজ করছে। এক ধরনের জীব আছে, নিজেরা

মুখপোড়া, নিজের মুখ পুড়িয়েছে, সবার মুখ পোড়াতে চায়। কাজেই এই মুখপোড়ারা এমন সবার মুখ পোড়াবার চেষ্টা করছে। এই নিরিখেই ওরা অনাস্থা প্রস্তাব এনেছে। আমি বিনয়ের সঙ্গে কংগ্রেসি বন্ধুদের জিজ্ঞাসা করতে চাই মন্ত্রিসভার একজন সদস্য হিসাবে, আপনারা যে বক্তব্য বিরোধী দল হিসাবে এখানে রাখলেন তাতে কি সরকারের ত্রুটি-বিচ্যুতির কথা তো তুলে দরলেন না! সেভাবে তো কোন সমালোচনা করলেন না। কেন করলেন না? আমি আশা করেছিলাম সেগুলো আপনাদের কাছ থেকে শুনব। কারণ আমি জানি আমাদের কাজের অনেক সমালোচনার দিক আছে, যথার্থই সমালোচনার দিক আছে। সেই সমালোচনার দিকগুলো উল্লেখ করলে আমরা আপনাদের বক্তব্য গ্রহণ করতে পারতাম। একটা দায়িত্বশীল বিরোধী দলের যা দায়িত্ব ও কর্তব্য তাই আমরা আপনাদের কাছে আশা করেছিলাম। কিন্তু আপনারা গত কয়েক দিন ধরে যে দায়িত্ব বোধের পরিচয় দিলেন, বিরোধিতার নামে যা করলেন তা মোটেই গণতান্ত্রিক পদ্ধতি নয়। একটা দায়িত্বশীল বিরোধী দলের কাছ থেকে কখনও কোনও মানুষ এটা আশা করতে পারে না। পশ্চিমবাংলার মানুষ আপনাদেরও ভোট দিয়ে পাঠিয়েছে। তারা আপনাদের কাছেআশা করে, আপনারা আপনাদের সঠিক ভূমিকা পালন করে বামফ্রন্ট সরকারের সত্যিকারের ত্রুটি-বিচ্যুতি যদি কোথাও থাকে তাহলে তা নির্দিষ্ট করবেন। কিন্তু আপনারা আপনাদের সেই ভূমিকা পালন না করে, যেহেতু নিজেদের গায়ে কালি লেগেছে সেহেতু সব মানুষের গায়ে কালি লাগাবার চেষ্টা করছেন। এটা কখনোই বাঁচবার পথ নয়। রাজ্য তথা দেশের মানুষকে আজকে সুসংহত করার সময় এসেছে। আজকে কেন্দ্রে একটা সরকার চলছে, সেই সরকারকে আপনারাও সমর্থন জুগিয়ে চলেছেন। একটা সরকার নামক বস্তু সেখানে যেভাবে দাঁড়িয়ে আছে, ভারতবর্ষের বিভিন্ন অঙ্গ রাজ্যগুলিতে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে, সেই পরিস্থিতির সঙ্গে পশ্চিমবাংলার পরিস্থিতির তুলনা করলে আমি বলব—পশ্চিমবাংলার অধিবাসী হিসাবে, পশ্চিমবাংলার মানুষ হিসাবে আপনারা কি মনে করেন জানি না—পশ্চিমবাংলার অধিবাসী হিসাবে আপনাদেরও গর্বিত হওয়া উচিত। আপনারা এ রাজ্যের বাইরে গেলে, কংগ্রেসি হিসাবে গেলেও পশ্চিমবাংলা থেকে যাওয়ার জন্য যে সম্মান পাবেন, ভারতবর্ষের অন্য কোনও প্রান্তের কংগ্রেসিরা আজকে কোথাও সেই সম্মান পায় না।

**(প্রচণ্ড গোলমাল, চিৎকার, চেঁচামেচি)**

এই কারণেই আমরা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে নিয়ে গর্বিত। চুরির কথা বেশি বলবেন না, চৌর্যবৃত্তির কথা আপনাদের মুখে বেশি সাজে না—হাওলার টাকা আপনাদের সব পকেটে পকেটে গেল। আপনারা বলছেন, আমরা চোর! হাওলার

টাকার হিসাব দিন। কোটি কোটি টাকা লুণ্ঠন করেছেন, তার হিসাব দিন, তারপর চুরির কথা বলবেন। চুরির কথা আপনাদের মুখে মানায় না। বিরোধী দলের নেতা সব আপনারা, আপনাদের দায়িত্বশীল হওয়া উচিত, দায়িত্বপূর্ণ কথা বলা উচিত। চুরির কথা আপনাদের মুখ থেকে শুনতে আমরা রাজি নই।

**(প্রচণ্ড গোলমাল)**

চিৎকার করলেই হবে না, ধৈর্য ধরে শুনতে হবে। গোটা দেশ যে সঙ্কটকালীন অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে সেই অবস্থার মধ্যে আমরা গণতন্ত্রকে মর্যাদা দিয়ে, বিরোধীদের কথা সহনশীলতার সঙ্গে শুনে রাজ্যের মানুষদের সঙ্গে নিয়ে রাজ্য শাসন করছি।

[2-50 – 3-00 p.m.]

আপনারা অনেকগুলি বক্তব্য রেখেছেন—গোটা মন্ত্রিসভা কিভাবে চলছে, ঝগড়া-ঝাঁটি আছে, অমুক মন্ত্রী অমুক মন্ত্রীকে এই মন্তব্য করছেন—এগুলি আপনারা বলবার চেষ্টা করেছেন এবং তার সাথে দুর্ভাগ্যক্রমে আমার নামও আপনারা ব্যবহার করেছেন এবং বলেছেন আমি নাকি এই মন্ত্রিসভার মধ্য থেকে ঝগড়া-ঝাঁটি করার চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা মনে রাখতে হবে, আমরা মন্ত্রিসভায় দায়িত্ব নিয়ে যে যে দপ্তর গ্রহণ করেছি সেই সেই দপ্তর গ্রহণ করার পর তার নিজ দপ্তরের যে কাজ যেভাবে করতে হয় এবং আমরা নিজ নিজ দপ্তরের কাজ ঠিক সেইভাবেই করার চেষ্টা করছি। এখন সেই কাজ করতে গিয়ে কোথাও যদি প্রশাসনিক দিক থেকে একটা দপ্তরের সঙ্গে আর একটা দপ্তরের কাজে যদি একটা সামঞ্জস্যহীনতা দেখা যায় তাহলে সেই সামঞ্জস্যহীনতা নিজেদের মধ্যে বসে আমরা মিটিয়ে নেবার চেষ্টা করি। কিন্তু এটাকে অনেক সময় সংবাদপত্র প্রচার করার চেষ্টা করেন যে সামঞ্জস্যহীনতা ভীষণভাবে হয়েছে। **(গোলমাল)** হ্যাঁ, আমার নিশ্চয়ই সাহস আছে। আমি অসৎ রাজনীতিক নই, আমার রাজনৈতিক সততা আছে। আমি আপনাদের কাছে কোনও মিথ্যা ভাষণ দিতে চাই না। আমি কন্ট্রাডিক্ট নিশ্চিতভাবে করার চেষ্টা করছি, কিন্তু কথাগুলি আপনারা **(কংগ্রেস দলকে উদ্দেশ্য করে)** বোঝাবার চেষ্টা করুন। এখানে যে পয়েন্টগুলি আজকে উত্থাপন হয়েছে তার সমস্তটাই হচ্ছে মিস-ইনফর্মেশনের ভিত্তিতে করা হয়েছে এবং আমি মনে করি এটা এক ধরনের ষড়যন্ত্র। আমাদের মন্ত্রিসভার মন্ত্রীদের মধ্যে মনোমালিন্যের বেসিক ব্যাপার ধরা হয় ক্রাইসিসে পড়েছে—এই কথা বলার চেষ্টা করা হচ্ছে। এমন কোনও মৌলিক বিষয়ে আমাদের মত পার্থক্য নেই। অনেকগুলি দল নিয়ে আমরা এই সরকার চালাই। চালাতে গেলে কাজের সামঞ্জস্যহীনতা হয়। কিন্তু পরবর্তীকালে

সেই বিষয়ে একসঙ্গে বসে আমরা সিদ্ধান্ত গ্রহণ করি। ভি.আই.পি. রোডের প্রশ্নে আপনারা বিভিন্ন রকম বক্তব্য রাখার চেষ্টা করেছেন। কিন্তু আপনারা এই কথা বললেন না যে, ভি.আই.পি. রোডের প্রশ্নে কয়েকজন মন্ত্রী এক জায়গায় বসে একসঙ্গে কাজ করার জন্য আমরা প্রতিশ্রুতিবদ্ধ হয়েছি। আমরা ভি.আই.পি. রোডের প্রশ্নে একসঙ্গে দাঁড়িয়ে যে কাজগুলি করার প্রয়োজন সেই কাজগুলি আমরা দেখছি। খবরের কাগজে বেরুনো যে খবরটাকে ইস্যু করে আপনারা এখানে নাচানাচি করার চেষ্টা করছেন তা ভিত্তিহীন। আমরা এক দপ্তরের সঙ্গে আর এক দপ্তরের মিলিত প্রচেষ্টায় সরকার চালাচ্ছি ২০ বছর ধরে, এক বছর, দু'বছর নয়। আপনাদের তো অনেকগুলো দল। এ এদিকে নাচছেন, তো ও ওদিকে নাচছেন। আপনারা যে ইস্যু নিয়ে এখানে এসেছেন তাতেও আপনারা ঐক্যবদ্ধ নন। একদল বন্‌ধ ডাকলো, আর একদল মামলা করে পথে কাঁটা বিছিয়ে দিল। সুতরাং আপনারা একসঙ্গে জড়িত হয়ে একই বক্তব্য নিয়ে পথে নামুন। আপনাদের চরিত্রের কথা কে না জানে। তাই বলছি, আগেকার কংগ্রেসের যে ভাবমূর্তি ছিল সেই ভাবমূর্তি আবার আপনারা ফিরে পেতে পারেন যদি গান্ধীজির মূর্তির তলায় গিয়ে একসঙ্গে বসে প্রার্থনা করেন, হে গান্ধীজি, আমরা যেপাপ করেছি সেই পাপ আপনি ক্ষমা করে দিন, আমরা আর পাপাচার করব না, গান্ধী বাবা তুমি রক্ষা কর। তারপর আপনারা আপনাদের পক্ষ থেকে অনাস্থা প্রস্তাব আনবেন। তাই আমি এই অনাস্থা প্রস্তাবের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কংগ্রেসের পক্ষ থেকে বামফ্রন্ট সরকারের মন্ত্রিসভার বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, প্রস্তাবকদের পক্ষ থেকে এই প্রস্তাব উত্থাপনের নৈতিক অধিকার আছে কিনা আমি আমার মতামত এবং বক্তব্য রাখার আগে—এই কথা অত্যন্ত সুস্পষ্টভাষায়, দ্ব্যর্থহীনভাষায় আমি বলতে চাই।

আমি অত্যন্ত স্পষ্টভাবে বলতে চাই যে, বামফ্রন্ট সরকারের দুর্নীতি আজকে এমন একটা পর্যায়ে এসে পৌঁছেছে যে ভারতবর্ষের অন্যান্য বুর্জোয়া দলগুলির পরিচালনায় যে দুর্নীতিগ্রস্ত সরকারগুলি আছে, তার সঙ্গে বামফ্রন্ট সরকারের আজকে আর কোনও পার্থক্য সাধারণ মানুষ খুঁজে পাচ্ছে না। আজকে ভারতবর্ষের অন্যান্য বুর্জোয়া দলগুলির প্রতি সাধারণ মানুষের যেমন আস্থা নেই, বিশ্বাস নেই, ঠিক তেমনিভাবে আজকে বামফ্রন্ট সরকারের প্রতিও সাধারণ মানুষের কোন আস্থা এবং বিশ্বাস নেই। বামফ্রন্ট সরকারের অন্যান্য অবাম এবং জনস্বার্থ নীতির কথা বাদ দিলেও একমাত্র দুর্নীতির প্রশ্নে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে জনস্বার্থে অনাস্থা প্রস্তাব উত্থাপন করা অত্যন্ত সঠিক এবং যুক্তিযুক্ত বলে আমি মনে করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে নানা দিক থেকে যে হিসাবের

কারচুপি, আপনি নাম করতে দেবেন না, সেইরকম অ্যাকাউন্ট খুলে সরকারি টাকা নয়-ছয় করা, সরকারি সিন্দুকের টাকা লোপাট করা, ট্রেজারী এবং নাজির খানার কেলেঙ্কারি, পঞ্চায়েতের টাকা লোপাট করা, এই সমস্ত কিছু মিলিয়ে পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের রাজত্বে দুর্নীতির চিত্রটা এমন একটা ভয়াবহ আকার ধারণ করেছে যেটা অত্যন্ত উদ্বেগজনক পরিস্থিতির সৃষ্টি করেছে। আজকে যে অ্যাকাউন্টের নাম এখানে করা যাবে না আপনার রুলিং অনুসারে সেই রকম বিশেষ অ্যাকাউন্টে সরকারি টাকা যেটা কেন্দ্রের গ্রামোন্নয়নের টাকা, বেকারদের কর্মসংস্থানের টাকা, এই হাজার হাজার টাকা সেখান থেকে সরিয়ে সেই টাকা নয়-ছয় করা হয়েছে। আজকে সরকারি কোষাগারে জনগণের কর হিসাবে দেওয়া যে টাকা সেই টাকা তুলে নিয়ে তছরূপ করা হয়েছে। আজকে পরিস্থিতি এমন একটা জায়গায় এসে দাঁড়িয়েছে যে, গত ৫ বছর ধরে পশ্চিমবাংলার মানুষের কাছে এই রাজ্যের অর্থনৈতিক অবস্থা সম্পর্কে ভুল বোঝানো হয়েছে। এই বিধান সভার বিধি ভঙ্গ করে ৫ বছর ধরে যেভাবে আর্থিক প্রশ্নে হিসাব রাখা হয়েছে, যার জন্য বলা হয়েছে যে বিধানসভাকে, সংবিধানকে প্রতারণা করা হয়েছে এমন মন্তব্য করেছে এ.জি.'র অফিস থেকে। এটা অত্যন্ত মারাত্মক ব্যাপার এবং বলা হয়েছে যে আমাদের এই বিধানসভায় বাজেটের যে হিসাব হয়, যে বরাদ্দ পেশ করা হয় সেটা বিশ্বাসযোগ্য নয়। এ.জি.'র অফিস থেকে এই রকম মন্তব্য করা হয়েছে। সেই কারণে আমি বিধানসভার অধিকার ভঙ্গ করা হয়েছে, এই মর্মে এই বিধানসভায় বাজেট পেশ করার সময়ে মাননীয় অর্থমন্ত্রীর বিরুদ্ধে অধিকার ভঙ্গের প্রস্তাব এনেছিলাম যেটা আপনি খারিজ করে দিয়েছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পরিস্থিতি এমন একটা জায়গায় এসে পৌঁছেছে। এই রাজ্য সরকারের আর্থিক কেলেঙ্কারির ব্যাপারে সংবিধানিক নজরদারি যে সংস্থার উপরে আছে সেই সংস্থা হচ্ছে সি.এ.জি.।

[3-00 – 3-10 p.m.]

আজকে সরকারি এই হিসেব-নিকেশের তদন্ত যাতে ঠিকমত না হতে পারে তারজন্য আড়াল থেকে সি.এ.জি.র উপর রাজনৈতিক চাপ সৃষ্টি করবার অভিযোগ শুনতে পাচ্ছি। আমরা শুনতে পাচ্ছি, প্রধানমন্ত্রীর অফিস পর্যন্ত সি.এ.জি.র উপর চাপ সৃষ্টি করছে যাতে এক্ষেত্রে তাদের নজরদারি না হতে পারে, ঠিকঠিক তদন্ত যাতে না হয়, সি.এ.জি. যাতে নরম মনোভাব নেয়। আজকে অত্যন্ত উদ্বেগের ব্যাপার হল, যেহেতু জনতা দলের অস্থিরতার সুযোগ নিয়ে দিল্লির গদি রক্ষার স্বার্থে প্রধানমন্ত্রীর যে চেষ্টা সেই চেষ্টার সুযোগ নিয়ে বামশক্তির উপর নির্ভরশীল প্রধানমন্ত্রীকে ব্যবহার করে, তার উপর চাপ সৃষ্টি করে সি.এ.জি.র নজরদারী ব্যবস্থাকে আরও আলগা কি করে করা যায় তার চেষ্টা হচ্ছে। তারাই আবার ট্রান্সপারেন্সীর কথা বলেন! কিন্তু

তারাই আজকে সি.এ.জি.র কাজে হস্তক্ষেপ করছেন। যখন ট্রান্সপারেন্সীর কথা বলছিল তখন প্রশাসনের স্বচ্ছতা জনগণের সামনে তুলে ধরতে আজকে শ্বেতপত্র প্রকাশ করুন! আজকে আর্থিক কেলেঙ্কারির যেসব অভিযোগ উঠেছে সে সম্পর্কে সাধারণ মানুষ অত্যন্ত সচেতন। কাজেই আজকে হোয়াইট পেপার প্রকাশ করে জনগণের কাছে প্রমাণ করুন যে, আপনাদের বিরুদ্ধে যে সব অভিযোগ উঠেছে সেগুলো ভ্রান্ত। তারই জন্য আজকে শ্বেতপত্র প্রকাশের দাবি করছি। আমি দ্বিতীয় দাবি করছি, এই বিধানসভার সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধি নিয়ে একটি তদন্ত কমিটি গঠিত হোক এবং তাদের দিয়ে যেসব অভিযোগ এসেছে তার তদন্ত হোক, সরকার তাঁর ট্রান্সপারেন্সী প্রমাণ করুক। আমার তৃতীয় দাবি, যারা এইসব দুর্নীতির জন্য দায়ী তাদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তির বিধান হোক। তারই জন্য আগামীকাল আমরা বাংলা বন্‌ধ ডেকেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আলোচনা শেষ করবার আগে আমি বলতে চাই, আজকের এই যে অনাস্থা প্রস্তাব, এই প্রস্তাব যারা উত্থাপন করেছেন তাদের এই প্রস্তাব উত্থাপন করবার কোন নৈতিক অধিকার নেই। কারণ কংগ্রেস আজকে দুর্নীতির পঙ্কে নিমজ্জিত, সুতরাং সেই কংগ্রেসের এই প্রস্তাব উত্থাপন করবার কোনও নৈতিক অধিকার নেই। একথা বলে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী নন্দগোপাল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, একটি কথা আছে—প্রদীপ নিভে যাবার আগে একবার জ্বলে ওঠার চেষ্টা করে। কংগ্রেসের ভরাডুবি আসন্ন। এই ভরাডুবির হাত থেকে তাদের কেউ বাঁচাতে পারবে না। তারই জন্য তারা একটু জ্বলে ওঠার চেষ্টা করছেন। 'যে মুখে করে আস্ফালন, জানে সে হীনতা আপনার মনে মনে।' আসলে কংগ্রেসি বন্ধুরা জানেন যে, তাদের পার্টিতে আজকে কি খেয়োখেয়ি বেড়েছে, দুর্নীতি তাদের রন্ধ্রে রন্ধ্রে, নিজেদের মধ্যে চলছে গোষ্ঠীদ্বন্দ্ব। আজকে এমনভাবে কংগ্রেস দলটা দুর্নীতির পঙ্ককুণ্ডে নিমজ্জিত হয়েছে যে, তার হাত থেকে অব্যাহতি পাওয়ার জন্য বামপন্থীদের কালিমালিপ্ত করে তারা বাঁচবার চেষ্টা করছেন।

এছাড়া দ্বিতীয় কোনও যুক্তি ওঁদের কোনও কথায় আছে বলে মনে হয় না, এখানে অন্তত উপস্থিত হয়নি। এখন স্যার আমি আপনার কাছে বলবো যে পায়ের তলায় মাটি যখন চলে যায়, জনতার থেকে বিচ্ছিন্ন হয়ে যায়, যখন মানুষ একটা চরম বিভ্রান্তিতে বিষণ্ণতায় ভোগে তখন এই ধরনের প্রলাপ বকা ছাড়া, অপরের ঘাড়ে দোষ চাপানো ছাড়া কোনও পথ থাকে না। আমি বলব এই বামফ্রন্ট সরকারকে বিরোধীরাও একটু জানে, জানে না তা নয়। আপনারা জানেন বামফ্রন্ট সরকার এই ২০ বছরের রাজত্বে ভূমিসংস্কার বর্গা অপারেশন, ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে

দিয়ে গ্রামবাংলার অর্থনৈতিক চিত্রের সম্পূর্ণ আমূল পরিবর্তন ঘটিয়ে দিতে পেরেছে। এটা যে কোন মানুষ গ্রামবাংলায় গেলে স্পষ্টভাবে দেখতে পাবেন, প্রত্যক্ষ করতে পারবেন এতে কোন অসুবিধা নেই। রাস্তা-ঘাটের দিক থেকে বলুন, অর্থনৈতিক দিক থেকে বলুন সামাজিক দিক থেকে বলুন, অর্থকরী দিক থেকে বলুন আর অধিকারের দিক থেকে বলুন গ্রামবাংলার মানুষ এটা মনে করে যে এই সরকারটা হচ্ছে সত্যিকারের পশ্চিমবাংলার গরিব মানুষের সরকার। আর একটা জিনিস ওঁদের গায়ে লাগছে। সেটা হল একটা শ্রেণী দৃষ্টিভঙ্গি। আমরা যে কাজ করছি সেটা গরিব মানুষের দিকে লক্ষ্য রেখেই করছি। গ্রামবাংলায় যত প্রান্তিক চাষী ক্ষুদ্র চাষী শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইব আছে তারা উপকৃত হচ্ছেন, তাদের দিকে লক্ষ্য রেখেই এই উন্নয়নমূলক কাজগুলি আমরা করছি। আর এই কর্তৃত্ব, এই কতৃত্বটা আগে গ্রামবাংলায় বড় লোকদের হাতে ছিল, ধনী চাষীদের হাতে ছিল। আজকে সেই কতৃত্ব তাদের হাত থেকে চলে গেছে। আর সেটা চলে গেছে বলেই আসলে ওঁদের গায়ে জ্বালা ধরেছে। এই শ্রেণী দৃষ্টিভঙ্গি থেকে আমরা আমাদের কাজগুলি চালাচ্ছি। এই বামফ্রন্ট সরকারকে গরিবরা কাজে লাগাচ্ছে। সবচেয়ে বড় কথা হল বাংলাদেশ অবিভক্ত ভারতবর্ষে ছিল তারপর অবিভক্ত ভারতবর্ষ ভাগ হয়ে পশ্চিমবাংলা পূর্ববাংলা সৃষ্টি হল। আমাদের এই পশ্চিমবাংলা সেই সময় শিল্প প্রধান এলাকা হিসাবে পরিচিত ছিল আর পূর্ববাংলা শস্য প্রধান এলাকা হিসাবে পরিচিত ছিল। তখন পূর্ববাংলার উপর নির্ভর করে তাদের শস্য খেয়ে আমরা বাঁচতাম। আজকে কি এই কথা অস্বীকার করতে পারবেন পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের ২০ বছরের রাজত্বকালে পশ্চিমবাংলা খাদ্য শস্য উৎপাদনের ক্ষেত্রে প্রায় স্বয়ংভরতা অর্জন করতে পেরেছে? এই কৃতিত্বের কথা আজকে কংগ্রেসের সদস্যরাও অস্বীকার করতে পারবেন বলে আমি মনে করি না। বন্যা হলে আগে দেখতাম শহরের দিকে মানুষেরা আসতো। আজকে আর মানুষেরা এখন শহরের দিকে ছুটে আসে না গ্রামেই মানুষ কাজ পায়। এখন দু-ফসলী, তিন ফসলী জমি হয়েছে, সেই কারণে মানুষ গ্রামেই কাজ পায়। এমন কি গ্রামের মধ্যেই কাজের লোক খুঁজে পাওয়া যায় না গ্রামের অর্থনৈতিক চালচিত্র এমনভাবেই পাল্টেছে, এটা নিশ্চয়ই কংগ্রেসি সদস্যরা অস্বীকার করতে পারবেন না। একটা যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে দাঁড়িয়ে একটা অঙ্গ রাজ্যের সরকারের সাফল্য অসাফল্য যদি বিচার করতে হয় তাহলে অন্য রাজ্যের সঙ্গে তুলনামূলক বিচার করা উচিত। সেদিক থেকে বিচার করা যায় তাহলে এই কথা কেবল বামপন্থী মানুষ নয়, কেবল কমিউনিস্ট বামপন্থীরা নয়, যে কোনও ধরনের জন্য দলের মানুষ, এমনকি কংগ্রেসের মানুষরা তাঁরা অন্য রাজ্যে এই কথা

[3-10 – 3-20 p.m.]

স্বীকার করেন যে, পশ্চিমবাংলা অপরাপর রাজ্যের তুলনায় বিভিন্ন দিক থেকে অনেক বেশি উন্নতি করেছে, অগ্রগতি করেছে, তার সাফল্যের চিহ্ন তারা ধরে রাখতে পেরেছে। যেমন ধরুন, অন্য রাজ্যের তুলনায় দারিদ্র্যসীমার নিচে যদি দেখেন, অন্য অনেক রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে দারিদ্র্যসীমার নিচে বসবাসকারী মানুষের সংখ্যা অনেক কম—২৯ পারসেন্ট। শুধু তাই নয়, ওরা আর একটি কথা যা বলেছেন, রিগিংয়ের কথা তুলেছেন, বামফ্রন্ট যদি জেতে তাহলে সেই জায়গায় রিগিং হয়েছে। আমি একটি কথা কংগ্রেসি বন্ধুদের কাছে জিজ্ঞাসা করছি, আপনারা যখন ৪১, না ৪২ ছিলেন, তার থেকে ৮২ জন হলেন—তাঁরা কি তাহলে রিগিং করে এসেছেন তো? সেই সমস্ত জায়গায় রিগিং হয়নি? একমাত্র বামপন্থীরা যেখানে জিতেছেন সেখানে রিগিং হয়েছে—এইরকম অসার কথা, অসার যুক্তি যদি আপনারা দেন, তা পশ্চিমবাংলার মানুষ কখনও মেনে নেবে না। আমরা পশ্চিমবাংলায় টিকে আছি জনগণের মধ্যে আছি বলে। আমরা টিকে আছি তাঁদের ভালবাসায়। তাদের সমর্থনে আমরা টিকে আছি এবং এই যে অগ্রগতি পশ্চিমবাংলার গ্রামবাংলায় আমরা ঘটাতে পেরেছি, তারজন্যই টিকে আছি। আপনারা যে গুণ্ডামী, মারামারি এবং যে অরাজক অবস্থা বিভিন্ন জায়গায় সৃষ্টি করছেন পশ্চিমবাংলার শান্তিপ্রিয় মানুষ তা চায় না। সেজন্যই বারেবারে পশ্চিমবাংলায় বামফ্রন্টকে তারা ক্ষমতায় নিয়ে আসছেন এবং বামফ্রন্ট পশ্চিমবাংলায় ক্ষমতাব আসনে প্রতিষ্ঠিত হয়েছে। আমি আর একটি কথা বলব—কথা বলার অধিকার এই বামফ্রন্টই দিয়েছে। গ্রামের মানুষকে ভোটের অধিকার দিয়েছে। আপনাব নির্বাচিত পঞ্চায়েতগুলোকে ভেঙে দিয়েছিলেন, স্বায়ত্বশাসনমূলক প্রতিষ্ঠানগুলোকে ভেঙে দিয়েছিলেন। আমরা ক্ষমতায় এসে সেগুলোতে নিয়মিত নির্বাচনের ব্যবস্থা করেছি। সেখানে মানুষ তাদের ভোটাধিকার প্রয়োগ করতে পারছেন। মেয়েদের যে সংরক্ষণের ব্যবস্থা, স্বায়ত্বশাসনমূলক প্রতিষ্ঠানগুলোতে যা আমরা দিয়েছি, আজকে সেজন্য এটা নিয়ে পার্লামেন্টে এবং অ্যাসেম্বলিতে আলোচনা হচ্ছে। আমরা পশ্চিমবাংলায় এটা প্রথম চালু করেছি। কংগ্রেসি বন্ধুরা এটা নিশ্চয়ই স্বীকার করবেন। এই সমস্ত সাফল্যের ভিত্তিতে আমরা জনগণের মধ্যে আছি। জনগণ আমাদের সমর্থন করে, তাই এই বামফ্রন্ট টিকে আছে, টিকে থাকবে। আমি আপনাদের অনাস্থা প্রস্তাবের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় স্পিকার, স্যার, আমাদের বিরোধী দলনেতা অতীশচন্দ্র সিংহ এই সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছেন, আমি সেই প্রস্তাবের সমর্থনে কয়েকটি কথা বলবো। এর আগে আমরা বহুবার অনাস্থা প্রস্তাব বিভিন্ন সময়ে এনেছি।

আমরা অভিযোগ আনতাম সরকারি ব্যর্থতার কথা বলে। আমরা অভিযোগ জানতাম সরকারের নানা আন্দোলনের প্রতি। আমরা অভিযোগ আনতে পারতাম পুলিশি অত্যাচারের বিরুদ্ধে, কিন্তু আনিনি। আমি নিজে বামপন্থী না হলেও বামপন্থীদের প্রতি একটা দুর্বলতা ছিল। ছাত্রাবস্থায় বামপন্থীদের অনেক স্যাকরিফাইস দেখেছিলাম এবং আজকেও যারা কমরেড কাকার নাম উচ্চারণ করলেন গর্বের সঙ্গে তাঁর জীবনাদর্শ আমি পড়েছি, যার ফলে বামপন্থীদের সম্বন্ধে আমার একটা শ্রদ্ধা ছিল! কিন্তু আজকের বামপন্থী সরকার যেখানে চলছে সেটা সম্পূর্ণ দুর্নীতিগ্রস্ত হয়ে পড়েছে। সেখানে আড়াই হাজার কোটি কি ৩ হাজার কোটি সেটা বড় কথা নয়, সেখানে ব্যাপক কয়েক হাজার কোটি টাকা তছরূপের পরেও আজকে আপনারা কোন লজ্জায় এখানে এসে বক্তব্য রাখতে আসছেন আমি সেটাতেই অবাক হয়ে যাচ্ছি। সেখানে সরকার আনন্দবাজারের বিরুদ্ধে অভিযোগ আনবে নাকি কোর্টে কি হচ্ছে সেটা আমি বলতে চাই না। আমাদের স্পিকার সাহেব হাউসে একটা পাবলিক অ্যাকাউন্টস কমিটি তৈরি করেছিলেন। সেই পাবলিক অ্যাকাউন্টস্ কমিটি ১৯৯৫ সালে ১৭ই এপ্রিল যে রিপোর্ট প্লেস করেছিল তার থেকে কয়েকটি ঘটনা আমি তুলে ধরছি। মাননীয় অসীমবাবু বসে আছেন, সূর্যবাবু বলবেন, বুদ্ধদেববাবু বলবে আর জ্যোতিবাবু তো অনেককিছু বলে গেলেন, পরে তার বলব। আমি শুধু উদাহরণ হিসাবে দিতে চাই যে, পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টের ছয়ের পাতায় যেটা বলা আছে, যেটা ১৭ই এপ্রিল, ১৯৯৫ সালে প্লেস হয়েছে, তাতে দেখা যাচ্ছে কি—মেদিনীপুর জেলা পরিষদকে ৮৮ লক্ষ ৪৫ হাজার টাকা অ্যাডভান্স হিসাবে দেওয়া হয়েছিল। ওই অ্যাডভান্সটা কাদের দিয়েছিলেন—কন্ট্রাক্টর, এমপ্লয়ীদের এবং সাপ্লায়ারদের। তখন জেলা পরিষদের সভাপতি কে ছিলেন? আজকের যিনি অনাস্থা প্রস্তাবের বিপক্ষে বলবেন ডাঃ সূর্যকান্ত মিশ্র, পঞ্চায়েত মন্ত্রী। সেই টাকা কি আপনারা উদ্ধার করতে পেরেছিলেন? সেখানে তিনি জেলা পরিষদের সভাধিপতি থাকাকালীন সরকারকে লিখেছিলেন যে ওই টাকাটা রাইট অফ করার জন্যে, সেখানে অর্থমন্ত্রী ২৫ হাজার কোটি টাকা নিয়ে যেতে চায়নি। আপনাদেরই মন্ত্রী জেলা পরিষদের সভাধিপতি থাকাকালীন আপনারা যে টাকা অ্যাডভান্স হিসাবে দিয়েছেন তার হোয়ারঅ্যাবাউটস পাওয়া যাচ্ছে না, আনট্রেসেবেল। পিএসি রিপোর্ট এই কথা বলছে। ওই টাকা আনট্রেসেবেল ছিল। যখন পাবলিক অ্যাকাউন্টস্ কমিটি ধরল যে ওটা সুদ সমেত ১ কোটি ২৪ লক্ষ টাকা পাওনা তখন ওই টাকার কিছুটা পাওয়া গেল, সব টাকা নয়। সেগুলো এখনো আদায় হয়নি। সেখানে মন্ত্রীর বিরুদ্ধে অ্যাকশন নেওয়ার জন্য রিপোর্টে বলা হয়েছে। স্যার, আমি পড়ছি, একটা রিপোর্টের এক জায়গায় বলা হয়েছে The Department also failed to throw any light as to how the individuals who had received advances became untraceable

in some cases, and how the outstanding lying on their account would be recovered.

আজকে এটাই রিপোর্ট বলছে। রিপোর্টে একথাও বলেছে, "The Committee desires that the department conduct a thorough probe into the matter with a view to fix up the responsibility, make good the less as well as to take preventive measures so as to stop recurrence of the same in future."

আজকে এই রেসপন্সিবিলিটি কাদের উপরে বর্তাবে? আজকে অর্থমন্ত্রী হিসাবে ওই জেলা পরিষদের সভাপতির উপরে আপনি কি অ্যাকশন নিয়েছেন? আজকে তো সবার আগে তিনজন মন্ত্রীকে অ্যারেস্ট করা উচিত ছিল। সূর্যকান্ত মিশ্র জেলা পরিষদের সভাপতি থাকাকালীন এক কোটি টাকা তছরূপ করার পরে পিএসি তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার পরে তাকে তো অ্যারেস্ট করা উচিত ছিল, অর্থমন্ত্রী হিসাবে আপনি কোনও ব্যবস্থা নেননি। পুলিশ মন্ত্রী হিসাবেও কোনও ব্যবস্থা নেননি। জ্যোতিবাবু আপনার তো উচিত ছিল, ওই তিনজন মন্ত্রীকে অ্যারেস্ট করার—পঞ্চায়েত মন্ত্রীকে, পুলিশ মন্ত্রীকে এবং অর্থমন্ত্রীকে। এবং এই অ্যারেস্ট করার কথাটা মানুষের কাছে এবং পাবলিক অ্যাকাউন্টস্ কমিটির কাছে জানানো উচিত ছিল। আজকে লজ্জা করে না আপনাদের? আপনি মুখ্যমন্ত্রী হিসাবে আপনি কোনও উত্তরও দেননি। আপনি তো কোনও মন্ত্রীকে প্রশ্নও করেননি। স্যার, সরকার দুর্নীতিগ্রস্ত হয়েছে কি হয়নি সেটা আমরা কিসে বুঝব? আমরা অডিট রিপোর্টে বুঝব। আজকে গ্রামবাংলার উন্নয়নের জন্য কোটি কোটি টাকা কেন্দ্র থেকে পাঠানো হয়। আপনাদেরই মন্ত্রী ২০শে মার্চ, ১৯৯৭ সালে অ্যাডমিটেড কোয়েশ্চেন নং ১৪০৮, কোয়েশ্চেন করেছিলেন সুলতান আহমেদ, আমাদের বিধায়ক, তাতে তিনি রিটিন রিপ্লাই দিয়েছেন। ওই রিপ্লায়ে যে হিসাব দিয়েছেন তাতে দেখা গেছে যে, ১৯৯১-৯২ সালে ৩৩৯টি পঞ্চায়েত সমিতি ছিল তাতে ৩৩১টি অডিট হয়েছে। ১৯৯২-৯৩ সালে ৩৩৯টি পঞ্চায়েত সমিতি ছিল তার ৩৩৬টি অডিট হয়নি। ১৯৯৩-৯৪ সালে ৩৪০টি পঞ্চায়েত সমিতি ছিল তার ৩৩৯টির অডিট হয়নি। ১৯৯৪-৯৫ সালে ৩৪০টি পঞ্চায়েত সমিতির মধ্যে ৩৪০টির অডিট করতে পারেননি। তারপরে ১৯৯৫-৯৬ সালে ৩৪১টির মধ্যে ৩৪১টির অডিট হয়নি।

[3-20 – 3-30 p.m.]

জেলা পরিষদেরও একই অবস্থা। মাননীয় মুখ্যমন্ত্রী দেখুন, আপনার পঞ্চায়েত মন্ত্রীর কাজ। তিনি উত্তর দিয়েছেন, ঐ একই প্রশ্নে, '৯৩-'৯৪ সালের থেকে কোনও

জেলা পরিষদে অডিট হয়নি। মুখ্যমন্ত্রী মহাশয়, আমরা বিরোধী রাজনৈতিক দলের কর্মী, আমরা বিরোধী দলের সদস্য, সরকার অডিট করতে পারেননি, গ্রামে গ্রামে কোটি কোটি টাকা, সেই টাকা তছরূপ হয়ে যাওয়ার পরে, আমরা সেই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনব না তো কি বাহবা দেব? আপনার ৫০ বছরের বেশি রাজনৈতিক অভিজ্ঞতা আছে হাউসের সদস্য হিসাবে, আপনি কি উপদেশ করেন তার পরে, আমরা এই সম্বন্ধে আপনার সঙ্গে কি ব্যবহার করব অনাস্থা প্রস্তাব ছাড়া? আপনি অ্যাকশন করে দেখিয়ে দিন—আপনি অডিট রিপোর্ট পাওয়ার পরে অ্যাকশন নিচ্ছেন দেখিয়ে দিন, আমরা আপনার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনতে চাই না। মাননীয় সদস্য সৌগত রায়ও প্রশ্ন করেছিলেন, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই সম্পর্কে। আমরা আশা করেছিলাম আমাদের অনেকের রাজনৈতিক জীবনের যে অভিজ্ঞতা, আমাদের অনেকের যা বয়স তার থেকে বেশিদিন ধরে মাননীয় মুখ্যমন্ত্রী হাউসের সদস্য। আমরা আশা করেছিলাম, তিনি আমাদের অনেক কিছু শেখাবেন। আমি প্রশ্ন করি, মাননীয় মুখ্যমন্ত্রী আপনার যা বয়স, তার থেকে বেশিদিন আপনি হাউসের সদস্য, আপনি কি শেখালেন? আমি ব্যক্তিগত আক্রমণ ছাড়া কি শেখালেন? মাননীয় সদস্য সৌগত রায় আপনাকে প্রশ্ন করেছিলেন, কোর্টের রায়ের পর আপনি যখন বললেন আমরা খুশি—তাহলে কোর্টের রায়ের বিরুদ্ধে আবার অ্যাপীল করতে গেলেন কেন, কোন যুক্তিতে সেটা বুঝিয়ে দিন। কেন বোঝালেন না, কেন উত্তর দিলেন না? আমরা বিরোধীপক্ষের সদস্যরা অনেক কথা বলি। কখন কখন ইতিহাসের একটা নিষ্ঠুর পরিণতি হয়, আজকে বোধহয় সেই পরিণতিই হচ্ছে বুদ্ধদেববাবুর, আমরা তো অনেক কিছু সংবাদপত্রের মাধ্যমে জানতে পারি, আমরা তো সরকার পক্ষে নেই, তাই সরকারের মন্ত্রীরা যা জানেন, আমরা অনেক কিছু তা পরে জানতে পারি, তাই ৩/৪ বছর আগে বুদ্ধদেববাবু যা জানতে পেরেছিলেন, আমরা সেটা ৩/৪ বছর পরে পেরেছি। সময়ের একটা খালি গ্যাপ হয়েছিল। আজকে আমরা বলছি, এটা চোরেদের সরকার। এই কথা বুদ্ধদেববাবু ৩/৪ বছর আগে বলেছিলেন, চোরেদের সরকার। আজকে সেই চোরেদের সরকারের বিরুদ্ধে আমরা অনাস্থা প্রস্তাব আনব না? আপনারা যখন পার্লামেন্টে বিরোধী পক্ষে ছিলেন, আপনাদের দল পার্লামেন্ট-এর সব কিছু অচল করে দিয়েছে। আপনি তো খবরের কাগজ থেকে পড়েছেন, আপনার সাহস ছিল না, এখানে আসার। এখানে এসে আপনার জবাব দেওয়ার সাহস ছিল না। পার্লামেন্টে বোফর্স নিয়ে খবরের কাগজের রিপোর্ট দেখে অভিযোগ এনে আপনার দল পার্লামেন্টকে অচল করে দিয়েছিল। আপনাদের দল হাওলা নিয়ে কোর্টের একটা বেসলেস অভিযোগ এনে আপনারা পার্লামেন্টকে অচল করে দিয়েছিলেন। পশ্চিমবঙ্গেও হাওলা নিয়ে আপনারা গান গেয়ে গিয়েছেন। ৬৪ কোটি টাকার ব্যাপারে, আর আড়াই হাজার কোটি টাকারও বেশি সেখানে তছরূপ

হয়েছে সেখানে আপনাদের বিরুদ্ধে আমরা বলতে যাব না? আপনাদের বিরুদ্ধে আমরা অভিযোগ আনব না? সেইজন্যই তো আপনাদের বিরুদ্ধে এই অনাস্থা প্রস্তাব এনেছি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনাকে এর আগে আমরা বলেছিলাম, আপনি ১০০ বছর বেঁচে থাকলে ভাল হয়। তাহলে অনেক কিছু দেখতে পাবেন। আজকে আপনার বক্তব্যের মধ্যে দিয়ে কোথাও একটু শুনতে পেলাম না, এই সরকার দুর্নীতিগ্রস্থ নয়। এই সরকারের বিরুদ্ধে যে দুর্নীতির অভিযোগ এসেছে তা সত্যি নয়, এই কথা বলতে পারলেন না। আপনাদের শরিক দলের মন্ত্রীদের আজকে যে কি অসহায় অবস্থা, তা আমরা জানি। তারা রাস্তাঘাটে যা বলেন, এখানে যেহেতু মন্ত্রিত্বের লোভ আছে, তাই উল্টো কথা বলেন। নাহলে যে মন্ত্রিত্বের চাকরি চলে যাবে, তাই তাদের কিছু বলার নেই। আমি অবাক হয়ে দেখছি, এর আগে যখন সরকারের বিরুদ্ধে অনাস্থা এসেছে, তখন সরকারি দলের মাননীয় সদস্যরা বক্তব্য রেখেছিলেন, আজকে সেখানে মুখ্যমন্ত্রী এবং হাফ ডজন মন্ত্রীকে দিয়ে তাদের বক্তব্য রাখতে হচ্ছে। মাননীয় সদস্যদের আপনারা বিশ্বাস করছেন না। দলের হুইপ মেনে আস্থা ভোট দিতে হবে, তাছাড়া তারা কিছু করতে পারছেন না। আজকে তাদের এই অবস্থা হয়েছে। আমি শরিক দলের মন্ত্রীদের বাদ দিয়ে বলছি, মাননীয় মন্ত্রী সুভাষবাবু সংবাদপত্রে কয়েকদিন আগে বামফ্রন্টের বিরুদ্ধে কিছু বিষোদগার করেছেন। টুডে পত্রিকাতে যে ইন্টারভিউ দিয়েছেন আজকে থার্ড ফোর্স-এর কথা বলছেন, কেন? আমরা বিরোধী দল সি.পি.এম.এর প্রতি আস্থা রাখি না ঠিকই, আপনাদের দলের মন্ত্রী যিনি প্রায় ১৫ বছর ধরে মন্ত্রিত্ব করছেন এই সরকারের থেকেই, তিনিও আজকে সরকারের বিরুদ্ধে, সরকারের প্রতি আস্থা রাখতে পারছেন না। তিনিও আজকে সেইজন্য বলছেন, তৃতীয় ফোর্স-এর কথা। ইন্ডিয়া টু-ডে পত্রিকাতে থার্ড ফোর্স উইল ইমার্জ। তার মানে কি? আপনার সরকার যারা মন্ত্রী আছেন, তারা আপনার সরকারের প্রতি আস্থা রাখতে পারছেন না! জনগণ যেখানে আমাদের বিরোধী দলে পাঠিয়েছে, সেখানে আমরা কি করে আপনাদের প্রতি আস্থা রাখব? আজকে এই ব্যাপারে আপনাদের কাছে আমরা উত্তর পাচ্ছি না। আজকে বাংলার মানুষের হয়ে সেইজন্য আমাদের [illegible] দুর্নীতিগ্রস্থ সরকারের বিরুদ্ধে অনাস্থা আনতে হচ্ছে। আপনাদের মত ভণ্ডামী [illegible] করি না। আমাদের বিরুদ্ধে যতবার দুর্নীতির অভিযোগ উঠেছে, হয় আমরা সি. [illegible] তদন্তে পাঠিয়েছি, নাহলে পার্লামেন্টারি কমিটি করেছি।

আপনাদের বিরুদ্ধে দুর্নীতির তদন্ত করতে বললে, আপনারা লালুর বিরুদ্ধে লড়াই করবেন? লালুর থেকেও বেশি কেলেঙ্কারির সঙ্গে জড়িত থাকা সত্ত্বেও আপনার মন্ত্রী অসীম দাশগুপ্তকে আজও গ্রেপ্তার করছেন না। এটাই হচ্ছে আপনাদের ব্যর্থতা। তার বিরুদ্ধেই তো আমাদের অনাস্থা। আজকে যদি জ্যোতিবাবুর সততা থাকত, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী যদি বাংলার মানুষের সন্দেহ দূর করতেন সবার আগে তাহলে আজকে

অসীম দাশগুপ্তকে অ্যারেস্ট করা উচিত ছিল। তছরুপ করার জন্য, অর্থ তছরূপ করার জন্য। আজকে বুদ্ধদেববাবু আপনি তো খুব পড়াশুনা করেন, সাহিত্য করেন। আপনার তো সেই বিখ্যাত ঐতিহাসিক উক্তি মনে আছে, "সীজারস ওয়াইফ মাস্ট বী অ্যাবভ অল সাসপেক্টস"। আজকে সমস্ত সন্দেহের উর্ধ্বে ওঠা সীজারের ওয়াইফকে। আপনি সাহিত্যিক লোক, আপনার সেই উক্তি আপনার মনে আছে। সেজন্য আজকে অসীমবাবুকে শুধু গ্রেপ্তার নয়, তাঁকে অ্যারেস্ট করুন। যতদিন তিনি ক্ষমতায় থাকবেন, ততদিন পর্যন্ত এই তছরূপ কোনওদিন প্রকাশ হবে না। যেভাবে টাকা তছরূপ করা হয়েছে সেগুলো ধরা যাবে না। সেজন্য আমরা আজকে তাঁর বিরুদ্ধে অনাস্থা এনেছি। তাঁর পদত্যাগ দাবি করছি। আগামীকাল বাংলা বন্‌ধ ডেকেছি। যদি দেখি আপনারা তার পরও তাঁকে পদত্যাগ করতে বলছেন না, সেদিন আমরা সরাসরি মুখ্যমন্ত্রীকে অভিযোগ করব যে এই দুর্নীতির সঙ্গে নিশ্চয়ই তিনি জড়িত আছেন। সেজন্য তাঁর মন্ত্রী অসীম দাশগুপ্তকে তিনি প্রোটেকশন দিচ্ছেন। সেদিন দরকার পড়লে আমরা আবার অনাস্থা আনব। আপনাদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ এনে লড়াই করব। যদি অসীম দাশগুপ্তের বিরুদ্ধে আপনারা কোনও ব্যবস্থা না নেন। আজকে সেজন্য বাংলার মানুষ বন্‌ধ ডেকে দিয়েছে। এই বন্‌ধের পর আগামী দিনে এই বাংলার মানুষ লড়াই করবেন। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী, জ্যোতিবাবু অনেক কিছু শেখালেন, কে কত শো কজ খেয়েছেন, কে কি মন্ত্রী হয়েছেন, সেইসব প্রশ্ন তুললেন। আজকে প্রফুল্ল সেন স্টীফেন হাউস কিনেছেন বলে সেই অভিযোগে আপনারা সারা বাংলা মাত করে দেননি? আপনারা প্রমাণ করতে পেরেছিলেন সরকারে এসে যে স্টীফেন হাউসের মালিক প্রফুল্ল সেন? আপনারা প্রমাণ করতে পারেননি। আর আজকে আমাদের কাছে অডিট রিপোর্ট থাকার পরও আজকে যখন আপনাদের দুর্নীতির অভিযোগ প্রমাণিত, আজকে যখন সমস্ত তথ্য আমাদের কাছে রয়েছে তখন কেন আমরা আপনাদের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনব না। আজকে ভক্তি ভূষণবাবু আপনি বাইরে এক কথা বলেন, আর এখানে এক কথা বললেন। হ্যাঁ, আমরা কেন আদালতে গেছি শুনুন। আমরা আদালতে গেছি তার কারণ যত তাড়াতাড়ি পারি আদালতের দ্বারস্থ হব কারণ অসীমবাবু এবং তার সরকারকে আমরা ভালভাবেই জানি। তারা সমস্ত তথ্য লোপাট করে দেবে। তথ্য যাতে লোপাট করতে না পারে সেজন্য আমরা আদালতে গেছি।

আদালত যাতে হস্তক্ষেপ করতে পারে সেজন্য আমরা তাড়াতাড়ি আদালতে গেছি। এটা আলোচনা বন্ধ করার জন্য নয়। আদালতে যাওয়া মানে আলোচনা বন্ধ করতে চাওয়া নয়। এই হাউসে আইনের জটিলতা দেখিয়ে বন্ধ করে দিতে পারেন কিন্তু বাংলার মানুষ আপনাদের ক্ষমা করবে না। সারা বাংলার যেমন আগামীকাল বন্‌ধ ডাকবে তেমনি যারা বাংলার মানুষ আগামীকাল থেকে আপনাদের ধিক্কার দেবে। আমরা

জানি এই লড়াইয়ে যেমন বিধায়করা আজকে নীরব হয়ে আছেন, বাংলার কোটি কোটি মানুষ নীরব থাকবে না। বামপন্থী মনোভাবাপন্ন মানুষও আপনাদের বিরুদ্ধে রুখে দাঁড়াবেন। তাই আজকে পুলিশ মন্ত্রী হিসেবে আপনি কটা খুন করেছেন সেটার জন্য এই লড়াই নয়, বাংলার কোটি কোটি টাকা যেভাবে আপনাদের সরকার তছরূপ করেছেন সেজন্য এই সরকারকে আমরা পদত্যাগ করতে বাধ্য করব। আইনি পথে, হাউসের মধ্যে, হাউসের বাইরে যেখানে আমরা সুযোগ পাব এই সরকারের বিরুদ্ধে আমরা অনাস্থা আনব। আমি আশা করব আমরা যে প্রশ্নগুলো করেছি আমাদের পক্ষ থেকে তার উত্তরগুলো দেবেন। তিনজন মন্ত্রী বক্তব্য রাখবেন। মাননীয় মুখ্যমন্ত্রীর মতো ব্যক্তিগত আক্রমণ না করে আসলে উত্তরগুলো দেবেন। আমরা তাঁদের কাছে জানতে চাই কি অ্যাকশন নিয়েছেন দুর্নীতির বিরুদ্ধে? আজকে পঞ্চায়েতে কেন অডিট করছেন না, কেন আজকে পি.এল. অ্যাকাউন্টে কোটি কোটি টাকা পাঠিয়ে দেওয়ার পর সেই টাকা কোন পারপাসে তোলা হচ্ছে? কেন তার হিসাব রাখছেন না? আজকে এই দাবি রেখে, এই অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 – 3-40 p.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা এখানে অনাস্থা প্রস্তাব এনেছেন। নো কনফিডেন্স মোশন এনেছেন আমাদের মন্ত্রিসভার বিরুদ্ধে। আপনারা তো আমাদের প্রশ্ন করার কোনও সুযোগ দেননি। যিনি মোশন এনেছেন তিনি তো জবাব দেবেন, সেজন্য আমার বিনীত দুই-একটি প্রস্তাব আছে। যদি তিনি অনুগ্রহ করে জবাব দেন। আমি ৫টি প্রশ্ন করব ভেবেছিলাম। কিন্তু মান্নান সাহেব কয়েকটি কথা বলেছেন। সেজন্য আমাকে ৬টি প্রশ্ন করতে হবে। আমি ওঁরটা দিয়ে শুরু করি। পাবলিক অ্যাকাউন্টস কমিটির কথা আপনি বলেছেন। **(এই সময় একাধিক কংগ্রেস(আই) বিধায়ক কিছু বলতে উঠে দাঁড়ান।)**

**(তুমুল হট্টগোল)**

**Mr. Speaker :** Please, take your seat, otherwise I will have to take steps against you. I warn you. Please take your seat. The Minister has the right to reply. Let him reply.

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** উনি ঠিক বলেছেন। পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টে সঠিকভাবে উল্লেখ করা হয়েছে। মেদিনীপুর জেলাপরিষদে আমি যখন সভাধিপতি ছিলাম, তখন যাদের অ্যাড্ভান্স দেওয়া হয়েছিল সেটা রিয়েলাইজ করা যায়নি। তার কারণ তাদের ট্রেস করা যাচ্ছে না। সেটা ঠিকই। তার কারণ হচ্ছে সেই সময় আমি

সভাধিপতি ছিলাম না। তখন সভাধিপতি বলে কিছু ছিল না। তখন চেয়ারম্যান (জেলাপরিষদ) বলা হত। সেই সময় যিনি সেখানে চেয়ারম্যান (জেলাপরিষদ) ছিলেন তাঁর নাম অজয় মুখোপাধ্যায়, তারপর যিনি ছিলেন তাঁর নাম ডঃ রাসবিহারী পাল, তারপর যিনি ভাইস চেয়ারম্যান ছিলেন তাঁর নাম প্রদ্যুৎ মহান্তি। এগুলো ১৯৭৭ সালের আগের কথা। এইসবের জবাব আমি আগেও দিয়েছি। সুব্রত মুখার্জি যখন পাবলিক্ অ্যাকাউন্টস্ কমিটির চেয়ারম্যান্ ছিলেন তখন লিখিতভাবে জবাব দেওয়া হয়। এখন আমার মুশকিল হচ্ছে, সেই সময় যাঁরা অ্যাড্ভান্স নিয়েছিলেন তাঁরা কেউই বেঁচে নেই। ওঁরা কবরে রয়েছেন। আমি কবর থেকে কি করে ওঁদের গ্রেপ্তার করব? স্যার, সেজন্য আমি রাইট অফ্ করতে বলেছিলাম। দ্বিতীয়ত হচ্ছে, আপনারা আমাদের বিরুদ্ধে অনাস্থা এনেছেন। আমি জিজ্ঞাসা করছি আপনাদের নিজেদের উপর কি আস্থা আছে? সত্যরঞ্জন বাপুলি পাবলিক অ্যাকাউন্ট কমিটির চেয়ারম্যান। স্যার, আপনার এখানে রুলিং আছে। আমাদের ভারতীয় সংবিধানের আর্টিকেল ১৫১(২)তে এবং রুল্স অফ্ প্রসিজিডিরে যা আছে তার ২২১ এবং ২২৩ রুলে কিভাবে আলোচনা হবে সেই বিষয়ে আপনার রুলিং আছে। আমি বলছি সেই রুলিং মেনে সংবিধান মেনে পাবলিক্ অ্যাকাউন্টস কমিটির রিপোর্টের উপর আলোচনা করার জন্য যে রুল্স আমাদের আছে, সেটার প্রতি কি আপনাদের নিজেদের আস্থা আছে? যিনি চেয়ারম্যান তাঁর উপর আস্থা আছে? এখানে দেখছি সেটার জন্য অপেক্ষা না করে আপনারা সি.বি.আই. তদন্তের কথা বলছেন। যদি আপনাদের আস্থা থাকত তাহলে আপনারা সি.বি.আই. তদন্তের কথা বলতেন না, ভেঁপু বাজাতেন না, ৬-১০টা কাঁসি বাজাতেন না, বেলুন ফাটাতেন না, ডিস্কো নাচতেন না। এসব করার প্রয়োজন ছিল না। আপনারা বলছেন যে, "এত টাকা কোথায় গেল?—গরিবদের কিছু হয়নি।" আমার অনেক তথ্য বলার আছে। কিন্তু এখন সময় নেই। আমি একটা তথ্য দিতে চাই, অনুগ্রহ করে দেখবেন।

(Noise and interruptions)

স্যার, আমি একটা তথ্য দিচ্ছি। সেটা হচ্ছে এই যে—**(গোলমাল—এইসময় মাননীয় কংগ্রেস সদস্য শ্রীসত্যরঞ্জন বাপুলি, শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়, শ্রী তাপস রায়, আরও অনেকে চিৎকার করে বলতে থাকেন, অজয় মুখার্জির নাম এইভাবে করা চলবে না)।**

(Noise and interruptions)

**Mr. Speaker :** Mr. Sinha, the debate cannot go in this way.

(Voices : এইভাবে অজয় মুখার্জির নাম বলা যাবে না।)

Mr. Tapas Roy, take your seat. I am on my legs. You cannot understand the meaning. Please, take your seat. If you go in this way,. I will close the debate. Mr. Ashok Deb, please take your seat.

(At this stage, Shri Pankaj Banerjee was seen shouting, you cannot mention name Ajoy Mukherjee.)

(Voices from the Congress benches : অজয় মুখার্জির নাম করা চলবে না।)

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি যা বলছি, তারপর ব্রিচ অফ প্রিভিলেজের নোটিশ দেবেন, যদি আমি ভুল করি।

(At this stage, Shri Satya Ranjan Bapuli was seen shouting– এইভাবে অজয় মুখার্জির নাম করা চলবে না।)

**Mr. Speaker :** Please, please. Take your seat. Mr. Pankaj Banerjee. I am repeatedly telling you, please take your seat. Mr. Roy please take your seat. No debate on this. No argument on this issue. Mr. Tapas Roy, Mr. Ashok Deb, please take your seat. The Minister has a right to reply. If you want any personal explanation, it will be made after he has made his speech. I will not allow now. (Noise) If you go in this way. I will close the debate. I will be forced to take actions against you. Mr. Tapas Roy, you are forcing me to take action. (At this stage, Shri Tapas Roy was still shouting) Mr. Roy, I will be forced to take action. Please take your seat. (Noise) I say, please take your seat. Please take your seat. (Noise) (Pause) (At this stage, Honourable Speaker was consulting the Book on the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.) (Noise).

[3-40 — 3-50 p.m.]

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Ray, for the last time, I am saying, take your seat. Mr. Chatterjee, take your seat. The Minister is in the debate. After the Minister's debate is finished anybody can raise any point of order or point of information. You cannot disturb him now.

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** তিন নম্বর কথা যেটা বলছিলাম, পশ্চিমবঙ্গে গরিবদের কি হয়েছে। লাকড়াওয়ালা কমিটি তাদের রিপোর্টে দারিদ্র্য সম্পর্কে শেষ হিসাব দিয়েছে। সে সম্পর্কে আমাদের মত আমরা বলছি না। লাকড়াওয়ালা এক্সপার্ট কমিটির প্ল্যানিং কমিশনে একটা হিসাব বেরিয়েছিল। ১৯৭৭-৭৮ সালে যখন আমাদের এখানে বামফ্রন্ট সরকার এবং পঞ্চায়েত হল তখন এখানে গ্রামে দরিদ্র কত ছিল? তখন এখানে ৬৮.৩ শতাংশ পরিবার দারিদ্র্য সীমার নিচে অবস্থান করছিল। আজকে, ১৯৯৩-৯৪ সালের হিসাব হচ্ছে ৪০.৩ শতাংশ, অর্থাৎ ২৮ শতাংশ দারিদ্র কমেছে। আর সারা দেশের হিসাব যদি আপনি দেখেন, সমস্ত রাজ্যের হিসাব যদি বলি তাহলে দেখবেন এই সময়ে সব চেয়ে বেশি দারিদ্র কমেছে পশ্চিমবঙ্গে। আমি এখানে প্রত্যেকটা রাজ্যের হিসাব দিতে পারি, কিন্তু সময় সীমিত। আমি এর সঙ্গে আরেকটা কথা বলতে পারি, ১৯৯০-৯১ সালে ভারতবর্ষে দারিদ্র্য সীমারেখার নিচে ছিল ৩৫ শতাংশ। কিন্তু এখন নীতি, উদার নীতি দেওয়া হল যে, সেটা বেড়ে ৩৭.৫ শতাংশ হল ১৯৯৩-৯৪ সালে। সারা দেশে উদার নীতির ফলে যখন দারিদ্র্য এইভাবে বাড়ল তখন পশ্চিমবাংলাই একমাত্র রাজ্য যেখানে ১৯৯১ থেকে ১৯৯৪-এর মধ্যে দারিদ্র্য সর্বোচ্চ পরিমাণ কমেছে, ৯.২ শতাংশ কমেছে। ওঁরা বলেছেন, গরিবদের কি হয়েছে? আমি বলি, মাননীয় বিরোধী দলের নেতা যা বলেছেন...

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Sinha, please control your members otherwise I will be forced to take steps. Then I will go on my own...(noise)...Mr. Tapas Ray take your seat. If you disturb him again, I will take step against you. ....(noise)... Let the Minister finished his debate and then you can raise the point of order. Do you think the debate will go on this way?

I am here from the morning. You have just come. You all have spoken. Let the minister continue. (noise)... Your leaders will reply... (voice)... Mr. Roy you have spoken... (noise and interruption)... that is besides the point. There must be a procedure in the debate. You

want to go on this way? Or should we close the debate? ... (Noise)... I know. You don't want to hear the reply. I know you are not interested to listen to the reply. You want to dance, you want to blow whistle. Let the minister finished his speech.

[3-50 – 4-00 p.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** স্যার, সেইজন্য আমি বলছি মাননীয় বিরোধী দলের নেতা তিনি বলেছেন এবং আরও কয়েকজন বলেছেন দুর্ভাগ্যবশত তিনিও বলেছেন যে আগে কিছু লোক অর্ধেক বিড়ি খেয়ে কানে গুঁজে রাখত, এখন তারা সিগারেট খাচ্ছে, আগে সাইকেল ছিল, এখন মোপেডে চড়ছে। কিছু গরিব মানুষ যারা দারিদ্র্য সীমার উর্ধ্বে উঠেছেন তারা এখন সিগারেট খান, জুতো পরেন, জামা পরেন। আমি প্রশ্ন করি একটু সিগারেট খাওয়া, মোপেডে চড়া এটা কি কিছু মুষ্টিমেয় মানুষের বংশ পরম্পরায় করার অধিকার থাকবে, না এটা গরিব মানুষরাও করতে পারবে? আরেকটা কথা মাননীয় সত্য বাপুলি মহাশয় বলেছেন, সমালোচনা করেছেন যে, আমি একটু ঔদ্ধত্তপূর্ণ কথা বলেছি এ কথা বলেছেন। ডাইভার্সান নিয়েও বলেছেন। উনি প্রবীণ সদস্য, আমি ওঁনাকে সমালোচনা মেনে নিচ্ছি এবং দুঃখের সঙ্গে বলছি কেন্দ্রের সঙ্গে রাজ্যের সঙ্গে সম্পর্ক আমাদের সংবিধানে নির্দিষ্ট করা আছে এবং রাজ্যের যা এক্তিয়ারভুক্ত সংবিধানে নির্দিষ্ট করা আছে সেই বিষয়ে যদি কেন্দ্রীয় সরকার নাক গলায়, চোখ রাঙায় তাহলে তাদের বিরুদ্ধে ঔদ্ধত্ত দেখানোর সাহস আমাদের আগেও ছিল, এখনও দেখাব। সেই এক্তিযারভুক্ত সেখানে সেই তথাকথিত ডাইভার্সান যদি নীতিসম্মত করার অধিকার আমাদের থাকে তাহলে আমাদের সেই ঔদ্ধত্তপূর্ণ আচরণও থাকবে। আপনি আমাকে আইনের পরামর্শ নিতে বলেছেন। আমি আইনমন্ত্রীর কাছাকাছি থাকি, আইনমন্ত্রীর কাছে যাই এবং যাব। তবে আমি বটতলায় যাব না, আপনার কাছে যাব না। স্যার, আরেকটা কথা এখানে বলা হয়েছে এটা আপনি দেখবেন। মাননীয় সত্য বাপুলি মহাশয় বলেছেন যে, কেন্দ্রের টাকা আমরা নাকি চোরের মতো খরচ করতে বাধ্য। এই ভাষাটা রাখবেন কি না সেটা আপনার ব্যাপার। আমি বিরোধী দলের সদস্যকে জিজ্ঞাসা করি দু-একটি রাজ্যে আপনাদের সরকার আছে, মধ্যপ্রদেশে আছে, ওড়িশাতে আছে। আমি বিনীতভাবে আপনাকে জিজ্ঞাসা করতে চাই এই পরামর্শ আপনি কি সেখানকার মুখ্যমন্ত্রীদেরও দেবেন? আমাদের এখানে নির্বাচন হচ্ছে, গত ২০ বছর ধরে নির্বাচন হচ্ছে। আমরা জিতলে আপনারা বলেন সাইন্টিফিক রিগিং করে জিতেছি। আর আপনাদের দলীয় নির্বাচনে রাজ্যে রাজ্যে যে রিগিংয়ের অভিযোগ উঠেছে সেটাকেও কি সাইন্টিফিক রিগিং বলবেন?

৬ নং, মাননীয় সৌগতবাবু বললেন, "৫১২ কোটি টাকার নাকি বাজেট পাস হয়েছে!" ওঁর ভুল হতে পারে, কিন্তু একটু সংশোধন করে দিচ্ছি, আমার কাছে বাজেট বই আছে, ওটা ৬১২ কোটি টাকা হবে। আপনি টোটালটা একটু যোগ করে দেখবেন—এরকম করে বললে অনেক কিছুই এদিক ওদিক হয়ে যায়। ৬১২ কোটি ১১ লক্ষ ৯২ হাজার টাকা। মাননীয় সৌগতবাবু, আপনি প্রবীণ সদস্য, কেন্দ্রে মন্ত্রী ছিলেন, কাজেই আপনি নিশ্চয়ই জানেন এর মধ্যে তথাকথিত কেন্দ্রীয় প্রজেক্টের টাকা, যেটা বলা হয় কেন্দ্রের অংশ, সেটা এর মধ্যে নেই। কেন্দ্রের অংশের বাইরে রাজ্যের অংশ যেটা সেটার কথাই আমি বলছি। এখানে বলা হয়েছে,—কেন্দ্রের টাকা ফেরত যাচ্ছে। এ সম্বন্ধে আমাদের একজন মাননীয় সদস্য বলেছেন এবং আমি আবার বলছি, এটা রাজধানী এক্সপ্রেসের আপ-ডাউন নয়। এল, ফেরত চলে গেল, এরকম কিছু নয়। এক পয়সাও কেন্দ্রে ফেরত যায় না, যাবে না। যাওয়ার প্রশ্নই উঠে না। কেন্দ্র যে অংশটুকু দেয়, আমাদের পাওনা তার চেয়ে অনেক বেশি। ওরা যা দেয় তার চেয়ে অনেক বেশি নিয়ে যায়। সে জন্যই তো আমরা কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের দাবি তুলেছিলাম। ওরা নিয়ে যাওয়ার পর ওদের কাছ থেকে যা আসে আমাদের কাছে, আমাদের সেই টাকার সবটাই এল. এফ. অ্যাকাউন্টে থাকে এবং সেখান থেকে তুলে খরচ করা হয়, অডিট হয়।

(প্রচণ্ড গোলমাল)

আমি ঠিকই বলছি। এটা বলার আমার এক্তিয়ার আছে।

(প্রচণ্ড চিৎকার-চেঁচামেচি)

গলা চড়িয়ে আমাকে থামাতে পারবেন না। চিৎকার করে সত্যকে মিথ্যা করতে পারবেন নাকি! তবে উনি ঠিক হিসাবই দিয়েছেন, কয়েকটা পঞ্চায়েত সমিতির অডিট হয়েছে। স্যার, আমি পুরো কনফিডেন্টলি বলছি, রুলস অব বিজনেসে যা আছে তার মধ্যেই, আমি আমার এক্তিয়ারের মধ্যেই কথা বলছি। আমি বলছি, পঞ্চায়েত সমিতির অডিটের যে হিসাবটা দিয়েছেন, সেটা ঠিকই দিয়েছেন। কিন্তু আমি বার বার বলছি, পঞ্চায়েত সমিতির অডিট রাজ্য সরকার করে না। জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির অডিট করেন এক্সামিনার অব লোকাল অ্যাকাউন্টস। এটা তাঁরা করেন। আমি এ বিষয়ে একটা হিসাব দিয়েছি—১৯৯৩-৯৪ সালে চারটে মাত্র পঞ্চায়েত সমিতির অডিট হয়েছে। ৩৪১টার মধ্যে মাত্র চারটের অডিট হয়েছে। আর জেলা পরিষদের একটাও হয়নি। আর রাজ্য সরকার যেগুলো করে, ঐ বছর অর্থাৎ ১৯৯৩-৯৪ সালে সেগুলোর ৯৭ শতাংশ অডিট হয়েছে। আর মাত্র ১৭টা জেলা পরিষদ এবং ৩৪১টা

পঞ্চায়েত সমিতির অডিট তাঁরা করতে পারছেন না। এই প্রসঙ্গে আমি আমাদের বিরোধী দলের মাননীয় নেতার কাছে একটা প্রশ্ন রাখছি, অনুগ্রহ করে জবাব দিয়ে যাবেন। সব দলের সদস্যদের নিয়ে আমাদের যে সাবজেক্ট কমিটি হয়েছিল, সি.এ.জি.র কাছ থেকে সব শোনার পর, ই.এল.-এর কাছ থেকে সব শোনার পর তাঁরা যে সুপারিশ করেছিলেন, 'অন্ততঃপক্ষে পঞ্চায়েত সমিতির অডিটের দায়িত্ব ওদের হাত থেকে নিয়ে নেওয়া উচিত এবং রাজ্য সরকারেরই সেই ব্যবস্থা করা উচিত—রাজ্য সরকারেরই সেই অধিকার থাকা উচিত।' সেই প্রস্তাবের ব্যাপারে আপনাদের মতটা কি হল? অনুগ্রহ করে আপনি এটার জবাব দিয়ে যাবেন। কারণ অডিট নিয়মিত হওয়া দরকার। কারণ এটা অনেকের রাগের কারণ হয়েছে। আমাদের সেই বিষয়ে ই.এল.এ.কে চিঠি লেখায় সব দলেরই মত ছিল। সাবজেক্ট কমিটিতে সব দলের প্রতিনিধিরাই ছিলেন এবং সাবজেক্ট কমিটির সেই রিপোর্ট এখানে পেশ হয়েছে। সাবজেক্ট কমিটির রিপোর্টের ভিত্তিতেই চিঠি লেখা হয়েছে। যদি মাননীয় বিরোধী দলের নেতার বিষয়টা মনে থাকে তাহলে জবাবি ভাষণে বলবেন। তারপর সৌগতবাবু বললেন, "এখানে ফিনান্সিয়াল এমার্জেন্সী চালু করতে হবে।" এখন সংবিধানে তো এ বিষয়ে প্রথমেই পরিষ্কারভাবে বলা আছে, "ইফ প্রেসিডেন্ট ইজ্ স্যাটিসফায়েড"। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, প্রেসিডেন্ট স্যাটিস্ফায়েড হবেন তো? এই বিশ্বাস আপনাদের আছে তো? আমি জিজ্ঞাসা করছি, আপনাদের কি এই বিশ্বাস আছে, এই কথা বলবার জন্য আপনারা প্রেসিডেন্টের অ্যাপয়েন্টমেন্ট পাবেন? আমার আর কিছু বলার নেই। আপনাদের সৎসাহস থাকলে এই ৬টি প্রশ্নের সংক্ষেপে জবাব দেবেন। এই কথা বলে ওদের আনা প্রস্তাবের বিরোধিতা করছি।

**শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** স্যার, অন ও পয়েন্ট অফ অর্ডার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পি.এ.সি.র কথা আমাদের মাননীয় সদস্য আব্দুল মান্নান বলেছেন।

**(প্রচণ্ড গোলমাল)**

আরে পয়েন্ট অফ অর্ডার তুলতে দেবেন না? স্পিকার আমাকে বলতে দিয়েছেন!

**(হৈ-চৈ; চিৎকার-চেঁচামেচি)**

**মিঃ স্পিকার ঃ** বলতে দিন, বসুন, বসুন।

**শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত দুঃখের কথা, মাননীয় মন্ত্রী শ্রী সূর্যকান্ত মিশ্র মহাশয় তাঁর বক্তব্যের সময়ে শ্রী আব্দুল মান্নান মহাশয় যে উক্তি করেছেন—যে তাঁর সময়ে পাবলিক অ্যাকাউন্ট কমিটির রিপোর্ট

অনুসারে বিভিন্ন কন্ট্রাক্টরদের বা এই ধরনের মানুষদের যে অ্যাডভান্স দেওয়া হয়েছে সেই সমস্ত অ্যাডভান্সের টাকার ট্রেস পাওয়া যাচ্ছে না। ৬ পাতায়আছে, ৮৮ লক্ষ ৪৫ হাজার টাকার হদিশ পাওয়া যাচ্ছে না, কাদের দেওয়া হয়েছে তা পাওয়া যাচ্ছে না। ৩ লক্ষ টাকা বাদ দিয়ে ৮৮ লক্ষ টাকা পাওয়া যাচ্ছে না। এটা মন্ত্রী মহাশয় বলবার সময়ে অজয় মুখার্জির মতন একজন শ্রদ্ধেয় মানুষ যিনি মারা গেছেন, যিনি স্বাধীনতা সংগ্রামী ছিলেন, যিনি আমাদের পশ্চিমবাংলায় বার বার মুখ্যমন্ত্রী ছিলেন, যার আশীর্বাদে আপনারা আজকে অনেক কিছু করতে পারছেন, যিনি শেষকালে ডিস-ইলিউশন্ড হয়ে আপনাদের যুক্তফ্রন্ট সরকারকে বর্বর সরকার বলেছিলেন, উনি তাঁর নাম করে ইঙ্গিত করলেন যেন চুরি তিনিই করিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এটা মানতে দিচ্ছেন—এটা আমি জানতে চাইছি? এই কথা উনি প্রত্যাহার করবেন কি না এবং আপনি এই কথা এক্সপাঞ্জ করবেন কি না? এটা যদি না করেন তাহলে অন্যায় কাজ করা হবে। আমি অ্যাপিল করছি মন্ত্রিসভার কাছে, উনি অজয় মুখার্জি সম্বন্ধে যে ইঙ্গিত করেছেন তা অবিলম্বে প্রত্যাহার করে নিন এবং দুঃখ প্রকাশ করুন।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** স্যার, আমি আবার বলছি, যে টাকার কথা মান্নান সাহেব বলেছেন, রাইট অফ করার কথা বলেছেন, যাদের ট্রেস করা যাচ্ছে না—এইসব রেকর্ড আছে এখানে। আপনার সামনে আমার নাম করে উচ্চারণ করে বলা হয়েছে। আমি তো বেঁচে আছি কখনো, মরে যাইনি বলে সম্মান আমার কম হবে না আশা করি। সেইজন্য আমি বলতে চাই, এই যে টাকাটা রাইট অফ করার কথা বলা হয়েছে, ট্রেস করা যাচ্ছে না—সেটা আগেকার আমলের যেটা উনি বলেছেন ৩ লক্ষ টাকা। উনি সেটা ভাল করে পড়ে দেখুন। কথা হচ্ছে, পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্টটা ২ বছর আগেকার এবং সেটা এখানে আলোচনা হয়েছে, রিপোর্ট আছে, প্রত্যেকটির জবাব আমি দিয়েছি। জেলা পরিষদ লিখিতভাবে দিয়েছে, ডিপার্টমেন্ট তার জবাব দিয়েছে। সুতরাং ভাল করে না জেনে এইরকম করে বলাটা ঠিক কিনা আমি জানি না। আর অজয় মুখার্জি সম্বন্ধে কোন অসম্মানজনক উক্তি আমি করিনি। আগে বলেছি, তাঁরা যখন ছিলেন, সেই সময়কার যারা এমপ্লয়ি ছিলেন, সময়ে যারা রিটায়ার করেছেন, তারপর মারা গেছেন তাদের ট্রেস করা যাচ্ছে না। মারা গেলে কাউকে খুঁজে বার করি কি করে? ট্রেস করা যায়—এটা আমি বলেছি। এতে এত রেগে যাচ্ছেন কেন? একথা আমরা কখনো ভুলে যেতে পারি না, উনি যখন জেলা পরিষদের চেয়ারম্যান ছিলেন, কংগ্রেস ওঁর বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনে ওঁকে বের করে দিয়েছিলেন। আর উনি বেরিয়ে গিয়ে বাংলা কংগ্রেস করলেন তারজন্য।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমি দায়িত্ব নিয়ে একটি কথা বলছি, পাবলিক

অ্যাকাউন্টস কমিটির রিপোর্ট ১৭ এপ্রিল, ১৯৯৫ সালে এই হাউসে প্লেস্‌ড হয়েছে। সেই রিপোর্টের ৬ পাতা থেকে আমি পড়ে বলেছি যে, ৯১ লক্ষ ৪৬ হাজার টাকা মার্চ, ১৯৮৩ সালেতে আউটস্ট্যান্ডিং ছিল সেটা ইনক্লুডিং ৩ লক্ষ ১ হাজার টাকা। এই ৩ লক্ষ ১ হাজার টাকার অ্যামাউন্টটা ছিল ১৯৪৮ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত। ১৯৭৬ সালের পর থেকে মার্চ, ১৯৮৩ সাল পর্যন্ত ছিল ৮৮ লক্ষ ৪৫ হাজার টাকা। আমার কাছ থেকে বইটা অফিসের কে একজন নিয়ে গেছেন, সেইজন্য আমি বইটি পাচ্ছি না, কিন্তু আপনাকে আমি লেখাটা দেখিয়েছি এবং তাতে বলা হয়েছে এই অ্যামাউন্টটা আউটস্ট্যান্ডিং হয়েছিল। তাহলে স্যার, ১৯৭৭ সালের পরে অজয় মুখার্জি এলেন কোথা থেকে তা আমি বুঝতে পারছি না। ৮৮ লক্ষ ৪৫ হাজার টাকা—এটা ১৯৭৬ সালের পর থেকে ১৯৮৩ সাল পর্যন্ত। যদি রেকর্ডে থাকে ১৯৮৩ সালের মার্চের আগে উনি জেলা পরিষদের সভাধিপতি ছিলেন না তাহলে আমি আমার বক্তব্য উইথড্র করে নেব। আর যদি ঐ সময়ে উনি জেলাপরিষদের সভাধিপতি থাকেন তাহলে হোয়েদার হি উইল রিজাইন অর নট? আমি যে অভিযোগ এনেছি সেই অভিযোগ একশোবার সত্যি এবং হি হ্যাজ টু [illegible]। একজন মৃত ব্যক্তিকে—অজয় মুখার্জিকে চোর সাব্যস্ত করে মাননীয় মন্ত্রী নিজেকে সাধু সাজাতে চান। সেই কারণে আমাদের সদস্যরা এগ্রিভড হয়েছিলেন। স্যার, আপনি বইটি দেখেছেন, আমি পড়ে দিচ্ছি, ইট ইজ রিভিল্ড

It is revealed from the para that advances outstanding against suppliers, contractors and employees of the Parishad as on 31st March, 1983 stood at Rs. 91.46 lakhs. The amount included Rs. 3.01 Lakhs advanced between March, 1948 and April 1976.

[4-00 – 4-10 p.m.]

আমিও তাই বলেছি, in respect of which neither any adjustment accounts had been received nor the present whereabouts of the advance holders were available. The Parishad stated (July 1985) at that time Dr. Surya Kanta Mishra was the Swadhipati of the Midnapore Zilla Parishad, that a proposal would be sent to Government for writing off these unadjustable advances.

তাহলে ১৯৮৫ সালে জেলা পরিষদের সভাধিপতি কে ছিলেন? ১৯৮৩ সালের মার্চের আগে পর্যন্ত যে আউট স্ট্যান্ডিং হয়েছে বামফ্রন্টের আমলে, ওনার আমলে, ১৯৮৩ সালের পরে আমি জানি না, ৮৮ লক্ষ ৪৫ হাজার টাকা আউট স্ট্যান্ডিং

হয়েছে। কাদের দেওয়া হয়েছিল? সাপ্লায়ার্স, কন্ট্রাক্টরস এবং এমপ্লয়ারদের, এই রিপোর্টে যা আছে। তাদের খুঁজে পাওয়া যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অজয় মুখার্জির মতো একজন বরেণ্য নেতা, বাংলার সুসন্তান, স্বাধীনতা আন্দোলনে তার অবদান অসীম, তাকে সংখ্যা গরিষ্ঠতার জোরে চোর বানাবেন, রাজনীতির মধ্যে তাকে টেনে আনবেন, এটা আপনি দয়া করে হতে দেবেন না,। আপনি দয়া করে অজয় মুখার্জির নামটা এক্সপাঞ্জ করুন, এই আবেদন করছি।..... গোলমাল.....

**(এই সময়ে কংগ্রেসের বিভিন্ন সদস্যরা একসঙ্গে উঠে দাঁড়িয়ে বলার চেষ্টা করেন)**

**Mr. Speaker :** No more debate on this, Please take your seat. Please take your seat. I am on my legs. Mr. Mukherjee take your seat. বসুন রামজনম মাঝি। There are some difficulties in understanding the English language. I have sent for the original report of the Comptroller and Auditor General from my library. I am reading out from that report. You have, to understand the language and the purport of the language. "Advances outstanding against suppliers, contractors and employees of the Parishad as on 31st March, 1983 stood at Rs. 91.46 lakhs. Upto 31st March, 1983, the total amount is Rs. 91.46 lakhs. Now this amount includes Rs. 3.01 lakhs advanced between March, 1948 and April 1976 in respect of which neither any adjustment accounts had been received nor the present whereabouts of the advance holders were available. The Parishad stated (July 1985) that a proposal would be sent to Government for writing off those unadjustable advances. What difference the Minister has said.

(Noise)

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস পরিষদীয় দলের নেতা, শ্রী অতীশ সিন্‌হা মহাশয় যে অনাস্থা প্রস্তাব এনেছেন, তাকে বিরোধিতা করে, যে নির্দিষ্ট বিষয়গুলি ওরা তুলেছেন আর্থিক উন্নয়নকে কেন্দ্র করে, ভূমি সংস্কারকে কেন্দ্র করে, কৃষিতে, শিল্পের উন্নয়নকে কেন্দ্র করে, গঙ্গার জল বন্টনকে কেন্দ্র করে, কর্মসংস্থানকে কেন্দ্র করে অডিটকে কেন্দ্র করে, বিকেন্দ্রীকরণকে কেন্দ্র করে, এর

প্রতিটি উত্তর একটার পর একটা আমি দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অতীশ সিন্‌হা মহাশয় যে প্রশ্নগুলি তুলেছেন এবং অনাস্থা প্রস্তাবের সঙ্গে রেখেছেন, নির্দিষ্ট যে প্রশ্নগুলি অর্থনৈতিক উন্নয়ন, ভূমি সংস্কার এবং অন্য যে বিষয়গুলি বললাম এবং শেষকালে অডিটের কথা বলেছেন। আপনি বিচারাধীন বিষয়ের উপরে বলতে বারণ করেছেন, সেটা মনে রেখে প্রতিটি বিষয়ের উত্তর আমি দেব।

তারপর ভূমি সংস্কার; মাননীয় অতীশ সিন্‌হা মহাশয় ভূমি সংস্কারের ব্যাপারে বলেছেন। আমি আপনাদের কাছে এই বক্তব্য রাখছি যে, এতদিন আমরা জাতীয় নমুনা সমীক্ষা থেকে যে তথ্য এখানে রেখেছিলাম সেখানে ১৯৮০-৮১ সালের সর্বশেষ তথ্য ছিল—ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষক সারা দেশে যেখানে মাত্র ২৯ শতাংশ জমির মালিক, সেখানে তারা পশ্চিমবঙ্গে ৬০ শতাংশ জমির মালিক। তারপরে এ সম্পর্কে ১৯৯০-৯১ সালের জাতীয় সমীক্ষার তথ্য প্রকাশ করেছেন কেন্দ্রীয় সরকার। সেখানে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের হাতে আর ৬০ শতাংশ নয়, ৬৯ শতাংশ এসে গেছে ভূমি সংস্কারের ফলে এবং এ ক্ষেত্রে আমরা প্রথম স্থানে রয়েছি।

এখানে প্রশ্ন তুলেছেন উন্নয়ন নিয়ে। কৃষির ক্ষেত্রে যে তথ্য কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে প্রকাশিত হয়েছে সেই তথ্য অনুযায়ী বলতে পারি, ১৯৮০ থেকে ১৯৮৩ এবং ১৯৯০ থেকে ১৯৯৩ এই সময়কালে ভারতের অন্যান্য রাজ্যগুলির খাদ্যশস্যে বার্ষিক গড় বৃদ্ধির হার ছিল ২.৫ শতাংশ, এক্ষেত্রেও পশ্চিমবঙ্গের হার প্রথম - ৫.৯ শতাংশ। কাজেই উন্নয়ন নিয়ে কোনও প্রশ্ন আসে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ধরনের উন্নয়নের সুফল কি গ্রামের গরিব মানুষের কাছে পৌঁছেছে? মাননীয় সূর্যকান্ত মিশ্র মহাশয় ইতিমধ্যে দারিদ্র্য সীমার নিচে জনসংখ্যার যে শতাংশ তার হিসেব দিয়েছেন। আমি বাজেটে উত্তর দেবার সময় একটি কথা বলেছিলাম, তারই পুনরুক্তি করে বলছি যে, আমাদের রাজ্যের ব্যুরো অফ অ্যাপ্লাইড ইকোনোমিক্যাল অ্যান্ড স্ট্যাটিসটিক্স এবং সেন্ট্রাল স্ট্যাটিস্টিক্যাল অর্গানাইজেশনের কাছ থেকে যে তথ্য পাচ্ছি তাতে দারিদ্র্য সীমার নিচে থাকার সংখ্যাতথ্যটা কতগুলো জেলার আসতে শুরু করেছে। তার থেকে দেখা যাচ্ছে, এই সংখ্যাটা কোনও কোনও জায়গায় ১৫ শতাংশের নিচে নেমে গেছে। আপনি দারিদ্র্য দূরীকরণ কর্মসূচির সুফল গরিব মানুষের কাছে পৌঁছেছে কিনা জানতে চেয়ে সুনির্দিষ্ট প্রশ্ন করেছেন বলেই তার সুনির্দিষ্ট উত্তর দিলাম। মাননীয় অতীশবাবু একটি প্রশ্ন করে যে বক্তব্য রেখেছেন সেটা আমার ভাল লেগেছে। উনি বলেছেন—গঙ্গার জল বন্টন চুক্তির ফলে যদি দেখতে পাই আমাদের যে পরিমাণ জলের প্রয়োজন সেটা ভারত পেয়েছে তাহলে চুক্তিকে সাধুবাদ জানাবো। আমাদের খরার যেটা সেটা ৩১শে মে শেষ হয়ে গেছে। তথ্যটা সেচ ও জলপথ বিভাগের

কাছে আছে এবং এর উত্তর দেবার কথাও কেন্দ্রীয় সরকারের। তবুও জানাচ্ছি যে, কলকাতা বন্দরের পক্ষে গুরুত্বপূর্ণ হছে ৪০,০০০ কিউসেক জল। এই পরিমাণ জল ১০ দিনের পর্যায়ের কিছু বেশি হবে। এবং দ্বিতীয় হচ্ছে, আমাদে জলের পরিমাণ আগের থেকে বাড়ল কিনা। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি, গত ১০ বছরে আমরা যে জল পেতাম এক-একটা সময়ে, এই চুক্তির ফলে ঐ সময়ে তার থেকে ৪.৮ শতাংশ বেশি জল পেয়েছি। আপনি বলেছিলেন সাধুবাদ দেবেন! এই ৪০,০০০ কিউসেক জল আগে একনাগাড়ে আমরা একবারও পাইনি, অথচ চুক্তির পর গত ৫ মাসে আমরা ১৫টি পর্যায়ের মধ্যে ৫টি পর্যায়ে ৪০,০০০ কিউসেক জল টানা পেয়েছি যা আগে কখনও পাইনি। কাজেই আপনারা অনেকগুলো প্রস্তাব আনতে গিয়ে যেসব কথা বলেছেন, তথ্যটা কিন্তু ঠিক তার বিপরীত। কাজেই আপনাদের বক্তব্য আমি খণ্ডন করছি।

এরপর একটি প্রশ্ন এসেছে শিল্পের উন্নয়ন নিয়ে। এটা বলা উচিত, গ্রামাঞ্চলে এই যে ভূমি সংস্কারকে ভিত্তি করে যে উৎপাদন বৃদ্ধি হয়েছে তার সুফল গ্রামের মানুষের হাতে পৌঁছেছে কিনা। জানবেন, এক-একটি বছরে বর্তমানে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে ৩০,০০০ কোটি টাকার মতো আয় হচ্ছে। এবং জানবেন, তার থেকে ৯,০০০ কোটি টাকা শিল্পপণ্যের উপর খরচ করছেন গ্রামের মানুষ। তারই জন্য আজকে তারা মোপেডে চাপছেন। তারা মোপেড ব্যবহার করছেন বলে খারাপ লাগছে?

[4-10 – 4-20 p.m.]

গরিব মানুষ যদি চামড়ার জিনিস ব্যবহার করে তাহলে আপনাদের খারাপ লাগে। লাগবেই তো! এটা তো শ্রেণী দৃষ্টিভঙ্গির ব্যাপার, গরিব মানুষের তো আপনারা শ্রেণী শত্রু। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দাঁড়িয়ে বলা উচিত যে সাধারণ মানুষ আজকে শিল্প পণ্য ক্রয় করছে। এই ক্রয় থেকে আমাদের রাজ্যে শিল্প উৎপাদন বৃদ্ধি পেতে শুরু করেছে। বলা উচিত আপনাদের সময় শিল্প উৎপাদন সবচেয়ে কমে গিয়েছিল। পঞ্চাশের দশকের শেষ দিকে শিল্পের সূচক ছিল ১২৫, সেটা আপনাদের সময় কমতে কমতে ১০০তে নেমে আসে। এখন এটা বেড়ে গিয়েছে এবং সেটা বেড়ে গিয়ে দাঁড়িয়েছে ১৯০। ১৯৯৩-৯৪ সালে শিল্প উৎপাদন বেড়েছিল ২.৮ শতাংশ হারে। ১৯৯৪-৯৫ সালে শিল্প উৎপাদন বেড়েছিল ৬.৯ শতাংশ হারে, ১৯৯৫-৯৬ সালে শিল্প উৎপাদন বাড়ে ১০.৮ শতাংশ হারে এবং ১৯৯৬-৯৭ সালে এটা ৯ শতাংশ হারে এসে দাঁড়িয়েছে। জানবেন এটা আমরা ১০ শতাংশ হারে শিল্প উৎপাদন নিয়ে যাব। আমার বলা উচিত মোট উৎপাদন বৃদ্ধি পেয়েছিল সারা ভারতবর্ষে যখন ৬.৮ শতাংশ সেখানে আমাদের রাজ্যের হার হচ্ছে ৭.৭ শতাংশ। জানবেন আমরাই

হলাম একমাত্র রাজ্য যারা শিল্প উৎপাদন বৃদ্ধি করতে পেরেছি। আপনারা কর্মসংস্থানের কথা বলেছেন। আমি অতীশবাবুকে বলবো, আপনি বলুন কেন্দ্রীয় যোজনা কমিশনের ১৯৯২ সালের এই কর্মসংস্থান রিপোর্ট ৩১ পাতায় কি বলছে। সেখানে প্রতিটি রাজ্যের কর্মসংস্থানের বার্ষিক হার বলা আছে। সমস্ত রাজ্যগুলির কর্মসংস্থান বৃদ্ধির বার্ষিক হার হচ্ছে ২.৩৫ শতাংশ, ব্যাতিক্রম শুধু পশ্চিমবাংলা ২.৯ শতাংশ। সারা রাজ্যের মধ্যে প্রথম। আপনাদের কর্মসংস্থানের প্রশ্ন আমি খণ্ডন করলাম। আমরা বাজেট বৃদ্ধি করেছি। এই পরিকল্পনা বাজেট আপনাদের সময় আপনাদের পঞ্চম পঞ্চবার্ষিকী বাজেট ছিল খুব ছোট, একটা শিশু পরিকল্পনা বাজেট ছিল যার পরিমাণ হচ্ছে ৮৩৯ কোটি টাকা। ষষ্ঠ যোজনায় আমরা ৮১ শতাংশ বৃদ্ধি করে সেটা ২৩৬৩ কোটি টাকাতে তুলেছিলাম। সপ্তম যোজনায় সেটা ৮৩ শতাংশ বৃদ্ধি করে ৪৩৪৭ কোটি টাকাতে তুলেছিলাম। অষ্টম যোজনায় সেটা ৮৯৮৩ কোটি টাকাতে তুলেছিলাম। এবারে নবম যোজনায় ২০,৭০০ কোটি টাকাতে তোলার প্রস্তাব রেখেছি। তারমধ্যে জানবেন প্রথম বছরের ২৯৭২ কোটি টাকার মধ্যে রাজ্য দেবে ৭৬ শতাংশ। এবং ২৪ শতাংশ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বছর আমরা আর্থিক বিকেন্দ্রীকরণ করব। এই অর্থ জানাবেন পঞ্চায়েতের মাধ্যমে মানুষের স্বার্থে বিকেন্দ্রীকরণ করব। এই বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে আমাদের প্রথম স্থান। বিকেন্দ্রীকরণের বিকল্প জানবেন আরও বেশি বিকেন্দ্রীকরণ। জানবেন দু'ভাগে ভাগ করে প্রতিটি দপ্তরের কাজ হবে। জেলার স্তরের নিচে পরিকল্পনা জেলা পরিকল্পনা কমিটি দেবে। সংবিধান মেনে, রাজ্যের অর্থ কমিশনের সুপারিশ মেনে জেলাপরিষদকে ৩০ শতাংশ, পঞ্চায়েত সমিতিকে ২০ শতাংশ এবং গ্রাম পঞ্চায়েতকে ৫০ শতাংশ টাকা দেব। এই বিকেন্দ্রীকরণ আমরা করব এবং সেই অর্থ গ্রাম পঞ্চায়েতের কাছে যাবে। এই টাকা দিয়ে পরিকল্পনা করার সময় গ্রাম সংসদে খোলা জায়গায় মিটিং করে প্রকল্প নির্বাচিত হবে। খরচের হিসাব খোলা জায়গায় টাঙানো থাকবে। আপনারা প্রশ্ন তুলেছিলেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আরও একবার পরিষ্কার করে বলি, অধিকাংশ রাজ্য পঞ্চায়েত সমিতির এবং জেলা পরিষদের অডিট এ.জি.কে. দিয়ে করানোর সাহস দেখাতে পারেনি। আমরা দেখিয়েছি। পরিষ্কার করে বলছি, ১৯৮০ সাল থেকে কিন্তু অধিকাংশ রাজ্য দেখাতে পারিনি, আমরা দেখিয়েছি। এখন যে দেরিটা এই ব্যাপারে ভুলটা আপনারা বারে বারে করছেন।

আবার করছেন। জেলা পরিষদ পঞ্চায়েত সমিতির অডিট করেনি এ.জি.। জেলা পরিষদে পাঁচ বছর বকেয়া আছে। পঞ্চায়েত সমিতিতে বকেয়া আছে ১০ বছর। এতদসত্ত্বেও জানবেন, আমরা এ.জি.কে আহ্বান করছি, আপনারা অডিট করবেন। আমরা সমস্ত রকমের সহযোগিতা করব। সংবিধান মেনে এ.জি. তাঁর অডিট করবেন,

আমাদের সরকারের পঞ্চায়েত খোলাখুলি করবেন। আমি মাথা উঁচু করে বলছি, আমরা সমস্ত রকম সহযোগিতা করব। আমরা কাউকে ভয় পাই না। তবে যখন এই বিকেন্দ্রীকরণ করছি, একটা কথা বলা উচিত, এটা যখন আন্তর্জাতিক স্তরে আলোচনা হয়, আমাদের এই বিকেন্দ্রীকরণের মডেল সম্পর্কে সারা পৃথিবীতে বলা হচ্ছে—আমাকে এই রকম সেমিনারে থাকতে হয়েছিল—এটা উন্নয়নশীল দেশে একমাত্র পথ। এমনকি উন্নত দেশের গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ, যেটা পশ্চিমবঙ্গে চলছে, এটাই পথ। এটাই ইতিহাস। সাধারণ মানুষের স্বার্থে ক্ষমতার বিকেন্দ্রীকরণ আমরা করব। সাধারণ মানুষের স্বার্থে বিকেন্দ্রীকরণ করা মানে তাকে সম্মান জানানো। না, সত্য বাপুলি মহাশয়, আপনি এই কথাটা ঠিক বলেননি। মাননীয় সত্য বাপুলি মহাশয়, এটা আপনার মনের কথা হতে পারে না। তার কারণ, যে অর্থ কেন্দ্রীয় সরকার থেকে আসে, এটা রাজ্যের মানুষের যে অর্থ, সেই টাকা যখন ফিরে আসে তখন, আপনি যে ভাষাটা ব্যবহার করলেন—'চাকরের মতো ব্যবহার করবেন না', এটা ঠিক বলেননি। এটা আপনিই বলতে পারেন। কিন্তু পশ্চিমবাংলার মানুষ এটা মেনে নেবেন না। আমি মনে করি না, এইভাবে কথা বলা উচিত। এখন সারা দেশে যে আলোচনা চলছে, তাতে তথাকথিত কেন্দ্রীয় প্রকল্পগুলো রাজ্যগুলোকে দিয়ে দেবার কথা চলছে। আমরা বলেছিলাম, আপনারা কেন সাধারণ মানুষের স্বার্থে রচিত এই প্রকল্প আপনাদের নেতাদের নামে রেখেছিলেন? আমরা এই প্রকল্পের নাম রাখব 'নেতাজী সুভাষচন্দ্র প্রকল্প।' সাধারণ মানুষের স্বার্থে এই বিকেন্দ্রীকরণ হবে। কেউ কেউ বাধা দেবে। কিন্তু জানাবেন, ইতিহাসের অবধারিত গতি নেই। এই বিকেন্দ্রীকরণ হবে। যারা এই বিকেন্দ্রীকরণে বাধা দিচ্ছে, তারা ইতিহাসের জোয়ারে ভেসে যাবেন। আমি এই অনাস্থা প্রস্তাব'এর বিরোধিতা করে বক্তব্য শেষ করলাম।

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Sinha, the debate will go in this way? You will not give the replies?

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** হ্যাঁ, স্যার, আমি উত্তর দেব।

**মিঃ স্পিকার ঃ** কিভাবে উত্তর দেবেন? তাহলে ওঁদের বারণ করুন, এই রকম করবেন না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বিরোধী দলের আনা এই অনাস্থা প্রস্তাবের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। বিরোধী নেতা এবং বিরোধী সদস্যরা যে বক্তৃতা করেছেন আমি সবটাই মনোযোগ দিয়ে শুনেছি

এবং যথাসম্ভব সেই বিষয়গুলোর উপরেই আমার বক্তব্য থাকবে। মাননীয় বিরোধী দলনেতা বক্তব্য শুরু করতে গিয়ে বলেছেন যে, এই সরকার দুর্নীতির সরকার, অপরাধের জন্মদাতা সরকার। আমি নিজের পরিধিতে দেখেছি সংবিধান লংঘনকারী সরকার। আমি বিরোধী দলের নেতাকে শুধু একটুখানি চিন্তা করতে বলছি, যে দলের পক্ষ থেকে যে অভিযোগ করেছেন, আজকে সারা দেশে যে দলের ১৮ জন মন্ত্রী এবং ৪০ জন এম.পি.র বিরুদ্ধে আদালতে দুর্নীতির মামলা চলছে। সেই রকম একটা দলের পক্ষে কি আমাদের বিরুদ্ধে কিছু বলা মানায়?

[4-20 – 4-30 p.m.]

আমরা ২০ বছর ধরে এখানে আছি এবং ভবিষ্যতেও থাকব। আমাদের একজন মন্ত্রীর বিরুদ্ধে বা একজন এম.এল.এ.র বিরুদ্ধে দুর্নীতির তদন্ত করতে কি আদালতে যেতে হয়েছে! আপনাদের দলকে নিয়ে তো অনেক কিছু হচ্ছে এবং শেষ পর্যন্ত আমরা দেখব আপনারা কোথায় থাকেন আর আমরা কোথায় থাকি। আমার তৃতীয় বক্তব্য হচ্ছে যে, বিরোধী দলনেতা বললেন যে এই সরকার নাকি অপরাধের জন্মদাতা। আপনি নিশ্চয় জানেন আমাদের দেশের বিরুদ্ধে অপরাধের যে চক্রান্ত গড়ে উঠেছে সেই সম্পর্কে আমাদের দেশের ভারত সরকার একটা তদন্ত কমিমি করেছিলেন। সেই তদন্ত কমিটির চেয়ারম্যান ছিলেন কেন্দ্রীয় সরকারের প্রাক্তন স্বরাষ্ট্র সচিব শ্রী ভোরা। ওই ভোরা কমিটির রিপোর্টে আমাদের সারা ভারতবর্ষের একটা চেহারা পাওয়া যাবে। সেখানে রাজনীতির সঙ্গে অপরাধ জগতের কি সম্পর্ক আমার জানা নেই তবুও আমি বলছি ওই রিপোর্ট হচ্ছে এখনো পর্যন্ত সবচেয়ে অথেনটিক রিপোর্ট। আপনি রাজনীতির সঙ্গে অপরাধ জগতের সম্পর্ক বাড়ছে বলেছেন, আমি বলি ওই রিপোর্টটা পড়ুন। ওই রিপোর্টের মধ্যে দেখতে পাবেন আপনাদের দল কোথায় আছে আর আমাদের দল কোথায় আছে। ভোরা কমিটির রিপোর্টটা পড়বেন পড়লেই সব বুঝতে পারবেন। বিরোধী দলনেতা তো বেরিয়ে গেলেন, উনি আরেকটা কথা বলেছেন যে, আমরা নাকি সংবিধান লংঘনকারী। আমি শুধু ওঁনাকে জিজ্ঞাসা করতে চাই যে, সংবিধানের প্রশ্নে যে সমস্ত মঞ্চ বা প্রতিষ্ঠান আছে এতে কি কোনও ব্যক্তি, কোনও দল বা কোনও সরকার সংবিধান লংঘন করেছে দেখেছেন? সংবিধান লংঘন করলে আমাদের দেশের মানুষ সেটা মেনে নেবে? এটা কখনোই মেনে নেওয়া যায় না। আপনাদের স্বার্থ মতো এটা হতে পারে কিন্তু বাস্তবে এটা সম্ভব নয়। তবে একটা কথা বলব সংবিধান লংঘন করলে তার বিচারের ভার আপনারা হাতে নেবেন না, তারজন্য মঞ্চ আছে। সেই মঞ্চতেই বিচার হবে। সেখানে একটা অভিযোগ করলেই তার প্রমাণ করা যায় না। বিরোধী দলনেতা বক্তৃতা করতে গিয়ে একটি অদ্ভুত কথা বলেছেন,

আমি ওঁনার ওই কথা শুনে অবাক হয়ে গেছি। আমি তো জানি উনি বিজ্ঞানের ছাত্র, বিজ্ঞানের ছাত্র হয়ে উনি বললেন যে সায়েন্টিফিক রিগিং নাকি হয়েছে। এখন বলছেন সায়েন্টিফিক রিগিং, এরপরে বলবেন সায়েন্টিফিক চিটিং, সায়েন্টিফিক ব্ল্যাকমেলিং, এসব কথা বলতে শুরু করবেন। সুতরাং এইভাবে বিজ্ঞানের অবমাননা আমরা সহ্য করতে পারব না। আপনারা সত্যি যদি মনে করতেন যে সায়েন্টিফিক রিগিং নির্বাচনে হয়েছে তাহলে আমাদের মতো কাজ আপনারা করতেন। আমরা ১৯৭২ সালের বিধানসভার নির্বাচনে রিগিং হয়েছিল বলে বিধানসভা বয়কট করেছিলাম। আপনারাও সেইরকম সৎসাহসের পরিচয় দিন যে সুষ্ঠু নির্বাচন হয়নি বলে বিধানসভা বয়কট করবেন। সুতরাং আপনারা রাজনৈতিক স্বার্থে বারে বারে এইকথা বলে আসছেন। আমাদের নির্বাচন যে সুষ্ঠুভাবে সম্পন্ন হয় সেকথা সারা ভারতবর্ষের মানুষ জানে। কোন রাজ্যে কিভাবে নির্বাচন হচ্ছে তা সকলেই জানেন এবং আপনারাও জানেন। এখানে সুষ্ঠু নির্বাচন যে হচ্ছে তা জানেন বলেই এসব কথা বলতে পারছেন।....গোলমাল মাননীয় বিরোধী দলনেতাকে একটি কথা নিবেদন করতে চাই, যদিও এই ব্যাপারে সূর্যকান্ত মিশ্র এবং অসীমবাবু এর উত্তর দিয়েছেন, আমি ব্যক্তিগতভাবে তাঁকে আক্রমণ করতে চাই না কিন্তু আপনি যে ভাষায় বললেন যে গ্রামের গরিব মানুষদের মুখের ভাত আপনারা কেড়ে নিয়েছেন, আমি বলছি আপনারা কেউ কি সত্যি গ্রামে যান, গ্রামে গিয়ে এইকথা বলতে পারবেন? গ্রামের মানুষেরা যারা আগে মাইল খেত, পি.এল. ৪৮ গম খেত, আজকে তারা ভাত খেতে পাচ্ছে।

এটা হচ্ছে বামফ্রন্ট সরকারের শক্তিশালী নীতি। এটা আপনারা ভাল করেই জানেন। কিন্তু সেই রাগে আপনি একটি কথা বলে ফেললেন, কিছু মনে করবেন না, এটা একটা নীল রক্তের অহঙ্কার। যারা বিড়ি খেত তারা এখন সিগারেট খাচ্ছে, যারা গেঞ্জী পরত তারা এখন জামা পরছে। যারা খালি পায়ে ছিল তারা চটি পরছে। এই নীল রক্তের অহঙ্কার ভাল নয়। গরিব মানুষেরা মাথা তুলবেই, তাদের মাথা নিচু করে কেউ রাখতে পারবে না। এই হচ্ছে আমাদের অঙ্গীকার। গরিব মানুষ মাথা তুলবেই। এটা হচ্ছে বামফ্রন্টের অঙ্গীকার। জমিদারীতন্ত্রের শেষ অহঙ্কারটি আমরা ভেঙে চুরমার করে দেব। এই হচ্ছে আমাদের অঙ্গীকার। সঙ্গে সঙ্গে আর একটি কথা বলি, জল বন্টন-এর ব্যাপারে আমার সহকর্মী বলেছেন, আমি সংখ্যাতত্ত্বের মধ্যে যাব না, শুধু নেতাকে অনুরোধ করব আপনি যে কথা বললেন, ভেবে দেখবেন, আগুন নিয়ে খেলবেন না। আমরা জল বন্টনের সমস্ত সুবিধা-অসুবিধা বিচার করেছি, এক্সপার্ট ওপিনিয়ন নিয়েছি, বিচার করেছি, যেখানে বিধান নেওয়া উচিত সেখানে আমরা নিয়েছি। কিন্তু অতীশদা একটা জিনিস ভুলে যাবেন না, এই জল বন্টনকে কেন্দ্র করে আমাদের এই উপমহাদেশে যে নতুন পরিবেশ গড়ে উঠেছে, যে বন্ধুত্বপূর্ণ সম্পর্ক বাংলাদেশের সঙ্গে গড়ে উঠেছে,

সেই বন্ধুত্বপূর্ণ সম্পর্ককে বিরোধিতা করছে এবারের কিছু মৌলবাদী আর ওপারের কিছু মৌলবাদী; দয়া করে তাদের সঙ্গে গলা মেলাবেন না তাহলে বাংলাদেশের সঙ্গে আমাদের সম্পর্ক খারাপ হবে। এই অন্যায়টা করবেন না। এই আগুন নিয়ে খেলা করবেন না। এটা হচ্ছে আমাদের অনুরোধ। এইটুকু হচ্ছে আপনাদের বক্তব্য সম্পর্কে যা বুঝেছি, সেটা বললাম। সত্য বাপুলির বক্তব্য আমি মন দিয়ে শুনেছি, তিনি অদ্ভুত একটি কথা বললেন—অপরাধ, আইনশৃঙ্খলার অবস্থাটা কি। এখানে দাঁড়িয়ে আমি বার বার বলেছি আইনশৃঙ্খলা আমাদের রাজ্যে যেমন আছে, তেমনি অপরাধও আছে, অপরাধ যে বাড়ছে সেই সম্পর্কে আমরা আত্মসন্তুষ্ট নই। কিন্তু আমাদের রাজ্যে অবস্থা কি রকম আছে, সেটা তো বিচার করবেন। সত্য বাপুলি মহাশয়কে জিজ্ঞাসা করলে, উনি তখন বলেন, আপনি কেন বাঙ্গালোর দেখাচ্ছেন, দিল্লি দেখাচ্ছেন, দেখাতেই তো হবে। যদি সত্য বাপুলি মহাশয় বলেন, আমি বিরোধী দলের মধ্যে সবচেয়ে ফর্সা, আমি বলব না। অতীশদার থেকে আপনি একটু কম। কিংবা সত্যবাবুর থেকে একটু বেশি। এতো আমাকে তুলনা করতেই হবে। আমাকে তফাৎটা বোঝাতে গেলে বলতেই হবে পশ্চিমবাংলা মধ্যপ্রদেশ থেকে ভাল। আমরা বোম্বের থেকে ভাল। আমরা দিল্লির থেকে ভাল। এতো আমাকে বলতেই হবে। তা নাহলে আপনি তুলনাটা করবেন কি করে? পশ্চিমবাংলা ভাল না মন্দ, আপনি কিসের মাপকাঠিতে বিচার করবেন? দাবি করলেই তো হবে না। আমরা মাপকাঠিতে বিচার করছি সারা দেশে অপরাধ বাড়ছে, আমাদের এখানে অপরাধও বাড়ছে, কিন্তু তুলনায় কম। সারা দেশে অপরাধের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে, আমাদের ব্যবস্থা তাদের চেয়ে অনেক ভাল। ৯০ ভাগ ক্ষেত্রে ব্যবস্থা নিতে পেরেছি। ১০ ভাগ পারিনি। শাস্তির ব্যাপারে, এটা তো শুধু সরকারের উপর নির্ভর করে না। আমরা যা করে উঠতে পারছি তার উপরে নির্ভর করে মাননীয় বিচারালয় কি করবে তার উপরে।

কিন্তু তবুও এতদ্ সত্ত্বেও বলছি আমরা এতটুকু আত্মসন্তুষ্ট নই। তা সত্ত্বেও আমাদের গোটা রাজ্যের আইনশৃঙ্খলা, কলকাতা শহরের আইনশৃঙ্খলা, আমাদের রাজ্যের, দেশের যে কোনও রাজ্যের থেকে যে কোনও মহানগরীর থেকে ভাল। আপনি এটা চেঁচিয়ে এই সত্যকে গোপন করতে পারবেন না। কেন গোপন করবেন আপনি। আপনি তো কাগজ পড়েন। সানডে টাইমস পড়েন না, বোম্বে বাঙ্গালোর, ম্যাড্রাস, ক্যালকাটা, দিল্লি ৫টি শহরের আইনশৃঙ্খলার কি অবস্থা। ৫টি শহরের আর্থিক অবস্থা। ৫টি শহরের কস্ট অফ লিভিং। কলকাতা শহরকে বলছে সবচেয়ে বেশি, কেন তারা বাড়িয়ে বলবে, তারা কি বামপন্থী সরকারের বিপক্ষে? তারা বামপন্থী সরকারের বিপক্ষে নয়। তারা বাস্তবতাকে মেনে নিয়েছে, কলকাতা শহর গরিব মানুষের শহর। কলকাতা শহর গণতন্ত্রের শহর। কলকাতা শহর মধ্যবিত্তদের শহর। কলকাতা শহরের

আইনশৃঙ্খলা ভারতবর্ষের যে কোনও শহরের থেকে ভাল। এই কথা কেউ কি অস্বীকার করতে পারবে? সারা ভারতবর্ষের আইনশৃঙ্খলার অবস্থা আমরা জানি। কিন্তু এই কথা চেঁচিয়ে শুধু প্রমাণ করা যাবে না। সঙ্গে সঙ্গে তিনি আর একটি কথা বললেন, আপনি হাওড়ায় গিয়ে কি একটা বক্তৃতা করেছেন, হাওড়ায় গিয়ে কেন, আমি সব জায়গায় গিয়ে বলি, মানুষকে বলি, কি করতে পেরেছি, আর কি করতে পারিনি। যা করতে পারিনি তার সমালোচনা আমরা নিজেরা করি। যা করতে পারিনি তাও বলি, শুধু যানবাহন, রাস্তাঘাট, হাসপাতাল নয়, সবচেয়ে বেশি সমালোচনা আমি করি পুলিশ বিভাগের। মানুষ পুলিশকে কিভাবে দেখতে চায়। ব্রিটিশ আমলে পুলিশ কি ছিল, এখন তাদেরকে মানুষ কিভাবে দেখতে চায়। মানুষ কি ব্যবহার চায়? পুলিশের সঙ্গে সমাজ বিরোধীদের সম্পর্ক থাকবে না—এই সমালোচনা আমি নিজের বিভাগকে সবসময় করি এবং করতে হচ্ছে।

[4-30 – 4-40 p.m.]

এইজন্য করতে হয়। আমরা আইন বিচার করে নয়, যেখানে ভুল হচ্ছে, যেখানে আমাদের অসুবিধা, সেগুলো শোধরাবার জন্য আমাদের বার বার বলতে হয়। সৌগতবাবুর আলোচনা শুনলাম মন দিয়ে। ভাল লেগেছে। কয়েকটি কথা বলেছেন। আমি শুধু একটু বলি। আপনি সব ব্যাপারে ওয়াকিবহাল। দেশে যখন একটা ভাঙাগড়া চলছে, প্রধানমন্ত্রী নির্বাচনের ব্যাপারে। এই অবস্থাতে আমাদের পার্টির মধ্যে দুটো মত ছিল। সংখ্যাগরিষ্ঠ মত—এই হচ্ছে কমিউনিস্ট পার্টি মার্কসবাদী, এটা আপনারা সব সময়ে বুঝতে পারবেন না, ভাবতে পারেন? আপনাদের দলের মধ্যে থেকে যদি কাউকে প্রধানমন্ত্রী হতে বলা হত, তাহলে তো তার হার্ট অ্যাটাক হয়ে যেত। সারা দেশের কোন দল আছে যে না আমার পার্টি বারণ করেছে, আমি প্রধানমন্ত্রী হতে পারব না। সারা দেশ যখন চাইছে জ্যোতিবাবু প্রধানমন্ত্রিত্ব গ্রহণ করুন। এই কথাগুলো নিয়ে টানা হ্যাঁচড়া করবেন না। এইসঙ্গে একটা গল্প বলেছেন। সে গল্প নিয়ে মজাও করেছেন। দৈত্যের গল্প বলেছেন। সেই দৈত্যের গল্প শুনছিলাম। সেই দৈত্যকে আপনিও দেখেননি, আমিও দেখিনি। আপনি বলেছেন সেই দৈত্য এখানে বসে আছে। আমাদের এখানে যারা বসে আছেন, তাদের পিছনে যে শক্তি সেই শক্তিকে গিলে খাওয়ার ক্ষমতা আপনাদের এ জন্মেও হবে না। আপনি একটা অর্থনৈতিক নৈরাজ্যের গল্প শুনিয়েছেন। আপনি বলেছেন কি কি কারণে ইমার্জেন্সী করা যেতে পারে। আপনি কি সব কিছু ভুলে গেছেন? একটা সরকার যদি অর্থনৈতিকভাবে ব্যাঙ্ক করাপ্ট হয়, আমাদের অ্যাসেম্বলিতে এতগুলো সাবজেক্ট কমিটি আছে, কোন কমিটি একথা বলছে?

**(শ্রী সৌগত রায় ঃ সব্বাই।)**

সব্বাই, আপনি কি সেই কমিটির মেম্বার? আমাদের এতগুলো বিভাগ আছে। আমাদের অর্থের টানাপোড়েন আছেই, কিন্তু কোন কমিটি বুঝল যে সরকারি বিভাগের কাজ আটকে গেছে। কে ঠিক করে একটা সরকার ব্যাঙ্করাপ্ট, কিভাবে ঠিক করে? সৌগত রায় না রিজার্ভ ব্যাঙ্ক? আপনারা ঠিক করবেন? আমি যতদূর জানি, আমাদের যে যে ভাতাগুলো আছে, সবই ঠিক চলছে কোনও অসুবিধা হয়নি। এই গল্প শুনিয়ে লাভ নেই। হাবড়া অশোকনগরে কি হচ্ছে সৌগতবাবু বলেছেন। এসব শুনিয়ে কি লাভ সৌগতবাবু? কি হচ্ছে আমরা সব জানি। হাওড়ায় কি হয়েছে, বেহালায় কি হয়েছে, কি হতে চলেছে আমরা সব জানি। সেই সঙ্গে সঙ্গে বলে গেলেন লক আপে মৃত্যুর কথা। শুধু এটা বললেন না যে আমাদের রাজ্যে যে ন্যাশনাল হিউম্যান রাইটস কমিশন আছে, পরে আমরা আমাদের পশ্চিমবাংলায় স্টেট হিউম্যান রাইটস গঠন করলাম, প্রতিটি ক্ষেত্রে যে ঘটনা ঘটছে, লক আপ ডেথ ২৪ ঘন্টার মধ্যে আমাদের জানিয়ে দিতে হয়। দিল্লিতে নয় এখানেও। এক সপ্তাহের মধ্যে।

তাদের সিদ্ধান্ত তারা জানিয়ে দেন। এই রাজ্যে আমরাই প্রথম স্টেট হিউম্যান রাইটস গঠন করেছি। প্রতিটি ক্ষেত্রে আমরাই প্রথম করেছি। এইসব কথা বলার আগে একটু ভেবে বলবেন। মাননীয় মুখ্যমন্ত্রী ৭২ থেকে ৭৭ জরুরি অবস্থার সময়ে বিশেষ করে জেলখানায় কতবার গুলি চলেছিল তার কোনও হিসাব নেই। কত লোক মারা গিয়েছিল তার কোনও হিসাব নেই। তখন তো হিউম্যান রাইটস কমিশন ছিল না।

এসব কথা আপনারা জানেন। আজকে এসব কথা আমাদের শোনাচ্ছেন? সৌগতবাবুর প্রসঙ্গে যেটা বলা যায় সেটা হল, সবাই জানেন—আমেরিকার অ্যাম্বাসাডর একটা বই লিখে বলেছিলেন যে, তাঁরা নির্বাচনে আমাদের পশ্চিমবঙ্গে কংগ্রেসকে টাকা দিয়েছিলেন। এটা আমেরিকার অ্যাম্বাসাডারের বইতে লেখা আছে।

(গোলমাল)

এর সঙ্গে সঙ্গে আরেকটা কথা বলতে চাই যে, সুব্রতবাবু উত্তেজিতভাবে বললেন, "কালকে রাস্তায় হাত ভেঙে দেব।" সুব্রতবাবু, এখনও সুযোগ আছে, এসব কথাবার্তা তুলে নেওয়ার। শুধু বলছি, বিধানসভার মধ্যে "হাত ভেঙে দেব, দেখে নেব" এসব বিশৃঙ্খলার কথা চলে না। এটা আপনার প্রত্যাহার করা উচিত। আরেকটা কথা বলেছেন, সেটা কাগজ থেকে শিখে বলেছেন, সেটা হল—"ওপাশে যাঁরা বসে আছেন তাঁরা সব লালুর দল।" সুব্রতবাবু আপনারা অনেকদিন ধরে রাজনীতি কর[illegible] আমরাও অনেকদিন ধরে রাজনীতি করছি। কিন্তু আপনাদের কার কত স্থাবর-অস্থাবর ব্যক্তিগত

সম্পত্তি আছে সেটার হিসাব আপনারা দেখাতে পারবেন? আমরা আমাদের স্থাবপ-অস্থাবর সম্পত্তির হিসাব দেখাতে পারব।

**(গোলমাল)**

(এই সময় বিরোধী দলনেতা মাননীয় শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় কিছু বলার জন্য উঠে দাঁড়ালেন।)

অতীশবাবু, উনি আমাদের লালুপ্রসাদ বলবেন আর আমি একথা বলতে পারব না? আমি যা বলেছি উনি তার বিচার করবেন। সুদীপবাবুর বক্তব্য আমি শুনেছি। ওঁর বক্তব্য থেকে ২টি কথা আমি বুঝেছি। তিনি একটা কথা বললেন যে, এই রাজ্যের অনেক সমস্যা। এই রাজ্যের অনেক সমস্যার মধ্যে একটা সমস্যা কি? সেটা হল—জিনিসপত্রের দাম বেড়েছে। আমি সুদীপবাবুকে শুধু অনুরোধ করছি বলতে...**(তমল হট্টগোল)**

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন। টেক ইওর সীট মিঃ ব্যানার্জি।

(এই সময় বিরোধী দলনেতা মাননীয় শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় কিছু বলবার জন্য উঠে দাঁড়ালেন। কিন্তু তুমুল হট্টগোলের জন্য বলতে না পেরে আবার তিনি বসে পড়লেন।)

[4-40 – 4-50 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনারা, আপনাদের লিডারকে বলতে দেবেন না? সুদীপবাবু বললেন, জিনিসপত্রের দাম নিয়ে আমাদের রাজ্যে জিনিসপত্রের দামে আগুন জ্বলছে। ঠিকই, এই রাজ্যেও মূল্যবৃদ্ধির সমস্যা আছে। কিন্তু আপনি শুধু একটা শহরের নাম বলবেন, যে শহরে এখান থেকে কম দামে আটা, চাল, তেল, নুন, শাকসব্জী পাওয়া যায়? এমন একটা শহরের নাম বলতে পারবেন, যেখানে হোটেলে এখান থেকে কম দামে ভাত পাওয়া যায়? এখনও পর্যন্ত সবচেয়ে সস্তা জিনিসপত্রের দাম পশ্চিমবাংলায়, কস্ট অফ্ লিভিং সবচেয়ে কম পশ্চিমবাংলায়।

আমার বক্তব্য প্রায় শেষ করে এনেছি। বিরোধী দলের নেতারা যা বলতে চেয়েছেন, বলতে পারেননি, আমরাও যা আলোচনা করতে চেয়েছিলাম সব করতে পারিনি।

**মিঃ স্পিকার ঃ** আমাদের যে সময় ছিল, সেটা ৪.৪১ মিনিটে শেষ হয়ে যাচ্ছে, এই সময়টা আধ ঘন্টার জন্য বাড়ালাম, আশা করি সকলের মত আছে। সময়

আধঘন্টা বাড়ানো হল।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সোজাসুজি একটাকথা বলছি, আপনারাও আছেন, আমরাও আছি। যে প্রশ্ন এই সরকারের বিরুদ্ধে তুলেছেন, আইনগত বিশৃঙ্খলার বিরুদ্ধে যে কথা বলেছেন, সব মেনে নিতে প্রস্তুত আছি সংবিধান মেনে, আইন মেনে—সংবিধানে বলা হয়েছে কোন পদ্ধতিতে আলোচনা হবে, সেই ভাবেই করতে হবে।

আব্দুল মান্নান সাহেব বললেন, 'তথাকথিত বোফর্স', 'তথাকথিত হাওলা'। আপনারাও থাকবেন, আমরাও থাকব, দেখব এই বোফর্সের লোকেরা, হাওলার লোকেরা কোথায় যায়।

কালকে বন্‌ধের ডাক দিয়েছেন। **(গোলমাল)** আমরা যথাস্থানে আলোচনাকরব। **(নয়েজ...)**। আগামীকাল বন্‌ধের ডাক দিয়েছেন। একজন বক্তা সুন্দরভাবে বললেন, 'বাংলার মানুষ কালকে বন্‌ধ ডেকেছে'। জেনে রাখুন, বাংলার সংখ্যাগরিষ্ঠ মানুষ এর বিরোধিতা করছে। শুধু কালকে নয়, মাঠে-ময়দানে, প্রতিদিন, প্রতি মুহূর্তে আপনাদের বিরোধিতা করে আমরা চলব। আপনাদের অনাস্থা প্রস্তাব আমাদের আত্মবিশ্বাসকে বাড়িয়ে দিয়েছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি ওঁনার বক্তৃতায় নাম নিয়ে বলেছেন, খালি পি.এল. চলছে। ওঁনার যদি **হিম্মত** থাকে তো বলুন, আপনার পাঁচ বছরের রাজত্বে কটা লোক খুন হয়েছে, কটা কমিশন হয়েছে? একজন-এর বিরুদ্ধেও করতে পারেননি, আমি চ্যালেঞ্জ করছি। আমাদের আমলে ১১টি কমিশন,একটা ওয়াংচু কমিশন হয়েছিল। হোম মিনিস্টারের যদি হিম্মত থাকে তো বলুন, কটা হয়েছে ওঁনাদের আমলে। হিম্মত থাকে তো একটা কমিশন করে দেখান দুর্নীতির বিরুদ্ধে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের দলের পক্ষ থেকে যে অনাস্থা প্রস্তাব এসেছে তা নিয়ে দীর্ঘ ৪ ঘন্টা ধরে এখানে আলোচনা হয়েছে। সরকার পক্ষ থেকে মাননীয় মন্ত্রীরা এই প্রস্তাবের আলোচনায় অংশ গ্রহণ করেছেন। কিন্তু স্যার, মূল যে প্রশ্ন, যে ব্যাপারে অনাস্থা প্রস্তাব এনেছি তার জবাব আমরা কোনও মন্ত্রীর কাছ থেকে বা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে পায়নি। আমাদের মূল প্রশ্ন ছিল, এই সরকার তাঁর স্বচ্ছতা প্রমাণ করুক, যে স্বচ্ছতার কথা এঁরা উঁচু গলায় গত ২০ বছর ধরে বলে এসেছেন। ওঁরা অন্যান্য রাজ্য, কেন্দ্রের দিকে আঙুল তুলে বলতে চেয়েছেন ভারতবর্ষের সমস্ত রাজ্য সরকার, এমন কি কেন্দ্রীয় সরকারে যাঁরা আছেন তাঁরা সবাই দুর্নীতিগ্রস্ত আর এই বামফ্রন্ট সরকার একেবারে ধোয়া তুলসিপাতা। আজকে যে দুর্নীতির প্রশ্ন উঠেছে সেই দুর্নীতির প্রশ্নে আমাদের থেকে আরও একটা বড় সংস্থা,

যেটা সংবিধান স্বীকৃত—তাঁরাও এই অভিযোগ তুলেছেন। আজকে খুবই দুঃখের বিষয় সে ব্যাপারে হাইকোর্টে, আদালতে যে কেস হয়েছে, সেই আদালতকে স্তব্ধ করে দেওয়ার জন্য এই মন্ত্রিসভা সচেষ্ট হয়েছেন। আর, এই হচ্ছে ওঁদের স্বচ্ছতার নমুনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন আগে এ ব্যাপারে বলবার সুযোগ পেয়েছিলাম তখন পরিষ্কার করে বলেছিলাম, আপনারা নিজেদের স্বচ্ছতা প্রমাণ করাবার জন্য, যাঁরা ট্রান্সপারেন্সিতে বিশ্বাস করেন, তা প্রমাণ করবার জন্য আপনাদের উচিত নিজেদের স্বার্থে সি.পি.আই.কে এনকোয়ারি করতে ডেকে নিয়ে আসা, তাঁদেরকে দিয়ে তদন্ত করানো। কিন্তু আপনারা তা অ্যাকসেপ্ট করেননি। উপরন্তু যতটুকু তদন্ত হচ্ছে সেই তদন্তকেও চাপা দেবার জন্য কোর্টের কাছে যে রকমভাবে চেষ্টা করা হচ্ছে, এমন কি খবরের কাগজে খবর বেরিয়েছে যে, প্রধানমন্ত্রী মহাশয়কে ধরে সি.এস.জি.র উপর চাপ দেবার চেষ্টা করেছেন। এটা সত্য হলে, এর চেয়ে লজ্জার, দুঃখের আর কোনও কারণ থাকতে পারে না।

এখানে মাননীয় বুদ্ধদেববাবু সম্পত্তির হিসাবের যে প্রশ্ন তুলেছেন, আমি বিরোধী দলের নেতা হিসাবে দায়িত্ব নিয়ে বলছি, আমাদের ৮৩ জন সদস্য তাঁদের সম্পত্তির হিসাব দেবেন। আর, আমরা চাই, মাননীয় মুখ্যমন্ত্রী-সহ আপনাদের সকল সদস্য আগামী ৩মাসের মধ্যে সম্পত্তির হিসাব দেবেন। এবং এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী দাঁড়িয়ে বলুন। মুখ্যমন্ত্রীকে বলতে হবে আগামী ৩ মাসের মধ্যে আপনাদের সমস্ত বিধানসভার সদস্য তাঁদের সম্পত্তির হিসাব দাখিল করবেন। আপনি কি এই চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করছেন? স্যার, আপনি এটা নোট করুন এবং উনি এটা মাইকে দাঁড়িয়ে-বলুন। এটা যেন মাননীয় বুদ্ধদেববাবুর থানাতে মন্দির-মসজিদ ভাঙার মতো না হয়। উনি মাইকে বলুন যে, বিরোধী দলের নেতার এই প্রস্তাব আমি মানছি। যদি মাননীয় জ্যোতিবাবুর এবিষয়ে বলবার অসুবিধা থাকে তাহলে মাননীয় বুদ্ধদেববাবু বলুন।

**(একটু থেমে।)**

স্যার, উনি বলছেন না।

[4-50 – 5-02 p.m.]

**মিঃ স্পিকার ঃ** এইভাবে ডিবেট হয় না। উনি 'হ্যাঁ' বলবেন। আপনি 'না' বলবেন। এই ভাবে হয় না। আপনি শেষ করুন। স্যার, এটা অত্যন্ত দুঃখের ব্যাপার আমি এটা ফর্মালী অ্যাকসেপ্ট করাতে চাইছিলাম, কিন্তু আপনি আদেশ দিলেন না। দুঃখের ব্যাপার হল বুদ্ধদেববাবু বললেন চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করছি, কিন্তু তিনি মাইকে বললেন না। স্যার, পঞ্চায়েতের চুরির ব্যাপারে যে কথা আমি বলেছিলাম সেটা ওঁরা বুঝতে পারেননি।

আমি বলেছিলাম যারা আধখানা বিড়ি খেয়ে কানে গুঁজে রাখত তারা হচ্ছে পঞ্চায়েত মেম্বার, তারা জনসাধারণ নয়, সাধারণ গরিব মানুষরা নয়। এতে মুষ্ঠিমেয় দু-এক পারসেন্ট মানুষ উপকৃত হয়েছে, আপামর জনসাধারণ উপকৃত হয়নি। আজকে সূর্যকান্তবাবু অনেক স্ট্যাটিস্টিক্স দিলেন, কিন্তু সেইসব স্ট্যাস্টিস্টিক্সে আমার যথেষ্ট সন্দেহ আছে, এইসব স্ট্যাটিস্টিক্সের মাধ্যমে পশ্চিমবাংলার বাস্তব চিত্র ফুটে উঠে না। আমাদের বাস্তব অভিজ্ঞতা থেকে বলছি পশ্চিমবাংলার গরিব মানুষদের, খেটে খাওয়া মানুষদের যে ধরনের উন্নতি হওয়া উচিত ছিল, সেই ধরনের উন্নতির ধারে-কাছেও পৌঁছাতে পারেননি। সেইজন্যই আজকে মানুষের মনে সন্দেহ জাগছে সি.এ.জি.র রিপোর্টের কথা বলা হয়েছে। হাজার হাজার কোটি কোটি টাকা, সেই টাকার ৫০ ভাগও যদি পশ্চিমবাংলায় গরিব মানুষদের উন্নতির কাজে ব্যবহার করতেন তাহলে আজকে সোনার বাংলা তৈরি করতে পারতেন। আজকে খাওয়ার জল নেই, জলে আর্সেনিক পাওয়া যাচ্ছে, আজকে গ্রামের মানুষ বন্যায় ভেসে যাচ্ছে, ত্রাণের ব্যবস্থা নেই, আর আপনারা বলছেন উন্নতি হয়েছে। জলচুক্তির ব্যাপারে আমি আবার অসীমবাবুকে চ্যালেঞ্জ করছি, আজকে বাংলাদেশের সাথে আমাদের যে সুসম্পর্ক সেটা আমরা সবাই চাই, কেউই চায় না সেই সুসম্পর্ক নষ্ট হোক, সেই সুসম্পর্ক আমরাও চাই। কিন্তু পশ্চিমবাংলার মানুষের স্বার্থকে জলাঞ্জলি দিয়ে আমরা আরেকটা দেশের সঙ্গে চুক্তি করতে। এটা কখনই আমরা মেনে নিতে পারি না। সেই সময় প্রধানমন্ত্রী দেবগৌড়া এই জলচুক্তির ব্যাপারে সবার সাথে আলোচনা না করে, শুধুমাত্র এক্সটার্নাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্টের স্বার্থে আলোচনা করে চুক্তি করলেন। আজকে ফারাক্কায় জল আসছে না, উত্তরপ্রদেশ, বিহার সব জল চলে যাচ্ছে। আজকে কি করে এখান থেকে বাংলাদেশ পাবে, আর কি করে পশ্চিমবাংলা পাবে এ আমার মাথায় ঢুকছে না। অসীমবাবুর কথা যদি সত্যি হয় তাহলে কেন সঙ্কোশ প্রকল্পের জন্য এত ভাবছেন? সঙ্কোশ প্রকল্প কোনও দিনই বাস্তবে রূপায়িত হবে না। যদি বা হয় তা আজ থেকে ৫০ বছর পরে হবে। তাই আমি বলছি বাংলাদেশের সঙ্গে সুসম্পর্ক থাকার জন্য যে চুক্তি করেছেন—সুসম্পর্ক থাকুক তা আমরাও চাই, কিন্তু আমাদের পশ্চিমবাংলার স্বার্থকে জলাঞ্জলি দিয়ে নয়। মাননীয় মুখ্যমন্ত্রী দু-একটি কথা বলেছেন, আমি তার উত্তর দিয়েই শেষ করবো। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমরা জ্ঞানগর্ভ ও তথ্যপূর্ণ ভাষণ আশা করেছিলাম, কিন্তু আমরা হতাশ হয়েছি। তিনি কখনও বলেন কংগ্রেস আমলে ১১০০ সি.পি.এম. কর্মী খুন হয়েছে, আবার কখনও বলেন ১৮০০ কর্মী খুন হয়েছে, আবার কখনও বলেন ১৯০০ কর্মী খুন হয়েছে, আবার কখনও বলেন ১১০০ কর্মী খুন হয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই ১৯৭৭ সালে আপনারা সরকারে আসার পর কম করে ৩টি কমিশন করেছিলেন যে কংগ্রেস আমলে যে সি.পি.এম. কর্মী খুন হয়েছিল, কারা খুন করেছিল এবং তাদের তদন্ত করে

শাস্তি দেওয়ার জন্য, আপনারা শর্মা-সরকার কমিশন, অজয় বসু কমিশন এবং হরপ্রসাদ চক্রবর্তী কমিশন করেছিলেন।

তিন তিনটে কমিশন করলেন, কি হল তার? ক'জনকে আপনারা বের করতে পারলেন? এরপরেও মুখ্যমন্ত্রী বলছেন, ১১০০ লোককে আমরা কংগ্রেস আমলে নাকি খুন করেছিলাম! আর আপনাদের ২০ বছরের বাজত্বে কয়েক হাজার কংগ্রেস কর্মী নির্যাতীত হয়েছে, খুন হয়েছে, কিন্তু তার জন্য আপনাদের চোখে জল নেই। সেই কবে ১১০০ লোক খুন হয়েছিল, কি হয়নি তার ঠিক নেই, তার জন্য আজকে ২০ বছর বাদেও আপনারা কংগ্রেসকে দোষারোপ করছেন। তারপরে কংগ্রেসকে কটাক্ষ করছেন—'কোন্ কংগ্রেস, ইন্দিরা গান্ধীর কংগ্রেস, না মহাত্মা গান্ধীর কংগ্রেস', এইসব বলে কটাক্ষ করছেন। যে কংগ্রেসই থাক, ভারতবর্ষে সেই কংগ্রেসেরই আপনারা পদলেহন করছেন। কিসের জন্য? না, বিজেপি'কে রুখতে হবে। বিজেপি'কে রোখবার জন্য আপনারা কংগ্রেসের পদলেহন করছেন। যে কংগ্রেসই থাক না কেন, আপনাদের আমি স্মরণ করিয়ে দিতে চাই যে, কংগ্রেস ছাড়া ভারতবর্ষ চলবে না, আপনাদের দ্বারা চলবে না। আপনারা ভারতবর্ষের এই এক কোণে পশ্চিমবাংলায়, আর কেরালায় পড়ে আছেন। ত্রিপুরার কথা ধরছি না। আজকে ভারতবর্ষকে সাম্প্রদায়িকতার হাত থেকে কংগ্রেস ছাড়া আর কেউ বাঁচাতে পারবে না। সুতরাং আপনারা কংগ্রেসকে ছোট করবার চেষ্টা করবেন না। কংগ্রেসকে ছোট করবার চেষ্টা করলে আপনারা নিজেরাই নিজেদের পায়ে কুড়ুল মারবেন। আশা করি এই ক্ষুদ্র বুদ্ধি আপনাদের আছে। অন্য সময় এবং অন্য জায়গায় বলেন,—আসুন, কংগ্রেসকে শক্তিশালী করুন। আর এখানে এবং মাঠে ময়দানে অন্য কথা বলেন। এখানেই আমাদের দুঃখ, এটাই আমাদের খুব লেগেছে। মাননীয় মুখ্যমন্ত্রী, ভারতবর্ষকে বাঁচাতে কংগ্রেস ছাড়া উপায় নেই। কিন্তু এখানে আজকে ক্ষিতিবাবু থেকে আরম্ভ করে আরও অনেকে কংগ্রেসকে ছোট করার চেষ্টা করলেন; এটা ঠিক করছেন কিনা আপনারাই একটু ভেবে দেখুন। কংগ্রেসের নেতা যে কেউ থাকুন না কেন, কংগ্রেসকে বাঁচিয়ে রাখতে হবে। কংগ্রেসকে ছোট করলে ভারতবর্ষ বাঁচবে না। যদি আপনারা কংগ্রেসকে ছোট করে দেখেন তাহলে আমি আপনাদের বলব যে, আপনারা মুর্খের স্বর্গে বাস করছেন। আপনাদের এই দুর্নীতিগ্রস্ত সরকারের দুর্নীতির আমরা সি.পি.আই. তদন্ত করেছিলাম। আপনারা তার দ্বারা আপনাদের স্বচ্ছতা প্রমাণ করবার সুযোগ পেতেন। কিন্তু আপনারা সে দাবি মানছেন না। এমন কি যে কেস হয়েছে, সেই কেসকে ধামা চাপা দেবার জন্য সর্বোতভাবে চেষ্টা করছেন। তাই আমরা এই অনাস্থা প্রস্তাব আনতে বাধ্য হয়েছি এবং চ্যালেঞ্জ দিয়ে বলছি আগামীকাল পশ্চিমবাংলার মানুষ আমাদের ডাকা বন্‌ধকে স্বতঃস্ফূর্তভাবে সমর্থন জানাবে। সুতরাং আমি আশা করব আপনারা সকলে আমার

এই প্রস্তাবকে সমর্থন করবেন।

**Mr. Speaker :** The debate is closed.

The motion of Atish Chandra Sinha, shri Saugata Roy and Shri Satya Ranjan Bapuli that "This Assembly expresses its want of Confidence in the Council of Ministers"-wasthen put and a Division taken with the following results :

**NOES**

Abdul Razzak Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Acharya, Shri Maniklal

Adhikary, Shri Nisith

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Kiriti

Bagdi, Shri Lakhan

Bagdi, Shri Natabar

Bag, Shri Kartick Chandra

Banerjee, Shri Debabrata

Banerjee, Shri Mrinal

Barman, Shri Jogesh Chandra

Basu, Shri Jyoti

Bera, Shrimati Chhaya

Bera, Shri Dipak

Bhaduri, Shri Timir Baran

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharyya, Shr Ashoke

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kaliprasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Kanti

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bose, Shri Shyamaprasad

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shri Satyasadhan

Chakrabarty, Shri Subhas

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chatopadhyay, Shri Tapas

Chaudhuri, Shri Amar

Choudhury, Shri Biswanath

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nari Gopal

Chowdhury, Shri Sibendra Narayan

Dakua, Shri Dinesh Chandra

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das, Shri Bid Kumar

Das, Shri N al

Das, Shri ushpa Chandra

Das, Somendra Chandra

Das upta, Dr. Asim Kumar

D Mahapatra, Shri Kamakshya Nandan

Das Thakur, Shri Chittaranjan

Deb, Shri Goutam

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dey, Shri Narendra Nath

De, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Gurupada

Dutta, Dr. Gouripada

Ganguly, Shri Bidyut

Ganguly, Shrimati Kanika

Gayen, Shri Nripen

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Pankaj

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Giri, Shri Ashoke

Goala, Shri Rajdeo

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hafiz Alam Sairani, Shri

Hazra, Shri Samar

Hashim Abdul Halim, Shri

Hembram, Srimati Deblina

Hembram, Shri Jadu

Hembram Shri Rabindranath

Id. Mohammed, Shri

Kabi, Shri Pelab

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Khanra, Shri Saktipada

Kisku, Shri Lakshi Ram

Kisku, Shri Upen

Let, Shri Dhiren

Mahammad Hannan, Shri

Mahata, Shri Kamala Kanta

Mahata, Shri Satya Ranjan

Mahato, Shri Abinash

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Bhandu

Majhi, Shri Nanda Dulal

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Malik, Shri Shiba Prasad

Mallik, Shrimati Sadhana

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Amin, Shri

Md. Ansaruddin, Shri

Md. Mahamuddin, Shri

Md. Yakub, Shri

Minj, Shri Prakash

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mondal Shri Subhas

Mostafa Binquasem, Shri

Mozammel Haque, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Mukherjee, Dr. Srikumar

Mukhopadhyay, Shri Chittaranjan

Munda, Shri Chaitan

Murmu, Shri Maheswar

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Naskar, Shri Subhas

Nath, Shri Madanmohan

Nazmul Haque, Shri

Oraon, Shri Jagannath

Paik, Shrimati Sakuntala

Pakhira, Shri Ratan Chandra

Pal, Shri Shyama Prosad

Patra, Shri Manoranjan

Pramanik, Shri Sudhir

Ray, Shri Bachha Mohan

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Jatindra Nath

Roy, Shri Manmatha

Roy, Shri Mrinal Kanti

Roy, Shri Ramesh

Roy Chowdhuri, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Sahis, Shrimati Bilasibala

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Saresh, Shri Ankure

Sen, Shri Dhiren

Sengupta, Shri Purnendu

Sen Gupta (Bose), Shrimati Kamal

Sk. Khabiruddin Ahmed, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Dr. Nirmal

Soren, Shri Khara

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Monohar

Unus Sarkar, Shri

Zamadar, Shri Badal

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hena, Shri

Abul Basar Laskar, Shri

Akbar Ali Khandokar, Shri

Bakshi, Shri Sanjoy

Bondyopadhyay, Shri Sudip

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Pankaj

Banerjee, Shri Shyamadas

Basu, Dr. Hoimi

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Chakraborty, Shri Gautam

Chattopadhyay, Shri Shobhandeb

Chowdhury, Shri Adhir Ranjan

Chowdhury, Shri Jyoti

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Deb, Shri Ashoke Kumar

Dey, Shri Ajoy

Dey, Shri Gopal Krishna

Dutta, Shri Sabuj

Ghosh, Shri Nirmal

Goswami, Shri Mihir

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Humayun Reza, Shri

Khaitan, Shri Rajesh

Khanra, Shri Ajit

Lahiri Shri Jatu

Mahato, Shri Shantiram

Mahbubul Haque, Shri

Mainul Haque, Shri

Mal, Shri Asit Kumar

Mandal, Shri Tushar Kanti

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhury, Shri

Md. Sohrab, Shri

Mondal, Shri Ramprabesh

Motahar Hossain, Dr.

Mudi, Shri Anil

Mukherjee, Shri Ashoke

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Rabin

Mukherjee, Shri Subrata

Panda, Shri Debisankar

Pande, Shri Sadhan

Paul, Shrimati Mayarani

Paul, Shri Paresh

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffar, Shri

Ram, Shri Rampyare

Ray Chowdhury, Shri Biplab

Roy, Shri Pramatha Nath

Roy, Shri Saugata

Rubi Nur, Shrimati

Sardar, Shri Sital Kumar

Sarkar, Shri Deba Prasad

Sen, Dr. Anupam

Singha, Shri Sankar

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

Sultan, Ahmed, Shri

**Abst. : Sarkar, Shri Deba Prasad.**

The Ayes being - 68 and the Noes - 168;

The motion was lost.

## Adjournment

The House was then adjourned at 5-02 p.m. till 11 a.m. on Friday, the 4th July, 1997 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on 4th July, 1997 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 19 Ministers, 11 Ministers of State and 121 Members.

[11-00 — 11-10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of Shri Rathin Maitra, an eminent painter who breathed his last on the 2nd July, 1997, after a brief illness. He was 84.

Born on the 14th July, 1913 in Pabna of undivided Bengal (now Bangladesh), Shri Maitra learned painting under renowned Debi Prasad Roychowdhury at Mitra Institution, Calcutta. After passing Entrance Examination in 1931 he was admitted in the Government Art School, Calcutta and studied Fine Arts uptil 1938. He was devoted to academic style at the time when he was going to establish himself as a professional artist. Afterwards he was attracted to 'Patchitra' and 'Rural Paintings.' His oil paintings were acclaimed widely. By occupation he was the professor of Government Art College. He was one of the founder members of Calcutta Art Group. He was also a member of the Academy of Fine Arts. Some of his remarkable creations are 'Prahari', 'Rickshawala', 'Rabindranath', 'Jiban Chhanda' etc. He was an ardent advocate for democracy and human rights althrough his life.

The State has lost a progressive artist at the demise of Shri Maitra.

I now request to all the Hon'ble members to stand in their seats

as a mark of respect to the deceased.

(After two minutes)

Thank you Ladies and Gentlemen. Secretary will send the message to the members of the bereaved family.

## Unstarred Questions

## (to which written Answers were laid on the Table)

### কলকাতায় ভারতীয় নৌ-বিদ্রোহের স্মারক-স্তম্ভ স্থাপনের কাজ

৫৮২। (অনুমোদিত প্রশ্ন নং ১১) **শ্রী আবুআয়েশ মণ্ডল** এবং **শ্রী তাপস চ্যাটার্জিঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতায় ভারতীয় নৌ-বিদ্রোহের স্মারক-স্তম্ভ স্থাপনের স্থান নির্বাচনের কাজটি সম্পন্ন হয়েছে; এবং

(খ) সত্যি হলে, স্থানটি কোথায় নির্বাচন করা হয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### হস্তচালিত তাঁত উৎপাদন ও আয়

৫৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৯) **শ্রী আবুআয়েশ মণ্ডলঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিগত ১৯৯৫-৯৬ আর্থিক বছরে রাজ্যে হস্তচালিত তাঁতের উৎপাদন এবং সংশ্লিষ্ট দ্রব্যের বিপণনের দ্বারা অ্যাপেক্স সোসাইটি ও ডব্লিউ বি.এইচ.পি.ডি.সি.-র মোট আয় কত ছিল?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

রাজ্যে হস্তচালিত তাঁতের উৎপাদন ৪০১ মিলিয়ন মিটার এবং অ্যাপেক্স সোসাইটি ও ডব্লিউ বি.এইচ.পি.ডি.সি.-র মোট বিক্রয়মূল্য প্রায় ৪৩ কোটি ৫ লক্ষ টাকা।

**বৈদ্যুতিক বাল্ব কারখানা**

৫৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪০) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ৩১শে ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত ক্ষুদ্র শিল্প ক্ষেত্রে বৈদ্যুতিক বাল্ব উৎপাদন কারখানার সংখ্যা কত; এবং

(খ) উক্ত কারখানাগুলিতে নিযুক্ত শ্রমিক সংখ্যা কত?

**কুটিরও ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৪০ টি।

(খ) ১৭০০০ জন।

**পথের পাঁচালীর নতুন প্রিন্টের ছবি প্রদর্শনী**

৫৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪) **শ্রী আবুআয়েশ মণ্ডল** এবং শ্রী সুভাষ **মণ্ডল ঃ** তথ্য এ সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিগত আগষ্ট মাসে নন্দনে পথের পাঁচালী নতুন প্রিন্টের ছবি প্রদর্শিত হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত ছবির প্রিন্ট কোথায় এবং কিভাবে সম্পন্ন হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) N.F.D.C.-র সঙ্গে চুক্তি অনুসারে মার্কিন যুক্তরাষ্ট্রে অবস্থিত মার্চেন্ট আইভরি প্রোডাকশন (ইউ.এস.এ.) ইনকর্পোরেটেড সংস্থা তাদের হেফাজতে রক্ষিত 'পথের পাঁচালীর' অরিজিনাল নেগেটিভ নষ্ট হয়ে যাওয়ায়, উক্ত ছবির Sound এবং Picture negative লন্ডনে অবস্থিত Handerson ল্যাবরেটরিতে নবীকরণ এবং পুনর্গঠনের কাজ সম্পন্ন করেছে।

## দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড

৫৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫১) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেড কি কি রাসায়নিক পদার্থ প্রস্তুত করে; এবং

(খ) ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ আর্থিক বছরে উক্ত সংস্থায় প্রস্তুত রাসায়নিক পদার্থের মোট বিক্রির পরিমাণ কত?

**সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে দুর্গাপুর কেমিক্যালস্-এ নিম্নলিখিত রাসায়নিক পদার্থগুলি প্রস্তুত হয় ঃ

১। কস্টিক সোডা লাই;

২। লিকুইড ক্লোরিন;

৩। হাইড্রোক্লোরিক অ্যাসিড;

৪। মনোক্লোরোবেনজিন;

৫। ডাইক্লোরোবেনজিন;

৬। বাইপ্রোডাক্টস হাইড্রোক্লোরিক অ্যাসিড;

৭। সোডিয়াম পেন্টাক্লোরোফিনেট; এবং

(খ) মোট বিক্রির পরিমাণ

১৯৯৪-৯৫

(লক্ষ টাকায়) ১.৪২৮.৬২

১৯৯৫-৯৬

(লক্ষ টাকায়) ২.০০৫.১০।

## রাজ্যে আলু উৎপাদনের পরিমাণ

৫৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫২) **শ্রী আবুআয়েশ মণ্ডলঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ সালে রাজ্যে আলু উৎপাদনের পরিমাণ কত ছিল; এবং

(খ) উৎপাদিত আলুর মোট কত পরিমাণ রাজ্যের বিভিন্ন হিমঘরগুলিতে রাখা হয়েছিল?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ১৯৯৬ সালে ৬২.৫৮ লক্ষ মেট্রিক টন আলু উৎপন্ন হয়েছিল।

(খ) ১৯৯৬ সালে ২৬.৪৭ লক্ষ মেট্রিক টন আলু হিমঘরে সংরক্ষিত হয়েছিল।

## গ্রন্থাগারিকের শূন্য পদ

৫৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮) **শ্রী আবুআয়েশ মণ্ডলঃ** গ্রন্থাগার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বেশ কিছু সংখ্যক গ্রন্থাগারে গ্রন্থাগারিকের পদ শূন্য আছে;

(খ) সত্যি হলে, মোট কতগুলি গ্রন্থাগারে গ্রন্থাগারিকের পদ শূন্য আছে; এবং

(গ) শূন্য পদগুলি কবে নাগাদ পূরণ হবে বলে আশা করা যায়?

**গ্রন্থাগার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) হ্যাঁ।

(খ)

| | |
|---|---|
| গ্রামীণ গ্রন্থাগারের গ্রন্থাগারিক | ২৪১টি |
| জেলা গ্রন্থাগারের গ্রন্থাগারিক | ১১টি |
| শহর গ্রন্থাগারের গ্রন্থাগারিক | ৩৯টি |
| সরকারি গ্রন্থাগারের গ্রন্থাগারিক | ৫টি |
| মোট | ২৯৬টি |

(গ) অনেক ক্ষেত্রে পদগুলি পূরণে হাইকোর্টের মামলার আইনগত জটিলতা ও

কিছু প্রশাসনিক সমস্যা আছে। তা সত্ত্বেও অধিকাংশ শূন্য পদ পূরণ করার ব্যবস্থা নেওয়া হয়েছে। পরবর্তী আর্থিক বছরের মধ্যে অধিকাংশ শূন্য পদ পূরণ করা যাবে বলে আশা করা যায়।

### পলিটেকনিক কলেজে কম্পিউটার

৫৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫৯) **শ্রী আবুআয়েশ মণ্ডলঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিশ্বব্যাঙ্কের সহায়তায় ছাত্রছাত্রীদের প্রশিক্ষণের জন্য রাজ্যের কয়েকটি পলিটেকনিক কলেজে কম্পিউটার সরবরাহ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কতগুলি পলিটেকনিক কলেজে কম্পিউটার সরবরাহ করা হয়েছে (নাম সহ)?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) হ্যাঁ, এটা সত্যি।

(খ) বিস্তারিত বিবরণ নিম্নে প্রদত্ত হলঃ

| পলিটেকনিকের নাম | কম্পিউটার সংখ্যা | প্রিন্টার সংখ্যা |
|---|---|---|
| ১। জলপাইগুড়ি পলিটেকনিক | ৬ | ২ |
| ২। ক্যালকাটা টেকনিক্যাল স্কুল | ৬ | ২ |
| ৩। মুর্শিদাবাদ ইনস্টিটিউট অফ টেকনোলজি | ৬ | ২ |
| ৪। কণ্টাই পলিটেকনিক | ৩ | ২ |
| ৫। আচার্য প্রফুল্লচন্দ্র রায় পলিটেকনিক, কলকাতা | ৬ | ২ |
| ৬। ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর পলিটেকনিক, ঝাড়গ্রাম | ৬ | ২ |
| ৭। রায়গঞ্জ পলিটেকনিক | ৪ | ২ |
| ৮। দার্জিলিং পলিটেকনিক | ৬ | ২ |
| ৯। হুগলি ইনস্টিটিউট অফ টেকনোলজি | ৬ | ২ |

| | | |
|---|---|---|
| ১০। পুরুলিয়া পলিটেকনিক | ৬ | ২ |
| ১১। সেন্ট্রাল ক্যালকাটা পলিটেকনিক | ৮ | ২ |
| ১২। জগদীশচন্দ্র পলিটেকনিক | ৬ | ২ |
| ১৩। মালদহ পলিটেকনিক | ৫ | ২ |
| ১৪। চন্দননগর (মহিলা) পলিটেকনিক | ২ | ১ |
| ১৫। রিজিওনাল ইনস্টিটিউট অফ প্রিন্টিং টেকনোলোজি, কলিকাতা | ৪ | ২ |
| | মোট ৮০টি | ২৯টি |

**আই.ডি.এস.এম.টি. প্রকল্পভুক্ত শহর**

৫৯০। (অনুমোদিত প্রশ্ন নং ৬২) **শ্রী আবআয়েশ মণ্ডল ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে আই.ডি.এস.এম.টি. প্রকল্পের আওতাভুক্ত শহরের সংখ্যা কত;

(খ) তার মধ্যে প্রকল্প রূপায়ণের কাজ সম্পন্ন হয়েছে কতগুলো শহরে; এবং

(গ) প্রকল্প রূপায়ণের কাজ চলছে কতগুলো শহরে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ৬০টি শহর।

(খ) ২২টি শহরে।

(গ) ৩৮টি শহরে।

**নদী সেচ প্রকল্পের অধীনে বোরো চাষের জমির পরিমাণ**

৫৯১। (অনুমোদিত প্রশ্ন নং ৬৫) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে এ রাজ্যে বিভিন্ন নদী সেচ প্রকল্পের অধীনে বোরো চাষ হয় এরূপ জমির পরিমাণ কত; এবং

(খ) প্রতিটি নদী সেচ প্রকল্পভিত্তিক এরূপ জমির পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বোরো চাষ বিভিন্ন জলাধারে সঞ্চিত জলের পরিমাণের উপর নির্ভর করে। খরিফ চাষে জলের চাহিদা ও যোগান এবং বৃষ্টিপাতের পরিমাণের উপর এই সঞ্চয় নির্ভর করে। কাজেই বোরো চাষের জমির কোনও নির্দিষ্ট পরিমাণ নেই।

(খ) ১৯৯৭ সালে অপ্রতুল বৃষ্টিপাত ও খরিফ চাষে জলের প্রয়োজন বেশি হওয়ায় ময়ূরাক্ষী, কংসাবতী ও ডি.ভি.সি. জলাধার থেকে বোরোচাষের জল [illegible] সম্ভব হয়নি। ১৯৯৬ সালে নদী সেচ প্রকল্পভিত্তিক এরূপ জমির পারম.ণ এইরূপ ছিল ঃ

| | | |
|---|---|---|
| ডি.ভি.সি. প্রকল্প | .. | ২.৫০ লক্ষ একর |
| ময়ূরাক্ষী সেচ প্রকল্প | .. | ০.৯০ লক্ষ একর |
| কংসাবতী সেচ প্রকল্প | .. | ০.৬৫ লক্ষ একর |
| মেদিনীপুর ক্যানাল | .. | ০.৩৭ লক্ষ একর |
| | মোট | ৪.৪২ লক্ষ একর |

## ব্যাঙ্ক ড্রাফ্‌ট পোস্টাল অর্ডার

৫৯২। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্য যে, বেশ কয়েক বছর ধরে পরিবহন দপ্তরে পড়ে থেকে বহু ব্যাঙ্ক ড্রাফ্‌ট ও পোস্টাল অর্ডার নষ্ট হয়ে গেছে;

(খ) সত্যি হলে, ঐরূপ ব্যাঙ্ক ড্রাফ্‌ট ও পোস্টাল অর্ডারের সংখ্যা কত; এবং

(গ) তাদের আর্থিক মূল্য কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে কারাগারের সংখ্যা**

৫৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ৭২) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কারাগারের সংখ্যা কত (বিভিন্ন স্তরভিত্তিক হিসাব);

(খ) সেগুলিতে কত জন বন্দিকে রাখা যায়; এবং

(গ) ১৯৯৪, ১৯৯৫ এবং ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত বন্দি আবাসিক কত ছিল?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্যে কারাগারের সংখ্যা—৫৪ স্তরভিত্তিক হিসাব ঃ

| | | |
|---|---|---|
| কেন্দ্রীয় কারা | .. | ৫ |
| জেলা কারা | .. | ১২ |
| বিশেষ কারা | .. | ৩ |
| মুক্তাঙ্গন কারা | .. | ১ |
| উপকারা | .. | ৩২ |
| মহিলা কারা | .. | ১ |
| | মোট | ৫৪ |

(খ) সেগুলিতে ১৮,৭৬৩ জন বন্দিকে রাখা যায়।

(গ) ৩১ শে ডিসেম্বর, ১৯৯৪ পর্যন্ত বন্দি আবাসিক ছিল—৯,৪৯৮ জন (পুরুষ—৯,০১০ + মহিলা—৪৮৮)।

৩১ শে ডিসেম্বর, ১৯৯৫ পর্যন্ত বন্দি আবাসিক ছিল—৯,৭৬২ জন (পুরুষ—৯,২৮৩ + মহিলা—৪৭৯)।

৩১ শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত বন্দি আবাসিক ছিল—১০,৪২১ জন

(পুরুষ—৯,৮৫৯ + মহিলা—৫৬২)।

## তফসিলি জাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদের আর্থিক সাহায্য

৫৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫) **শ্রী আব্দুল মান্নান ঃ** তফসিলি জাতি ও উপজাতি ও অনুন্নত সম্প্রদায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ থেকে ১৯৯৫-৯৬ পর্যন্ত আর্থিক বছরে তফসিলি জাতি ও তফসিলি উপজাতি ছাত্রছাত্রীদের আর্থিক সাহায্যের (স্টাইপেন্ড) জন্য আবেদনকারীর সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে কত জন ছাত্রছাত্রীদের আর্থিক সাহায্য দেওয়া হয়েছে?

**তফসিলি জাতি ও উপজাতি ও অনুন্নত সম্প্রদায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাক-মাধ্যমিক আশ্রম আবাসিক ও মাধ্যমিকোত্তরস্তরে পশ্চিমবঙ্গে তফসিলি জাতি ও উপজাতি ছাত্র ছাত্রীর আর্থিক সাহায্যের জন্য আবেদনকারীর মোট সংখ্যা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| ১৯৯১-৯২ | .. | ৯,৪৫,৭২৫ জন |
| ১৯৯২-৯৩ | .. | ১০,০৮,২৯৩ জন |
| ১৯৯৩-৯৪ | .. | ১১,১৯,৬৮৯ জন |
| ১৯৯৪-৯৫ | .. | ১১,৮৮,৭২৯ জন |
| ১৯৯৫-৯৬ | .. | ১১,৯৩,৪২৭ জন |
| | মোট | ৫৪,৫৫,৮৬৩ জন |

(খ) আর্থিক সাহায্যপ্রাপ্ত মোট ছাত্র-ছাত্রীর সংখ্যা নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| ১৯৯১-৯২ | .. | ৯,৪০,১৩২ জন |
| ১৯৯২-৯৩ | .. | ৯,৯৯,৮৭৩ জন |
| ১৯৯৩-৯৪ | .. | ১১,০৯,২৭০ জন |
| ১৯৯৪-৯৫ | .. | ১১,৭৯,৪৩৫ জন |
| ১৯৯৫-৯৬ | .. | ১১,৪৬,০৯৭ জন |

(এখন পর্যন্ত)

| | মোট | ৫৩,৭৪,৮০৭ জন |
|---|---|---|

**নতুন থানা তৈরির পরিকল্পনা**

৫৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে প্রশাসনিক সুবিধার্থে বিভিন্ন জেলায় নতুন থানা তৈরির কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না;

(খ) থাকলে, সেগুলি কোথায় কোথায়; এবং

(গ) ১৯৯২ থেকে ৯৬ পর্যন্ত গত পাঁচ বছরে মোট কতগুলি নতুন থানা নির্মিত হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) কলকাতা পুলিশ এলাকায় ১টি, দক্ষিণ ২৪ পরগনায় ১২টি, উত্তর ২৪ পরগনায় ৭টি, বর্ধমানে ৫টি, মুর্শিদাবাদে ৫টি ও হুগলিতে ১টি।

(গ) ৪টি।

**প্রাথমিক ও উপ-স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার ও নার্সের শূন্য পদ**

৫৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৯) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রাথমিক ও সহায়ক উপ স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার ও নার্সের শূন্য পদের সংখ্যা কত;

(খ) ডাক্তার নার্স না থাকার জন্য কতগুলি স্বাস্থ্যকেন্দ্রে রুগী ভর্তি বন্ধ আছে; এবং

(গ) উক্ত শূন্য পদগুলির পূরণে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক ও ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ৩৪৯টি ডাক্তার এবং ১৩৪টি নার্সের পদ শূন্য আছে।

(খ) এরূপ কোনও সংবাদ নাই।

(গ) চুক্তির ভিত্তিতে নিয়োগের মাধ্যমে এবং পশ্চিমবঙ্গ লোকসেবা আয়োগের মাধ্যমে শূন্য পদ পূরণের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। নার্সের শূন্য পদগুলি আগামী জুন জুলাই মাসের মধ্যে পূরণ করা সম্ভব বলে আশা করা যায়।

## নথির মাইক্রোফিল্মিং পদ্ধতি

৫৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরানো অথচ অমূল্য রেকর্ডসমূহের যথোপযুক্ত সংরক্ষণের জন্য সরকার নথিসমূহের মাইক্রোফিল্মিং-এর পদ্ধতি চালু করার প্রস্তাব কার্যকর করেছেন কি না;

(খ) করা হয়ে থাকলে, কোন কোন ক্ষেত্রে; এবং

(গ) উক্ত কাজে কি পরিমাণ টাকা খরচ হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ রকম কোনও পদ্ধতি বিচার বিভাগে এখনও চালু হয়নি।

(খ) যেহেতু চালু হয়নি কোনও ক্ষেত্র বিশেষে চালু হওয়ার প্রশ্ন ওঠে না।

(গ) উপরোক্ত কারণে টাকা খরচের প্রশ্ন ওঠে না।

## নারী-নিযাতন

৫৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৭) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৬ সালে রাজ্যে কতগুলি নারী-নির্যাতন এবং ধর্ষণের ঘটনা ঘটেছে? (জেলাওয়ারী হিসাবসহ)

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সর্বমোট—৭,৭২৮টি এবং তন্মধ্যে ধর্ষণের ঘটনা—৮৫৫টি।

| জেলা | | নারী নির্যাতনের ঘটনা | |
|---|---|---|---|
| | | সর্বমোট | ধর্ষণ |
| বাঁকুড়া | .. | ২২১টি | ১৮টি |
| বীরভূম | .. | ৩৩৮টি | ৪৫টি |
| বর্ধমান | .. | ৫৮৩টি | ৫৬টি |
| কুচবিহার | .. | ২৯০টি | ৪৭টি |
| দার্জিলিং | .. | ১৫৮টি | ১৯টি |
| হুগলি | .. | ৬১৯টি | ৪৪টি |
| হাওড়া | .. | ২২০টি | ২০টি |
| জলপাইগুড়ি | .. | ৩০৫টি | ৫৬টি |
| মেদিনীপুর | .. | ৯১৬টি | ৭৬টি |
| মুর্শিদাবাদ | .. | ৪০৩টি | ৫২টি |
| মালদহ | .. | ১৫৬টি | ৩৫টি |
| নদীয়া | .. | ৫৬৬টি | ৮৪টি |
| ২৪ পরগনা (উত্তর) | .. | ৯৯৭টি | ৯৮টি |
| ২৪ পরগনা (দক্ষিণ) | .. | ৯৪৮টি | ৮৮টি |
| পুরুলিয়া | .. | ২৪০টি | ৩২টি |
| উত্তর দিনাজপুর | .. | ২৩৯টি | ৩১টি |
| দক্ষিণ দিনাজপুর | .. | ১৫৭টি | ২২টি |
| হাওড়া জি.আর.পি. | .. | ১২টি | ২টি |
| শিয়ালদহ জি.আর.পি. | .. | ১০টি | ১টি |
| শিলিগুড়ি জি.আর.পি. | .. | ১টি | — |

| | | | |
|---|---|---|---|
| কলকাতা | .. | ৩৪৯টি | ২৯টি |
| মোট | .. | ৭,৭২৮টি | ৮৫৫টি |

**Lock-out of Rasoi Ltd.**

599. (Admitted Question No. 485) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) whether Rasoi Ltd. Company has been declared under lock-out by the Management and

(b) if so, what steps have been taken by the Government to re-open the same?

**Minister-in-charge of the Labour Department :**

(a) Yes, the Management of M/s. Rasoi Ltd., by a notice dated 09.11.96, declared lock-out w.e.f. 6 a.m. on the same day in respect of their factory at Station Road, New Alipur, Calcutta-700053.

(b) The matter was taken up for conciliation. Several meetings were convened for the purpose. However, in the meantime the management lifted lock-out unilaterally by a notice dated 22.1.97 w.e.f. 6 a.m. on 24.1.97.

**Number of closed Factories**

600. (Admitted Question No. 410) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

how many factories are closed in Tollygunge, Dhakuria and Jadavpore area?

**Minister-in-charge of the Labour Department :**

Only six (6)

### Re-opening of the Metal Box Company

601. (Admitted Question No. 490) **Shri Pankaj Banerjee:** Will the Minister-in-charge of the Industrial Reconstruction Department be pleased to state—

what steps are being taken by the Government to re-open the Metal Box Company?

**Minister-in-charge of the Industrial Reconstruction Department:**

Metal Box India Ltd. was referred to BIFR in 1988 and BIFR sanctioned a revival Scheme for the Company on 10.6.96. The Company, Banque Nationale De Paris and Association of Engineering Works preferred an appeal against the sanctioned scheme before AAIFR. AAIFR heard the appeals and dismissed the same on 6.3.97. The Company filed a suit in the Delhi High Court on 8.5.97. Division Bench of Delhi High Court kept the implementation of the scheme in abeyance till 24.7.97.

State Government is agreeable to provide reliefs/concessions as asked for in the scheme but could not extend the benefits since the implementation of the revival scheme is yet to commence.

### Unutilised Lands of Tram Depots

602. (Admitted Question No. 517) **Shri Pankaj Banerjee:** Will the Minister-in-charge of the Transport Department be pleased to state—

whether there is any plan of the State Government to sale the unutilised lands at different Tram Depots.

**Minister-in-charge of the Transport Department:**

No.

### মাল্টিস্টোরিড ট্যাক্স মকুব

৬১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫২৯) **শ্রী পঙ্কজ ব্যানার্জিঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হাউসিং বোর্ড নির্মিত স্বল্প/মধ্যম আয়ের ব্যক্তিদের নিকট পঞ্চমতলায় থাকার জন্য বর্তমানে প্রযোজ্য মাল্টিস্টোরিড ট্যাক্স মকুব করার কথা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

**বন্ধ চটকলের সংখ্যা**

৬০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫১) **শ্রী মোজাম্মেল হকঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কতগুলি চটকল বন্ধ হয়ে আছে;

(খ) ঐ চটকলগুলির শ্রমিক সংখ্যা কত; এবং

(গ) ঐ চটকলগুলি বন্ধ থাকার কারণ কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্যে মোট দুটি চটকল বন্ধ আছে।

(খ) ঐ চটকলগুলির মোট আনুমানিক শ্রমিকসংখ্যা ৭,৮৫০ জন।

(গ) কর্তৃপক্ষের আর্থিক অসচ্ছলতা এবং তা থেকে উদ্ভুত শ্রমিক অশান্তি ঐ দুটি চটকল বন্ধের কারণ।

**শিশুশ্রমিকের সমস্যা**

৬০৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৫) **শ্রী ব্রহ্মময় নন্দঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে শিশুশ্রমিকের সমস্যা নিয়ন্ত্রণে শ্রম বিভাগের অধীনে আলাদা কোনও সেল আছে কি না; এবং

(খ) ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যে শিশুশ্রমিকের সংখ্যা কত?

(গ) প্রকল্প রূপায়ণের কাজ চলছে কতগুলো শহরে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনো পর্যন্ত কোনও আলাদা সেল গঠন করা হয়নি। তবে আইনানুগ সকল ব্যবস্থাই শ্রম বিভাগ থেকে নেওয়া হয়েছে এবং হচ্ছে। এই বিষয়ে একটি রাজ্য শিশুশ্রমিক উপদেষ্টা পর্ষদও গঠিত আছে।

(খ) ১৯৮১ সালের আদমসুমারী অনুযায়ী পশ্চিমবঙ্গে শিশুশ্রমিকের সংখ্যা ছিল ৫.২৫ লক্ষ। ১৯৯১ সালের আদমসুমারী-সংক্রান্ত তথ্য এখনও জানা যায়নি। রাজ্যব্যাপী ব্যাপক কোনও সমীক্ষা ১৯৯৬ সালে না হওয়ায় উক্ত বছরের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যে শিশুশ্রমিকের সংখ্যা জানানো সম্ভব নয়।

## আলুর মূল্যবৃদ্ধি প্রতিরোধে রাজ্য সরকারের পদক্ষেপ

৬০৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮৬) **শ্রী তপন হোড়ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলুর মূল্যবৃদ্ধি প্রতিরোধে রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে; এবং

(খ) ১৯৯৬-৯৭ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত আর্থিক বছরে কত পরিমাণ আলু রাজ্যে আমদানি করা হয়েছে?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৭ সালে আলুর মূল্যবৃদ্ধি প্রতিরোধে রাজ্য সরকারের নিম্নলিখিত ব্যবস্থাসমূহ উল্লেখ করা যেতে পারে।

(১) হিমঘরের ৮০ শতাংশ স্থান আলু-উৎপাদনকারীদের জন্য রাখার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এতদ্বারা ব্যবসায়ীরা কৃত্রিম উপায়ে দামবৃদ্ধির সুযোগ পাবে না।

(২) আলু সংরক্ষণে চাষীদের উৎসাহিত করতে চাষীদের হিমঘরে আলু রাখার বিনিময়ে স্বল্প সুদে অগ্রিম টাকা দেওয়ার জন্য বন্ধকী ঋণ প্রকল্প চালু করার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(৩) আলু উৎপাদন ও আলুচাষ সম্পর্কে সমীক্ষা শুরু করা হয়েছে। আলুচাষীদের চিহ্নিত করে হিমঘরে আলু রাখার ব্যাপারে আলু-কার্ড দেওয়ার কথা চিন্তা

করা হচ্ছে, যাতে প্রকৃত আলুচাষীর স্বার্থ রক্ষা হয়।

(ঙ) আলুর মূল্যবৃদ্ধি প্রতিরোধে এই বিভাগ এবং কৃষি বিভাগ আলু উৎপাদন বৃদ্ধির চেষ্টা করেন। বর্তমান বছরে সর্বকালের রেকর্ড উৎপাদন হয়েছে। তা ছাড়া, আলুকে অত্যাবশ্যকীয় পণ্য হিসাবে গণ্য করার প্রচেষ্টা করা হচ্ছে।

(খ) এ বিষয়ে সম্পূর্ণ সঠিক তথ্য বলা সম্ভব নয়। আমাদের সূত্রে যে খবর পাওয়া গিয়েছে তাতে বলা যায়, ১৯৯৬-৯৭ সালে ৪.৫০ (সাড়ে চার) লক্ষ কুইন্টাল বীজ আলু এবং তিন লক্ষ পঁচিশ হাজার কুইন্টাল খাবার আলু আমদানি করা হয়েছে।

## সাগরদ্বীপকে সৌরদ্বীপে পরিণত করার পরিকল্পনা

৬০৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫৯৬) **শ্রী তপন হোড়ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার সাগরদ্বীপকে সৌরদ্বীপে পরিণত করার পরিকল্পনা গ্রহণ করেছেন;

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনার রূপরেখা কি; এবং

(গ) উক্ত পরিকল্পনার কত টাকা ব্যয় হতে পারে?

**বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সাগরদ্বীপে রাজ্য বিদ্যুৎ পর্ষদ্ পরিচালিত প্রায় ৫০০ কে.ভি.এ. ক্ষমতাসম্পন্ন ডিজেলচালিত বিদ্যুৎকেন্দ্র ছিল। গঙ্গাসাগর মেলার সাময়িক প্রয়োজনসহ মোট চাহিদা ১৫০০ কিলোওয়াট। মূল ভুখণ্ড থেকে সাবমেরিন কেবল্ মারফৎ বিদ্যুৎ নিয়ে যাওয়া ও রক্ষণাবেক্ষণ অত্যন্ত ব্যয়সাপেক্ষ। তাই সাগরদ্বীপে সৌরশক্তি ও বায়ুশক্তি ব্যবহার করে বিদ্যুতায়নের একটি দীর্ঘস্থায়ী পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং ধাপে-ধাপে রূপায়ণের প্রচেষ্টা চলছে।

(গ) মোট ১০,০০০ গ্রাহককে মূলত সৌর ও বায়ুশক্তির সাহায্যে বিদ্যুৎ দিতে আনুমানিক ২০ কোটি টাকার প্রয়োজন যার বেশীরভাগ বহন করবে ভারত সরকারের অচিরাচরিত শক্তি উৎস দপ্তর।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রে ইউনিট**

৬০৮। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৪) **শ্রী তপন হোড়ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রে বর্তমানে কোন কোন ইউনিটের নির্মাণকাজ চলছে; এবং

(খ) কোন কোন ইউনিট কোন কোন সংস্থা করছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে বক্রেশ্বর তাপবিদ্যুৎকেন্দ্রের প্রথম ও দ্বিতীয় ইউনিটের কাজ চলছে। এ ছাড়া চতুর্থ ও পঞ্চম ইউনিটের বয়লার সরবরাহ ও স্থাপনের কাজ যথাক্রমে মেসার্স এ.বি.বি.-এ.বি.এল. কোম্পানি এবং মেসার্স এ.বি.বি.-এ.বি.এল. প্রোজেক্টস লিঃ করছে।

(খ) বক্রেশ্বরের প্রথম, দ্বিতীয় ও তৃতীয় ইউনিট ও সমগ্র প্রকল্পের কিছু সাধারণ কাজ পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন পর্ষদ জাপানের ও.ই.সি.এফ. সংস্থার অর্থসাহায্যে গড়ে তুলছে। উক্ত তিনটি ইউনিটের মধ্যে প্রথম ও দ্বিতীয় ইউনিটের মুখ্য প্ল্যান্টের কাজ, যথা বয়লার টার্বাইন, পাওয়ার হাউস, ছাই নিষ্ক্রমণ ইত্যাদির কাজের বরাত জাপানের ইতোচু কর্পোরেশনকে ৩১.৫.৯৬ তারিখে দেওয়া হয়েছে এবং উক্ত কোম্পানির সাব-কন্ট্রাক্টর হিসাবে ভারতের ভেল ও জাপানের ফুজি কোম্পানি স্ব স্ব কারখানার বয়লার ও টার্বাইনসহ অন্যান্য যন্ত্রাংশ তৈরির কাজ শুরু করেছে। ভেল ইতিমধ্যে তাদের উপর বরাত দেওয়া বিভিন্ন সিভিল ওয়ার্ক শুরু করেছে। তৃতীয় ইউনিটের কাজের বরাত দেওয়ার প্রস্তাবটি বর্তমানে ভারত সরকার ও ও.ই.সি.এফ. সংস্থার অনুমোদনের অপেক্ষায় আছে। বক্রেশ্বর প্রকল্পের চতুর্থ ও পঞ্চম ইউনিটদ্বয় বক্রেশ্বর পাওয়ার জেনারেশন কোম্পানি লিমিটেড নামে একটি যৌথ উদ্যোগ সংস্থার দ্বারা স্থাপিত হতে চলেছে।

**রাজ্যে এন.জি.ও. এবং আই.সি.ডি.এস. প্রকল্প অনুমোদন**

৬০৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৮) **শ্রী তপন হোড়ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যে কতগুলি এন.জি.ও. এবং

আই.সি.ডি.এস. প্রকল্প অনুমোদন পেয়েছে (জেলাওয়ারী হিসাবসহ)?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

এন.জি.ও-র সংখ্যা .. ৮

আই.সি.ডি.এস. প্রকল্পের সংখ্যা .. ২৭৬

জেলাওয়ারী হিসাব নিচে দেওয়া হল ঃ

| জেলা | এন.জি.ও | আই.সি.ডি.এস. প্রকল্প |
|---|---|---|
| ১। কলকাতা | ০৫ | ১০ |
| ২। হাওড়া | | ১৪ |
| ৩। ২৪ পরগনা (উত্তর) | | ১৬ |
| ৪। ২৪ পরগনা (দক্ষিণ) | | ২০ |
| ৫। নদীয়া | | ১৫ |
| ৬। মুর্শিদাবাদ | | ১৭ |
| ৭। বর্ধমান | | ২৩ |
| ৮। হুগলি | | ১৮ |
| ৯। মেদিনীপুর | ০২ | ২৭ |
| ১০। বাঁকুড়া | | ১৭ |
| ১১। পুরুলিয়া | ০১ | ১৮ |
| ১২। বীরভূম | | ১৯ |
| ১৩। মালদা | | ১২ |
| ১৪। উত্তর দিনাজপুর | | ৯ |
| ১৫। দক্ষিণ দিনাজপুর | | ৭ |
| ১৬। দার্জিলিং | | ৯ |
| ১৭। জলপাইগুড়ি | | ১৩ |
| ১৮। কোচবিহার | | ১২ |
| মোট | ০৮ | ২৭৬ |

প্রকল্প দুটিকে সরকারি প্রকল্পরূপে চালাবার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে।

## মাধ্যমিক স্কুল অনুমোদন

৬১০। (অনুমোদিত প্রশ্ন নং ৬২৫) **শ্রী তপন হোড়ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৬-৯৭ আর্থিক বছরে কতগুলি মাধ্যমিক স্কুল অনুমোদন পেয়েছে (জেলাওয়ারী হিসাব)?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৬-৯৭ আর্থিক বছরে মোট ৬৪টি মাধ্যমিক স্কুল অনুমোদন পেয়েছে।

| জেলাওয়ারী হিসাব | | স্কুল |
|---|---|---|
| ১। বীরভূম | .. | ৭টি |
| ২। মেদিনীপুর | .. | ১৮টি |
| ৩। বাঁকুড়া | .. | ৫টি |
| ৪। পুরুলিয়া | .. | ১টি |
| ৫। শিলিগুড়ি | .. | ৩টি |
| ৬। দক্ষিণ ২৪ পরগনা | .. | ১৫টি |
| ৭। উত্তর ২৪ পরগনা | .. | ৪টি |
| ৮। বর্ধমান | .. | ১টি |
| ৯। মুর্শিদাবাদ | .. | ৯টি |
| ১০। হাওড়া | .. | ১টি |
| | মোট | ৬৪টি |

## ক্রীড়া অ্যাকাডেমি

৬১১। (অনুমোদিত প্রশ্ন নং ৬২৬) **শ্রী তপন হোড়ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ফুটবল, ক্রিকেট এবং অ্যাথলেটিকের উন্নতিসাধনে কোনও অ্যাকাডেমি গড়ার প্রস্তাব রাজ্য সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত বিষয়ে রাজ্য সরকারের নির্দিষ্ট পরিকল্পনা কি?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## কেলেঘাই—কপালেশ্বরী প্রকল্প

৬১২। (অনুমোদিত প্রশ্ন নং ৬২৯) **শ্রী তপন হোড়ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রস্তাবিত "কেলেঘাই—কপালেশ্বরী" প্রকল্পটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আনুমানিক ২০.৬৭ কোটি টাকা ব্যয়ের 'কেলেঘাই—কপালেশ্বরী—বাঘাই বেসিন ড্রেনেজ স্কীম'—প্রকল্পটি ভারত সরকারের অনুমোদনের জন্য বর্তমানে গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদ (জি.এফ.সি.সি.)-এর বিবেচনাধীন রয়েছে।

সম্প্রতি গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের সঙ্গে আলোচনার মাধ্যমে সমস্যার আংশিক সমাধানের জন্য আনুমানিক ৩.৪২ কোটি টাকা ব্যয়ের একটি অগ্রণী প্রকল্প (পাইলট প্রোজেক্ট) তৈরি করা হয়েছে এবং এই প্রকল্পটি গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের অনুমোদন লাভ করেছে। অর্থ বিনিয়োগ সম্পর্কিত ছাড়পত্র পাওয়ার জন্য গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদ কর্তৃক প্রকল্পটি সত্বর যোজনা আয়োগে প্রেরিত হবে।

## দুর্ঘটনায় মৃত যাত্রীর ক্ষতিপূরণ

৬১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬৪৩) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে পরিবহন নিগম বা কলকাতা ট্রাম কোম্পানির গাড়িতে দুর্ঘটনায় মৃত যাত্রীর পরিবারকে বা গুরুতর আহত হওয়া যাত্রীকে আর্থিক ক্ষতিপূরণ দেওয়া হয় কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, দেওয়া হয়।

## শিশুশ্রমিকদের শিক্ষা

৬১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭২) **শ্রী দেবপ্রসাদ সরকারঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিশুশ্রমিকদের শিক্ষার জন্য কেন্দ্রীয় সরকারের জাতীয় শিশুশ্রমিক প্রকল্পটি এ রাজ্যে কোন সময় থেকে চালু করা হয়েছে; এবং

(খ) সর্বশেষপ্রাপ্ত তথ্য অনুযায়ী উল্লিখিত প্রকল্পে এ রাজ্যে—

(১) কতগুলি শিশুশ্রমিকদের স্কুল খোলা হয়েছে; এবং

(২) কতগুলি জেলাকে উক্ত প্রকল্পের আওতায় আনা হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ১৯৯৬ সালের জানুয়ারি মাস থেকে এই প্রকল্পটি চালু করা হয়েছে।

(খ) সর্বশেষপ্রাপ্ত তথ্য অনুযায়ী—

(১) ১৮০টি স্কুল খোলা হয়েছে; এবং

(২) সাতটি জেলাকে এর আওতায় আনা হয়েছে। সেগুলি হলঃ উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪-পরগনা, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর, বর্ধমান, মুর্শিদাবাদ এবং মেদিনীপুর।

## ক্ষেত-মজুরদের ন্যূনতম মজুরি

৬১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৩) **শ্রী দেবপ্রসাদ সরকারঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ক্ষেত মজুরদের জন্য সরকার নির্ধারিত ন্যূনতম মজুরির হার কত; এবং

(খ) উল্লিখিত ন্যূনতম মজুরির হার কোন সালে নির্ধারিত হয়েছিল?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) রাজ্যে ক্ষেত মজুরদের জন্য ১.১০.৯৬ থেকে ৩০.৯.৯৭ পর্যন্ত সময়ের জন্য নির্ধারিত দৈনিক মজুরির হার হ'লঃ

| শ্রেণী | মোট মজুরি | |
|---|---|---|
| | আহারবিনা | আহারসহ |
| বয়স্ক | ৪৫.২০ টাকা | ৪৩.৬০ টাকা |
| শিশু | ৩৪.১০ টাকা | ৩২.৭৫ টাকা |

(খ) ১৯৮২ সালে।

তবে মূল্যসূচক বৃদ্ধির প্রতি পয়েন্টের জন্য বয়স্কদের ক্ষেত্রে দৈনিক ৩.৮ পয়সা এবং শিশুদের ক্ষেত্রে দৈনিক ২.৯ পয়সা হারে ন্যূনতম মজুরি বৃদ্ধি করা হয়। প্রতি বৎসর একবার ১লা অক্টোবর তারিখে মূল্যসূচকের সঙ্গে মজুরির সামঞ্জস্য বিধান করা হয়।

**Lock-out of Jute Mills**

616. (Admitted Question No. 686) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of Labour Department be pleased to state—

how many Jute Mills have been declared lock-out by the Management during the period from June, 1996 to 1st January, 1997?

**Minister-in-charge of the Labour Department :**

Eleven (11) Jute Mills had declared lock-out during the period on various dates for various periods.

**লোক আদালতের কর্মধারা প্রসার**

৬১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৪৭) **শ্রী কমল মুখার্জি :** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) লোক আদালতের কর্মধারা আরও প্রসারের ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না;

(খ) থাকলে, মহকুমা স্তরে 'লোক আদালত' হবার সম্ভাবনা আছে কি না; এবং

(গ) লোক আদালত সুষ্ঠুভাবে চালানোর জন্য স্পেশ্যাল জজ্ নিয়োগের কোনও চিন্তা ভাবনা সরকারের আছে কি না?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আছে।

(খ) হ্যাঁ।

(গ) না।

**যুব-কল্যাণ দপ্তর মারফত যুবকদের সুযোগ-সুবিধা**

৬১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮১১) **শ্রী কমল মুখার্জি :** ক্রীড়া ও যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রতিটি ব্লকের যুব কল্যাণ অফিস থেকে ব্লক/টাউনের যুবকগণ কি কি প্রকারের সুযোগ-সুবিধা পেয়ে থাকেন;

(খ) সুযোগ-সুবিধাগুলি দেওয়ার ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হয়েছে; এবং

(গ) যুবকদের সুযোগ-সুবিধা দেওয়ার ব্যাপারে স্থানীয় বিধায়কদের কোনও সুপারিশ/মতামত গ্রহণ করা হয় কি?

**ক্রীড়া ও যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যের প্রতিটি ব্লকের যুব কল্যাণ অফিস থেকে ব্লক/টাউনের যুবকগণ নিম্নলিখিত প্রকল্পগুলির সুযোগ-সুবিধা পেয়ে থাকেন।

(১) শিক্ষামূলক ভ্রমণ;

(২) গ্রামীণ ক্রীড়া প্রশিক্ষণ কর্মসূচি;

(৩) ভোকেশনাল ট্রেনিং;

(৪) অতিরিক্ত কর্মসংস্থান প্রকল্প;

(৫) খেলাধূলার সরঞ্জাম সরবরাহ;

(৬) পর্বতারোহনের বৃত্তি প্রদান;

(৭) বিজ্ঞান মেলা;

(৮) ছাত্র ও যুব উৎসব।

যগুলি ব্লক যুবকরণ থেকে জেলা যুবকরণের মাধ্যমে এই বিভাগে পাঠানো হয় অনুমোদনের জন্য, সেগুলি নিষ্পত্তির ব্যাপারে আর্থিক যোগানের উপর ভিত্তি করে চূড়ান্ত ব্যবস্থা নেওয়া হয়।

(গ) যুবকদের সুযোগ-সুবিধা দেওয়ার ব্যাপারে গ্রাম পঞ্চায়েত/পৌরসভার সদস্যদের মতামত ও স্থানীয় চাহিদার ওপর জোর দেওয়া হয়।

### পঞ্চায়েত সমিতিতে কর্মবিনিয়োগকেন্দ্র

৬১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৮৩০) **শ্রী সুশীল বিশ্বাস :** কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে প্রতিটি পঞ্চায়েত সমিতিতে কর্মবিনিয়োগকেন্দ্র খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

প্রতিটি পঞ্চায়েত সমিতিতে কর্মবিনিয়োগকেন্দ্র খোলার কোনও পরিকল্পনা বর্তমানে সরকারের বিবেচনাধীন নেই।

### বন্ধ 'বজবজ রিফাইনারি'

৬২০। (অনুমোদিত প্রশ্ন নং ৯১২) **শ্রী অশোক দেব :** শিল্প-পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বজবজ এলাকার 'বজবজ রিফাইনারি' দীর্ঘদিন যাবৎ বন্ধ রয়েছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত রিফাইনারি পুনরায় চালু হবে বলে আশা করা যায়?

**শিল্প-পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) বজবজ রিফাইনারি ১৯৯১ সালে বি.আই.এফ.আর.এ নথিভুক্ত হয়। বি.আই.এফ.আর. ২০-১-৯৬ তারিখে কোম্পানিটির জন্য একটি পুনরুজ্জীবন প্রকল্প মঞ্জুর করে। কিন্তু নতুন প্রোমোটার গ্রুপ মেঃ হিন্দুস্থান স্টোরেজ অ্যান্ড ডিস্ট্রিবিউশান কোম্পানি লিমিটেড এপ্রিল ১৯৯৭ পর্যন্ত উক্ত মঞ্জুরীকৃত প্রকল্প

অনুসারে কোনও আর্থিক ব্যবস্থা গ্রহণ করতে পারেনি। বি.আই.এফ.আর. ৫.৫.৯৭ তারিখে শেষ সুযোগ হিসাবে মেঃ হিন্দুস্থান স্টোরেজ অ্যান্ড ডিস্ট্রিবিউশন কোম্পানি লিমিটেডকে (এইচ.এস.ডি.সি.এল. কোং লিমিটেড) পুনরুজ্জীবন প্রকল্প সংশোধিত আকারে অপারেটিং এজেন্সীর নিকট বিবেচনার জন্য পেশ করতে নির্দেশ দেয়। সুতরাং নির্দিষ্টভাবে চালু করার সময় বলা সম্ভব নয়। ম্যানেজমেন্টকে কোম্পানিটি সত্বর চালু করার জন্য ব্যবস্থা নিতে সরকারের তরফে অনুরোধ করা হয়েছে।

## জুট মিলের সংখ্যা

৬২১। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪২) **শ্রী সুকুমার দাশ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কয়টি জুট মিল আছে;

(খ) তন্মধ্যে কয়টি চালু আছে; এবং

(গ) বন্ধ জুট মিলগুলি চালু করার জন্য সরকারের পক্ষ থেকে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৯টি জুট মিল আছে।

(খ) বর্তমানে ৫৭টি জুট মিল চালু আছে।

(গ) বন্ধ জুট মিলগুলি অবিলম্বে খোলার লক্ষ্য নিয়ে সরকার, মালিক ও শ্রমিক উভয় পক্ষের সাথে যুক্ত বা পৃথক বৈঠকের মাধ্যমে আলোচনা চালিয়ে যাচ্ছেন।

## মুক্ত বিদ্যালয় গড়ে তোলার পরিকল্পনা

৬২২। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৩) **শ্রী সুকুমার দাশ ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রাথমিক স্তর পর্যন্ত মুক্ত বিদ্যালয় গড়ে তোলার রূপরেখা কিরূপ?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রাথমিক স্তর পর্যন্ত মুক্ত বিদ্যালয় গড়ে তোলার কোনও পরিকল্পনা আপাতত সরকারের নেই।

## শিল্পায়নে বিশেষজ্ঞ কমিটি

৬২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৪) **শ্রী সুকুমার দাশঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে শিল্পায়নে দ্রুত কাজ করার জন্য কোনও বিশেষজ্ঞ কমিটি গঠিত হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, উক্ত বিশেষজ্ঞ কমিটির কোনও রিপোর্ট সরকারের কাছে জমা পড়েছে কি না; এবং

(গ) রিপোর্ট অনুযায়ী সরকার কোনও কার্যকর পদক্ষেপ গ্রহণ করেছেন কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## শিশু শ্রমিকদের জন্য স্কুল

৬২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪৫) **শ্রী সুকুমার দাশঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে শিশু শ্রমিকদের জন্য কয়টি স্কুল চালু রয়েছে; এবং

(খ) শিশু শ্রমিকদের পড়াশুনার জন্য মাথাপিছু আর্থিক বরাদ্দের পরিমাণ কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখন পর্যন্ত এ-রাজ্যে শিশু শ্রমিকদের জন্য ১৯৫টি বিশেষ স্কুল চালু করা হয়েছে।

(খ) মাসিক ১০০ টাকা করে বৃত্তি এবং দৈনিক মধ্যাহ্নকালীন টিফিনসহ মাথাপিছু আর্থিক বরাদ্দের পরিমাণ বার্ষিক প্রায় ৩.৫০০ টাকা (তিন হাজার পাঁচ শত টাকা)।

## হলদিয়া সরকারি কলেজের অধ্যাপক ও অধ্যাপনা

৬২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০৫০) **শ্রী সুকুমার দাশঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হলদিয়া সরকারি কলেজে কোন কোন বিষয় পড়ানো হয় এবং উক্ত কলেজে অধ্যাপকের সংখ্যা কত?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

হলদিয়া সরকারি কলেজে নিম্নোক্ত বিষয়গুলি পড়ানো হয়ঃ

বাংলা, ইংরাজি, অর্থনীতি, রাশি-বিজ্ঞান (স্ট্যাটিসটিক্স), নৃতত্ত্ব, রসায়নশাস্ত্র, ভূ-বিদ্যা, পদার্থবিদ্যা, শিক্ষাতত্ত্ব, সমাজতত্ত্ব ও গণিত। এবং

উক্ত কলেজে বর্তমানে (১১.৪.৯৭ পর্যন্ত) অধ্যাপকের সংখ্যা ২৯।

## 'কোনা এক্সপ্রেসওয়ে'-এর কাজ

৬২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০৮২) **শ্রী তপন হোড়ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রস্তাবিত 'কোনা এক্সপ্রেসওয়ে'-র নির্মাণকাজ পুরোপুরি কবে নাগাদ শেষ হবে;

(খ) প্রস্তাবিত 'কোনা ট্রাক টার্মিনাল'-এর নির্মাণকাজ কবে নাগাদ শুরু এবং শেষ হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত 'ট্রাক টার্মিনাল' নির্মাণের পর কত জনের আনুমানিক কর্মসংস্থান করা যেতে পারে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) 'কোনা এক্সপ্রেসওয়ে'-র কাজ আগামী ১৯৯৮ সালের মধ্যে শেষ হবার সম্ভাবনা আছে।

(খ) প্রস্তাবিত 'কোনা ট্রাক টার্মিনাল'-এর মাটি ভরাটের কাজ শুরু হয়েছে গত ডিসেম্বর ১৯৯৬ এবং ডিসেম্বর ১৯৯৮ (প্রকল্প ১)-এ শেষ হবে বলে আশা করা যায়।

(গ) কর্মসংস্থান নির্ভর করছে আনুসঙ্গিক অন্যান্য বিষয়ের উপর; এখনি বিস্তারিতভাবে উল্লেখ করা সম্ভব নয়।

**দমকলবাহিনীর সাথে ফরেন্সিক বিশেষজ্ঞ**

৬২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০৮৬) **শ্রী তপন হোড়ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, দমকলবাহিনীর সাথে একজন করে ফরেন্সিক বিশেষজ্ঞ নেবার পরিকল্পনা রাজ্য সরকার বিবেচনা করছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

**একজিকিউটিভ অ্যাসিস্ট্যান্ট পদ**

৬২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৩) **শ্রী তপন হোড়ঃ পঞ্চায়েত** ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে প্রতিটি গ্রাম পঞ্চায়েত 'একজিকিউটিভ অ্যাসিস্ট্যান্ট' নামে একটি পদ সৃষ্টি করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পদে নিয়োগের পদ্ধতি কি হবে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পদ্ধতি সম্বন্ধে আলোচনা চলছে; এখনও সিদ্ধান্ত নেওয়া হয়নি।

**যানবাহন চলাচলে গতি ত্বরান্বিত**

৬২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১০২) **শ্রী তপন হোড়ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতাসহ রাজ্যের বিভিন্ন শহরে যানবাহন চলাচলের গতি ত্বরান্বিত করতে রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না;

(খ) থাকলে, তা কি; এবং

(গ) কলকাতাকে যানজটমুক্ত করার ব্যাপারে এ পর্যন্ত কি পরিমাণ বৈদেশিক সাহায্য পাওয়া গেছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) কলকাতার রাস্তার বিভিন্ন গুরুত্বপূর্ণ সংযোগস্থলে অটো ম্যানুয়াল সিগন্যাল ব্যবস্থা চালু করা;

(২) খিদিরপুর সেতুর সংলগ্ন একটি অতিরিক্ত সেতু সংযোগকারী রাস্তাসহ তৈরি করা;

(৩) কিছু কিছু রাস্তায় একমুখী যান চলাচলের ব্যবস্থা করা;

(৪) গাড়ি পার্কিং ব্যবস্থার পুনর্বিন্যাস করে রাস্তায় গাড়ি চলাচলের জায়গা বাড়ানো;

(৫) যেখানে সম্ভব সেখানে রাস্তা চওড়া করা;

(৬) রাস্তার উপর পথচারীদের চাপ কমানোর জন্য সাবওয়ে ও ওভারব্রিজ তৈরি করা;

(৭) কলকাতায় ৬টি উড়াল পুল তৈরি করা।

(৮) কলকাতায় ৩টি গুরুত্বপূর্ণ পথ সংযোগস্থলের যথাযথ উন্নয়ন করা;

(৯) কেন্দ্রীয় সরকারের সহায়তায় চক্ররেলকে ডবল লাইন করা এবং মেট্রোরেলে সম্প্রসারণ;

(১০) জলপথ ব্যবস্থার সম্প্রসারণের মাধ্যমে রাস্তার উপর চাপ কমানো; এবং

(১১) কলকাতাসহ জেলা শহরগুলির রাস্তা এবং ফুটপাথ থেকে বেআইনি দখলদারমুক্ত করা।

(গ) এখনো কোনও বৈদেশিক সাহায্য পাওয়া যায়নি।

**আই.ডি.এস. প্রকল্পে সি.ডি.পি.ও.-র শূন্যপদ**

**৬৩০।** (অনুমোদিত প্রশ্ন নং ১১০৩) **শ্রী তপন হোড়ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন আই.সি.ডি.এস. প্রকল্পের কিছু সি.ডি.পি.ও.র পদ শূন্য আছে;

(খ) সত্যি হলে, উক্ত শূন্য পদের সংখ্যা কত; এবং

(গ) উক্ত পদ পূরণে সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছে?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত শূন্য পদের সংখ্যা—৬১।

(গ) উক্ত শূন্য পদগুলি ৫০ ঃ ৫০ অনুপাতে সরাসরি নিয়োগ ও পদোন্নতির মাধ্যমে নিয়োগের দ্বারা পূরণ করা হয় এবং উভয় ক্ষেত্রেই শূন্য পদগুলি পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশনের সুপারিশে পূরণ করা হয়। সরকারের পক্ষ থেকে উপরোক্ত উভয় ক্ষেত্রেই উপযুক্ত ব্যক্তিদের নামের সুপারিশ পাঠাবার জন্য পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশনের নিকট অনুরোধ করা হয়েছে।

**এল.পি.জি. বটলিং প্ল্যান্ট করার প্রস্তাব**

৬৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১১০৮) **শ্রী তপন হোড়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বেশ কিছু এল.পি.জি. বটলিং প্ল্যান্ট করার প্রস্তাব কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রস্তাবের বিস্তৃত বিবরণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এটা সত্যি।

(খ) অষ্টম এবং নবম যোজনায় কেন্দ্রীয় সরকার সরকারি ক্ষেত্রের তেল কোম্পানিগুলিকে রাজ্যে ১১ (এগার)-টি এল.পি.জি. বটলিং প্ল্যান্ট স্থাপনের অনুমোদন দিয়েছেন, সেগুলির বিবরণ নিম্নরূপ ঃ

**ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশন**

১। বজবজ—দক্ষিণ চব্বিশ পরগনা—প্রকল্পটির কাজ প্রায় শেষ হতে চলেছে।

| | |
|---|---|
| ২। বারাসাত-উত্তর চব্বিশ পরগনা<br>৩। শিলিগুড়ি-দার্জিলিং<br>৪। মালদহ—মালদহ<br>৫। শালবনী-মেদিনীপুর<br>৬। চন্দননগর-হুগলি | ইন্ডিয়ান অয়েল কর্তৃপক্ষ উপযুক্ত জমি এবং প্রয়োজনীয় কাগজপত্র সংগ্রহ করার চেষ্টা চালাচ্ছেন। |

**ভারত পেট্রোলিয়াম কর্পোরেশন**

| | |
|---|---|
| ১। উলুবেড়িয়া | প্রকল্পের কাজ চলছে। |
| ২। রায়গঞ্জ<br>৩। বর্ধমান | জমি সংগ্রহের কাজ চলছে। |

**হিন্দুস্থান পেট্রোলিয়াম কর্পোরেশন লিমিটেড**

| | |
|---|---|
| ১। কলকাতা<br>২। রামপুরহাট-বীরভূম | উপযুক্ত জমি সংগ্রহের কাজ চলছে। |

**সরকারি উকিলদের ফী বৃদ্ধি**

৬৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১১১০) **শ্রী তপন হোড়ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকারি উকিলদের ফী বৃদ্ধির প্রস্তাবে রাজ্য সরকার অনুমোদন দিয়েছে; এবং

(খ) সত্যি হলে, এ বৃদ্ধির পরিমাণ কত?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে কলকাতা হাইকোর্টে নিযুক্ত সরকারি উকিলদের ফী বৃদ্ধির প্রস্তাব রাজ্য সরকার অনুমোদন করেছে।

(খ) প্যানেলযুক্ত আইনজীবীদের ক্ষেত্রে বৃদ্ধির পরিমাণ সর্বোচ্চ ৪৫০ টাকা—সর্বনিম্ম ৮৫ টাকা। এ ছাড়া ডেজিগনেটেড সিনিয়ারদের ক্ষেত্রে ফী আলোচনাসাপেক্ষ।

## মহিলা লোক আদালতের সংখ্যা

৬৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১১১) **শ্রী তপন হোড়ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে কতগুলি 'মহিলা লোক আদালত' আছে (জেলাওয়ারী হিসাবসহ)?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মহিলা লোক আদালত কোনও স্থায়ী আদালত নয়। মহিলা স্বার্থ সংশ্লিষ্ট দেওয়ানী মামলার নিষ্পত্তির জন্য এর আয়োজন করা হয়। এ পর্যন্ত এ রাজ্যে ২টি মহিলা লোক আদালত বর্ধমান ও কৃষ্ণনগরে অনুষ্ঠিত হয়েছে।

## শহরতলীতে রেল চলাচল

৬৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১১২) **শ্রী তপন হোড়ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শহরতলীতে রেল চালানোর আংশিক দায়িত্ব রাজ্য সরকারের নেওয়া উচিত—এই মর্মে কেন্দ্রীয় সরকারের রেলমন্ত্রক থেকে রাজ্য সরকার কোনও চিঠি পেয়েছে কি না; এবং

(খ) পেয়ে থাকলে, উক্ত বিষয়ে রাজ্য সরকারের সুস্পষ্ট বক্তব্য কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রস্তাবটি বিবেচনাধীন আছে।

## বক্সাদুয়ারে মিউজিয়াম

৬৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৬) **শ্রী তপন হোড়ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বন বিভাগ ঐতিহাসিক বক্সাদুয়ারে একটি মিউজিয়াম গড়ে তুলতে সিদ্ধান্ত নিয়েছে;

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত মিউজিয়ামের কাজ শুরু হতে পারে; এবং

(গ) এজন্য কত টাকা ব্যয়িত হতে পারে বলে আশা করা যায়?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, তবে প্রস্তাবটি পরিকল্পনার স্তরে আছে।

(খ) এ পর্যায়ে কাজ শুরু কবে হবে তা নির্দিষ্ট করে বলা সম্ভব নয়।

(গ) পরিকল্পনার কাজ শেষ না হলে প্রকল্প রূপায়ণের আর্থিক হিসাব দেওয়া সম্ভব নয়।

**ফরাক্কায় জলবিদ্যুৎ প্রকল্প**

৬৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৯) শ্রী তপন হোড়ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদের ফরাক্কায় গঙ্গা নদীতে নতুন একটি জলবিদ্যুৎ প্রকল্প গড়ে তোলা হচ্ছে;

(খ) সত্যি হলে, প্রকল্পটি কাদের সাহায্যে গড়ে উঠবে;

(গ) প্রকল্পটির উৎপাদনক্ষমতা কত ধরা হয়েছে; এবং

(ঘ) উক্ত প্রকল্পের খরচ কত হতে পারে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এটা সত্যি।

(খ) কেন্দ্রীয় জলসম্পদ মন্ত্রনালয় রাজ্য সরকারকে জানিয়েছে যে, এই প্রকল্পটি বেসরকারি সংস্থার মাধ্যমে করা হবে। কোন সংস্থা করবে, এ ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্ত রাজ্য সরকারের জানা নেই।

(গ) ২৫ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন ৫টি ইউনিটের মোট ১২৫ মেগাওয়াট উৎপাদনক্ষমতার জলবিদ্যুৎ কেন্দ্র হবে বলে জানানো হয়েছে।

(ঘ) ১৯৬১ সালের মূল্যসূচি অনুযায়ী ৬০২ কোটি টাকা খরচ হবে বলে জানানো হয়েছে।

**কৃষি বিপণন প্রশিক্ষণ কলেজ স্থাপন**

৬৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১১২০) **শ্রী তপন হোড়ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কৃষি বিপণন বিভাগের কর্মিদের হাতে-কলমে কাজ শেখানোর জন্য কৃষি বিপণন বিভাগ রাজ্যে দুটি কৃষি বিপণন প্রশিক্ষণ কলেজ গড়ার পরিকল্পনা নিয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত কলেজ দুটি কোথায়-কোথায় স্থাপন হবে বলে আশা করা যায়?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, বিপণন কর্মিদের প্রশিক্ষণের জন্য রাজ্যে একটি প্রশিক্ষণকেন্দ্র গড়ে তোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। অপরটি এখনও বিবেচনাধীন।

(খ) হুগলি জেলার শেওড়াফুলীতে এই কেন্দ্রটি গড়ে তোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। অপরটি উত্তরবঙ্গের মালদহ জেলায় স্থাপন করার জন্য বিবেচনাধীন।

**বন্ধ গৌরীপুর রিজিওন্যাল লেপ্রসি ট্রেনিং অ্যান্ড রিসার্চ সেন্টার**

৬৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১২২) **শ্রী তপন হোড়ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এশিয়ার বৃহত্তম গৌরীপুর রিজিওন্যাল লেপ্রসি ট্রেনিং অ্যান্ড রিসার্চ সেন্টারটি দীর্ঘদিন যাবৎ বন্ধ আছে;

(খ) সত্যি হলে,

(১) কবে থেকে বন্ধ আছে, এবং

(২) বন্ধ হওয়ার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে কর্মী নিয়োগ**

৬৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৯) **শ্রী আব্দুল মান্নানঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে ১৯৮৮ সাল থেকে শ্রম বিনিয়োগকেন্দ্র মারফত লোক নেওয়া বন্ধ আছে।

(খ) সত্যি হলে, এর কারণ কি?

(গ) ১৯৮৮ সাল থেকে কর্মবিনিয়োগকেন্দ্র ব্যতীত মোট নিয়োগের সংখ্যা কত (ক্যাটাগরি অনুযায়ী)?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) হ্যাঁ, এটা সত্যি।

পশ্চিমবঙ্গ সরকার ১৯৯০ সালে এক আদেশনামায় কতকগুলি ব্যয় সংকোচের পদক্ষেপ নিয়েছে। তার মধ্যে একটি হচ্ছে কোনও নতুন পদ সৃষ্টি করা যাবে না এবং কোনও পদ ৬ মাসের অধিক খালি থাকলে সেই পদে সরাসরি নিয়োগ করা যাবে না। সরকারের এই আদেশনামাও এই কর্পোরেশনে বলবৎ করা হয়েছে। এছাড়া এই কর্পোরেশনে স্থায়ী ব্যবস্থা না থাকার জন্য নতুন লোক নেবার বিশেষ পরিকল্পনা করা হয়নি।

(গ) কর্মরত অবস্থায় মৃত্যুজনিত কারণে মৃতের পরিবার থেকে একজন করে মোট ১১ জনকে চাকুরি দেওয়া হয়েছে।

ক্যাটাগরি অনুযায়ী—

| | | | |
|---|---|---|---|
| ১। | গ্রুপ-ডি | .. | ৬ জন |
| ২। | গ্রুপ-সি | .. | ৪ জন |
| ৩। | গ্রুপ-এ | .. | ১ জন |
| | | মোট | ১১ জন |

ক্যাজুয়াল থেকে মোট ৫ জনকে গ্রুপ-ডি পদে স্থায়ী করা হয়েছে।

**ব্যবসায়ীদের ট্রেড লাইসেন্স**

৬৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭২) **শ্রী অশোক দেব ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্যবসায়ীদের জন্য ট্রেড লাইসেন্স পুনরায় চালু হতে চলেছে কি না; এবং

(খ) হলে, তার কারণ কি?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

## হাইকোর্টে সার্কিট-বেঞ্চ স্থাপন

৬৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১২৮১) **শ্রী অশোক দেব ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গ ছাড়া রাজ্যের অন্যত্র হাইকোর্টের সার্কিট-বেঞ্চ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন রয়েছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে এর কারণ কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনি নেই।

(খ) যেহেতু উত্তরবঙ্গের সার্কিট বেঞ্চ স্থাপনের বিষয়টি এখনো বাস্তবায়িত হয়নি, সেইজন্য উত্তরবঙ্গ ছাড়া অন্য কোথাও সার্কিট বেঞ্চ স্থাপনের বিষয়টি সম্পর্কে এখনি সিদ্ধান্তের প্রশ্ন ওঠে না।

## লোক আদালতে মামলা-নিষ্পত্তি

৬৪২। (অনুমোদিত প্রশ্ন নং ১২৯৪) **শ্রী অশোক দেব ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৪-৯৫, ৯৫-৯৬ (ডিসেম্বর পর্যন্ত) রাজ্যে মোট কতগুলি এবং কোথায় কোথায় লোক আদালত অনুষ্ঠিত হয়েছিল;

(খ) উক্ত লোক আদালতে মোট কতগুলি মামলার নিষ্পত্তি করা সম্ভব হয়েছে; এবং

(গ) আগামী ১৯৯৭-৯৮ আর্থিক বছরে আরও কয়টি লোক আদালত এবং সেগুলি কোথায় কোথায় বসানোর পরিকল্পনা রয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ে মোট ১৮টি লোক আদালত অনুষ্ঠিত হয়েছে। (১) কুচবিহার (২) পুরুলিয়া (৩) কলকাতা (৪) জলপাইগুড়ি (৫) বালুরঘাট (৬) সিউড়ি (৭) বাঁকুড়া (৮) চুঁচুড়া (৯) বর্ধমান (১০) বাঁকুড়া (১১) পুরুলিয়া (১২) আলিপুর (১৩) শিলিগুড়ি (১৪) কুচবিহার (১৫) কৃষ্ণনগর (১৬) হাওড়া এবং (১৭) মেদিনীপুর।

(খ) ১২৬৭টি মামলার নিষ্পত্তি করা হয়েছে।

(গ) প্রতিটি জেলা ও মহকুমা স্তরেও এক বা একাধিক লোক আদালত বসানোর পরিকল্পনা রয়েছে।

**বয়স্ক শিক্ষাকেন্দ্রে আর্থিক সহায়তা**

৬৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২৯৯) **শ্রী অশোক দেব ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রবীন্দ্রভারতী, উত্তরবঙ্গ, কল্যাণী এবং বর্ধমান বিশ্ববিদ্যালয়ের বয়স্ক শিক্ষাকেন্দ্রগুলির জন্য সরকারি আর্থিক সহায়তা বন্ধ করে দেওয়া হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত খাতে অর্থ বরাদ্দ বন্ধ করার কারণ কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়, কারণ এই কেন্দ্রগুলিকে এ পর্যন্ত কোনও সরকারি সহায়তা দেওয়ার প্রয়োজন হয়নি;

(খ) প্রশ্ন ওঠে না।

**হাইকোর্টে বিচারপতির শূন্যপদ**

৬৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৩) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর ১৯৯৬ পর্যন্ত কলকাতা হাইকোর্টে কতজন বিচারপতির পদ শূন্য অবস্থায় আছে; এবং

(খ) উক্ত পদগুলি পূরণের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত কলকাতা হাইকোর্টে নয় জন (৯) বিচারপতির পদ শূন্য অবস্থায় আছে।

(খ) উক্ত ৯টি শূন্যপদ পূরণের জন্য মহামান্য প্রধান বিচারপতি কর্তৃক ইতিমধ্যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**রাজ্যের পরিবহন ব্যবস্থার উন্নয়ন**

৬৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪১) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের পরিবহন ব্যবস্থার উন্নয়নে ১৯৯৬-৯৭ সালের আর্থিক বছরে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন;

(খ) কতসংখ্যক নতুন বাস চালু হতে পারে; এবং

(গ) মফস্বল শহর ও গ্রামাঞ্চলে রাষ্ট্রীয় পরিবহনের বাস চলাচলের ক্ষেত্রে কোনও নতুন উদ্যোগ গ্রহণ করা হচ্ছে কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের পরিবহন ব্যবস্থার উন্নয়নে ১৯৯৬-৯৭ আর্থিক বছরে পরিবহন দপ্তর নিম্নলিখিত ব্যবস্থাসমূহ গ্রহণ করেছেন—

১। কিছু গুরুত্বপূর্ণ সংযোগস্থল অটো ম্যানুয়াল সিগন্যাল ব্যবস্থা চালু করা হয়েছে;

২। পার্ক সার্কাস কানেক্টর সংলগ্ন ৪নং সেতুর লাগোয়া একটি অতিরিক্ত সেতু তৈরি করা হয়েছে;

৩। খিদিরপুর সেতুর সংলগ্ন একটি অতিরিক্ত সেতু সংযোগকারী রাস্তাসহ তৈরির কাজ চলছে;

৪। স্ট্রান্ড রোডে একসঙ্গে দুইটি গাড়ি চলার উপযোগী ১.৬ কি.মি. দীর্ঘ কংক্রিটের আরও একটি রাস্তা তৈরির কাজ চলছে;

৫। চক্ররেলকে ডবল লাইন করার ব্যাপারে এবং মেট্রোরেল সম্প্রসারণ করার জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা চলছে।

(খ) ১৯৯৬-৯৭ সালে ৭২টি নতুন বাস চালু হতে পারে।

(গ) বর্তমানে নতুন কোনও প্রস্তাব নেই।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের কাজ**

৬৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪২) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হতে পারে;

(খ) উক্ত প্রকল্পে বিদ্যুৎ উৎপাদনের লক্ষ্যমাত্রা কত; এবং

(গ) ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত ঐ প্রকল্পে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত এবং কাজ কতটা অগ্রসর হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের প্রথম দ্বিতীয় ও তৃতীয় ইউনিটের কাজ আগামী ২০০০ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়। ইউনিটত্রয় চালু করার দিন নিম্নরূপ—

প্রথম ইউনিট .. নভেম্বর, ১৯৯৯

দ্বিতীয় ইউনিট .. মে, ২০০০

তৃতীয় ইউনিট .. আগস্ট, ২০০০

বক্রেশ্বর তাপবিদ্যুৎকেন্দ্রের চতুর্থ ও পঞ্চম ইউনিটের বিষয়ে এ মুহূর্তে নিশ্চিতরূপে কিছু বলা যায় না। Ministry of Power, Government of India/CEA থেকে Techno Economic clearance পাওয়ার জন্য চেষ্টা চলছে।

(খ) উক্ত প্রকল্পে মোট বিদ্যুৎ উৎপাদনের পরিমাণ ১০৫০ মে.ও. (৫X২১০ মে.ও.)।

(গ) বাজেট বরাদ্দ করা হয় আর্থিক বছর ধরে। বক্রেশ্বরের ৩টি ইউনিট-এর জন্য ১৯৯৬-৯৭ আর্থিক বছরে বাজেট বরাদ্দের পরিমাণ ছিল ৮৫৫ কোটি টাকা। ভারত সরকার এবং ও.ই.সি.এফ. থেকে অনুমোদন পেতে বিলম্ব হওয়ার জন্য কাজের বরাত দিতে দেরি হয়। ফলে সংশোধিত বাজেট

বরাদ্দ কমিয়ে ২১৭ কোটি টাকা ধরা হয়। কাজের অগ্রগতির বিস্তারিত বিবরণ—মুখ্য প্ল্যান্ট (ইউনিট নং ১ ও ২) বয়লার, টার্বাইন, ছাই সম্প্রসারণ, পাওয়ার হাউস ইত্যাদি।

উক্ত প্রকল্পের জন্য জাপানের ইতোচু কর্পোরেশনকে ৩১.৫.৯৬ তারিখে বরাত দেওয়া হয়েছে এবং উক্ত কোম্পানির সাব কন্ট্রাক্টর হিসাবে ভারতের "ভেল" ও জাপানের "ফুজি" কোম্পানি তাঁদের কারখানায় যথাক্রমে বয়লার ও টার্বাইনসহ অন্যান্য যন্ত্রাংশ তৈরির কাজকর্ম শুরু করেছে। ভারত হেভী ইলেক্ট্রিক্যালস্ লিমিটেড ইতিমধ্যে তাদের ওপর বরাত দেওয়া বিভিন্ন সিভিল ওয়ার্ক শুরু করেছে।

**ইউনিট নং ৩**—এই ইউনিটে কাজের বরাত দেওয়ার প্রস্তাবটি ভারত সরকারের এবং ও.ই.সি.এফ.-এর অনুমোদনের জন্য পাঠানো হয়েছে।

**ইউনিট নং ৪ ও ৫**—বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের ৪র্থ ও ৫ম ইউনিটদ্বয় একটি যৌথ উদ্যোগের মাধ্যমে স্থাপিত হবে। বক্রেশ্বর পাওয়ার জেনারেশন কোম্পানি লিমিটেড নামে একটি জয়েন্ট ভেনচার কোম্পানি রেজিস্ট্রী করা হয়েছে। ঐ কোম্পানিতে পি.ডি.সি.এল. ২৬ শতাংশ শেয়ার নেবে। মেসার্স ডি.সি.এল., কুলজিয়ান কর্পোরেশন (ইউ.এস.এ) ও তাদের সহযোগিরা ৭৪ শতাংশ শেয়ার নেবে। এ.বি.এল. সংস্থার বয়লার ঐ দুটি ইউনিটে নেওয়া হবে। বাকি যন্ত্রপাতির জন্য এম.এইচ.আই. (মিৎসুবিসি হেভী ইন্ডাস্ট্রিস)-এর সঙ্গে আলোচনা চলছে। ঋণ সংক্রান্ত আলোচনাও চলছে।

**৫টি ইউনিটের জন্য কোল হ্যান্ডলিং প্যাকেজ**—ম্যাকনলি ভারত কোম্পানিকে এই কাজের জন্য বরাত দেওয়া হয়েছে ১২.৭.৯৬ তারিখে। বর্তমানে এই পকল্পের ডিজাইন ও ইঞ্জিনিয়ারিং-এর অগ্রগতি ২৫ শতাংশ এবং কনস্ট্রাকশনের অগ্রগতি ২ শতাংশ। এর মাধ্যমে কয়লা পরিচালনের দিন ধার্য হয়েছে ১১.৫.৯৯।

**৫টি ইউনিটের জন্য জলের ব্যবস্থা**—এ ব্যাপারে বরাত দেওয়ার জন্য ভারত সরকার ও ও.ই.ইস.এফ-এর কাছে প্রস্তাব পাঠানো হচ্ছে।

**৫টি ইউনিটের জন্য বিদ্যুৎ পরিবহন ব্যবস্থা**—গত ১৫.৭.৯৬ তারিখে কে.ই.সি. ইন্টারন্যাশনাল কোম্পানিকে এ কাজের বরাত দেওয়া হয়েছে। কে.ই.সি. ইন্টারন্যাশনাল কোম্পানি ইতিমধ্যে কাজ শুরু করেছে এবং কাজ সমাপ্তির দিন ধার্য হয়েছে ১৪.১০.৯৯ তারিখে।

**বক্রেশ্বর জলাধার**—গত ২৪.২.৯৫ তারিখে বক্রেশ্বর নদীর ওপর নির্ধারিত জলাধার নির্মাণের দায়িত্ব দেওয়া হয়েছে কেন্দ্রীয় সরকারের আর.পি.এন.এন. সংস্থার ওপর। দশ

শতাংশ কাজ ইতিমধ্যে সমাধা হয়েছে। কাজ শেষ করার দিন ধার্য হয়েছে ৩১.৮.৯৮ তারিখে।

**প্রকল্পের পরিকাঠামো**—প্রকল্পের পরিকাঠামো তৈরির কাজ প্রায় শেষ হওয়ার মুখে। মোট ৯৫ শতাংশ কাজ ইতিমধ্যে শেষ হয়েছে।

**পঞ্চায়েতে বরাদ্দকৃত অর্থ**

৬৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫৫) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস:** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-৯৬, ১৯৯৬-৯৭-এর আর্থিক বছরে ত্রিস্তর পঞ্চায়েতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত;

(খ) উক্ত সময়ের মধ্যে পঞ্চায়েতি কাজের মাধ্যমে কি পরিমাণ শ্রমদিবস তৈরি হয়েছে; এবং

(গ) ঐ বরাদ্দকৃত অর্থে সম্পদ সৃষ্টির পরিমাণ কত?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

| (ক) বৎসর | বিগত বছরের | বরাদ্দকৃত অর্থ | | মোট বরাদ্দকৃত | বিগত বছরের |
|---|---|---|---|---|---|
| ১৯৯৫-৯৬ | উদ্বৃত্ত অর্থ | কেন্দ্র | রাজ্য | অর্থ | উদ্বৃত্তসহ মোট অর্থ |
| জে.আর.ওয়াই (১ম ধারা) | ৪,১৩৩.৬৬ | ২৪,৫৫৪.৫০ | ৫,৯৩০.৬২ | ৩০,৪৮৫.১২ | ৩৪,৬১৮.৭৮ |
| জে.আর.ওয়াই (২য় ধারা) | ২,৫১১.২০ | ১,৮৩৯.০০ | ৪৫৯.৭৫ | ২,২৯৮.৭৫ | ৪,৮০৯.৯৫ |
| জে.আর.ওয়াই (৩য় ধারা) | ৯৪০.১৫ | ৬০০.০০ | ১৫০.০০ | ৭৫০.০০ | ১,৬৯০.১৫ |
| ই.এ.এস. | ৪,২২৭.৬৩ | ৯,২৪০.০০ | ২,৩৪৫.০০ | ১১,৫৮৫.০০ | ১৫,৮১২.৬৩ |
| ১৯৯৬-৯৭ | | | | | |
| জে.আর.ওয়াই (জেনারেল) | ৬,৪৮৫.৬২ | ৯,৫৫৪.০৬ | ২,৭২৪.৮৬ | ১২,২৭৮.৯২ | ১৮,৭৬৪.৫৪ |
| ইন্দিরা আবাস যোজনা | ১,৪৭৪.৬০ | ৬,৮৬৮.৯৮ | ১,৭৩৯.৩৫ | ৮,৬০৮.৩৩ | ১০,০৮২.৯৩ |
| মিলিয়ন ওয়েল স্কীম | ২,৬৬০.৩৫ | ২,৭০৬.৭২ | ৬৭৬.৬৯ | ৩,৩৮৩.৪১ | ৬,০৪৩.৭৬ |
| জে.আর.ওয়াই (৩য় ধারা) | ৯৯৯.৪৬ | | | | ৯৯৯.৪৬ |
| ই.এ.এস. | ৬,৩০৯.৪৫ | ৯,৮১০.০০ | ২,৫৩২.০০ | ১২,৩৪২.০০ | ১৮,৬৫১.৪৫ |

(খ) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে উপরিউক্ত স্কীম সমূহের মাধ্যমে ৫৬৬.৬৯ লক্ষ শ্রমদিবস এবং ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ৩৪৮.৯১ লক্ষ শ্রমদিবস তৈরি হয়েছে।

(গ) উত্তর ১ হইতে ৭ পৃষ্ঠা গ্রন্থাগার টেবিলে রাখা হ'ল।

### মুর্শিদাবাদ জেলাকে দ্বিখণ্ডিতকরণ

৬৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৩) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রশাসনিক সুবিধার জন্য মুর্শিদাবাদ জেলাকে দ্বিখণ্ডিত করার প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি না?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

### ক্রীড়া মানের উন্নয়নের পরিকল্পনা

৬৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৪) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিভিন্ন সর্বভারতীয় প্রতিযোগিতায় এ রাজ্যের ফুটবল দলগুলির পরাজয় ও সামগ্রিকভাবে ক্রীড়া মানের ক্রমাবনতির পরিপ্রেক্ষিতে ফুটবল মানোন্নয়নের জন্য রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করছে কি না; এবং

(খ) রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়গুলিতে ফুটবল প্রশিক্ষক নিয়োগ করে ফুটবল অনুশীলন ও নতুন প্রতিভার সন্ধান করার জন্য সরকার কোনও উদ্যোগ গ্রহণ করবে কি?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অন্যান্য স্বশাসিত সংস্থার মত এরাজ্যে ফুটবল খেলা পরিচালনার দায়িত্ব আই.এফ.এ.-র উপর ন্যস্ত আছে। এই সংস্থার প্রয়োজনে রাজ্য সরকার কলকাতা ময়দানের তিনটি ঘেরা মাঠ, রবীন্দ্র সরোবর স্টেডিয়াম এবং যুবভারতী ক্রীড়াঙ্গন ও রাজের অন্যান্য স্টেডিয়াম খেলার জন্য দিয়ে থাকে।

এ ছাড়া রাজ্য ক্রীড়া পর্ষদ দক্ষ প্রশিক্ষকের সাহায্যে এ রাজ্যের বিভিন্ন

জেলায় প্রায় ৩২টি ফুটবল প্রশিক্ষণ কেন্দ্র চালিয়ে যাচ্ছে।

(খ) রাজ্য ক্রীড়া পর্ষদ এক বিশিষ্ট ক্রীড়াবিদের তত্ত্বাবধানে রাজ্যের ২৪টি বিদ্যালয়ে ১৯৮৯ সাল থেকে দীর্ঘমেয়াদি অনাবাসী প্রশিক্ষণ প্রকল্পের অধীনে ফুটবল প্রশিক্ষণ চালিয়ে যাচ্ছে। প্রতিটি প্রতিষ্ঠান থেকে ৩০ জন করে ১০ থেকে ১৪ বছরের বালক-বালিকা এই প্রকল্পে প্রশিক্ষণ পাচ্ছে।

**আইন-সংক্রান্ত বই-এর জন্য 'সেন্ট্রাল লাইব্রেরি' চালুকরণ**

৬৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৬) **শ্রী অশোক দেব :** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের আইনজীবীদের ব্যবহারের জন্য আইন-সংক্রান্ত বই-এর জন্য একটি 'সেন্ট্রাল লাইব্রেরি' কলকাতাসহ বিভিন্ন জেলায় চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ও কোথায় কোথায় উক্ত গ্রন্থাগার চালু করার সম্ভাবনা আছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**Number of Closed Factories**

651. (Admitted Question No. 1419) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

the total number of factories closed in the State as on the 31st December, 1996.

**Minister-in-charge of the Labour Department :**

104 numbers of factories remained closed as on 31st December, 1996, on account of Strike, Lock-out and Closure.

**Number of employees in the Self-Employment**

652. (Admitted Question No. 1421) **Shri Sultan Ahmed:** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) how many persons have so far been employed in the Self-Employment Scheme during the last two years; and

(b) the total amount spent during the above period in the scheme (Districtwise allotment)?

**Minister-in-charge of the Labour Department:**

(a) The number of persons provided assistance under SESRU during the last two years are:

| | |
|---|---|
| 1994-95 | 2610 |
| 1995-96 | 2503 |

(b) There is no system of districtwise allotment. The State Government's share, as subsidy money, is placed with the Head Offices of the Banks centrally.

The total amounts spent during the period in the scheme are as follows:

| | | |
|---|---|---|
| 1994-95 | .. | 516.91 lakhs |
| 1995-96 | .. | 541.31 lakhs |

**New Housing for LIG and MIG**

653. (Admitted Question No. 1427) **Shri Sultan Ahmed:** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) brief outline to build new Housing for LIG and MIG people in the State; and

(b) estimated expenditure for the New Venture?

**Minister-in-charge of the Housing Department :**

(a) Housing Department have contemplated to build 416 units and 144 units under LIG and MIG Housing Scheme respectively in the different Districts through Housing Deptt. while West Bengal Housing Board will take up construction of 144 units and 192 units for LIG and MIG people respectively in the year 1997-98.

Besides Bengal Ambuja Housing Dev. Ltd., a Joint Venture Company has made provisions for construction of 264 LIG flats and 640 MIG flats and 640 MIG flats at Rajapur on E.M. Bye Pass.

M/s. Bengal Peerless Housing Dev. Co. Ltd., another Joint Venture Company tâken up a project for construction of 248 LIG flats and 408 Nos. of MIG flats at Mondalganthi, on VIP Road.

(b) Estimated expenditure of Housing Deptt. are Rs. 755.00 lakhs for LIG and Rs. 430.00 lakhs for MIG and the estimated expenditure of West Bengal Housing Board are Rs. 216.00 lakhs for LIG and Rs. 650.00 lakhs for MIG Schemes.

The estimated expenditure for the project taken up by Bengal Ambuja Housing Dev. Ltd. is more than Rs. 2100.00 lakhs and the estimated expenditure of the project taken up by M/s. Bengal Peerless Housing Dev. Co. Ltd. is Rs. 1823.00 lakhs.

### পরিবহন ব্যবস্থার উন্নয়ন

৬৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৩) **শ্রী আবু সুফিয়ান সরকারঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জনসংখ্যা বৃদ্ধির সাথে সঙ্গতি রেখে পরিবহন ব্যবস্থার উন্নয়নের জন্য এ বছরে (চলতি আর্থিক বছরে) সরকার কোনও নতুন পরিকল্পনা গ্রহণ করেছে কি না; এবং

(খ) করে থাকলে, তা কোন্ পর্যায়ে আছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) শহরের গতিবেগ বৃদ্ধির জন্য রাস্তা এবং ফুটপাথ থেকে বেআইনি দখলদার হটানো, গাড়ি চলাচল নিয়ন্ত্রণের জন্য সিগন্যাল ব্যবস্থার প্রবর্তন, জেলা ও মহকুমা শহরের বাস স্ট্যাণ্ড নির্মাণ, সরকারি এবং বেসরকারি স্তরে নতুন বাস রুট প্রবর্তন ইত্যাদি কাজ ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে। এছাড়া ভারত সরকারের রেলমন্ত্রকের সঙ্গে যোগাযোগ করে মেট্রো রেল সম্প্রসারণ চক্ররেলের বৈদ্যুতিকরণ এবং ডাবল লাইন বসানোর আর্জিও জানানো হয়েছে। শহরের বাইরে ট্রাক টার্মিনাল নির্মাণ করে শহরের ভারী মালবাহী গাড়ি প্রবেশের উপর নিয়ন্ত্রণ জারি করার একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে। আগামী বছর রূপায়িত করা সম্ভব হবে। এ ছাড়া জাপানের ও.ই.সি.এফ. সংস্থার থেকে ঋণ নিয়ে শহরে ৬টি উড়ালপুল এবং ৩টি গুরুত্বপূর্ণ রাস্তার সংযোগস্থলের উন্নয়নের কাজও আগামী আর্থিক বছর থেকে রূপায়িত করা হবে।

### এন.আর.আই. দ্বারা নতুন শিল্প

৬৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৩) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ১৯৯৫-৯৬ সালে কোনও নতুন শিল্প এন.আর.আই. শিল্পপতিরা করেছেন কি না;

(খ) করে থাকলে, (১) ১৯৯৫-৯৬ সালে কোনও নুতন শিল্প এন.আর.আই. শিল্পপতিরা করেছেন কি না;

(২) মোট কত টাকা মূলধন হিসাবে নিয়োজিত হবে; এবং

(৩) মোট কত সংখ্যক মানুষের কর্মসংস্থান হবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ১৯৯৫ সাল ও ১৯৯৬ সালে পশ্চিমবঙ্গে অনাবাসী ভারতীয়দের কাছ থেকে পাওয়া যথাক্রমে ৫২টি ও ১৫টি শিল্প প্রস্তাব অনুমোদিত হয়েছে।

(২) ১৯৯৫ সালের ও ১৯৯৬ সালের শিল্প প্রস্তাবগুলিতে যথাক্রমে ১৭৬৮.৭৫ কোটি টাকা ও ১০৪৪.৩৩ কোটি টাকা নিয়োজিত হবে বলে আশা করা যায়।

(৩) ১৯৯৫ সালের প্রস্তাবগুলিতে ১৫০৮৩ জন এবং ১৯৯৬ সালের প্রস্তাবগুলিতে ২৮৮৫ জন লোকের কর্মসংস্থান হবে বলে আশা করা যায়।

**Aid for Slum Clearance**

656. (Admitted Question No. 1688) **Shri Saugata Roy:** Will the Minister-in-charge of the Urban Development Department be pleased to state—

(a) total aid received from British Government for slum clearance projects;

(b) details of the project; and

(c) conditions for availing the British aid, if any?

**Minister-in-charge of the Urban Development Department:**

(a) A sum of Rs. 3335.77 lakhs has been received by Government of West Bengal from British Government through Government of India for Calcutta Slum Improvement Project till 30-8-1996.

(b) With financial assistance from Overseas Development Administration (ODA) of U.K. Governemnt, Calcutta Slum Improvement Project (CSIP) has been taken up in 15 wards of Calcutta Municipal Corporation with a target beneficiary population of about 2,50.000. The project was launched during the year 1991 and would be completed by 31st March, 1998. The project consists of four components viz. (1) Physical Infrastructure

Development including Sanitary Engineering; (2) Health Programme; (3) Community Development Programme, and (4) Training.

The original estimated cost of the project was Rs. 3925.90 lakhs and has been revised at Rs. 4619.00 lakhs.

(c) C.M.C. is to take over Infrastructure and Health activities in post project period.

## মাথাপিছু কেরোসিন তেল বৃদ্ধি

৬৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৭২৯) **শ্রী সুভাষ নস্কর ঃ** খাদ্য সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে গ্রামের মানুষের জন্য মাথাপিছু সপ্তাহে কেরোসিন তেলের বরাদ্দ কত; এবং

(খ) বিদ্যুৎ বিহীন গ্রামে উক্ত তেল বরাদ্দ বাড়ানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে গ্রামের মানুষের জন্য মাথাপিছু সপ্তাহে কেরোসিন তেলের বরাদ্দ ২৫০ মি.মি.

(খ) এমন কোনও পরিকল্পনা আপাতত সরকারের বিবেচনাধীন নেই।

## হোমিও ফার্মাসীর কারখানা খোলার পরিকল্পনা

৬৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫১) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বন্ধ ইকনোমিক হোমিও ফার্মাসীর কারখানা খোলার জন্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করছে কি না; এবং

(খ) করে থাকলে, কবে নাগাদ উক্ত কারখানা খোলা হবে বলে আশা করা যায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কারখানাটি খোলার ব্যাপারে অনেকবার পৃথক ও যৌথ সালিসী বৈঠকের

আয়োজন করা হয়েছে। ২৭.৩.৯৭ তারিখ শেষ বৈঠক ডাকা হয়। এটি খোলার এখনও পর্যন্ত কোনও উল্লেখযোগ্য অগ্রগতি হয়নি।

(খ) কারখানাটি কবে নাগাদ খুলবে সে বিষয়ে নিশ্চিত করে কিছু বলা যাচ্ছে না। তবে সরকার খোলার জন্য নিরলস প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

### লেবার ট্রাইব্যুনালে কেসের সংখ্যা

৬৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৬৬) শ্রী **নির্মল ঘোষ**ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-৯৬ থেকে ১৯৯৬-৯৭ (৩১শে ডিসেম্বর) পর্যন্ত লেবার ট্রাইব্যুনালে কত কেস জমা পড়ে আছে; এবং

(খ) উক্ত জমে থাকা কেসগুলোর দ্রত নিষ্পত্তি করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**ঃ

(ক) উক্ত বছরগুলিতে জমে থাকা কেসের মোট সংখ্যা নিম্নরূপঃ

১৯৯৫ সালের ৩১শে ডিসেম্বর ২৫৫টি।

১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর ২৩৭৯টি।

(খ) জমা কেসগুলির নিষ্পত্তির জন্য বর্তমান শ্রম আদালত ও শিল্প ট্রাইব্যুনালগুলিকে ভালভাবে কাজে লাগানোর জন্য চেষ্টা চালানো হচ্ছে। এর ফলে জমে থাকা কেসের সংখ্যা কিছুটা কমেছে। যখন এইসব আদালতে কোনও বিচারক বদলী হন তখনই সেই শূন্যপদ দ্রুত পূরণের জন্য ব্যবস্থা নেওয়া হয়।

বিভিন্ন সময়ে এই আদালত সমূহের কাজকর্ম পর্যালোচনা করা হয় যাতে জমে থাকা কেসগুলির দ্রুত নিষ্পতি করা যায়;

এছাড়া দুটি নতুন শ্রম আদালত খোলার বিষয় সরকারের বিবেচনাধীন আছে।

### এইডস্ রোগ দূরীকরণ

৬৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮১৯) শ্রী **সুভাষ নস্কর**ঃ স্বাস্থ্য ও পরিবার

কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে এইডস্ রোগীর সংখ্যা কত;

(খ) উক্ত রোগ দূরীকরণ ও চিকিৎসার জন্য রাজ্যে কি ধরনের পরিকাঠামো আছে; এবং

(গ) কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ বিষয়ে কি ধরনের আর্থিক ও অন্যান্য সাহায্য পাওয়া যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১লা মে ১৯৯৭ খ্রিস্টাব্দে রাজ্যে এইডস্ রোগীর সংখ্যা ৬৭।

(খ) এইডস্ প্রতিরোধে কোনও টিকা (ভ্যাক্সিন) বা নিরাময়ের জন্য কোনও ঔষধ এখনও আবিষ্কৃত হয় নাই। সে কারণে এইডস্ রোগ সম্পূর্ণ দূরীকরণ সম্ভব নয়। এইডস্ রোগ নিয়ন্ত্রণ ও চিকিৎসার জন্য রাজ্যে একজন অতিরিক্ত স্বাস্থ্য অধিকর্তার অধীনে একটি এইডস্ সেল আছে। সামগ্রিকরূপে এইডস্ রোগ নিয়ন্ত্রণ কর্মসূচি রূপায়ণ পরিচালনার দায়িত্বে আছে রাজ্যের মুখ্য সচিবের নেতৃত্বে সংশ্লিষ্ট বিভিন্ন দপ্তরের সচিব স্বাস্থ্য দপ্তরের সচিব ও প্রতিনিধি, বিশেষজ্ঞ ও জনপ্রতিনিধিদের নিয়ে গঠিত একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি। এইডস্ সেলের কার্যের নিয়মিত পর্যালোচনা ও দিকনির্দেশ করার জন্য মেডিক্যাল শিক্ষা অধিকর্তার নেতৃত্বে একটি উপদেষ্টা কমিটি স্বাস্থ্য সচিবকে সহায়তা করে। স্বাস্থ্য সচেতনতা বিশেষত যৌনরোগ সচেতনতা বৃদ্ধির ভার বা দায়িত্ব প্রধানত স্বাস্থ্য দপ্তরের আই.ই.সি. ডিভিসনের উপর ন্যস্ত। জেলাস্তরে দ্বিতীয় উপ মুখ্য স্বাস্থ্য আধিকারিক এই কর্মসূচি রূপায়ণের দায়িত্ব প্রাপ্ত। এই বিশাল পরিকাঠামোর মাধ্যমে—

(১) ব্লড ব্যাঙ্কগুলিতে নিরাপদ রক্ত সরবরাহ।

(২) বিভিন্ন হাসপাতালে যৌনরোগ চিকিৎসা ক্লিনিকের মাধ্যমে প্রয়োজনীয় চিকিৎসা।

(৩) কনডোম ব্যবহারে উৎসাহিত করা ও বিতরণ।

(৪) এইডস্ রোগীর চিকিৎসা সম্বন্ধীয় যাবতীয় ব্যবস্থা, এবং

(৫) চিকিৎসক, সেবিকা ইত্যাদি প্রতিটি স্তরের স্বাস্থ্যকর্মীর প্রশিক্ষণ এবং

সর্বসাধারণের স্বাস্থ্য সচেতনতা বৃদ্ধির কর্মসূচি রূপায়ণ করা হয়।

প্রধানত যৌনকর্মিদের মধ্যে এইডস্‌সহ যাবতীয় যৌনরোগ নিয়ন্ত্রণের লক্ষ্যে ডিপার্টমেন্ট অব ইন্টারন্যাশনাল ডেভেলপমেন্ট-এর সহযোগিতায় যৌনকর্মিদের পল্লীতে বা বসতিতে বিশেষ স্বাস্থ্য প্রকল্প চালু আছে।

(গ) জাতীয় এইডস্ রোগ প্রতিরোধ কর্মসূচি শতকরা ১০০ ভাগ কেন্দ্রীয় সাহায্য প্রাপ্ত প্রকল্প। এই প্রকল্পের অধীনে ব্লাড ব্যাঙ্কের আধুনিকীকরণের জন্য প্রয়োজনীয় সরঞ্জাম, যৌনরোগ চিকিৎসার জন্য প্রয়োজনীয় সরঞ্জাম ও ঔষধ কেন্দ্রীয় সরকার সরবরাহ করে। প্রকল্প পরিচালনা, ব্লাড ব্যাঙ্কের উন্নয়ন, যৌনরোগ নিয়ন্ত্রণ কর্মসূচি, স্বাস্থ্য শিক্ষা সচেতনতা কর্মসূচি ও প্রশিক্ষণ বাবদ যাবতীয় আর্থিক দায়িত্ব কেন্দ্রীয় সরকার বহন করে।

## বকেয়া মামলা নিষ্পত্তি

৬৬১। (অনুমোদিত প্রশ্ন নং ১৮২৭) শ্রী **শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের আদালতগুলিতে বকেয়া মামলার দ্রুত নিষ্পত্তির জন্য রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছে কি না?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ।

## ফোর্ড ফাউন্ডেশনের কাছে আর্থিক অনুদান

৬৬২। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৮) **শ্রী আব আয়েশ মণ্ডল ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৫-৯৬ আর্থিক বছরে গবেষণার জন্য রাজ্যের কোনও কলেজ 'ফোর্ড ফাউন্ডেশনের' কাছ থেকে আর্থিক অনুদান পেয়েছিল কি না;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কোন কোন কলেজ; এবং

(গ) আর্থিক অনুদানের পরিমাণ?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গবেষণার জন্য কোনও কলেজ 'ফোর্ড ফাউন্ডেশনের' কাছ থেকে কোনও আর্থিক অনুদান পায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### কৃষক বার্ধক্য ভাতা প্রকল্প

৬৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৯) শ্রী **আবুআয়েশ মণ্ডল:** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কোন আর্থিক বছর থেকে "কৃষক বার্ধক্য ভাতা প্রকল্পটি" চালু করা হয়েছে; এবং

(খ) বর্তমানে মোট কত জন বৃদ্ধ কৃষক উক্ত ভাতা পাচ্ছেন (জেলাভিত্তিক হিসাব) ?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) ১৯৮০ সাল থেকে "কৃষক বার্ধক্য ভাতা প্রকল্পটি" রাজ্যে চালু করা হয়েছে।

(খ) বর্তমানে মোট ২১,৩৪১ জন বৃদ্ধ কৃষক উক্ত ভাতা পাচ্ছেন।

### জেলাভিত্তিক হিসাব

| | | | |
|---|---|---|---|
| ১। বাঁকুড়া | ১,২৯৫ | ১০। মালদহ | ৬৮৫ |
| ২। বীরভূম | ৮১৬ | ১১। মেদিনীপুর (পূর্ব) | ৯৯৬ |
| ৩। বর্ধমান | ১,৫৫০ | ১২। মেদিনীপুর (পশ্চিম) | ৩,০৩৪ |
| ৪। কুচবিহার | ১,৪৮৩ | ১৩। মুর্শিদাবাদ | ১,১৭৫ |
| ৫। দার্জিলিং (কেবলমাত্র শিলিগুড়ি মহকুমা) | ৩০১ | ১৪। নদীয়া | ৫৪৫ |
| ৬। দিনাজপুর (উত্তর ও দক্ষিণ) | ১,১০৯ | ১৫। পুরুলিয়া | ১,১৬৬ |
| ৭। হুগলি | ১,০৯৭ | ১৬। ২৪-পরগনা (উত্তর) | ১,২৫০ |
| ৮। হাওড়া | ৬৪০ | ১৭। ২৪-পরগনা (দক্ষিণ) | ২,৩০৯ |
| ৯। জলপাইগুড়ি | ১,৮৯০ | মোট : | ২১,৩৪১ |

### ক্ষেত মজুরদের পেনশন

৬৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫২) শ্রী **শ্যামাপ্রসাদ পাল:** কৃষি বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ক্ষেত মজুরদের পেনশন দেওয়ার বিষয়ে কোনও পদক্ষেপ নেওয়া হয়েছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, নেওয়া হয়েছে।

### বৈজ্ঞানিক পদ্ধতিতে মৎস্য চাষ

৬৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬৩) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৫-৯৬ আর্থিক বছরে রাজ্যে এফ.এফ.ডি.-এর (ফিশ ফারমার ডেভেলপমেন্ট এজেন্সি) মাধ্যমে অতিরিক্ত জলাভূমিকে বৈজ্ঞানিক মৎস্য চাষ প্রকল্পের আওতায় আনার কোনও লক্ষ্যমাত্রা ছিল কি না;

(খ) থাকলে, তা কত; এবং

(গ) উক্ত প্রকল্পের আওতায় আনার কাজ সম্পন্ন করা গেছে এরূপ জলাভূমির পরিমাণ কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ছিল।

(খ) তিন হাজার হেক্টর।

(গ) ৩,১২৫.৩৯ হেক্টর।

### 'পশ্চিমবঙ্গ' পত্রিকা

৬৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬৫) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'পশ্চিমবঙ্গ' পত্রিকার কোনও বিশেষ সংখ্যার বিশেষ ক্ষেত্রে দ্বিতীয় সংস্করণ প্রকাশের কোনও ব্যবস্থা আছে কি না;

(খ) থাকলে, ৩১শে জানুয়ারি ১৯৯৭ পর্যন্ত কোনও বিশেষ সংখ্যার দ্বিতীয় সংস্করণ প্রকাশ করা হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে, কোন বিশেষ সংখ্যা?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পাঠকবর্গের চাহিদা অনুযায়ী কোনও কোনও বিশেষ সংখ্যার দ্বিতীয় মুদ্রণ প্রকাশিত হয়ে থাকে।

(খ) হ্যাঁ, প্রকাশ করা হয়েছে।

(গ) ১। বঙ্কিম সংখ্যা (১৯৯৫)

২। সাঁওতাল বিদ্রোহ সংখ্যা (১৯৯৫)।

৩। হুগলি জেলা সংখ্যা (১৯৯৬)

৪। নেতাজী সংখ্যা (১৯৯৭, ২৩ জানুয়ারি)।

**সামুদ্রিক মৎস্য উৎপাদন বৃদ্ধির জন্য ব্যবস্থা**

৬৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬৬) **শ্রী আবুআয়েশ মণ্ডল ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সামুদ্রিক মৎস্য উৎপাদন বৃদ্ধির জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, ব্যবস্থাগুলি কি; এবং

(গ) বিগত ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ সালে সামুদ্রিক মৎস্য উৎপাদনের পরিমাণ কত ছিল?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ব্যবস্থাগুলির বিবরণ সংশ্লিষ্ট পৃষ্ঠায় দেওয়া হল।

(গ) সামুদ্রিক মৎস্য উৎপাদনের পরিমাণ ছিল যথাক্রমে ঃ

| | | |
|---|---|---|
| ১৯৯৪-৯৫ সালে | .. | ১,৫১,০০০ টন |
| ১৯৯৫-৯৬ সালে | .. | ১,৫৩,০০০ টন |

### একজন শিক্ষকভিত্তিক প্রাথমিক বিদ্যালয়

৬৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৯২৭) **শ্রী আনন্দগোপাল দাস ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বীরভূম জেলার নানুর ব্লকে ১জন শিক্ষকভিত্তিক প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা কত?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৩ (তিন)।

### সরকারি হোম থেকে শিশু বিক্রির অভিযোগ

৬৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৩৮) **শ্রী তপন হোড় ও শ্রী নর্মদা রায় ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'সরকারি হোম' থেকে 'শিশু বিক্রির' কোনও অভিযোগ রাজ্য সরকার পেয়েছে কি না;

(খ) পেয়ে থাকলে, এ ধরনের কতগুলি ঘটনা ও কোন কোন হোম থেকে উক্ত অভিযোগ পাওয়া গিয়েছে; এবং

(গ) উক্ত অভিযোগের ভিত্তিতে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### উগ্রপন্থীর গুলিতে মৃত্যু

৬৭০। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪৫) **শ্রী তপন হোড় ও শ্রী নর্মদা রায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কোচবিহার অসম সীমান্তে গত ২১শে জানুয়ারি ১৯৯৭ উগ্রপন্থীরা বেশ কিছু কোচবিহারবাসীদের গুলি করে হত্যা করেছে;

(খ) সত্যি হলে, কত জন ঐ ঘটনায় মারা গিয়েছেন ও এঁদের পরিচয় কি; এবং

(গ) ঐ ঘটনার পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সাত জন। সকলেই কাঠবহনকারী।

(গ) যথাযথ আইনগত ও প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ফৌজদারি মোকদ্দমাও দায়ের করা হয়েছে।

## দুধের উৎপাদন বৃদ্ধি

৬৭১। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪৬) **শ্রী তপন হোড় ও শ্রী নর্মদা রায় ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে প্রতি মাসে দুধের চাহিদা কত;

(খ) রাজ্যে প্রতি মাসে দুধের যোগান কত;

(গ) দুধের উৎপাদন বৃদ্ধির কোনও প্রস্তাব রাজ্য সরকারের আছে কি না; এবং

(ঘ) দুধ উৎপাদন বিগত পাঁচ বছরে (পর্যায়ক্রমে) কত টাকা সরকারকে ভরতুকি দিতে হয়েছে?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রায় ৪ লক্ষ ৮৫ হাজার মেট্রিক টন।

(খ) প্রায় ২ লক্ষ ৭৮ হাজার মেট্রিক টন।

(গ) হ্যাঁ।

(ঘ) ১৯৯১-৯২ .. ৪১ কোটি ৫ লক্ষ টাকা

১৯৯২-৯৩ .. ৪১ কোটি ৯১ লক্ষ টাকা

১৯৯৩-৯৪ .. ৩৯ কোটি ৪০ লক্ষ টাকা

| | | |
|---|---|---|
| ১৯৯৪-৯৫ | .. | ৩৯ কোটি ৮ লক্ষ টাকা |
| ১৯৯৫-৯৬ | .. | ৫৩ কোটি ৫৬ লক্ষ টাকা |

### নেতাজী স্মৃতিবিজড়িত বাড়ি অধিগ্রহণ

৬৭২। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৫১) **শ্রী তপন হোড় ও শ্রী নর্মদা রায়ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কার্সিয়াং-এর সন্নিকটে গিদ্দা পাহাড়ে নেতাজী স্মৃতিবিজড়িত বাড়িটি রাজ্য সরকার অধিগ্রহণ করেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত বাড়িটি রক্ষণাবেক্ষণে রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) অধিগ্রহণের কাজ চলছে।

(খ) অধিগ্রহণের পর ব্যবস্থা গ্রহণ করা হবে।

### উদ্বাস্তুদের বাড়ি তৈরি

৬৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৫৬) **শ্রী তপন হোড় ও শ্রী নর্মদা রায়ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতায় উদ্বাস্তুদের বাড়ি তৈরি করার নক্সা জমা দেওয়ার জন্য কলকাতা পৌরসভা নির্দেশ জারি করেছে;

(খ) করে থাকলে, উক্ত নির্দেশের কারণ কি; এবং

(গ) ৩১শে মার্চ, ১৯৯৭ পর্যন্ত কত জন বাড়ির নক্সা জমা দিয়েছেন?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) হ্যাঁ। সাবেক পূর্ব পাকিস্তান, অধুনা বাংলাদেশ থেকে আগত উদ্বাস্তু পরিবার অথবা তাঁদের উত্তরাধিকারীরা জবরদখল বা সরকারি উদ্বাস্তু কলোনিতে বসবাসের জন্য যে সমস্ত বাড়ি ১৯৯৫ সালের ৪ঠা ডিসেম্বরের আগে নির্মাণ করেছেন, কেবল সেই সব বসতবাড়িগুলি শর্তসাপেক্ষে অনুমোদনের বিষয়ে কলকাতা পুরসভা একটি বিজ্ঞপ্তি জারি করেছে।

(খ) এই উদ্বাস্তু কলোনিগুলিতে দখলীকৃত জমির পাট্টা বিলির জন্য পশ্চিমবঙ্গ সরকার যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছে। সেই ব্যবস্থা অনুসারে ঐ জমির উপর নির্মিত বসতবাড়িগুলি পুরসভায় অনুমোদন করাবার জন্য ১৯৮০ সালের পুর আইন, ১৯৯৬ সালে সংশোধন করে "৪১৩-এ" একটি নূতন ধারা সংযোজন করা হয়েছে। উক্ত ধারাবলে ঐ বসতবাড়িগুলির নক্সা অনুমোদনের জন্য পুরসভা যথাযথ নির্দেশ দিয়েছে।

(গ) ১৯৯৭ সালের ৩১শে মার্চ পর্যন্ত কমবেশি ১১টি বাড়ির নক্সা জমা পড়েছে।

***১৯৫৬ নং বিধানসভা প্রশ্নের সম্ভাব্য প্রয়োজনীয় তথ্য**

দেশভাগের সময় পূর্ব পাকিস্থান থেকে আগত উদ্বাস্তুরা জবরদখল বা সরকারি উদ্বাস্তু কলোনিতে কোনওরকমে বাসস্থানের ব্যবস্থা করেছিল, কিন্তু এই বাড়িগুলি তৈরির সময় যাতায়াতের পথ, জল নিষ্কাশন ও গৃহনির্মাণ বিধি মানা হয়নি।

বর্তমানে পুর আইন সংশোধন করে তাদের বসতবাড়িগুলি শর্তসাপেক্ষে অনুমোদন করে নেবার জন্য প্রতিটি ওয়ার্ডে অবস্থানকারী এরূপ বসবাসকারীদের কাছ থেকে প্রস্তাব গ্রহণ করার উদ্যোগ নেওয়া হয়েছে।

এইজন্য কলকাতা পুর আইনের ৪১৩-এ ধারা বলে নির্মিত সেইসব বাড়িগুলিকেই অনুমোদন দেওয়া হবে, যারা এই ধারার উপধারা ১ বলে কলকাতা পুর আইন (সংশোধিত) ১৯৯৬-এ বলবৎ হওয়ার ১ বছরের মধ্যে আবেদন করবে। এ ব্যাপারে প্রয়োজনীয় ছাড় দেওয়া হবে, তবে সরকার অনুমোদিত হস্তান্তরের দলিল ও মিউটেশন সার্টিফিকেট জমা দিতে হবে এবং কলকাতা পৌর নিগমের আইনানুগ অনুমোদন বা ফি দিতে হবে।

এই সিদ্ধান্তগুলি নেওয়ার জন্য নিম্নরূপ ব্যবস্থাগুলি নিতে হবেঃ

(১) পশ্চিমবঙ্গ সরকার থেকে জমির স্বত্ব সম্পর্কে দলিল পেতে হবে। যদি দলিল এখনো না পাওয়া গিয়ে থাকে তবে ঐ দলিল পাওয়ার এক বৎসরের মধ্যে দরখাস্ত করতে হবে। যাঁরা দলিল ইতিমধ্যে পেয়ে গেছেন, তাঁরা ১৯৯৬ সালের ৩রা ডিসেম্বরের মধ্যে দরখাস্ত করবেন। এই সময়সীমা বৃদ্ধি করা হচ্ছে।

(২) যে সমস্ত নির্মাণকার্য ১৯৯০ সালের বিল্ডিং আইন মেনে তৈরি হয়েছে সেগুলিই অনুমোদিত হবে। অবশ্য বিশেষ ক্ষেত্রে ১৯৯০ সালের বিল্ডিং আইনানুসারে নির্মিত নয় এমন নির্মাণকার্যও অনুমোদন করা যেতে পারে।

(৩) বাড়ির নক্শায় তিন কপি জমা দিতে হবে। নকশাটিতে কোনও লাইসেন্সড্ বিল্ডিং সার্ভেয়ার অথবা কলকাতা কর্পোরেশনের প্যানেলভুক্ত স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ার এবং বাড়ির স্বত্বাধিকারীর স্বাক্ষর থাকা প্রয়োজন। ৮ মিটার পর্যন্ত উচ্চতাবিশিষ্ট গৃহের ক্ষেত্রে লাইসেন্সড্ বিল্ডিং সার্ভেয়ার নির্মাণকার্যের নিরাপত্তা সম্পর্কে প্রশংসাপত্র দেবেন। ৮ মিটারের অধিক উচ্চতাবিশিষ্ট গৃহের কলকাতা কর্পোরেশনের প্যানেলভুক্ত স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ারের প্রশংসাপত্র দিতে হবে।

(৪) উপরে উল্লিখিত শর্তাবলী পূরণ সাপেক্ষে কলকাতা কর্পোরেশনকে নির্মাণকার্যের অনুমোদন কি দিলেই ঐ নির্মাণকার্যের অনুমোদন দেওয়া হবে।

লাইসেন্সড্ বিল্ডিং সার্ভেয়ারদের সঙ্গে মিটিং-এ সিদ্ধান্ত হয়েছে যে, লাইসেন্সড্ বিল্ডিং সার্ভেয়ারগণ নিম্নোক্ত ফি নেবেন।

তিনকাঠা পর্যন্ত জমির পরিমাণের ক্ষেত্রে দোতলা গৃহের নক্শা তৈয়ারি ও স্ট্রাকচারের স্থায়িত্ব সম্বন্ধে প্রশংসাপত্র দেওয়ার জন্য লাইসেন্সড্ বিল্ডিং সার্ভেয়ারগণ ১৫০০ টাকা ফি নেবেন। তিনতলা বাড়ির ক্ষেত্রে এই ফি ২,০০০ টাকা এবং চারতলা বাড়ির ক্ষেত্রে এই ফি ৩,০০০ টাকা। তিনকাঠার উপরের জমির ক্ষেত্রে প্রতি কাঠা বা তার অংশের জন্য ৫০০ টাকা ফি অতিরিক্ত দিতে হবে। মিউনিসিপ্যাল কমিশনার এই ব্যাপারে বাড়ি তৈরির আইন শিথিল করার সময় অন্যান্য বিষয়ে সঙ্গে বাড়িটির গঠনগত স্থায়িত্ব ও নিরাপত্তার বিষয়টি বিবেচনা করবেন।

### এয়ার-স্ট্রিপের জমি বে-দখল

৬৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৫৯) **শ্রী তপন হোড় ও শ্রী নর্মদা রায়ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের পরিত্যক্ত এয়ার স্ট্রিপগুলির জমি বে দখল হয়ে যাচ্ছে; এবং

(খ) সত্যি হলে, সরকার উক্ত বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) সম্পূর্ণ সত্যি নয়।

(খ) যেহেতু ঐ এয়ার-স্ট্রিপগুলির মালিক কেন্দ্রীয় সরকার, সেজন্য তাদের অনুরোধ ছাড়া রাজ্য সরকারের পক্ষে কোনওরূপ ব্যবস্থা গ্রহণ করা সম্ভব নয়।

**মহাজাতি সদন**

৬৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৬৭) **শ্রী তপন হোড় এবং শ্রী নর্মদা রায়ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, 'মহাজাতি সদনে' গোপন সুড়ঙ্গপথের সন্ধান পাওয়া গেছে; এবং

(খ) সত্যি হলে, এর ঐতিহাসিক কোনও ভিত্তি আছে কি না?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) 'মহাজাতি সদনে' গোপন সুড়ঙ্গপথের সন্ধান পাওয়া যায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**জলকর বসানোর পরিকল্পনা**

৬৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৭৪) **শ্রী তপন হোড় ও শ্রী নর্মদা রায়ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সমস্ত কলকাতার পুর এলাকায় 'জলকর' বসাতে একটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ চালু হতে পারে; এবং

(গ) উক্ত 'জলকর' বাবদ বার্ষিক কত টাকা আদায় হতে পারে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) সমগ্র কলকাতার পুর এলাকায় বর্তমানে পানীয় জল ব্যবহারের জন্য ফেরুলের মাপ অনুযায়ী বাৎসরিক লেভি ধার্য আছে। এই ব্যবস্থায় বসতবাড়ির ক্ষেত্রে একটিমাত্র জলের সংযোগ থাকলে ১০ মি.মি. ও ১৫ মি.মি. ফেরুলযুক্ত সাধারণ পুর-করদাতাদের এই লেভি ধার্য করা হয় না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এখন বলা সম্ভব নয়।

## উলুবেড়িয়া হাসপাতালে অ্যাম্বুলেন্সের ব্যবস্থা

৬৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৮৫) **শ্রী রবীন্দ্র ঘোষঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উলুবেড়িয়া মহকুমা হাসপাতালের অ্যাম্বুলেন্সটি অচল হয়ে পড়ে রয়েছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত হাসপাতালে নুতন অ্যাম্বুলেন্সের ব্যবস্থা করা হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ও (খ) উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে দু'টি অ্যাম্বুলেন্স আছে। তার মধ্যে একটি সচল এবং অপরটি অচল। অচল অ্যাম্বুলেন্সটি সারানোর ব্যবস্থা নেওয়া হচ্ছে।

এ ছাড়া স্টেট হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রজেক্ট-II-এর অধীনে উক্ত হাসপাতালে একটি ভাড়া করা অ্যাম্বুলেন্স দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে।

## ঢাকেশ্বরী কটন মিল পুনরায় চালুকরণ

৬৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ২০৫১) **শ্রী দেবব্রত ব্যানার্জি ও শ্রী লক্ষ্মণ বাগদীঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ঢাকেশ্বরী কটন মিল পুনরায় চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) না থাকলে, উক্ত মিলের জমিতে অন্য শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি না?

**শিল্প-পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) সরকার বিভিন্ন সময়ে কেন্দ্রীয় সরকারকে, আই.ডি.বি.আই.-কে সংস্থাটির পুনরুজ্জীবন প্রকল্পের জন্য আর্থিক সহায়তা দিতে অনুরোধ করেছেন। কিন্তু এখন পর্যন্ত কোনও সাড়া পাওয়া যায়নি।

(খ) উদ্বৃত্ত জমিতে ক্ষুদ্র শিল্প স্থাপনের জন্য পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগমকে অনুরোধ করা হয়েছে।

**শালতোড়া নলবাহি জল প্রকল্প**

৬৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬২) **শ্রী অঙ্গদ বাউরী ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় শালতোড়া নলবাহি জল প্রকল্পটি বর্ধিতকরণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, (১) উক্ত পরিকল্পনার কত টাকা মঞ্জুর করা হয়েছে; এবং

(২) কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**গ্রানাইট পাথরের শিল্প**

৬৮০। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬৬) **শ্রী অঙ্গদ বাউরী ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার শালতোড়া-মেজিয়া ব্লকে গ্রানাইট পাথরের শিল্প করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে শালতোড়া ব্লকে ওয়েস্ট বেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট এন্ড ট্রেডিং কর্পোরেশন লিমিটেডের অধীনে পরীক্ষামূলকভাবে গ্রানাইট পাথর কাটা ও পালিশের ব্যবস্থা করা হয়েছে। ভবিষ্যতে এই শিল্পের বাণিজ্যিক সম্প্রসারণের পরিকল্পনা আছে।

**মহিলা কমিশনের সুপারিশক্রমে লোক আদালত**

৬৮১। (অনুমোদিত প্রশ্ন নং ২১০৫) **শ্রী মোজাম্মেল হক্ (হরিহরপাড়া) ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার রাজ্যে মহিলা কমিশনের সুপারিশক্রমে লোক আদালত চালু করেছেন; এবং

(খ) সত্যি হলে, ৩১শে জানুয়ারি, ১৯৯৬ সাল পর্যন্ত কয়টি এবং কোথায়-কোথায় উক্ত আদালত চালু করা হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) লোক আদালত কোনও স্থায়ী আদালত নয়। মহিলা কমিশনের সুপারিশক্রমে দু'টি মহিলা লোক আদালত অনুষ্ঠিত হয়েছে।

(খ) এ পর্যন্ত এই রাজ্যে ২টি মহিলা লোক আদালত অনুষ্ঠিত হয়েছে

১। বর্ধমান,

২। কৃষ্ণনগর।

**স্কুলে কম্পিউটার শিক্ষাক্রম চালুকরণ**

৬৮২। (অনুমোদিত প্রশ্ন নং ২১২২) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে কতগুলি স্কুলে কম্পিউটার শিক্ষাক্রম চালু হয়েছে; এবং

(খ) উক্ত পাঠক্রম ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত মোট কতজন ছাত্র-ছাত্রী পড়াশুনা করেছেন?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বর্তমানে ৭ (সাতটি) স্কুলে উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের অনুমতি অনুসারে উচ্চ মাধ্যমিক পাঠক্রম অনুযায়ী কম্পিউটার শিক্ষাক্রম চালু হয়েছে। এ ছাড়া ২০৭টি বিদ্যালয়ে কেন্দ্রীয় সরকারের প্রকল্প অনুসারে কম্পিউটার শিক্ষার সুযোগ আছে।

(খ) ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কতজন ছাত্র-ছাত্রী উক্ত বিষয়ে পড়াশুনা করেছেন যে তথ্য ১৯৯৭-এর আগস্ট মাসের আগে দেওয়া সম্ভব হবে না। কারণ, ১৯৯৬-৯৭ শিক্ষাবর্ষে যাঁরা শিক্ষায়তনে ভর্তি হয়েছেন তাঁদের রেজিস্ট্রেশন ফর্ম ১৯৯৭ সালের ১৫ই মে তারিখের মধ্যে সংসদ অফিসে জমা পড়েছে। এখন পরিগণকে সংস্থার মাধ্যমে প্রক্রিয়াকরণ শুরু হবে।

**হিমঘর স্থাপন**

৬৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ২১৭৫) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ও শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার আলুচাষীদের বীজ আলু সংরক্ষণের জন্য সরকারি উদ্যোগে কোনও হিমঘর স্থাপনের পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত হিমঘর স্থাপনের জন্য কোনও স্থান নির্বাচন করা হয়েছে কি না?

**কৃষিজ বিপণন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষি বিপণন দপ্তরে এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**সরকারি হোমে খাবার বাবদ বরাদ্দ অর্থ**

৬৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ২১৪৩) **শ্রী ঈদ মহম্মদ ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারি হোমে যাঁরা আছেন, তাঁদের জন্য জনপ্রতি দৈনিক খাবার বাবদ কত অর্থ ধার্য আছে; এবং

(খ) উক্ত অর্থের পরিমাণ বাড়ানোর বিষয় কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জনপ্রতি দৈনিক খাবার বাবদ ধার্য অর্থের পরিমাণ ১০ (দশ) টাকা।

(খ) আপাতত নেই।

**সরকারি পরিবহন সংস্থাগুলির লাভ বা লোকসানের পরিমাণ**

৬৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ২১৫১) **শ্রী ঈদ মহম্মদঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৬ সালের ১লা এপ্রিল থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্য সরকার নিয়ন্ত্রিত

পরিবহন সংস্থাগুলিতে লাভ/লোকসানের পরিমাণ কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকার নিয়ন্ত্রিত পরিবহন সংস্থাগুলিতে লাভ/লোকসান নিম্নরূপ ঃ

| | লোকসান |
|---|---|
| ১। সি.এস.টি.সি | ৪৬৫৯.৯৪ লক্ষ টাকা |
| ২। এস.বি.এস.টি.সি. | ১১৪২.৭৬ লক্ষ টাকা |
| ৩। ন.বি.স.টি.স. | ৮১৯.৭১ লক্ষ টাকা |
| ৪। সি.টি.সি. | ২০০৩.০০ লক্ষ টাকা |
| ৫। ডব্লু.এস.বি.এস.টি.সি. | ৬৭.০০ লক্ষ টাকা |

**পুরসভার বাজার উন্নয়নে প্রমোটার**

৬৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ২২১৩) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কলকাতা পুরসভার কতগুলি বাজার প্রমোটারদের হাতে উন্নয়নের জন্য দেওয়া হয়েছে?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রমোটারদের হাতে কোনও বাজার তুলে দেওয়া হয়নি। তবে বেসরকারি ডেভেলপারের সঙ্গে যৌথ উদ্যোগে পুনর্নির্মাণের জন্য নিউ আলিপুর বাজার ও ল্যান্সডাউন বাজারকে নির্বাচন করা হয়েছে। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে বাজারের মালিকানা কলকাতা পুর কর্পোরেশনের কাছেই থাকছে। নিউ আলিপুর বাজার পুনর্নির্মাণের কাজ শেষ হয়েছে কিন্তু, কয়েকটি মামলার পরিপ্রেক্ষিতে ল্যান্সডাউন বাজার পুনর্নির্মাণের কাজ এখনও আরম্ভ করা যায়নি।

**Persons killed by open firing by Police**

687. (Admitted Question No. 2219) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) how many times police has opened fire from June, 1996 to February, 1997; and

(b) how many persons are killed by such firing?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) 71 times.

(b) 18 persons.

**সরকারি কর্মচারীর বিরুদ্ধে আইনগত ব্যবস্থা**

৬৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ২২৬৪) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হিসাব বহির্ভূত আয়ের জন্য কতজন সরকারি কর্মচারীর বিরুদ্ধে ১লা জানুয়ারি ১৯৯৬ থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৬ পর্যন্ত আইনগত ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হিসাব বহির্ভূত আয়ের জন্য তদারকি আয়োগ ৩০ জন সরকারি কর্মচারীর বিরুদ্ধে ডিপার্টমেন্টাল প্রসিডিং সুপারিশ করেছেন। ঐ সুপারিশের ভিত্তিতে বিভিন্ন বিভাগ অভিযুক্ত কর্মচারিদের বিরুদ্ধে প্রসিডিং শুরু করছেন।

**বেরিয়াম এক্স-রে মেশিন বসানোর পরিকল্পনা**

৬৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৩১৩) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে বেরিয়াম (পেটের ফটো) করার জন্য এক্স-রে মেশিন বসানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে নতুনভাবে বেরিয়াম এক্স-রে মেশিন বসানোর কোনও পরিকল্পনা সরকারের নেই, কারণ হাসপাতালটিতে বেরিয়াম এক্স-রে করার প্রয়োজনীয় মেশিন আছেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ব্লাড ব্যাঙ্কের ২৪ ঘণ্টা সার্ভিস**

৬৯০। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৩৪) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় :** পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এস.এস.কে.এম. হাসপাতালের ব্লাড ব্যাঙ্ক ২৪ ঘণ্টা খোলা রাখা যাচ্ছে না;

(খ) সত্যি হলে,

(১) কারণ কি; এবং

(২) উক্ত ব্লাড ব্যাঙ্কটি ২৪ ঘণ্টা খোলা রাখার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) এস.এস.কে.এম. হাসপাতালের ব্লাড ব্যাঙ্ক ২৪ ঘণ্টা খোলা রাখার জন্য গত ২৪.১.৯৬ তারিখে প্রয়োজনীয় পদসৃষ্টিসহ সরকারি আদেশনামা প্রকাশ হলেও ল্যাবরেটরী টেকনিশিয়ান ও চতুর্থ শ্রেণীর পদ পূরণের ক্ষেত্রে বিচারাধীন মামলা থাকায় চিকিৎসক ও করণিক পদ পূরণ করা সত্ত্বেও প্রয়োজনীয় সংখ্যক ল্যাবরেটরী টেকনিশিয়ান ও চতুর্থ শ্রেণীর কর্মীর অভাবে উক্ত ব্লাড ব্যাঙ্ক ২৪ ঘণ্টা খোলা রাখা যাচ্ছে না।

শীঘ্র মামলার নিষ্পত্তি করে প্রয়োজনীয় পদ পূরণের জন্য উদ্যোগ গ্রহণ করা হচ্ছে।

**পুরুলিয়া জেলায় দ্বারকেশ্বর নদীর উপর জলোত্তোলন প্রকল্প নির্মাণ**

৬৯১। (অনুমোদিত প্রশ্ন নং ২৪০০) **শ্রী রবীন্দ্রনাথ হেমব্রম :** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার কাশীপুর ব্লকের অন্তর্গত পাহাড়পুরে দ্বারকেশ্বর নদীর উপর নদী জলোত্তোলন প্রকল্পের জন্য মেশিন বসানো হবে কি না; এবং

(খ) হলে, ঐ প্রকল্প কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আর.আই.ডি.এফ.-২ পরিকল্পনায় পুরুলিয়া জেলার ১৯টি ক্ষুদ্র নদী জলোত্তোলন (ডিজেলচালিত) প্রকল্প স্থাপনের আমাদের বিভাগের পরিকল্পনা আছে। ঐ

প্রকল্পগুলি স্থাপনের স্থান নির্বাচনের কাজ এখনও সম্পন্ন হয়নি।

(খ) স্থান নির্বাচনের কাজ যথাসময়ে সম্পন্ন হলে আর. আই. ডি. এফ.-২-এর কাজ নির্দিষ্ট সময়ের মধ্যেই শেষ করা যাবে।

**চানকীতে সাব-স্টেশন স্থাপন**

৬৯২। (অনুমোদিত প্রশ্ন নং ২৪১৮) **শ্রী পঙ্কজ ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বনগাঁ মহকুমার চানকীতে ১৩২ কেভি সাব স্টেশনের কাজ কোন পর্যায়ে আছে;

(খ) ঐ কাজে আনুমানিক ব্যয় কত এবং কাজটি কবে নাগাদ শেষ হতে পারে বলে আশা করা যায়; এবং

(গ) ঐ কাজে অধিগৃহীত জমির মূল্য কি হারে ধার্য হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বনগাঁ মহকুমার চানকীতে ১৩২ কেভি সাব-স্টেশন নির্মাণের প্রকল্পটি নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় অন্তর্ভুক্ত করার প্রস্তাব গ্রহণ করা হয়েছে। নির্মাণকাজ শুরু হয়নি।

(খ) প্রকল্পটির আনুমানিক ব্যয় ধরা হয়েছে ১৩.৮৮ কোটি টাকা। প্রয়োজনীয় অর্থ বরাদ্দ হলে আশা করা যায় ঐ প্রকল্পটি নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যেই শেষ করা যাবে।

(গ) এই প্রকল্পটির জন্য জমি অধিগ্রহণের প্রক্রিয়া আরম্ভ হয়েছে। অধিগৃহীত জমির মূল্য সংশ্লিষ্ট জেলা কর্তৃপক্ষ সরকারি নির্দিষ্ট নিয়মানুসারে ধার্য করবেন।

**গঙ্গার জল পরিশ্রুত করে পানীয় জল সরবরাহ**

৬৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৪১৯) **শ্রী রঞ্জিত কুণ্ডু ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্যারাকপুর শিল্পাঞ্চলে ব্যারাকপুর, উত্তর ব্যারাকপুর, গারুলিয়া, ভাটপাড়া, নৈহাটি, হালিশহর ও কাঁচরাপাড়া—এই ৭টি পৌর এলাকায় গঙ্গার জল পরিশ্রুত করে পানীয় জল সরবরাহের কোনও প্রকল্প গ্রহণ করা হয়েছে কি

না; এবং

(খ) হয়ে থাকলে, ঐ প্রকল্প রূপায়ণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এমন কোনও প্রকল্প এখনও গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## ড্যাফরা গ্রামে পানীয় জল সরবরাহ

৬৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫৫) **শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪ পরগনার ফলতা পঞ্চায়েত সমিতির 'ড্যাফরা' গ্রামে পর্যাপ্ত পরিমাণ পানীয় জল সরবরাহের জন্য কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, তা কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দক্ষিণ ২৪-পরগনার ফলতা পঞ্চায়েত সমিতিতে 'ড্যাফরা' নামে কোনও গ্রামের অস্তিত্ব সম্পর্কে আমাদের নিকট কোনও তথ্য নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

## উলুবেড়িয়া উত্তর কেন্দ্রে সাব-স্টেশন স্থাপন

৬৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৮৪) **শ্রী রামজনম মাজী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া উত্তর কেন্দ্রে বিদ্যুতের অভাব মেটাতে সাব-স্টেশন স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, উলুবেড়িয়া থানার অন্তর্গত বানীতলা মৌজাতে একটি ১৩২।৩৩ কে.ভি.

সাব-স্টেশন স্থাপনের কাজ ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে।

(খ) আর্থিক প্রতিবন্ধকতা না ঘটলে ২০০১ সালের মাঝামাঝি এর কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

**মাটি পরীক্ষা করার ব্যবস্থা**

৬৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৫১১) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে মাটির পরীক্ষা করার কোনও ব্যবস্থা চালু আছে কি না; এবং

(খ) না থাকলে, ব্লকভিত্তিক মাটি পরীক্ষা পরীক্ষাগারে করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এই রাজ্যে মাটি পরীক্ষার জন্য নয়টি "মৃত্তিকা পরীক্ষাগার" কেন্দ্র আছে। এই কেন্দ্রগুলি টালিগঞ্জ, বর্ধমান, মালদহ, বহরমপুর, কোচবিহার, রায়গঞ্জ, বাঁকুড়া, মেদিনীপুর এবং পুরুলিয়ায় অবস্থিত। বাঁকুড়া ও রায়গঞ্জ বাদে অন্য কেন্দ্রগুলির সাথে একটি করে ভ্রাম্যমাণ মৃত্তিকা পরীক্ষাগার যুক্ত আছে। এই পরীক্ষাগারগুলির মাধ্যমে কৃষকদের জমির মাটি সরাসরি পরীক্ষা করে যথাযথ সুপারিশ দেওয়া হয়।

বর্তমানে জেলাভিত্তিক মৃত্তিকা পরীক্ষাগার কেন্দ্রগুলি প্রতিটি ব্লকের চাহিদা পূরণ করে। নবম বার্ষিক পরিকল্পনায় এই ব্যাপারে বিশেষ উদ্যোগ নেওয়ার ব্যবস্থা হয়েছে যাতে প্রতিটি জেলায় মৃত্তিকা পরীক্ষাগার কেন্দ্র স্থাপিত হবে এবং ব্যাপক হারে মাটি পরীক্ষার ব্যবস্থা করা যাবে।

(খ) 'ক' অংশের প্রশ্নের উত্তর দেখা যেতে পারে।

**বৃত্তিমূলক (কারিগরি) প্রশিক্ষণ**

৬৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৫১২) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ব্লকভিত্তিক বৃত্তিমূলক (কারিগরি) প্রশিক্ষণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ব্লকভিত্তিক বৃত্তিমূলক (কারিগরি) প্রশিক্ষণের কোনও পরিকল্পনা সরকারের বর্তমানে নেই।

## রাজ্যে মিনিকিট বীজ সংগ্রহ

৬৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৫১৩) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মিনিকিট 'বীজ' সংগৃহীত হয় কিভাবে; এবং

(খ) বন্টনের পূর্বে 'বীজ' সমূহ পরীক্ষা করা হয় কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে মিনিকিট বীজ সাধারণত রাজ্য বীজ নিগম—জাতীয় বীজ নিগম এবং অন্যান্য রাজ্য বীজ নিগম হতে সংগৃহীত হয়। প্রতি বছর কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুমোদিত এ রাজ্যের বীজ সরবরাহ পরিকল্পনানুযায়ী উক্ত বীজ সংগৃহিত হয়।

(খ) মিনিকিটের জন্য সব ক্ষেত্রেই সংশিত বীজ ব্যবহার করা হয় এবং ব্যবহার করার পূর্বেই সমূহ বীজ অবশ্যই ''জরুরি পরীক্ষণ পদ্ধতির'' মাধ্যমে পরীক্ষা করা হয়।

## স্পেশ্যাল ম্যারেজ রেজিস্ট্রেশন অফিসার নিয়োগ

৬৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৫২৬) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের প্রতিটি গ্রাম পঞ্চায়েতে ম্যারেজ রেজিস্ট্রেশনের জন্য 'স্পেশ্যাল ম্যারেজ অফিসার' নিয়োগ করা হবে; এবং

(খ) সত্যি হলে, উক্ত নিয়োগের মাপকাঠি কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### চুঁচুঁড়া-কাটোয়া বাস সার্ভিস

৭০০। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৪৯) **শ্রী রবীন মুখার্জিঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চুঁচুঁড়া থেকে ত্রিবেণী হয়ে নবদ্বীপ কাটোয়া সাউথ বেঙ্গলের বাসরুট করার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের উল্লিখিত রুটে বাস চালানোর এখনই কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### বাঁশবেড়িয়ার মিলনপল্লী মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিকে উন্নীতকরণ

৭০১। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫৬) **শ্রী রবীন মুখার্জি ঃ** স্কুল শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার বাঁশবেড়িয়াতে মিলনপল্লী উচ্চ বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, কোন শিক্ষাবর্ষ থেকে এগুলি চালু হবে বলে আশা করা যায়?

**স্কুল শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### দৈনিক মজুরিতে কর্মচারী

৭০২। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৭০) **শ্রী দিবাকান্ত রাউত ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে গ্রাম পঞ্চায়েতগুলিতে দৈনিক মজুরির ভিত্তিতে কোনও কর্মচারী নিযুক্ত আছে কি না; এবং

(খ) উক্ত কর্মচারিদের নিয়মিতকরণের ব্যাপারে রাজ্য সরকারের চিন্তাভাবনা কি?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের গ্রাম পঞ্চায়েতগুলিতে দৈনিক মজুরির ভিত্তিতে কোনও কর্মচারী নিযুক্ত থাকার কোনও খবর এই বিভাগের কাছে নেই। দৈনিক মজুরির ভিত্তিতে কোনও কর্মচারীকে গ্রাম পঞ্চায়েত আইনসম্মতভাবে নিয়োগ করতে পারে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিরল প্রজাতির প্রাণী 'মেছোবাঘ'**

৭০৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৯৩) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার শ্রীরামপুর উত্তরপাড়া ব্লকের রিষড়া-বামুনারি কানাইপুর-নগাড়া গ্রামাঞ্চল থেকে গত ২৪শে মার্চ '৯৭ তারিখে একটি বিরল প্রজাতির প্রাণী 'মেছোবাঘ' (ইংরাজি নাম ফিশিং ক্যাট) ধরা পড়েছে;

(খ) সত্যি হলে, প্রাণীটি বর্তমানে কোথায় আছে ও কেমন আছে; এবং

(গ) ঐ অঞ্চলে এই প্রজাতির প্রাণী আরও আছে কি না বিষয়টি অনুসন্ধান করার জন্য সংশ্লিষ্ট দপ্তর কোনও উদ্যোগ নিয়েছেন কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে চিড়িয়াখানাতে আছে এবং সুস্থ আছে।

(গ) এই প্রজাতির প্রাণী ঐ অঞ্চলে আরও আছে। ঐ অঞ্চলের স্থানীয় অধিবাসীরা যাতে উক্ত প্রাণী হত্যা না করে অথবা তাদের বাসস্থান নষ্ট না করে সেই ব্যাপারে গণচেতনা বৃদ্ধির জন্যে সংশ্লিষ্ট বনাধিকারিককে নির্দেশ দেওয়া হয়েছে।

### উচ্চ মাধ্যমিক স্কুলের সংখ্যা বৃদ্ধি

৭০৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৬২৮) **শ্রী মানিক উপাধ্যায় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বারাবনী বিধানসভাকেন্দ্র এলাকার উচ্চ মাধ্যমিক গার্লস্ ও বয়েজ স্কুলের সংখ্যা বৃদ্ধি করার পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কতদিনে তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### প্রযুক্তিগত সহায়তা

৭০৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৪২) **শ্রী কালীপদ বিশ্বাস ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মৎস্য উৎপাদন বৃদ্ধিতে সরকার "বাংলাদেশ"-কে "প্রযুক্তিগত" সহায়তা করবে; এবং

(খ) সত্যি হলে, "প্রযুক্তিগত" বিষয়গুলি কি কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সম্প্রতি বাংলাদেশ সরকারের মৎস্য মন্ত্রীর এ রাজ্য সফরকালে পশ্চিমবঙ্গ সরকারের মৎস্য মন্ত্রীর সঙ্গে এ বিষয়ে আলোচনা হয়েছে। কিন্তু বাংলাদেশ সরকারের কাছ থেকে এ বিষয়ে এখন পর্যন্ত কোনও সরকারি প্রস্তাব পাওয়া যায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

### গ্রামীণ বৈদ্যুতিকরণের হার

৭০৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৪৯) **শ্রী শিবপ্রসাদ মালিকঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে গ্রামীণ বৈদ্যুতিকরণের হার কত এবং তন্মধ্যে বাঁকুড়া জেলায় বিভিন্ন থানায় কত; এবং

(খ) ওন্দা থানায় মোট কতগুলি মৌজা বৈদ্যুতিকরণ করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩১.৩.৯৭ তারিখ পর্যন্ত এই রাজ্যে গ্রামীণ ভারজিন বৈদ্যুতিকরণের হার ৭৬.৯৮%। এই হারের মধ্যে অচিরাচরিত শক্তি উৎস বাবদ বৈদ্যুতিকরণ ধরা হয় নি। বাঁকুড়া জেলায় থানাওয়াড়ি গ্রামীণ ভারজিন বৈদ্যুতিকরণের হার নিম্নরূপ ঃ

| থানার নাম | | বৈদ্যুতিকরণের শতকরা হার |
|---|---|---|
| ১। সালতোড়া | .. | ৬২.১০ |
| ২। মেজিয়া | .. | ৯৩.১০ |
| ৩। বড়জোড়া | .. | ৮৫.৫০ |
| ৪। গঙ্গাজল ঘাটি | .. | ৮৭.৪০ |
| ৫। ছাতনা | .. | ৫৬.২০ |
| ৬। বাঁকুড়া | .. | ৮২.৭৮ |
| ৭। ওন্দা | .. | ৬২.৭০ |
| ৮। ইন্দপুর | .. | ৫৬.০০ |
| ৯। খাতড়া | .. | ৭৫.৬০ |
| ১০। রানীবাঁধ | .. | ৪৫.৯০ |
| ১১। রায়পুর | .. | ২৭.৩২ |
| ১২। সিমলাপাল | .. | ৫৫.৮০ |
| ১৩। তালগঙ্গা | .. | ৭৭.৭০ |
| ১৪। বিষ্ণুপুর | .. | ৭১.৯০ |
| ১৫। সোনামুখী | .. | ৮৯.৯০ |

| থানার নাম | | বৈদ্যুতিকরণের শতকরা হার |
|---|---|---|
| ১৬। পাত্রসায়ার | .. | ৮১.৯০ |
| ১৭। জয়পুর | .. | ৭৭.৪০ |
| ১৮। ইন্দাস | .. | ৭৯.১০ |
| ১৯। কোটলাপুর | .. | ৭৭.৩০ |

(খ) ৩১.৩.৯৭ তারিখ পর্যন্ত ওন্দা থানায় ২৬৭টি গ্রামীণ মৌজার মধ্যে ১৬৮টি মৌজা ভারজিন হিসাবে বিদ্যুতায়িত হয়েছে।

**চাঁই সম্প্রদায়কে তফসিলি শ্রেণীভুক্ত**

৭০৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৫৮) **শ্রী গোপাল কৃষ্ণ দে ঃ** তফসিলি জাতি ও উপজাতি ও অনুন্নত সম্প্রদায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলার মুর্শিদাবাদ ও মালদা জেলায় অধিবাসী 'চাঁই' সম্প্রদায়কে তফসিলি শ্রেণীভুক্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**তফসিলি জাতি ও উপজাতি ও অনুন্নত সম্প্রদায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চাঁই সম্প্রদায়কে তফসিলি শ্রেণীভুক্ত করার জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে যথাযথভাবে সুপারিশ করেছেন।

(খ) কবে নাগাদ বাস্তবায়িত হবে তা এখনি বলা সম্ভব হবে না, এটা এখন কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন।

**আই. সি. ডি. এস. প্রকল্প**

৭০৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৯১) **শ্রী নরেন হাঁসদা ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে আই. সি. ডি. এস. প্রকল্পে সি. ডি. পি. ও.-র সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে তফসিলি জাতি, তফসিলি উপজাতি ও অনগ্রসর শ্রেণীভুক্ত কতজন?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২০২ জন।

| | |
|---|---|
| (খ) তন্মধ্যে, তফসিলি জাতি | ৪০ জন |
| তফসিলি উপজাতি | ১০ জন |
| অনগ্রসর শ্রেণীভুক্ত | — জন |

**কলকাতার সাথে বাঁশপাহাড়ীর যোগাযোগ**

৭০৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৯৭) **শ্রী নরেন হাঁসদা ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, কলকাতার সাথে মেদিনীপুর জেলার বাঁশপাহাড়ীর যোগাযোগ ব্যবস্থা সুদৃঢ় করতে সরকার কোনও প্রস্তাব বিবেচনা করছেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না, এ রকম কোনও প্রস্তাব সরকারের কাছে এখনও আসে নি।

**পাট চাষের জমির পরিমাণ**

৭১০। (অনুমোদিত প্রশ্ন নং ২৭১১) **শ্রী কমল মুখার্জি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কত পরিমাণ জমিতে পাটচাষ হয়; এবং

(খ) রাজ্যে চাহিদা অনুযায়ী পাটচাষ হয় কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে ৫.২২.৪৬০ (পাঁচ লক্ষ বাইশ হাজার চারশত ষাট) হেক্টর জমিতে পাটচাষ হয় (বিগত ৫ বৎসরের গড় হিসাব ১৯৯২.৯৩ থেকে ১৯৯৬-৯৭ অনুযায়ী)

(খ) ভারতবর্ষের সমস্ত পাটকলের গড় বার্ষিক চাহিদা ৮০ লক্ষ বেল পাট, তার মধ্যে শুধু পশ্চিমবঙ্গ যোগান দেয় ৬০ লক্ষ বেল পাট। অন্যান্য রাজ্যের ফলনসহ মিলের চাহিদা পূরণ হয়ে যায়।

**পঞ্চায়েত সমিতির অডিট**

৭১১। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৩৪) **শ্রী রবীন মুখার্জি ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পঞ্চায়েত সমিতির অডিট এ জে. এর হাত থেকে নিয়ে নেওয়ার কোনও সরকারি সিদ্ধান্ত হয়েছে কি না; এবং

(খ) গ্রাম সংসদের সভা যেসব পঞ্চায়েতে হয়নি তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হবে কি?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ বিষয়ে রাজ্য সরকার এখনও কোনও চূড়ান্ত সিদ্ধান্ত নেয়নি।

(খ) যদি কোথাও গ্রাম সংসদের সভা একাধিক্রমে অনুষ্ঠিত হচ্ছে না দেখা যায়; সেখানে উপযুক্ত ব্যবস্থা নেওয়ার কথা রাজ্য সরকারের বিবেচনাধীন।

**রাজ্যের খরা ও বন্যাত্রাণে কেন্দ্রীয় সরকারের নিয়োজিত অর্থ**

৭১২। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৪৬) **শ্রী রবীন মখার্জি ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫ সাল থেকে ১৯৯৬ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে খরা ও বন্যাত্রাণের জন্য কত টাকা রাজ্য সরকার চেয়েছিল ও কত টাকা পেয়েছিল; এবং

(খ) ১৯৯৫-৯৬ সালে খরা ও বন্যাত্রাণে রাজ্য সরকার কত টাকা ব্যয় করেছিল?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে খরা ও বন্যাত্রাণ খাতে দুর্যোগজনিত ত্রাণ তহবিল থেকে বরাদ্দকৃত ৪৮.৪৪ কোটি টাকার মধ্যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কেন্দ্রের দেয় অংশ বাবদ ৩৬.৩৩ কোটি টাকা রাজ্য সরকার পেয়েছিল। এ ছাড়া, ১৯৯৫ সালে বন্যাখাতে যে স্মারকলিপি কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করা হয়েছিল, তাতে ৬৩১.৯৯ কোটি টাকা চাওয়া হয়েছিল। ঐ বাবদ কেন্দ্রীয় সরকার দুর্যোগজনিত জাতীয় ত্রাণ তহবিল থেকে আগস্ট ১৯৯৬-এ রাজ্য সরকারকে ২১.০০ কোটি টাকা মঞ্জুর করেছিল।

(খ) ১৯৯৫-৯৬ সালে খরা ও বন্যাত্রাণে রাজ্য সরকার বিভিন্ন দপ্তর যেমন কৃষি (উৎপাদন), কৃষি (বিপণন), প্রাণী সম্পদ বিকাশ, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ, সেচ ও জলপথ, মৎস্য, জনস্বাস্থ্য কারিগরি, পূর্ত ও পূর্ত (সড়ক) জল অনুসন্ধান ও উন্নয়ন এবং ত্রাণ মারফত মোট ৬১ কোটি ৭৮ লক্ষ ৬৭ হাজার টাকা মঞ্জুর করেছিল

**মৎস্য চাষের জন্য প্রকল্প**

৭১৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৬৪) **শ্রী রবীন্দ্র ঘোষ :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মৎস্য চাষের জন্য কতগুলি প্রকল্প কার্যকর করা সম্ভব হয়েছে এবং ঐ বাবদ কত টাকা খরচ করা হয়েছে; এবং

(খ) তন্মধ্যে হাওড়া জেলায় কত টাকা ব্যয় করা হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯৬-৯৭ আর্থিক বছরে রাজ্যে মৎস্য চাষের জন্য মোট ৩৪টি প্রকল্প কার্যকর করা সম্ভব হয়েছে এবং ঐ বাবদ মোট ২০৩১.৬৯ লক্ষ টাকা খরচ করা হয়েছে।

(খ) তন্মধ্যে হাওড়া জেলায় মোট ২৭.৪১.১৪৫ টাকা ব্যয় করা হয়েছে।

**প্রবীণ কৃষকদের পেনশন**

৭১৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৬৬) **শ্রী রবীন্দ্র ঘোষ :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলার প্রবীণ কৃষকদের পেনশন দেবার ব্যবস্থা করা হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, কতদিনের মধ্যে উক্ত ব্যবস্থা কার্যকর হবে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮০ সালের কৃষক বার্ধক্য ভাতা বিধি অনুযায়ী প্রতি জেলায় নির্দিষ্টসংখ্যক প্রবীণ কৃষককে (৬০ বছর বা তদোর্দ্ধ) ভাতা দেওয়া হয়। এ ছাড়া অন্য কোনও ব্যবস্থা গ্রহণ করার পরিকল্পনা কৃষি বিভাগের নেই।

(খ) (ক) প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্নই ওঠে না।

### এল.বাস-এর পারমিট

৭১৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৭৫) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪ থেকে ১৯৯৬ সাল পর্যন্ত হাওড়া থেকে শ্যামপুরের মাতাপাড়া পর্যন্ত রুটে কতগুলি এল. বাস-এর পারমিট দেওয়া হয়েছে;

(খ) তন্মধ্যে প্রত্যহ কতগুলি চলে; এবং

(গ) উক্ত রুটে নতুন করে এল. বাস-এর পারমিট দেওয়া হবে কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪ থেকে ১৯৯৬ সাল পর্যন্ত হাওড়া থেকে শ্যামপুরের মাতাপাড়া পর্যন্ত ২২টি (বাইশ) এল.বাস-এর পারমিট দেওয়া হয়েছে।

(খ) গড়ে ১৬/১৭টি চলে।

(গ) আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ (আর.টি.এ) হাওড়া ঐ রুটে আপাতত ২৫টি নতুন পারমিট উপযুক্ত গাড়ির মালিকদের দিতে চায়।

### খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ

৭১৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৭৬) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ সাল থেকে ১৯৯৭ সালের ৩১শে মার্চ পর্যন্ত রাজ্যে মোট খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ কত; এবং

(খ) তন্মধ্যে (১) ধান (২) গম উৎপাদনের পরিমাণ কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ ও ১৯৯৫-৯৬ সালে রাজ্যে মোট খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ যথাক্রমে ১৩২৭৮.৯৮৭ হাজার টন ও ১২৮৮৬.১৮১ হাজার টন। ১৯৯৬-৯৭ সালের মোট উৎপাদনের পরিমাণ এখন চূড়ান্ত হয়নি।

(খ) তন্মধ্যে (১) ধান (চালের হিসাবে) উৎপাদনের পরিমাণ হচ্ছে ১৯৯৪-৯৫ সালে ১২২৩৫.৮৮ হাজার টন ও ১৯৯৫-৯৬ সালে ১১৮৮৬.৯৯ হাজার টন। (২) গম উৎপাদনের পরিমাণ হচ্ছে ১৯৯৪-৯৫ সালে ৭৪৪.৪৬ হাজার টন ও ১৯৯৫-৯৬ সালে ৭২৫.২৯ হাজার টন।

**হাওড়া জেলায় বার্ধক্য ভাতা ও বিধবা ভাতা প্রাপকের সংখ্যা**

৭১৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৭৮) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৫-৯৬ আর্থিক বছরে হাওড়া জেলায় কোন কোন ব্লকে কতজন বার্ধক্য ভাতা ও বিধবা ভাতা পেয়েছেন?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৫-৯৬ আর্থিক বছরে হাওড়া জেলার ব্লকভিত্তিক বার্ধক্য ভাতা ও বিধবা ভাতা প্রাপকের তালিকা নিম্নরূপ ঃ

| ক্রমিক নং | ব্লকের নাম | বার্ধক্য | বিধবা |
|---|---|---|---|
| ১। | আমতা-১ | ৭৯ | ৩১ |
| ২। | আমতা-২ | ১৩২ | ২৯ |
| ৩। | শ্যামপুর-১ | ৯৬ | ২৭ |
| ৪। | শ্যামপুর-২ | ৯৬ | ২৭ |
| ৫। | বাগনান-১ | ১২১ | ২৮ |
| ৬। | বাগনান-২ | ১৩৩ | ৩৫ |
| ৭। | উলুবেড়িয়া-১ | ৯৪ | ২৮ |
| ৮। | উলুবেড়িয়া-২ | ৮২ | ২৭ |
| ৯। | উদয়নারায়ণপুর | ৯৬ | ৩০ |
| ১০। | ডোমজুর | ৮৯ | ৩৫ |
| ১১। | সাঁকরাইল | ৯০ | ৩৩ |
| ১২। | পাঁচলা | ১১৬ | ৩১ |
| ১৩। | জগৎবল্লভপুর | ১২৩ | ৩১ |
| ১৪। | বালী-জগাছা | ১০০ | ২৯ |

| | | | |
|---|---|---|---|
| ১৫। | হাওড়া মিউনিসিপ্যালিটি কর্পোরেশন | ৩৯২ | ১০৯ |
| ১৬। | উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটি | ৩৮ | ২৮ |
| ১৭। | বালী মিউনিসিপ্যালিটি | — | ৬ |
| | | ১৮৭৭ | ৫৬৪ |

## কৃষি পেনশন

৭১৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৮০) শ্রী **রবীন্দ্র ঘোষ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হাওড়া জেলায় কৃষি পেনশন প্রাপকরা সময়মত তাদের পেনশন পান না; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়, কারণ প্রতি আর্থিক বছরে সমস্ত জেলার জন্য একত্রে ত্রৈমাসিক ভিত্তিতে নিয়মিতভাবে কৃষি পেনশন অনুমোদিত হয়ে থাকে।

(খ) প্রশ্ন ওঠে না।

## মাছের মড়ক ঠেকাতে গবেষণাগার

৭১৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৮১৩) শ্রী **কালীপ্রসন্ন বিশ্বাস ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মাছের মড়ক ঠেকাতে প্রতিটি জেলায় একটি করে গবেষণাগার স্থাপন করা হবে; এবং

(খ) সত্যি হলে, তার স্থান নির্বাচনের মাপকাঠি কি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) যে সমস্ত জেলার সদরে মৎস্য দপ্তরের নিজস্ব প্রশাসনিক ভবন (মীনভবন) আছে সেই সমস্ত জেলায় মীনভবনে এবং যে সমস্ত জেলায় মীনভবন নেই সেই সমস্ত জেলায় সহকারী মৎস্য আধিকারিকের অফিসে ঐ গবেষণাগার

স্থাপন করা হবে।

**খরাত্রাণ তহবিলে অর্থ**

৭২০। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৪৬) **শ্রী রবীন মুখার্জি ঃ** মুখ্যমন্ত্রীর সচিবালয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫ সালের মার্চ মাস থেকে ১৯৯৭ সালের মার্চ মাস পর্যন্ত মুখ্যমন্ত্রীর খরাত্রাণ তহবিলে কত টাকা জমা পড়েছে, এবং

(খ) ঐ সময়ে ঐ ত্রাণ তহবিল থেকে কি কি বাবদ কত টাকা ব্যয় করা হয়েছে?

**মুখ্যমন্ত্রীর সচিবালয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঐ সময়ে খরাত্রাণ তহবিলে কোনও টাকা জমা পড়েনি।

(খ) ঐ সময়ে খরাত্রাণ তহবিল থেকে কোনও টাকা ব্যয় করা হয়নি।

**ভাগীরথী মিল্ক ইউনিয়নের কর্মিদের বোনাস**

৭২১। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৫৭) **শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** প্রাণী-সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভাগীরথী মিল্ক ইউনিয়নের সাথে জড়িত দুগ্ধ-উৎপাদনকারীদের গত ১৯৯৫-৯৬ ও ১৯৯৬-৯৭-এ বোনাস দেওয়া হয়েছিল কি না;

(খ) হয়ে থাকলে, ঐ বোনাসের পরিমাণ কত; এবং

(গ) ঐ বোনাস কিভাবে বণ্টন করা হয়?

**প্রাণী সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিবেচনাধীন।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) দুগ্ধ উৎপাদক সমবায় সমিতির মাধ্যমে দুগ্ধ-উৎপাদনকারীদের বোনাস বণ্টন করা হয়।

**সংখ্যালঘুদের উন্নয়নে সরকারি ভূমিকা**

৭২২। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৬০) **শ্রী রবীন মুখার্জি ঃ** সংখ্যালঘু-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সংখ্যালঘুদের উন্নয়নে রাজ্য সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করেছেন কি না; এবং

(খ) করে থাকলে, তা কি?

**সংখ্যালঘু-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের উন্নয়নের জন্য রাজ্য সরকার কয়েকটি পদক্ষেপ গ্রহণ করেছে। তার মধ্যে নিম্নলিখিতগুলি উল্লেখযোগ্য ঃ

(১) প্রতিটি জেলায় একটি করে মুসলিম ছাত্রীনিবাস নির্মাণের পরিকল্পনা;

(২) সংখ্যালঘু সম্প্রদায়ের জন্য ভারতীয় সংবিধানে এবং কেন্দ্রীয় ও রাজ্য আইনে যে সমস্ত রক্ষাকবচ রয়েছে, সেগুলির রূপায়ণ ও বলবৎকরণের জন্য সুপারিশ করা, সংখ্যালঘু-বিষয়ক সরকারি নীতি ও কর্মসূচি রূপায়ণের পর্যালোচনা করা এবং সংখ্যালঘুদের জন্য যথোপযুক্ত আইনগত ও কল্যাণমূলক ব্যবস্থাদির জন্য সরকারের নিকট সুপারিশ প্রেরণের উদ্দেশ্যে 'পশ্চিমবঙ্গ সংখ্যালঘু কমিশন' নামে বিধিবদ্ধ সংস্থা গঠন :

(৩) প্রস্তাপিত সংখ্যালঘুদের অর্থনৈতিক অবস্থার উন্নতির জন্য 'পশ্চিমবঙ্গ সংখ্যালঘু উন্নয়ন ও অর্থ নিগম' স্থাপন ও এর মাধ্যমে তাঁদের স্ব-নিযুক্তি প্রকল্প ও অন্যান্য প্রকল্পে আর্থিক সহায়তা প্রদান করার পরিকল্পনা;

(৪) উর্দু ভাষার উন্নতির জন্য 'পশ্চিমবঙ্গ উর্দু অ্যাকাডেমী' স্থাপন;

(৫) পশ্চিমবঙ্গের বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের প্রস্তাব ও কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তাসাপেক্ষে বিভিন্ন প্রতিযোগিতামূলক পরীক্ষায় অবতীর্ণ হওয়ার জন্য সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের জন্য কোচিং সেন্টার খোলা ও বৃত্তিমূলক শিক্ষা প্রদানের জন্য ট্রেনিং সেন্টার খোলা; এবং

(৬) সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষদের উন্নয়ন ও কল্যাণমূলক কর্মসূচিগুলির পর্যালোচনা ও রূপায়ণের জন্য একটি স্বতন্ত্র সরকারি দপ্তর স্থাপন।

**কারখানা ময়দানে মহরম উপলক্ষে দুর্ঘটনা**

৭২৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৫৪) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৮ই মে, ১৯৯৭ বাগনান থানা এলাকায় কারবালা ময়দানে মহরম উপলক্ষে কোনও দুর্ঘটনার বিষয় নথিভুক্ত করা হয়েছিল কি না; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত বিষয়ে সরকারি কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়েছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today, I have received one notice of Calling Attention on the following subject :

| Subject | Name |
|---|---|
| 'Bangla Bandh' called by Congress : on 4.7.97 and consequential situation arisen | Shri Nirmal Das |

I have admitted the notice.

The Minister-in-Charge may please make a statement today, if possible or send the reply direct to the member concerned.

**Shri Prabodh Ch. Sinha :** Sir, the reply to the calling attention will be send direct to the concerned member.

## LAYING OF REPORTS

### Audit Reports of the West Bengal Financial Corporation for the year 1991-92, 1992-93, 1993-94 and 1994-95

**Md. Amin :** Sir, with your permission, I beg to lay the Audit Reports of the West Bengal Financial Corporation for the years 1991-92, 1992-93, 1993-94 and 1994-95.

**Annual Reports and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the years 1990-91 and 1991-92**

**Md. Amin :** Sir, with your permission, I beg to lay the Audit Reports of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the years 1990-91, and 1991-92.

**Audited Annual Reports of Webel Informatics Limited for the years 1986-87 and 1987-88**

**Md. Amin :** Sir, with your permission, I beg to lay the Audit Annual Reports of Webel Informatics Limited for the years 1986-87 and 1987-88.

**Audited Annual Reports of Webel Mediatronics Limited for the year 1994-95**

**Md. Amin :** Sir, with your permission, I beg to lay the Audited Annual Reports of Webel Mediatronics Limited for the year 1994-95.

**Audited Annual Reports of Webel Power Electronics Limited for the years 1993-94 and 1994-95**

**Md. Amin :** Sir, with your permission, I beg to lay the Audited Annual Reports of Webel Power Electronics Limited for the years 1993-94 and 1994-95.

**Audited Annual Reports of Webel Carbon and Metal Film Resistors Limited for the years 1987-88 and 1990-91**

**Md. Amin :** Sir, with your permission, I beg to lay the Audited Annual Reports of Webel Carbon and Metal Film Resistors Limited for the years 1987-88, 1988-89, 1989-90 and 1990-91.

**Audited Annual Reports of Webel Crystals Limited for the years 1992-93, 1993-94, 1994-95 and 1995-96**

**Md. Amin :** Sir, with your permission, I beg to lay the Audited

Annual Reports of Webel Crystals Limited for the years 1992-93, 1993-94, 1994-95 and 1995-96.

**Audited Annual Reports of West Bengal Electronic Industries Development Corporation Limited for the years 1992-93 and 1993-94**

**Md. Amin :** Sir, with your permission, I beg to lay the Audited Annual Reports of West Bengal Electronic Industries Development Corporation Limited for the years 1992-93 and 1993-94.

**Audited Annual Reports of Webel Communication Systems for the years 1991-92 and 1992-93**

**Md. Amin :**. Sir, with your permission. I beg to lay the Audited Annual Reports of Webel Electronic Communication System for the years 1991-92 and 1992-93.

[11-10—11-20 a.m.]

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** I have received a notice of Privilege from Shri Saugata Roy. The notice is dated 3rd of July, 1997. Shri Saugata Roy has given the notice against Dr. Asim Kumar Dasgupta, Hon'ble Minister-in-Charge of the Finance Department on the ground that in his statement made on the floor of the House on 19.6.97, he deliberately misled the House on the P.L. Account by saying that "the account in which the finance of the Panchayat and Jawahar Rojgar Yojona is maintained is known as local fund account which is occasionally termed as P.L. Account by mistake" and in support of his contention he has filed certain xerox copies alleged to be the extract from "Jawahar Rojgar Yojna Functional Guidelines" and "compilation of notifications etc. by the Department of Panchayat" and also is unrevised copy of the speech of the Hon'ble Minister of Finance Department. He has also explained the delay in giving the notice for breach of privilege. Now, there has been undue delay in giving the notice. The statement was made on the 19th of June. '97 earlier and the notice

was filed on the 3rd of July, 1997. He has explained the delay in the manner : "It took me one week to get a copy of the proceedings and more time to get a copy of the Govt. orders. Further our party was boycotting the House proceedings for last one week. Today, we shall join the proceedings. So, I am submitting the notice at the first opportunity available to me." Now, whether the party is boycotting - that is not relevant for our purpose. Boycotting is their political decision. Parliament is functioning everybody. If they wanted to file a notice they could do it. But they have taken the decision to boycott. This cannot be an explanation for delay. This is unexplained delay. This cannot be a reason for delay.

From the statement of the Hon'ble Minister-in-Charge of the Finance Department, it appears that he has specifically quoted Subsidiary Rules Nos. 439,410,411 and 442 framed under the Treasury Rules which prescribe the procedure for opening and maintaining the Local Fund Accounts commonly known as P.L. Account. Shri Saugata Roy instead of filling copies of those rules has submitted xerox copies of Jawahar Rojgar Yojna Functional guidelines and Notification etc. by the Department of Panchayat.

In the first place, Shri Roy has failed to produce authentic copies of the Subsidiary rules referred to by the Hon'ble Finance Minister in his speech to prove that he deliberately misled the House. In the next place the authenticity of the documents filed by him is in doubt. And even if it is assumed that these documents are genuine then also in no way they contradict the statement made by the Hon'ble Minister who has emphatically stated that the Subsidiary Rules provided this procedure for opening of Public Fund Accounts in which the A/cs. of Jawahar Rojgar Yojna and Panchayat Funds are maintained and it is sometimes mistakenly called as P.L. Account.

In this case no prima facie case is there and also the delay in matters of privileges cannot be condoned. As such the notice of breach of privilege is disallowed.

## MENTION CASES

**শ্রী চক্রধর মাইকাপঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে এই সভায় বলতে চাই, আজকে যে বাংলা বন্ধ ডাকা হয়েছে, কংগ্রেস (আই) দল ডেকেছে, এই বন্ধ—আমরা জানি—তাদের দলের অন্তর্বিরোধ এবং গোষ্ঠীদ্বন্দ্ব এত চরম আকার নিয়েছে যে সেই গোষ্ঠীদ্বন্দ্ব নিজেরা সামলাতে না পেরে অনেক আগে থেকে গ্রাম-বাংলা তথা বিভিন্ন অঞ্চলে অঞ্চল দখল করাকে কেন্দ্র করে গোষ্ঠীদ্বন্দ্ব ছড়িয়ে দিচ্ছেন। এবং চারিদিকে বিশৃঙ্খলার সৃষ্টি করছে। তার ফলে বিভিন্ন জায়গায় উৎশৃঙ্খলতা দেখা দিয়েছে। আজকে সেই কংগ্রেস দল নিজেদের গোষ্ঠী দ্বন্দ্ব চেপে দেওয়ার জন্য একটা বাংলা বন্ধ ডেকেছে। বামফ্রন্ট সরকারের অর্থনৈতিক দূর্নীতি আছে বলে বন্ধ ডেকেছে। নিজেদের দোষকে চেপে দেওয়ার জন্য উদ্দেশ্যমূলক ভাবে এই বাংলা বন্ধ ডেকেছে এবং এই বন্ধ সাধারণ মানুষের উপর চাপিয়ে দেওয়া হয়েছে। আমরা জানি এই বন্ধ সর্ব্বতভাবে ব্যর্থ হয়েছে। আজকে এই বিধানসভার কর্মচারী বন্ধুরা ব্যারাকপুর সহ বিভিন্ন জায়গা থেকে বাসে করে এসেছেন। অনেক মাননীয় সদস্য তাঁরা লঞ্চে করে এসেছেন। বহু কারখানা আজকে চালু অবস্থায় আছে। মানুষ এই বন্ধের সাড়া দেয়নি। এইরকম একটা বন্ধ ডেকে মানুষকে হয়রান করছে। আমার প্রস্তাব হলো এই সভা থেকে একটা নিন্দাসূচক প্রস্তাব নেওয়া হোক এই বন্ধের বিরুদ্ধে। দাদা বড় না দিদি বড় এই প্রতিযোগিতা করতে গিয়ে সাধারণ মানুষের ঘাড়ে এই বন্ধ চাপিয়ে দেওয়া হয়েছে। আজকে যে অবস্থার সৃষ্টি তাঁরা করেছেন তাতে সার্বিক পশ্চিমবাংলার সাড়ে সাত কোটি মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। এই ক্ষতি স্বীকার করতে সাধারণ মানুষ রাজি নয়। তাই তারা এই বন্ধের প্রতি সাড়া দেয়নি। আমার দাবি এই সভা থেকে সিদ্ধান্ত নেওয়া হোক এই বন্ধের বিরুদ্ধে একটা নিন্দাসূচক প্রস্তাব নেওয়া হবে। আমি এই বন্ধকে সর্বত ভাবে নিন্দা করছি।

**শ্রী নির্মল দাসঃ** স্যার, আমি আপনার মাধ্যমে, এখানে বিদ্যুৎ মন্ত্রী নেই এবং আমাদের পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের মন্ত্রী নেই তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি এবং মন্ত্রী সভার অন্যান্য সদস্যরা আছেন, আমাদের জলপাইগুড়ি জেলার দু-জন মন্ত্রী আছেন, তাঁদের এই বিষয়ে নজর দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। আমার বিধানসভা এলাকায় [illegible]রা চা বাগান ১৯১৭ সালে রুশ বিপ্লবের সময় প্রতিষ্ঠিত হয়। এখানে দু হাজার কর্মচারী আছে। এরা অধিকাংশ আদিবাসী সম্প্রদায়ের মানুষ। এখানকার মালিক পক্ষ ম্যানেজিং কর্তৃপক্ষ গত তিন মাস ধরে এদের রেশন বন্ধ করে দিয়েছে। এখানে সব চেয়ে বড় সঙ্কট হচ্ছে পানীয় জলের। এখানে বিদ্যুৎ লাইন কেটে দেওয়া হয়েছে। বিদ্যুৎ দপ্তরের ৭ লক্ষ টাকা পাওনা হয়ে যাওয়ার ফলে বিদ্যুৎ দপ্তর সেখানে বিদ্যুৎ লাইন কেটে দিয়েছে। টাকা না দিতে পারার জন্য বিদ্যুৎ লাইন কেটে দিয়েছি

ঠিকই কিন্তু একটা মানবিক ব্যাপার আছে। এই চা-বাগিচায় ২ হাজার কর্মচারী, তার মানে প্রায় ১০-১২ হাজার মানুষ বাস করে। তাদের ১ মাইল দেড় মাইল দূর থেকে জল আনতে হয়। তার ফলে অসংখ শ্রমিক অসুস্থ হয়ে পড়ছে। গত কাল খবর পেলাম শিশু বৃদ্ধ, এরা জল বাহিত রোগের দ্বারা আক্রান্ত হয়ে ৩ জনের মৃত্যু হয়েছে। পানীয় জলের জন্য আমি ডি.এম-কে বলেছি। আজকে ফ্যাক্টরী বন্ধ, ওরা ১ কোটি টাকা প্রভিডেন্ড ফান্ডের মেরে দিয়েছে। মথুরা চা বাগিচা এলাকায় ১৭ সপ্তাহ রেশন বন্ধ। সাংঘাতিক ব্যাপার যেটা তা হল ওরা এল.আই.সি-র টাকা কেটে রেখে দিয়েছে, সেটা তারা ফেরৎ দেয়নি। এটা একটা ক্রিমিনাল অফেন্স। এই ব্যাপারে তাদের গ্রেপ্তার করা উচিত, গ্রেপ্তার কেন হলো না আমি জানিনা। প্রশাসনকে একটু নড়েচড়ে বসা দরকার। তারা যাতে পানীয় জল পায় অবিলম্বে তার ব্যবস্থা করা দরকার। এখানে বিদ্যুৎ সংযোগ দেওয়ার জন্য একটা মেমোরেন্ডাম মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়কে দিয়েছে, সেটা কার্যকর করার জন্য অনুরোধ জানাচ্ছি। পানীয় জলের অভাবে যাতে কেউ না পড়ে সেটা নিশ্চিত করা দরকার।

[11-20—11-30 p.m.]

ঐ চা বাগান কর্তৃপক্ষ প্রভিডেন্ট ফান্ডের যে টাকা কেটে নিয়েছে, যেটা জমা দেয়নি—এটা একটা ক্রিমিন্যাল অফেন্স—সেটা যাতে জমা দিতে বাধ্য হয় তার জন্য শ্রম দপ্তর উদ্যোগ গ্রহণ করুন। সাধারণ প্রশাসন উদ্যোগ গ্রহণ করুন। এটি একেবারে ইন্টেরিয়রে অবস্থিত এবং ১৯১৭ সালে প্রতিষ্ঠিত একটি পুরনো চা বাগান। একদা এর সাথে যুক্ত ছিলেন এস.পি. রাই, যিনি এক সময়ে এম.পি. ছিলেন। তাঁর পরিবারের সদস্যরা এটি পরিচালনা করছেন। তারা এতবড় অপদার্থ যে, শ্রমিক কর্মচারীরা জল পান না এটা দেখার কেউ নেই। সেখানে কোনও ম্যানেজেরিয়াল স্টাফ নেই। আজকে সকালবেলায় আমি খবর নিয়ে জেনেছি, এই অবস্থাতে শ্রমিক কর্মচারিরা কাজ করছেন। তাঁরা চা পাতা তুলছেন, কিন্তু সেখানে কোনও প্রোডাকশন হয়না। অন্য [illegible] পাঠিয়ে দেন। আজকে কংগ্রেস যে বন্ধ ডেকেছে, সেই বন্ধ সেখানে ব্যর্থ হয়েছে। সেখানে শ্রমিক কর্মচারীরা সঙ্কটের মধ্যে পড়েছে। একদিকে রেশন সঙ্কট, একদিকে বেতন পাচ্ছেন না, মজুরি পাচ্ছেন না, আর একদিকে পানীয় জলের সঙ্কট চলছে। অবিলম্বে বিদ্যুৎ দপ্তর সেখানে বিদ্যুতের ব্যবস্থা করুন যাতে শ্রমিকরা পানীয় জল পেতে পারেন, আমি এই আবেদন জানাচ্ছি। এরই সাথে সাথে ঔষুধের যাতে ব্যবস্থা হয় সেটাও দেখা দরকার। এছাড়া সেখানে আছে আইন-শৃঙ্খলার সমস্যা। রাত্রিবেলায় সেখানে আইন-শৃঙ্খলার অবস্থা খারাপ হয়ে যায়। আমার বাড়ির পাশে ডাকাতি হয়ে গেছে। সেখানে বিদ্যুৎ সংযোগের অভাবেই এটা ঘটেছে। বিদ্যুৎ দপ্তর বিদ্যুতের বিষয়টি

দেখুন। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী গোটা ব্যাপারটা দেখুন। স্বরাষ্ট্র মন্ত্রীকে আমি গোটা ব্যাপারটা দেখার জন্য অনুরোধ জানাচ্ছি। ওখানে একজন অ্যাডিশনাল এস.পি. ও ফোর্স দেওয়া দরকার, তা যদি না দেওয়া হয় তাহলে ওখানে ল' অ্যান্ড অর্ডারের অবস্থাটা খারাপ হয়ে পড়বে। সেখানে নানা রকম অব্যবস্থা সৃষ্টি করার চেষ্টা হচ্ছে। আমি মন্ত্রীসভার অন্যান্য সদস্য যাঁরা আছেন তাঁদের কাছে আবেদন জানাচ্ছি, শ্রমিক কর্মচারিরা যাতে পানীয় জল পেতে পারেন তা সুনিশ্চিত করুন। ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান বিধানসভার আজ শেষ দিন। আমি এই শেষ দিনে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মাধ্যমিক, প্রাথমিক এবং মাদ্রাসা শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা এবারে অত্যন্ত গর্বিত এই কারণে যে, মফস্বলে মাধ্যমিক ফলাফল অত্যন্ত ভাল হয়েছে। মফস্বলে শিক্ষার বিস্তার ভাল হওয়ার ফলে ফলাফল খুব ভাল হয়েছে। বহু ছাত্রছাত্রী প্রথম বিভাগে উত্তীর্ণ হয়েছে। এটা আমাদের কৃতিত্বের ব্যাপার। এটা শিক্ষার সর্বাঙ্গীন সাফল্যের একটা ইঙ্গিত বহন করে। শহরের নামকরা ভাল স্কুলগুলোর মধ্যে এটা সীমাবদ্ধ ছিল। আজকে সেটা রাজ্যের মফস্বলের জন্য জায়গার স্কুলগুলোর মধ্যে ছড়িয়ে পড়েছে। এরই সাথে সাথে আমাদের সামনে পর্বতপ্রমাণ সমস্যা এসে দাঁড়িয়েছে। ভর্তির সমস্যা অত্যন্ত প্রবল হয়েছে মফস্বলের গ্রামাঞ্চলে। যেহেতু শিক্ষার বিস্তার ঘটেছে, মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হয়েছে, কিন্তু সুসামঞ্জস্য ভাবে না হওয়ার ফলে সমস্যা অতীতে যা ছিল বর্তমানেও তাই আছে। বর্তমানে যে সমস্যা সেটা সাংঘাতিক ভাবে দেখা দিয়েছে, আমি নিজে একটি উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক। আমার স্কুলে দরখাস্ত যে পরিমাণে পড়েছে সেই পরিমাণে আসন সংখ্যা নেই। আমার স্কুলে শিক্ষক বা অন্যান্য সুযোগ সুবিধা নেই তা নয় কিন্তু তা সত্ত্বেও স্থান সঙ্কুলানের জন্য দরখাস্ত পড়া সত্ত্বেও ছাত্র ভর্তি করতে অসুবিধা হচ্ছে। এর ফলে গ্রামবাংলার অভিভাবকদের ধারণা হচ্ছে যে, তাদের ছেলেমেয়েদের পড়াশুনো হয়তো নষ্ট হয়ে যাবে। শুধু যে বিজ্ঞান বিভাগ তাই নয়, কলা বিভাগ, বাণিজ্য বিভাগ সর্বত্রই এই একই অবস্থা দেখা যাচ্ছে যে স্থান সঙ্কুলান। এবার পরীক্ষার ফল খুব ভালো হয়েছে এতে আমরা গর্বিত এবং আনন্দিত, কিন্তু আজকে তারা ভাল রেজাল্ট করে যদি উচ্চমাধ্যমিক স্তরে ভর্তি হতে না পারে তাহলে তো খুবই দুঃখের কথা। সেই কারণে আমার মনে হয় উচ্চমাধ্যমিক স্তরটিকে প্রসারিত করতে হবে। অনেক স্কুলে উপযুক্ত পরিকাঠামো আছে এবং সেখানে শিক্ষকও দেওয়া লাগবে না, আর্থিক দায়বদ্ধতা নেই, শুধুমাত্র মাধ্যমিক স্তর থেকে উচ্চমাধ্যমিক স্তরে অনুমোদনের প্রয়োজন, সেগুলো যদি করে দেওয়া যায় তাহলেও এই স্থান সঙ্কুলানের এই সমস্যাটা কমতে পারবে। আমরা যে শিক্ষানীতি গ্রহণ করেছি

তাতে আমরা মানুষের মধ্যে যথেষ্ট পরিমাণে শিক্ষার বিস্তার ঘটাতে পেরেছি। এটা যাতে আরও বাড়াতে পারি সেই দিকটা আমাদের দেখতে হবে। আজকে বামফ্রন্ট সরকারের জনমুখী কর্মসুচির সঙ্গে সামঞ্জস্য রেখেই উচ্চমাধ্যমিক শিক্ষার বিস্তার দরকার। আজকে মাননীয় মাধ্যমিক এবং উচ্চ শিক্ষামন্ত্রী আছেন, তারা যদি এই ব্যাপারে বিবৃতি দেন তাহলে আমরা একটু আশ্বস্ত হতে পারি। এইকথা বলে মাননীয় শিক্ষামন্ত্রীর বিবৃতির দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস একটি গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করেছেন। আমি সেই সম্পর্কে এই সভাকে অবহিত করবার জন্যে দু একটি কথা নিবেদন করতে চাই। গতবারে পশ্চিমবঙ্গে মাধ্যমিক পরীক্ষায় পাশ করেছিল ২৫ হাজার, আর এবার মাধ্যমিক পরীক্ষায় পাশ করেছে ২ লক্ষ ৭৫ হাজার। ১৯৯৪ সালে পশ্চিমবঙ্গে একাদশ শ্রেণীতে ছাত্র ভর্তি হয়েছিল ২ লক্ষ ৩৭ হাজার। তারপরে ১৩০টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করা হয়। ১৯৯৪ সালে যদি ১০০টি ছাত্র-ছাত্রী গড়ে একটি নব উন্নীত উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে ভর্তি হয় তাহলে ১৩০টি নব উন্নীত উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে ১৩ হাজার ছাত্র-ছাত্রী ভর্তি হতে পেরেছে। ১৯৯৪ সালে ২ লক্ষ ৩৭ হাজার ছাত্র-ছাত্রী উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে ভর্তি হয়েছে, তারপরে আরও ১৩ হাজার ভর্তি হবার ব্যবস্থা করি অর্থাৎ ২ লক্ষ ৫০ হাজার ছাত্র-ছাত্রীর ভর্তি করার ব্যবস্থা করি। আর এবার পাশ করেছে ২ লক্ষ ৭৫ হাজার, তার মধ্যে ২ লক্ষ ৫০ হাজার ছাত্র-ছাত্রীর ভর্তির ব্যবস্থা করতে পেরেছি। তাহলে হিসাব করলে দেখা যাবে যে মাধ্যমিকে যারা পাশ করছে তার ৯৯ শতাংশকে পশ্চিমবঙ্গ সরকার ভর্তি হওয়ার সুযোগ করে দিচ্ছে। সেখানে গোটা ভারতবর্ষে মাধ্যমিক পাশ করার পরে ৭০ শতাংশ ছেলেমেয়ে উচ্চমাধ্যমিক তথা একাদশ শ্রেণীতে ভর্তি হতে পারে। যেখানে সর্বভারতীয় গড় ৭০ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গে ৯১ শতাংশ ছেলেমেয়ে উচ্চমাধ্যমিকে ভর্তি হবার সুযোগ পায়। কিন্তু তা সত্ত্বেও কোনও কোনও বিদ্যালয়ে ছাত্র ভর্তি হবার আকর্ষণটা একটু বেশি আর কোনও কোনও জায়গায় বৈষম্য থাকার জন্যে সেই পরিমাণে উচ্চমাধ্যমিক বিদ্যালয় আমরা করে উঠতে পারিনি। তবে সেই বিষয়ে আমরা যথোচিত নজর দিয়েছি। সেখানে যে যে সমস্যা রয়েছে সেগুলো সমাধান করবার চেষ্টা করব এই আশ্বাস আমি সভাকে দিচ্ছি।

[11-30—11-40 a.m.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথাটা বলতে চাইছি সেটা হচ্ছে, বোলপুরে সেখানে শিক্ষার একটা পরিবেশ আছে, পরিমন্ডল আছে। সেখানে একটি মাত্র বয়েজ হায়ার সেকেন্ডারী স্কুল আছে, এবং একটি গার্লস হায়ার সেকেন্ডারী

স্কুল আছে। আমার প্রপোজাল হচ্ছে, সেখানে অতিরিক্ত হিসাবে আর একটি বয়েজ হায়ার সেকেন্ডারী স্কুল এবং গার্লস হায়ার সেকেন্ডারী স্কুল করা হোক। এটা আমরা বারবার বলেছিলাম। আমি যতদূর খবর পেয়েছি, এই ব্যাপারে ফিনান্স বলবে, তারপরে আপনারা সেটা ডি.পি.সি.র কাছ থেকে অনুমতি চাইবেন। আমার প্রশ্ন, এই যে ফিনান্স বলবে, তারপরে ডি.পি.সি.তে যাবে, তারপর এখানে আসবে। কাজেই সমস্যা একটা থাকছেই। এটা একটা লেঙ্গি প্রসেস। এটাকে কত তাড়াতাড়ি এবং দ্রুত করা যায়, এই ব্যাপারটা দেখার জন্য আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি বিষয়টা একটু দেখবেন।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার কংগ্রেস দল যে তথাকথিত বন্ধ ডেকেছে, সেই বন্ধকে পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষ, খেটে খাওয়া মানুষ তারা প্রত্যাখ্যান করেছেন। পশ্চিমবাংলার বিভিন্ন কলকারখানা থেকে সকালে যা খবর পেয়েছি, কলকারখানাগুলিতে শ্রমিক শ্রেণীর উপস্থিতির হার সন্তোষজনক। আমাদের হুগলি জেলার শিল্পাঞ্চলগুলিতে যে সমস্ত কলকারখানাগুলি চালু রয়েছে, বর্তমানে, কারণ কিছু কারখানা পূর্বতন কেন্দ্রীয় সরকারের নয়া শিল্প নীতির জন্য বন্ধ আছে, তাই যেগুলি চালু আছে, সেই সমস্ত কলকারখানাগুলিতে শ্রমিক শ্রেণী তারা উপস্থিত হয়েছেন, তারা কাজ করছেন। উত্তরপাড়া বিধান সভার মধ্যে এশিয়ার বৃহত্তম মোটরগাড়ির কারখানা হিন্দুস্থান মোটর, সেখানে ৭০ শতাংশ লোক কাজ করছেন। শালিমার ওয়ার্কসে সেখানে শ্রমিকরা তারা কাজ করছেন। কোন্নগরে ডি.এল.ডি.তে শ্রমিকরা কাজ করছেন। রিলাক্সন নূতনভাবে খুলেছে, সেখানেও শ্রমিকরা কাজ করছেন। এন.টি.সি.র বেঙ্গল ফাইন সেখানে শ্রমিকরা কাজ করছেন। এছাড়া উত্তরাঞ্চল বাঁশবেড়িয়ার ত্রিবেণী টিস্যুজ, কেশরাম রেয়ন, স্পার্ণ পাইপ ইত্যাদি সমস্ত কলকারখানা চালু রয়েছে। এছাড়াও খবর পেয়েছি, আরামবাগ মহকুমায় সেখানে বন্ধ সম্পূর্ণ ব্যর্থ। সেখানে যানবাহন চলাচল করছে, দোকানপাট, হাট বাজার, সব খোলা রয়েছে। কিছু দোকানপাট বন্ধ রয়েছে এটা ঠিকই। মানুষ কংগ্রেসকে জানে, ওটা দায়িত্বজ্ঞানহীন দল। ওরা ৩রা এপ্রিল সেই ভয়ঙ্কর দিনে মলোটভ ককটেল ছুঁড়েছিল তাতে সাধারণ নিরীহ যাত্রীকে তারা খুন করেছিল। আজকে এই বন্ধকে সাধারণ মানুষ, শ্রমজীবী মানুষ তারা যেভাবে প্রত্যাখান করেছেন,—দায়িত্বজ্ঞানহীন তথাকথিত কংগ্রেসের বন্ধ—এতে বোঝা যায় গোটা পশ্চিমবাংলার মানুষ তারা সচেতন। তাই বিধানসভা থেকে গণতন্ত্রের চেতনাকারী মানুষকে সংগ্রামী অভিনন্দন জানাচ্ছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ

**Shrimari Shanta Chettri:** Hon'ble Speaker. Sir, I would like to

draw the attention of the Hon'ble Minister-in-Charge of Education.

Sir, due to topographical difference and hilly terrain, the proposal for creation of two new circle, i.e., Sonada and Mangpoe, was sent to the Director of School Education. The matter is still pending before you though assurance has been given to the President District School Board, Darjeeling.

Hence, I request you for early granting of official status to two new circles i.e. Sonada Circle and Mangpoe Circle to overcome the problems faced in administrating the schools located in proposed new circles due to topographical difference.

Thank you

**শ্রী প্রত্যুষ মখার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, কংগ্রেস দলের পক্ষ থেকে পশ্চিমবাংলার জনগণকে বিরক্ত করার জন্য এবং আরও গোলমাল পাকাবার জন্য ব্যবস্থা গ্রহণ করেছে। ইংরেজিতে একটা কথা আছে—'আইডিল ব্রেন ইজ ডেভিলস্ ওয়ার্কশপ'। তা কংগ্রেসিদের তো আজকাল কোনও কাজকর্ম নেই, তাই যখন-তখন বন্ধ ডেকে দিয়ে গোলমাল পাকানোই তাদের কাজ হয়ে দাঁড়িয়েছে। কোনও রাজনৈতিক কারণে এটা হলে তবু কিছু বলা যেত। এখন কংগ্রেসিদের মাথা খারাপ হয়ে গেছে কিনা সন্দেহ আছে। অবশ্য শয়তানের মাথা খারাপই হয়।

১৯৯৩ সালের ২৩শে সেপ্টেম্বর শিয়ালদা থেকে শান্তিপুর-গামী একটা ট্রেনে তথাকথিত একজন শিক্ষক-শঙ্কর চক্রবর্তী-কংগ্রেসের লোক-বিনা টিকিটে যাচ্ছিল। সেই নিয়ে গোলমাল হয়, একজন মারা যায়, বিশেষ করে রেলওয়ে প্রোটেকশন ফোর্সের হাতে। তার জন্য তারা পশ্চিমবাংলায় বন্ধ ডেকেছিল। এই ধরনের নক্কারজনক ঘটনা তারা বারেবারে করছে। ১৯৯৪ সালের ২২ শে ডিসেম্বর, এখানকার একজন মাননীয় সদস্য রমজান আলী মারা যায় এম.এল.এ. হোস্টেলে, যেটা সম্পূর্ণ ব্যক্তিগত, পারিবারিক বিষয়। সেটা নিয়েও বন্ধ ডেকেছিল কংগ্রেস দল। তারপরেও থামেনি। সারা দেশে এই কংগ্রেস দলের মুখে চুনকালী পড়েছে, যাদের বিরুদ্ধে হাজারো কেলেংকারির অভিযোগ, যাদের বিরুদ্ধে আজকে গোটা ভারতবর্ষের মানুষ রায় দিয়েছে, প্রতিটি বিষয়ে যারা দোষী সব্যস্ত হয়ে আসামীর কাঠগড়ায় দাঁড়িয়েছে, সেই ধরনের একটি দল আজকে পশ্চিমবাংলায় বন্ধ ডেকে, নানাভাবে গোলমাল পাকাবার চেষ্টা করছে। ঐ দলটি আজকে চুরি, ডাকাতি, বাটপাড়ি করে দেশটাকে ছারখার করে দিচ্ছে এবং শয়তানের কারখানায়

পরিণত হয়েছে। ওদের তো ধিক্কার জানাতেই হবে। পশ্চিমবাংলার জনগণ তো ওদের চিরদিনের মত ইতিহাসের আস্তাকুঁড়ে নিক্ষেপ করেইছে, তারা এখন শ্মশানযাত্রার দিকে প্রস্তুত হচ্ছে। ওদের তো ধিক্কার জানাতেই হবে এবং জানাচ্ছি। কিন্তু আমি একটা প্রস্তাব করছি, ওদের মাথাটা কতখানি খারাপ হয়েছে, সেটা দেখার জন্য একটা ভালো সাইকিয়াটিস্ট নিয়োগ করা যায় কিনা, এটা ভাবতে হবে। আজকের ওদের ডাকা বন্ধের বিরোধিতা এবং ধিক্কার জানানোর ভাষা নেই। ইতিহাস ওদের ক্ষমা করবে না। ওদের স্থান ঐ আস্তাকুঁড়েতে। এবারও এই বন্ধকে ধিক্কার জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[11-40—11-50 a.m.]

**শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শ্রীরামপুর থানার বৈদ্যবাটী পৌরসভার অধীন দীর্ঘাঙ্গ মৌজায় ৪২১, ৪২২, ৪২৩, ৪২৪, ৪২৬, ৪৩১, ৪৩২, ৪৩৩, ৪৩৫ এবং ভদ্রেশ্বর থানার দিগড়া মল্লিকহাটী মৌজায় ২৪৫১, ২৪৫২ দাগের ধানি জমিতে ২০।২৫ ফুট গভীর করে প্রোমোটাররা মাটি কাটছে। ফলে চাষযোগ্য জমি নষ্ট হচ্ছে। ঐ এলাকার কৃষকরা ভূমি সংস্কার বিভাগের অফিসারদের জানিয়েও কোনও ফল পাচ্ছেন না। এইভাবে সরকারি রয়ালিটিও নষ্ট হচ্ছে। তাই বে-আইনিভাবে প্রোমোটার যাতে কৃষিযোগ্য জমি থেকে মাটি কাটা বন্ধ করে তার জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী রবীন দেব** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর, কিছু দিনের মধ্যে আমরা আমাদের দেশে স্বাধীনতার সুবর্ণ জয়ন্তী উৎসব উৎযাপন করব। এই সময় দেখা যাচ্ছে, দেশের বিভিন্ন প্রান্তে যাঁরা সমাজের উঁচুস্তরে রয়েছেন তাঁরা বিভিন্ন কু-কীর্তির সঙ্গে জড়িত হয়ে পড়েছেন। কিন্তু পাশাপাশি আমাদের রাজ্য অনেকদিন ধরে বিভিন্ন ক্ষেত্রে নজির স্থাপন করেছে। আমাদের রাজ্যের কিছু কিছু অনামি ব্যক্তি, তাঁরা বিভিন্ন ক্ষেত্রে কতকগুলো কৃতিত্বের স্বাক্ষর রেখেছেন। আমি তাঁদের গন সম্বর্ধনা দেবার জন্য মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

১) প্রতিবন্ধী কীর্তি বা জেলা রায়গঞ্জের এস.বি.আই. কানজোরা শাখায় হারিয়ে যাওয়া ১০ হাজার টাকার বান্ডিল কুড়িয়ে ফেরৎ দিয়েছেন।

২) সোদপুরের ট্যাক্সি চালক তপনকুমার মোদক প্রায় লক্ষ টাকা ট্যাক্সিতে পেয়ে

লালবাজারে জমা দিয়েছেন।

৩) রিক্সা চালক ধনঞ্জয় দাশ বজবজের ১৪ নম্বর রেল গেটের কাছে ২,৫৭৩ টাকা সহ একটি মানিব্যাগ পেয়ে তার মালিকের কাছে ফেরৎ দিয়েছেন।

৪) পুরুলিয়া হারমাডি গ্রামের আনন্দ মাহাতো ফেব্রুয়ারি ৯৫, ৯৬, ৯৭-এ তিনবারে প্রায় তিন লক্ষ টাকা কুড়িয়ে পেয়ে তা মালিককে ফেরৎ দিয়েছেন।

৫) মেদিনীপুরের কোতুয়ালী থানার রিষড়া গ্রামের যুবক অর্জুন সোরেন গত মার্চের প্রথম সপ্তাহে ডাইনি হত্যা রুখেছেন।

সারা পশ্চিমবাংলায় এইভাবে যারা কৃতিত্বের পরিচয় রেখেছেন তাদের গণ সম্বর্ধনা দেওয়ার জন্য আমি মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রীকে আবেদন জানাচ্ছি এতে করে বাংলা তথা সারা দেশের লোক উৎসাহিত হবেন।

**শ্রী মুর্সেলিন মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৭ সালের ২১ নভেম্বর সমগ্র পূর্ব ভারতের পোশাক শিল্পের এবং দর্জি ক্ষুদ্রশিল্পের পীঠস্থান হাওড়ার মঙ্গলা হাটে এক বিধ্বংসী অগ্নিকান্ড ঘটানো হয়েছিল ঐ হাটের তৎকালীন মালিক ভিমানীর স্বার্থে। সাড়ে ৮ হাজারের বেশি ছোট উদ্যোগী দর্জি শিপ এবং তাদের সমস্ত পসরা পুড়ে ছাই হয়ে গিয়েছিল। বামফ্রন্ট সরকার দু দিনের মধ্যে অর্ডিন্যান্স জারি করে সেই জমি অধিগ্রহণ করে সাড়ে ৮ হাজার স্টল-হোল্ডার দর্জিকে আবার নিজের পায়ে দাঁড়ানোর সুযোগ করে দিয়েছিলেন। কিন্তু দুঃভার্গ্যের বিষয় চক্রান্তকারীরা আদালতের দারস্থ হয়ে দীর্ঘ দিন প্রায় ১০ বছরের উপর সেই হাটকে পুনর্গঠন করার সুযোগ থেকে বঞ্চিত করেছিলেন। আমাদের দুর্ভাগ্য যে অধিগ্রহণের যে আইন হাওড়া মঙ্গঁলা হাটের ক্ষেত্রে সেই অধিগ্রহণ আইন ১৯৯৭ সালের ৩১শে মার্চ শেষ হয়ে যাবার জন্য এখন সেই আইন বাতিল বলে ঘোষণা করেছেন। এর ফলে সারা পশ্চিমবঙ্গেরও ৫ লক্ষ দর্জি এবং তাদের উপর নির্ভরশীল প্রায় ২০ লক্ষ মানুষ তারা এখন নানা শংকায় দিন গুনছেন। যারা হাটুরে সেই দর্জি শ্রমিক সংগঠনগুলি তারা ওই হাটের মধ্যেই বিকি-কিনির কাজ চালিয়ে যেতেন এবং পূর্বভারতে তাদের পোষাক সরবরাহ এবং তাদের গুনমানকে রক্ষা করে আসছিলেন, কিন্তু এখন তারা শংকায় দিন গুনছেন। পশ্চিমবঙ্গের মহামান্য বামফ্রন্ট সরকার জনগণের এবং ক্ষুদ্র শিল্প শ্রমিকদের সরকার ওই হাটকে অধিগ্রহণ করে পুনর্গঠনের কাজকে এগিয়ে নিয়ে চলুন। এই ২০ লক্ষ দর্জি শ্রমিকদের স্বীকৃতি দিতে ওয়েস্ট বেঙ্গল টেলার্স ইউনিয়ন এবং বিভিন্ন ব্যবসায়ী সংগঠন তারা তাদের দাবি পেশ করেছেন। আমি মাননীয় নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে

বলছি এই বিষয়ে তিনি আশ্বস্ত করবেন দর্জি শিল্প শ্রমিক এবং ছোট উদ্যোগগুলিকে, যারা আবহকাল এই ঐতিহ্যশালী ক্ষুদ্রশিল্প এবং তার ধারাকে এখন পর্যন্ত সঞ্জীবিত রেখে পশ্চিমবাংলার সম্মানকে এখনও উর্ধ্বে তুলে রেখেছেন।

## LEGISLATION

## The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1997

**Shri Kanti Biswas :** Sir, I beg to introduce the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1997.

(Secretary then read the Title of the Bill)

**Shri Kanti Biswas :** Sir, I beg to move that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1997 be taken into consideration.

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় কান্তি বিশ্বাস মহাশয় পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ সংশোধনী বিধেয়ক ১৯৯৭ এখানে উদ্‌যাপন করেছেন। এখানে বিরোধী পক্ষের বক্তাদের আগে বলার কথা ছিল, কিন্তু আমরা দেখতে পাচ্ছি আজকে একটা দায়িত্ব জ্ঞানহীন দল তাঁরা বিধানসভায় অনুপস্থিত এবং এই বিধেয়ক গ্রহণের ক্ষেত্রে তাঁরা কোনও রকম সহযোগিতা করছেন না, এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হচ্ছে আজকে আপনার বাম দিকে বিরোধী পক্ষের আসর তা শূন্য, এটা ভবিষ্যতের ইঙ্গিতবহ কি না জানি না। কালকে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে ধরনের আচরণ এই বিধানসভায় বিরোধী পক্ষের সদস্যারা করেছেন তাতে আগামী দিনের নির্বাচনে তাঁদের ধরাশায়ী হতে হবে। বোধ হয় অদূর ভবিষ্যতে পশ্চিমবঙ্গ বিধানসভাকে বিরোধী দল শূন্য দেখব।

[11-50—12-00 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৬৩ সালের পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ আইনকে সংশোধনকরার জন্য এই বিলটি আজকে এখানে আনা হয়েছে। [illegible] বিল। ১৯৬৩ সালের আইনে মধ্যশিক্ষা পর্ষদে শিক্ষক প্রতিনিধির [illegible] ৩০ জন, সেটাকে সংশোধন করে ৩৪ জন করা হচ্ছে। এটা [illegible] বিলটির উদ্দেশ্য ও হেতুর মধ্যে পরিষ্কার করে বলে দেওয়া হয়েছে। এখানে বলা হয়েছে, ১৯৬৩ সালের বিধানাবলীর শর্তানুযায়ী, স্বীকৃত মাধ্যমিক বিদ্যালয়গুলির [illegible]

জন পূর্ণকালীন ও স্থায়ী শিক্ষক, যাঁহাদের নিয়োগ নিয়মাবলী অনুসারে অনুমোদিত হইয়াছে এবং যাঁহাদের মধ্যে পার্বত্য অঞ্চলসমূহ হইতে বিহিত প্রণালীতে নির্বাচিত এক জন থাকিবেন। যথা পূর্বোক্ত বিধানাবলী যখন প্রণীত হয় তখন পশ্চিম দিনাজপুর জেলা একটি একক জেলা ছিল। কিন্তু, পশ্চিম দিনাজপুর জেলা দুইটি পৃথক জেলায় অর্থাৎ উত্তর দিনাজপুর জেলা ও দক্ষিণ দিনাজপুর জেলা, বিভক্ত হইবার পর, যাহাতে পর্ষদে উভয় জেলার প্রতিনিধিত্ব বজায় থাকে, সেই জন্য প্রতিনিধির সংখ্যা তেত্রিশ থেকে বাড়িয়ে চৌত্রিশ করা হচ্ছে। আমার ভগ্নী শ্রীমতী শান্তা ছেত্রী এখানে উপস্থিত আছেন। তিনি আমাকে বলেছিলেন, ১৯৮৮ সালে যে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিখা আইনের মাধ্যমে যে ডি.জি.এইচ.সি. গঠিত হয়েছে তাঁদের যেন প্রতিনিধি মধ্য শিক্ষা পর্ষদে থাকে; সেটা যেন সরকার বিবেচনা করেন। আমি তাঁকে বলছি, দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের প্রতিনিধির মধ্যশিক্ষা পর্ষদে নির্বাচিত হবার সুযোগ রাখা হয়েছে। এবং এর মধ্যে দিয়ে গণতন্ত্রের সম্প্রসারণ ঘটান হয়েছে। ১৯৭৭ সাল থেকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার চলছে এবং শিক্ষার ক্ষেত্রে একটা যুগান্তকারী অবস্থা পশ্চিমবঙ্গে প্রতিষ্ঠিত হয়েছে। শিক্ষার বিভিন্ন স্তরে—কি প্রাথমিক স্তরে, কি মাধ্যমিক স্তরে, কি কলেজ ও বিশ্ববিদ্যালয় স্তরে, সমস্ত জায়গায় গণতান্ত্রিক ব্যবস্থা কায়েম করা হয়েছে, গণতন্ত্রকে সম্প্রসারিত করা হয়েছে। আমরা দেখলাম কিছুদিন আগে বোর্ড অব সেকেন্ডারি এডুকেশনে ৩৩ জন শিক্ষক প্রতিনিধি নির্বাচিত হয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটু অনুসন্ধিতসা দেখা দিয়েছিল—এই যে ৩৩ জন নির্বাচিত হলেন, এরা কারা? তা আমি খোঁজ নিয়ে দেখলাম যে, তারা ৩৩ জন প্রত্যেকেই বামপন্থী দলভুক্ত ব্যক্তি। তাঁদের মধ্যে কংগ্রেসের বা বামফ্রন্টের বিরোধী দলগুলির একজনও নেই। অথচ আমি জানি বিগত পাঁচ বছর আগে বোর্ড অব সেকেন্ডারী এডুকেশনে যে নির্বাচন হয়েছিল সেই নির্বাচনে কংগ্রেসের ১০ জন প্রতিনিধি নির্বাচিত হয়েছিলেন। কিন্তু এ-বারের নির্বাচনে ওঁদের সব প্রার্থীই পরাজিত হয়েছেন। কারণ সম্প্রতি ডাব্লু.বি.টি.এ. হেড মাস্টার্স' অ্যাশোসিয়েশন, এল.টি.ই.এ. শিক্ষকদের অবসর গ্রহণের বয়স ৬৫ বছর রাখার দাবিতে আন্দোলন করে। কিন্তু ঐ সমস্ত সংস্থার নেতারা সবাই ৬০ বছরেই অবসর গ্রহণ করেন বা রিটায়ারমেন্ট নিয়ে নেন। এর ফলে ঐ সমস্ত সংগঠনের সদস্যরা তারা ৫ বছর আগে কংগ্রেসের যে ১০ জন প্রতিনিধিকে নির্বাচিত করেছিলেন, এবার তারা বিপুলভাবে তাদের পরাজিত করলেন। কারণ ঐ সমস্ত শিক্ষকরা দলত্যাগ করলেন। সুতরাং শিক্ষার তৃণমুল স্তর থেকে যে গণতন্ত্র সেই গণতন্ত্র আমরা বামফ্রন্ট শাসনে দেখতে পাচ্ছি। ওয়েস্ট বেঙ্গল প্রাইমারী এডুকেশন কাউন্সিলে নির্বাচন হতে পারছে না কারণ ঐ ৬৫ বছরের রিটায়ারমেন্টের ব্যাপারে যে পীড়া-পীড়ি করছে, যে মামলা করছে তারই জন্য। মাধ্যমিক স্তরে এখন যে কারণেই হোক না কেন এই সমস্ত

শিক্ষক সংস্থাগুলি বুঝতে পেরেছে তাই তারা সরকারের বিরুদ্ধে, এমন কি সুপ্রীম কোর্টের রায়ের বিরুদ্ধে মামলা-মোকদ্দমা না করে অ্যাডজাস্টমেন্ট করে নিয়েছে। এরই ফলে আমরা দেখতে পাচ্ছি, ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারী এডুকেশনে প্রতি ৫ বছর অন্তর প্রতিনিধি নির্বাচিত হচ্ছে এবং কমিটি রি-কনস্টিটিউট হচ্ছে। কারণ এটা একটা অটোনমাস বডি। সুতরাং শিক্ষাক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যে রাজ্যের রাজ্যসরকার সমস্ত শিক্ষার ব্যয় নিজেরা বহন করে। অন্যান্য রাজ্যে শিক্ষার সাবজেক্ট কমিটির তরফ থেকে গিয়ে আমরা দেখেছি, সেই সমস্ত রাজ্যে ক্যাপিটেশন ফি নিয়ে অর্থাৎ লক্ষ লক্ষ টাকা দিয়ে ছাত্রদের পড়া-শুনা করতে হচ্ছে। এমন কি ইঞ্জিনিয়ারিং এবং মেডিক্যাল কলেজেও এইরকম শিক্ষাব্যবস্থা সেখানে চালু আছে। কিন্তু আমাদের রাজ্যে সরকারি খরচে ১২ ক্লাস পর্যন্ত ফ্রি এডুকেশন দেওয়া হয়। ক্যাপিটেশন ফি নিয়ে যে সিস্টেম অন্যান্য রাজ্যে প্রবর্তিত আছে ইঞ্জিনিয়ারিং এবং মেডিক্যালের ক্ষেত্রে, এখানে সেই সমস্ত কিছু নেই। সেইদিক থেকে এই যে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ সংশোধনী বিধেয়ক, ৯৭ যেটা মাননীয় মন্ত্রী মহাশয় নিয়ে এসেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং এই যে সংশোধনী বিধেয়কটি রচিত হচ্ছে এর সঙ্গে আর্থিক কোনও প্রশ্ন জড়িত নেই। এই সমস্ত কারণে মাননীয় মন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস মহাশয় যে মধ্য শিক্ষা পর্ষদ সংশোধনী বিধেয়ক, ৯৭ উত্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় শিক্ষামন্ত্রী পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ সংশোধনী বিধেয়ক, ৯৭ যেটা এই সভায় নিয়ে এসেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। এর আগে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদে ৩৩ জন নির্বাচিত সদস্যাদের নিয়ে এই পর্ষদ গঠিত হয়েছিল। কিন্তু এখন সেই সংখ্যাটাকে বাড়িয়ে ৩৪ জন করা হবে। এই সংখ্যাটাকে কেন বাড়ানো হবে সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় পরিষ্কারভাবে বলেছেন, এর আগে পশ্চিমদিনাজপুর জেলা যেটা ছিল সেটা ভেঙে এখন দুটি জেলায় পরিণত করা হয়েছে—উত্তর-দিনাজপুর এবং দক্ষিণ-দিনাজপুর। স্বাভাবিকভাবেই প্রতিটি জেলা থেকে প্রতিনিধি যাতে থাকে তার জন্যই এই সংশোধনী বিধেয়ক বিল নিয়ে এসেছেন। আমি সেইজন্য এই বিলটিকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। শিক্ষা দপ্তরের কতকগুলি নিয়ম-কানুন এমনভাবে আছে যেগুলির সম্বন্ধে সাধারণ শিক্ষক এবং সাধারণ মানুষ বুঝে উঠতে পারেনা।

[12-00—12-10 p.m.]

এর আগে শিক্ষা দপ্তরের বাজেট বিতর্কে অংশ গ্রহণ করে আমি বলেছিলাম যে এই ডিপার্টমেন্ট থেকে যে অর্ডারগুলি বা রুলসগুলি প্রকাশিত হয় দেখা যায় কিছুদিনের

মধ্যে সেগুলি পাল্টে যায়। যেটা হ'ল সেটাও আবার দেখা যায় কিছুদিনের মধ্যে পাল্টে যায়। এর ফলে সাধারণ শিক্ষক সমাজকে নানানভাবে নির্যাতীত হতে হয় ও অনেক গোলমাল হয়। এর সুযোগটা বিরোধীপক্ষের শিক্ষক সংগঠনগুলি নিয়ে হাইকোর্টে যাচ্ছে এবং অন্যায়ভাবে কিছু সুযোগ সুবিধা আদায় করে নিচ্ছে। অপর পক্ষে সরকারপক্ষের শিক্ষক যারা আছেন তারা সেই সমস্ত সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, নিয়মকানুনগুলি এমনভাবে করুন যাতে তা সকলের ক্ষেত্রে প্রযোজ্য হয়। এবং সেখানে অন্যায়ভাবে কেউ যাতে সুযোগ সুবিধাগুলি না নিতে পারে তার প্রতি যথাযথ দৃষ্টি দিন। অনেক শিক্ষক আমরা জানি যে পে কমিশনের রিপোর্টের পর তারা অপশন দিয়েছেন এবং রোপার যে সুযোগ সুবিধাগুলি সেগুলি গ্রহণ করেছেন। পরবর্তীকালে এক শ্রেণীর অসাধু কর্মচারীর সাথে যোগসাজসে করে কিছু শিক্ষক দেখা যাচ্ছে তারা অতিরিক্ত যে টাকা গ্রহণ করেছিলেন সেগুলি ফেরত দিচ্ছেন এবং ৬০ থেকে ৬৫-তে যাবার জন্য দরখাস্ত করছেন। সেখানে দপ্তর থেকে কিছু কর্মচারী তাদের পরামর্শ দিচ্ছেন যে আপনারা টাকাটা জমা করে দিয়ে হাইকোর্টে চলে যান এবং একটা অর্ডার বার করে আনুন, আমরা আপনাকে ৬৫ করে দেব। এই ঘটনাগুলি কিন্তু ঘটছে। এসব বিষয় প্রখর দৃষ্টি রাখার প্রয়োজন আছে বলেই আমি মনে করি। এই বলে পুনরায় এই সংশোধনী বিলকে সমর্থন করে এবং মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সভায় মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় শ্রী কান্তি বিশ্বাস—যে 'দি ওয়েস্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারি এডুকেশান (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭ এনেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এই বিলটির উদ্দেশ্য খুবই সংক্ষিপ্ত। এখানে ৩৩ জনের জায়গায় আরও একজনকে যুক্ত করে মোট ৩৪ জন করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় খুব যুক্তিসঙ্গত কারণেই এটা করছেন--দিনাজপুর জেলা ভাগ হবার জন্য এটা করতে হয়েছে। এটা খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার, এটা করার দরকারও ছিল এবং এর প্রয়োজনীয়তা সবাই নিশ্চয় উপলব্ধি করতে পারছেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এই যে ৩৪ জনকে নিয়ে হচ্ছে এটা যেন বিশেষ বিশেষ অভিজ্ঞ শিক্ষকদের নিয়েই গঠিত হয়। এই প্রসঙ্গে ৮০।তে গিয়ে সংগীত বিষয়ক বিষয়টি নিয়ে কয়েকটি কথা বলতে চাই। বাস্তবে এ ক্ষেত্রে কিছু অসুবিধা দেখা দেয়। মাধ্যমিক শিক্ষার যারা সংগীতের পরীক্ষার্থী আমরা দেখেছি যে দূর দূর জেলা থেকে তাদের কলকাতায় এসে পরীক্ষা দিতে হয়। উচ্চ মাধ্যমিক-এর ক্ষেত্রেও সেই একই নিয়ম। এ ক্ষেত্রে আমার প্রস্তাব হ'ল, জেলার অভ্যন্তরেই যাতে সঙ্গীত বিষয়ক পরীক্ষার পরীক্ষার্থীরা পরীক্ষা দিতে পারেন তার ব্যবস্থা করুন। এটা করলে সঙ্গীত বিষয়ে ছাত্রছাত্রীদের যে আগ্রহ সেটা কমবে না,

বরং বাড়বে। আর অভিজ্ঞ শিক্ষকদের কথা যেটা বললাম সেই অভিজ্ঞ শিক্ষক বলতে আমরা যেটা বুঝি সেটা হচ্ছে অন্তত শিক্ষক সমিতিগুলির মধ্যে একটা সমন্বয় করে সব সমিতির প্রতিনিধিত্বের যাতে ব্যবস্থা থাকে সেটা আলাপ আলোচনা করে করা যায় কিনা দেখুন। এই বলে পুনরায় এই বিলকে সমর্থন করে এবং মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে সংশোধনী বিধেয়ক আমি এই সভায় উপস্থিত করেছি, যেহেতু পশ্চিম দিনাজপুর জেলা দুই ভাগে বিভক্ত হয়েছে—উত্তর এবং দক্ষিণ—এই উভয় জেলা থেকে পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্যদে যাতে একজন করে প্রতিনিধি থাকতে পারে তার জন্য এই সংশোধনী বিধেয়ক উপস্থিত করেছি। পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদে নির্বাচিত শিক্ষক প্রতিনিধিত্ব হচ্ছে সংখ্যাগরিষ্ঠ। ভারতবর্ষে এই ধরনের মধ্য শিক্ষা পর্যদ নেই যেখানে নির্বাচিত শিক্ষক প্রতিনিধিত্ব আছে। পশ্চিমবঙ্গে এটা একটা অভিন্ন দৃষ্টান্ত, একটা অনুসরণীয় দৃষ্টান্ত আমরা স্থাপন করেছি। আমরা বিভিন্ন জেলার শিক্ষক প্রতিনিধি নির্ণয়ের ক্ষেত্রে সেই জেলার মাধ্যমিক বিদ্যালয়ে কর্মরত এবং নিয়মাবলি অনুসারে অনুমোদিত যে সব শিক্ষক আছেন, তার উপরে ভিত্তি করে বিভিন্ন জেলার সংখ্যা নির্ধারণ করার চেষ্টা করি। পশ্চিম দিনাজপুর থেকে একজন শিক্ষক প্রতিনিধি যাতে মধ্য শিক্ষা পর্যদে আসতে পারে সেইভাবে ১৯৬৩ সালের আইনে রাখা ছিল। কিন্তু যেহেতু এই জেলা দুই ভাগে বিভক্ত হয়েছে সেজন্য এই সংশোধনীর মাধ্যমে উভয় জেলা থেকে যাতে একজন করে শিক্ষক প্রতিনিধি আসতে পারে তার ব্যবস্থা করা হয়েছে। মাত্র কয়েক মাস আগে পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্যদের শিক্ষক এবং শিক্ষা কর্মিদের নির্বাচন হয়ে গেল। তখন আমরা দিনাজপুরে কোনও নির্বাচন করতে পারিনি। যেহেতু উত্তর এবং দক্ষিণ দিনাজপুর থেকে কোনও প্রতিনিধি আনবার সুযোগ ১৯৬৩ সালের আইনে ছিলনা। সেজন্য ঐ আইনের সেকশন ১৪, ক্লজ ৪ (বি), সাব-ক্লজে যেখানে ৩৩ জন বলা আছে সেখানে আমরা ৩৪ জন করতে চাচ্ছি যাতে উভয় জেলা থেকে একজন করে শিক্ষক প্রতিনিধি আসতে পারে। সেই জন্য এই সংশোধনী আনা হয়েছে।

গোর্খা হিল কাউন্সিল সম্পর্কে পদ্মনীধি বাবু একটা কথা বলেছেন। গোর্খা হিল কাউন্সিল এলাকায় থেকে একজন করে শিক্ষক প্রতিনিধি পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্যদে আসবেন। কিন্তু সেখানে তাদের পক্ষ থেকে আপত্তি ওঠায় কাউন্সিলের নির্বাচন করা সম্ভব হয়নি। সেজন্য তখন আমরা নির্বাচন করিনি। উত্তর এবং দক্ষিণ দিনাজপুর জেলার যখন নির্বাচন হবে সেই সময়ে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের নির্বাচনের মাধ্যমে নির্বাচিত শিক্ষক প্রতিনিধি যাতে আসতে পারে সেই ব্যবস্থা আমরা করছি।

জেলার কলেবর এবং জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে ভবিষ্যতে যদি কোনও জেলা বিভাজন হয় তাহলে সেই ক্ষেত্রে আমাদের এই ধরনের সংশোধনীর প্রয়োজনীয়তা দেখা দেবে। সেজন্য আমাদের উদ্দেশ্য পরিষ্কার যে, যেহেতু এই জেলা ভাগ হয়েছে, উত্তর এবং দক্ষিণ জেলা থেকে যাতে একজন করে শিক্ষক প্রতিনিধি আসতে পারে তার জন্য এই সংশোধনী এনেছি। আমি আপনাদের সকলের কাছে আবেদন জানাবো যে, এটা আপনারা সকলে অনুমোদন করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kanti Biswas that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1997 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 & 3**

The question that Clauses 1 & 2 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Kanti Biswas :** Sir, I beg to move that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed.

[12-10—1-30 p.m.](including adjournment)

The motion of Shri Kanti Biswas that the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1997, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

...(at this stage the House was adjourned till 1.30 p.m.)....

[1-30—1-40 p.m.] (after recess)

**The North Bengal University (Amendment) Bill, 1997**

**Shri Satyasadhan Chakraborty :** Sir, I beg to introduce to the North Bengal University (Amendment) Bill, 1997.

(Secretary then read the Title of the Bill)

**Shri Satyasadhan Chakraborty :** Sir, I beg to move that the North Bengal University (Amendment) Bill, 1997 be taken into consideration.

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী শ্রী সত্য সাধন চক্রবর্তী মহাশয় দি নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭ যেটা এনেছেন আমি তাকে পরিপূর্ণ ভাবে সমর্থন করছি। স্যার, আজকে বিরোধী পক্ষের বন্ধুরা এখানে অনুপস্থিত। স্যার, আমরা সকলে জানি একটা প্রবাদ আছে "নিজের নাক কেটে অপরের যাত্রা ভঙ্গ করা"। আজকে ওনারা নিজেদের অন্তঃকলহকে চেপে দেওয়ার জন্য উদ্দেশ্য প্রণোদিত ভাবে বন্ধ ডেকেছে। আমরা এই বন্ধের বিরোধিতা করেছি এবং এখানে উপস্থিত হয়েছি। গোটা রাজ্যের মানুষ যে যেখানে তারা তাদের কাজকর্ম করে যাচ্ছে। তারা এই বন্ধের বিরোধিতা করেছে। এই কয়েক দিন ধরে এখানে যা দেখলাম, যে অশালীন আচরণ তাঁরা এখানে করলেন—এমন কি ডিগবাজি পর্যন্ত এখানে খেলেন—তারপর গতকাল আমাদের অর্থমন্ত্রী যেভাবে তাঁদের যুক্তিগুলি খন্ডন করে বিরোধী পক্ষকে পর্যদস্থ করলেন তাতে ওঁরা সার্বিকভাবে মানসিক দিক থেকে বিপর্যস্ত হয়েছেন। সেই কারণে আজকে হয়ত ওঁদের এই বিধানসভায় আমার মতো সক্ষমতা নেই। স্যার, আমি যে কথা বলতে চাই তা হল পশ্চিমবাংলার উত্তরবঙ্গ দীর্ঘদিন ধরে অবহেলিত ছিল। বামফ্রন্ট সরকারের বিকেন্দ্রীকরণের যে নীতি তার ফলে শুধু আর্থিক দিক থেকে নয় শিক্ষা সংস্কৃতি সমস্ত দিকেই তার বিকেন্দ্রীকরণ ঘটানো হচ্ছে। সাধারণ শিক্ষায় যেমন তার অগ্রগতি ঘটছে, তেমন করে চিকিৎসা বিজ্ঞানের যে পাঠ্যক্রম, সেটাও শুধু কলকাতার মধ্যে কেন্দ্রীভূত না করে উত্তরবঙ্গ যে বিশ্ববিদ্যালয় রয়েছে, সেখানে পোস্ট গ্রাজুয়েট ডিগ্রি তার পাঠ্যক্রম চালু করা হয়েছে। ওখানে যে ফ্যাকাল্টি করা হয়েছে, 'দি ফ্যাকাল্টি কাউন্সিল ফর পোস্ট গ্রাজুয়েট স্টুডেন্টস্ ইন মেডিসিন', তাতে যারা সদস্য সংখ্যা থাকবেন এবং যে ক্যাটাগোরিগুলো এখানে উল্লেখ করা হয়েছে এটা সময়োপযোগী এবং সঠিক, এটাই আমার বক্তব্য। এখানে নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজের একজন অধ্যাপককে ডীন হিসাবে নির্বাচিত করে তাঁকে ভাইস চেয়ারম্যানের যে মর্যাদা দেওয়া হয়েছে এটা সময়োপযোগী এবং সঠিক, এটাই আমার বক্তব্য। অন্যান্য ক্যাটাগোরিতে যে বক্তব্য রাখা হয়েছে সেটাও সঠিক এবং সময়োপযোগী। আমরা দেখতে পাচ্ছি যে, পশ্চিমবঙ্গ সরকারের কোনও অর্থনৈতিক দায়দায়িত্ব এরজন্য বহন করতে হবে না। অতএব সুন্দরভাবে পরিচালনার ক্ষেত্রে যে ব্যবস্থাপনা এখানে নেওয়া হয়েছে, সেজন্য আমি আর একবার 'দি নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭'কে সমর্থন করে এবং সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাফিজ আলম শৈরানী** ঃ মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী যে 'দি নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭' এই সভায় রেখেছেন তাকে সম্পূর্ণরূপে সমর্থন করছি। স্যার, বাস্তবের দিকে লক্ষ্য রেখে এবং নর্থ বেঙ্গল ইউনিভার্সিটির মধ্যে যাতে চিকিৎসা শাস্ত্রে উচ্চশিক্ষা নিতে পারে তারজন্য যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করে উচ্চশিক্ষা মন্ত্রী এখানে যে অ্যামেন্ডমেন্ট বিল এখানে নিয়ে এসেছেন, সেটা খুবই বাস্তবসম্মত এবং সময়োপযোগী। সেজন্য আমি এই বিলকে সমর্থন করছি। কিন্তু এই বিলকে সমর্থন করতে গিয়ে আমি একটি কথা মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে জানতে চাই। একটি প্রশ্নের উত্তরে আমি জানতে পেরেছি [illegible] চিকিৎসা বিজ্ঞানে উচ্চশিক্ষার ক্ষেত্রে সেখানে সীটের সংখ্যা সীমিত এবং সব [illegible] শিক্ষা গ্রহণ করার সুযোগ নেই। সেজন্য উত্তরবঙ্গ ও নর্থ বেঙ্গল [illegible] চিকিৎসা শাস্ত্রের সব ফ্যাকাল্টির সুযোগ হয় তা দেখার [illegible] এই কথা বলে আমি পুনরায় এই বিলকে সমর্থন করে আমার [illegible]

**শ্রী নির্মল দাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে 'দি নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৭' যেটি আমাদের উচ্চশিক্ষা মন্ত্রী এনেছেন, তাকে সমর্থন করছি। আমি অভিনন্দন জানাচ্ছি আমাদের রাজ্যের বিচার বিভাগ বিলগুলো বাংলায় [illegible] দিয়েছেন ক্যালকাটা গেজেটে। এর আগে সবগুলো ইংরাজিতে ছাপা [illegible] ভাল একটি দিক, বিশেষ করে শিক্ষা দপ্তরের এই বিল খুবই ভাল [illegible] এটা অভিনন্দনযোগ্য। আমাদের অন্যান্য দপ্তরগুলো তারা যে ঘোষণা [illegible] ঘোষণার সাথে তাদের [illegible]জের অনুবাদ সংক্রান্ত ব্যাপারে খুব একটা [illegible], আমি আশা করব এগুলো নিশ্চিত করবেন। ১৯৬২ সালে উত্তরবঙ্গের [illegible] প্রয়োজন এই নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি গড়ে উঠেছিল এবং পরবর্তীকালে এই [illegible] আসার পরে তদকালীন স্বাস্থ্যমন্ত্রী ননী ভট্টাচার্যের তত্ত্বাবধানে এই নর্থ বেঙ্গল [illegible] কলেজ স্থাপিত হয়েছিল। তবে নর্থ বেঙ্গল ইউনিভার্সিটির এই নর্থ বেঙ্গল [illegible] কলেজের চিকিৎসার এবং ছাত্র অধ্যায়নের ক্ষেত্রে যে কন্ট্রোল থাকা দরকার [illegible] ছাত্রদের পড়াশুনোর ক্ষেত্রে যে ফেসিলিটি পাওয়ার দরকার সেটা এক্সটেন [illegible] ব্যাপারে অতীতে খুব একটা কাজকর্ম এগোতে পারেনি। সেখানে চিকিৎসার সঙ্গে [illegible] বিশেষ করে মেডিক্যাল কলেজটিকে উন্নত করতে হবে এবং সেখানে যে বিল আনা হয়েছে সেটা সময়োপযোগী হয়েছে। আমি এই প্রসঙ্গে উচ্চশিক্ষামন্ত্রীকে অনুরোধ করব যে, উচ্চশিক্ষার চিকিৎসা স্বাস্থ্য সংক্রান্ত ব্যাপারে অভিজ্ঞ আছেন তারা যুক্ত [illegible] পরিচালনার [illegible] এটাই শেষ কথা নয়, বহু ক্ষেত্রে দেখা যায় যে তারা [illegible] রোগীকে [illegible] দেখে অন্য জায়গায় রেফার করে দেন। সুতরাং ওদের

ফাংশনটা যাতে সঠিক হয় সেটা দেখবেন। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ আনুষ্ঠানিকভাবে তাদের এই প্রতিনিধিত্ব স্বীকার করে নিয়েছেন। শুধু প্রতিনিধিত্বই নয়, এটা যেন পূর্ণাঙ্গভাবে মেডিক্যাল কলেজে পরিণত হয়, কারণ আজও সেখানে ক্যানসারের মতো দুরারোগ্য রোগকে এক্সটেন করা যায়নি। এর সমস্ত রকম ইনভেস্টিগেশন-এর ব্যবস্থা করা দরকার। সেখানে যারা অধ্যাপনা করান তারা একইসঙ্গে দুটো টিকিট কেটে রাখেন। একটা হচ্ছে যাওয়ার এবং ফিরে আসার, এই ব্যাপারে একটু আপনাকে সজাগ হতে হবে। যারা উত্তরবঙ্গে মেডিক্যাল কলেজে প্রতিনিধিত্ব করবেন তারা যাতে এইভাবে সুযোগ না নিতে পারেন সেই ব্যাপারে একটু বিশেষ দৃষ্টিভঙ্গি আপনাকে নিতে হবে। উত্তরবঙ্গ থেকে আমাদের রাজ্যের রাজধানী ৭০০ কি.মি. থেকে ৭৫০ কি.মি. দূরে, সেখানে প্রতিটি সময়ে চিকিৎসার জন্য যাতে আসতে না হয় সেইদিকে নজর দিতে হবে। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় বিল, ১৯৮১ সংশোধনী বিধেয় বিল যেটা ১৯৯৭ সালে আনা হয়েছে সেটা কার্যকর করা হোক তবে আইন যাতে আইনের মধ্যে আবদ্ধ হয়ে না থাকে, সাধারণ মানুষের জন্য আইনটা যাতে হয় এবং এতে চিকিৎসা সংক্রান্ত পরিষেবা যাতে সুনিশ্চিত হয় সেই দিকটা দেখতে হবে। আরেকটা কথা বলছি সেটা হচ্ছে যে, জলপাইগুড়িতে একটা ফ্যাকালটি আছে সেটা হচ্ছে যে, ফার্মাসিস্ট ইনস্টিটিটিউট, সেটা একেবারে নেগলেকটেড হয়ে আছে। এতেও প্রতিনিধি থাকলে ভাল হত। ওখানে যে অধ্যাপক, বিশেষজ্ঞরা আছেন, তাদের দিয়ে আরও বেশি করে ফাংশন করা যায় কিনা দেখতে হবে। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী একজন বিদগ্ধ ব্যক্তি তাঁর কাছে জানাচ্ছি যে, নেতাজী মুক্ত বিশ্ববিদ্যালয় করার কথা তিনি যেমন ঘোষণা করবেন সেই সাথে সাথে কার্শিয়াংয়ে যে নেতাজীর বাসস্থানটি রয়েছে সেটা ব্যবহার করার ব্যবস্থা করা হোক। নেতাজীর শতবর্ষ হিসাবে তাঁর ওই কার্শিয়াং-এ অবস্থিত বাসস্থানটিকে ব্যবহারের উপযোগী করা হোক এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিলটা এখানে উপস্থাপিত হয়েছে সেটা মূলত আমি বলব টেকনিক্যাল নেচারের। অর্থাৎ আমাদের যে পোস্ট গ্রাজুয়েট কাউন্সিল সেখানে যাতে নাকি নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজের যারা শিক্ষক এবং বিশেষ করে তাদের প্রতিনিধিত্ব সেখানে হয়। আমরা এর আগে যে অ্যামেন্ডমেন্ট করেছিলাম তাতে বলা হয়েছিল প্রফেসার অফ দি ইউনিভার্সিটি, বিশ্ববিদ্যালয়ের একজন অধ্যাপক, কিন্তু এখানে যেটা করা হল সেটা হচ্ছে মেডিক্যাল কলেজের যিনি প্রফেসার তিনি ঐ পোস্ট গ্রাজুয়েটের ফাকালটি কাউন্সিল ফর মেডিসিন-এ সেখানে যাবেন। এটা ঠিকই যে এটা একটা টেকনিক্যাল ব্যাপার, এটাকে আপনারা সকলেই সমর্থন করেছেন। এবং যারা নাকি মেডিসিন এর সঙ্গে যুক্ত টিচিং এর সঙ্গে যুক্ত তারা পোস্ট গ্রাজুয়েট ফ্যাকালটি কাউন্সিলে যেতে পারবেন। এবং সেখানে অধ্যক্ষ মহাশয় যিনি, তিনি নর্থ

বেঙ্গল মেডিক্যাল কলেজের, তিনিও তার সদস্য হবেন, এটুকু পরিবর্তন বিশ্ববিদ্যালয় আমাদের কাছে চেয়েছে, এটাকে আমি আপনাদের কাছে দপ্তরের পক্ষ থেকে উপস্থিত করেছি। এখানে অনেকে উত্তরবঙ্গ সম্বন্ধে বলেছেন, সাধারণ শিক্ষা সম্বন্ধে বলেছেন, আমি মাননীয় সদস্যদের সঙ্গে একমত, আমরা যখন কোনও উন্নয়নের কথা বলি, তখন আমরা কোনও বিশেষ অঞ্চলের উন্নয়ন এটা বলিনা। একটা রাজ্যের উন্নয়ন, একটা দেশের উন্নয়ন, ভার সমস্ত অঞ্চলের উন্নয়ন, উন্নয়নটা হবে সামগ্রিক। আমাদের দেশে, দুর্ভাগ্যবশত আমাদের স্বাধীনতার পরেও যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, সেই পরিকল্পনাতে আমরা যেটা বলি ব্যালান্সড ডেভেলপমেন্ট, সেই দিকে সঠিকভাবে কিছু রাখা হয়নি। অনেক ক্ষেত্রে দেখা গিয়েছে দূরবর্তী অঞ্চলে এবং পিছিয়ে পড়া অঞ্চলে তাদের যে রকম উন্নয়ন হওয়া উচিত ছিল, সেই রকম উন্নয়ন সেইসব জায়গায় হয়নি। আপনারা নিশ্চয় লক্ষ্য করেছেন, মাননীয় সদস্যরা, যে আমাদের বামফ্রন্ট সরকার আসার পর থেকে আমরা উন্নয়ন বলতে গোটা রাজ্যের উন্নয়ন বুঝি। আমার মনে আছে, একজন মনীষী বলেছিলেন, দেশের উন্নতি বলতে যদি মুষ্টিমেয় অল্প অঞ্চলের উন্নয়ন বোঝায়, আমি সেটাকে উন্নয়ন হিসাবে বুঝি না। ভারী সুন্দর করে বলেছেন, দেহের সমস্ত রক্ত যদি মুখে এসে জমা হয়, তাহলে তাকে কেউ স্বাস্থ্য বলতে পারে, কিন্তু আমি বলিনা। দেশের সমস্ত সম্পদ যদি কিছু অঞ্চলে কিছু মানুষের মধ্যে সীমাবদ্ধ হয় তাহলে আমরা তাকে দেশের উন্নয়ন বলতে পারিনা। আমরা অনেকগুলি পদক্ষেপ উত্তরবঙ্গের উন্নয়নের জন্য নিয়েছি। বিভিন্ন কলেজে বিভিন্ন বিষয়ে বিজ্ঞান বিষয়ে পড়বার ব্যবস্থা আছে। এইগুলি আপনারা জানেন। মেডিক্যাল কলেজ বিলটা আমাদের দপ্তর থেকে জানা হয়, কিন্তু সেটা স্বাস্থ্য দপ্তর তারা এটা দেখাশুনা করেন। এটা আমরা সরাসরি আমার দপ্তর থেকে করিনা। এখানেও কিন্তু কতকগুলি পদক্ষেপ আমাদের দপ্তর থেকে বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানের উন্নয়নের জন্য নিয়েছি। এর আগেও আমি আপনাদের বলেছি, আমাদের জলপাইগুড়ি জেলায় যে ইঞ্জিনিয়ারিং কলেজ আছে, সেটার উন্নয়নের জন্য আমরা নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনার টাকার ব্যবস্থা রেখেছি এবং পরিকল্পনা করেছি। উত্তরবঙ্গের বিশ্ববিদ্যালয়ের পর্যন্ত তাদের যে ধীরে ধীরে বিস্তৃতি ঘটছে, বিভিন্ন বিষয়ে পড়বার সুযোগ হয়েছে, সেইগুলি কিন্তু আমরাই আস্তে আস্তে করেছি। আমি ওখানে কয়েকবার গিয়েছি, সদস্যদের সঙ্গে বসেছি, উপাচার্যের সঙ্গে কথা হয়েছে, আমাদের হায়ার এডুকেশন কাউন্সিল আছে, তাদের সঙ্গেও আলোচনা করেছি ঐসব অঞ্চলের উন্নয়নের জন্য।

[1-50 — 2-00 p.m.]

একটা কথা মাননীয় সদস্য নির্মল দাস যেটা বলেছেন, সমস্যাটা হচ্ছে, খুব যোগ্য শিক্ষক যাদের আমরা পাঠাই—এটা শুধু উত্তরবঙ্গে নয়, দূরবর্তী জেলাগুলোতেও—

সেখানে তাঁরা থাকতে চান না। অনেক সময় তারা যান, কিন্তু থাকতে চান না। ডাক্তারদের ক্ষেত্রেও এটা হয়েছে, ওরা উদ্যোগ নিয়েছে। আমরাও এবার কিছু নতুন উদ্যোগ নিয়েছি। আমরা নতুন ধরনের নিয়োগ করার চেষ্টা করছি, যাতে ওখানে শিক্ষক পাওয়া যায় এবং ওখানে থাকেন। স্থানীয় যারা দরখাস্ত করবেন, সেখানে মিনিমাম কোয়ালিফিকেশন যেটা, সেটা যদি থাকে তাহলে তাদের প্রয়োজনে কনট্রাক্টেও অ্যাপয়েন্টমেন্ট দেওয়ার বন্দোবস্ত করেছি।

আর একটা সমস্যা মাননীয় সদস্যরা জানেন, আমাদের নিশ্চয় শিডিউল কাস্ট, শিডিউল ট্রাইবদের জন্য চাকরি সংরক্ষণের ব্যবস্থা করতে হবে। এটা খুব দুঃখের ব্যাপার, অনেক সময় দেখা যায় তাদের মধ্যে থেকে উপযুক্ত শিক্ষক পাই না। তার ফলে অনেকগুলো পোস্ট খালি থাকে, আমরা নিতে পারি না। অনেক পোস্ট বিশ্ববিদ্যালয়ে, কলেজে, ইঞ্জিনিয়ারিং কলেজে ফাঁকা থেকে যায়। আপনারা বলেন, শিক্ষক দিচ্ছেন না কেন? কিন্তু আমরা এরকম উপযুক্ত শিক্ষক যথেষ্ট পরিমাণে পাচ্ছি না, তারা আসছেন না। এটা আমাদের ব্যবস্থার একটা দুর্বল দিক। যাতে তারা আরও ভালো ফল করতে পারেন, আরও উপরের দিকে আসতে পারেন তার ব্যবস্থা করতে হবে। সেটা আমাদের শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে, বিশেষ করে উচ্চ শিক্ষার ক্ষেত্রে একটা অসুবিধা।

যা হোক, মাননীয় সদস্য যারা বললেন, ভালো লাগল। এটা বললাম, একটা টেকনিক্যাল পরিবর্তন এই ইউনিভার্সিটিকে ভালো ভাবে চালাবার জন্য, কার্যকর ভাবে চালাবার জন্য। আজকে যারা অংশগ্রহণ করেছেন, তাদেরকে আমি আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Satya Sadhan Chakraborty that the North Bengal University (Amendment) Bill, 1997 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3**

The question that the Clauses 1 to 3 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to move that the North Bengal University (Amendment) Bill, 1997, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The Netaji Subhas Open University Bill, 1997**

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to introduce the Netaji Subhas Open University Bill, 1997.

(Secretary then read the Title of the Bill)

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to move that the Netaji Subhas Open University Bill, 1997, be taken into consideration.

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহোদয়, মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় এখানে যে, 'দি নেতাজী সুভাষ ওপেন ইউনিভার্সিটি বিল, ১৯৯৭' ইন্ট্রোডিউস করেছেন আমি তাকে সমর্থন করছি। এই বিলের উদ্দেশ্য ও হেতু বাদে যে আর্থিক বিষয়টা আছে সেটা মাননীয় অর্থমন্ত্রী ভালো বুঝবেন। কিন্তু উদ্দেশ্য এবং হেতুর প্রশ্নে আমাদের কোনও মত পার্থক্য নেই। আজকে বিধানসভা বিরোধীহীন, সুতরাং বিতর্কের খুব বেশি অবকাশ নেই। আমি লক্ষ্য করছি ১৯৭৭ সালে বামফ্রন্ট যখন ক্ষমতায় আছে তখন থেকে শিক্ষাক্ষেত্রে আমাদের বিভিন্ন প্রক্রিয়া নিয়ে আলোচনা চলছে এবং সিদ্ধান্ত কিছু কিছু গ্রহণ করা হয়েছে। এটা তো ওপেন এয়ার ইউনিভার্সিটি নয়, ওপেন ইউনিভার্সিটি। এখানে ইউনিভার্সিটির মতো অনেক বিষয় রয়েছে। ১৯৮৫ সালে ইন্দিরা গান্ধী ওপেন ইউনিভার্সিটি বিল এসেছিল এবং অন্যান্য জায়গায়ও ওপেন ইউনিভার্সিটি হয়েছে, করসপন্ডেন্স কোর্স চালু হয়েছে। কিন্তু ব্যাপারটা হচ্ছে, গরিব ছেলে-মেয়ে, বয়স্ক লোকেদের পড়া-শোনার জন্য চেষ্টা ওপেন ইউনিভার্সিটি ছাড়া সম্ভব নয়। এর এই বিষয় এবং উদ্দেশ্যের সাথে আমাদের কারও মত পার্থক্য নেই। অন্যান্য ইউনিভার্সিটির মত এখানেও একজন উপাচার্য থাকবেন এবং ডাউন স্ট্রীমে অনেক কর্মচারী থাকবেন। বর্তমানে অন্যান্য ইউনিভার্সিটির ক্ষেত্রে যা আছে এখানেও তাই থাকবে। এছাড়া একজন কর্মচারী মারা গেলে, ডায়েড-ইন-হার্নেস যদি হয়, তাহলে অন্যান্য ইউনিভার্সিটির ক্ষেত্রে যে ব্যবস্থা আছে এক্ষেত্রেও তাই থাকবে। শিক্ষক নিয়োগের ক্ষেত্রেও একই পদ্ধতি থাকবে।

গবেষণাটা একটা বড় ব্যাপার। সে ক্ষেত্রে আমাদের এই বিলেতে বলা হচ্ছে যে,

গবেষণার ক্ষেত্রে তাঁরা সাহায্য করবে। এক্ষেত্রে কলকাতা ইউনিভার্সিটি, নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি, কল্যাণী ইউনিভার্সিটি, যাদবপুর ইউনিভার্সিটিতে যে ভাবে গবেষণার কাজ করতে সাহায্য করা হয় এখানেও যাতে সেই ভাবে সাহায্য করা হয় সেটা দেখা দরকার। অপরদিকে, কতকগুলো আনকনভেনশনাল বিষয় আনবার চেষ্টা করা হচ্ছে। এ বিষয়ে এই বিধানসভায় আলোচনা হয়েছে। যেমন ট্যুরিজম। দ্যাট ইজ নাও ইন্ট্রোডিউস ইন নিউ সিলেবাস। ফিশারিজ। এটাও নিউ সিলেবাসে ইন্ট্রোডিউজ করা হচ্ছে। বিষয়গুলো যদি ইউনিভার্সিটিতে পড়াশোনার সিস্টেমের ক্ষেত্রে ইন্ট্রোডিউস হয় তাহলে আমাদের আগামী প্রজন্মের ছেলে-মেয়েদের কাছে কাজ-কর্ম পাওয়াতে এটা সাহায্য করবে। তাই গবেষণার ক্ষেত্রটা আরও বিস্তৃত যাতে হতে পারে সেটা দেখা দরকার। যেমন ধরুন দা পিউপিল অফ্ সুন্দরবন এরিয়া তারা কি করবে? তারা চাইছে ফিশারী ডেভেলপ্ করার জন্য, অথবা ট্যুরিজম ডেভেলপ্ করার জন্য। তাদের আইডিয়াকে, তাদের গবেষনালব্ধ জ্ঞানকে কাজের ক্ষেত্রে প্রয়োগ যাতে করতে পারে সেটাই হবে ইউনিভার্সিটির কাজ। ইউনিভার্সিটির কাজ হবে প্রস্তুত করে দেওয়া, যাতে তারা তাদের

[2-00—2-10 p.m.]

পরবর্তী জীবনে প্রতিষ্ঠা লাভের ক্ষেত্রে এটা কাজে লাগাতে পারে। এই বিষয়গুলিকে আপনি যদি দেখেন তাহলে এটা আরও ভালো হবে। আপনার যে কমিটি আছে তাঁরা যদি দেখেন তাহলে এটা আরও ভালো হবে। সব শেষে আমি বলতে চাই আমাদের এই বিধানসভায় কমিটমেন্ট করা হয় সরকারি তরফ থেকে, যেমন ধরুন আমরা একটা কমিট করেছিলাম এই বিধানসভাতে দাঁড়িয়ে, আমরা বলেছিলাম যে প্রত্যেক ব্লকে ব্লকে একটি করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ তৈরি করব। বোধ হয় সেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ কোনও জায়গায় দেওয়া হয়নি। কিন্তু এটা করার দরকার আছে। আমরা আরও বলেছিলাম টু ক্লাস হাইস্কুলকে ফোর ক্লাস হাইস্কুল করা হবে। এটা যদিও লেট হয়েছে তবুও এই রকম নেতাজী সুভাষ মুক্ত বিশ্ববিদ্যালয় এটাও আমাদের কমিটমেন্ট ছিল, এটা আমরা অন্তরের সাথে নিষ্ঠার সাথে দেখতে হবে, এটা আমরা প্রতিপালিত করতে পারব, এটাকে গড়ে তুলতে পারব। আমি এই প্রসঙ্গে আরেকটি কথা মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয়কে বলব এই যে অপেন্ ইউনিভার্সিটি আইডিয়া এখানে ছাত্র বলতে বোঝাবে। যেমন কথা আছে বিশ্ব জোড়া পাঠশালা মোর সবার আমি ছাত্র, তাই এখানে ২০ বছর বয়স থেকে আরম্ভ সেই ছাত্রদের কথা বলা আছে। এখানে বিশ্ববিদ্যালয়ের ছাত্র বলতে আপনি কাদের বোঝাচ্ছেন এ ক্ষেত্রে আমরা আরেকটু [illegible] হতে চাই যে কত বয়স পর্যন্ত এতে ক্লাস নিচ্ছে। নেতাজী সুভাষচন্দ্রের নামে গত কাল মাননীয় অর্থমন্ত্রী ঘোষণা করেছেন যে জওহর রোজগার যোজনা যে প্রকল্প—

পশ্চিমবাংলার নেতাজীর শতবর্ষে তাঁর নাম অনুযায়ী গ্রাম উন্নয়নের ক্ষেত্রে সেই প্রকল্পের নাম হবে সুভাষ প্রকল্প। তেমনি ভাবেই দমদম এয়ারপোর্টের নাম সুভাষ এয়ারপোর্ট হবে। নেতাজী সুভাষচন্দ্রকে আমাদের তরফ থেকে বিগত দিনের যে সমস্ত কথাবার্তা ছিল নেতাজী সম্পর্কে সেই কথা বার্তার পুনর্মূল্যায়ন করে সমস্ত দায়-দায়িত্ব গ্রহণ করে আমরা সুভাষচন্দ্রকে নতুন আলোকে প্রতিষ্ঠা করতে চলেছি, আমরা মার্কস্‌বাদী কমিউনিস্ট পার্টির সদস্যরা। নেতাজী সুভাষচন্দ্র মুক্ত বিশ্ববিদ্যালয়ের ভিতর দিয়ে সুভাষচন্দ্রকে পুনরায় গ্রহণ করার জন্য পুনর্মূল্যায়ন করার সুযোগ হাজির করে দিয়েছেন বলে আমি মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি এবং এই বিলকে সমর্থন জানিয়ে শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী নেতাজী সুভাষ মুক্ত বিশ্ববিদ্যালয় বিধেয়ক যা এখানে উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। এই বিল সম্পর্কে সংক্ষেপে দুটি কথা বলার আছে, একটা প্রয়োজনীয় কথা বলে নেওয়ার দরকার। সেটা হচ্ছে নেতাজী সুভাষচন্দ্রকে কেন্দ্র করে বামফ্রন্ট সম্পর্কে নানান কথা শত্রু শিবির থেকে প্রচার করা হয়। কিন্তু নেতাজী সম্পর্কে আমাদের মূল্যায়ন, আমাদের দৃষ্টিভঙ্গি—আমাদের দলের—প্রথম থেকেই যে নির্দিষ্টভাবে সঠিক ছিল তা ঐতিহাসিকভাবে প্রমাণিত হয়েছে। তথাপি আমাদের বামফ্রন্টের শরিক দলগুলিকে বার বার নেতাজী সম্পর্কে দৃষ্টিভঙ্গির পরিপ্রেক্ষিতে শত্রু-পক্ষের কুৎসার সম্মুখীন হতে হয়েছে। এ বছর নেতাজী জন্ম শতবার্ষিকীর সময়েও আমাদের বামফ্রন্টের বড় শরিকদের কুৎসা শুনতে হয়েছে। অথচ আজকে বামফ্রন্টের নেতৃত্বে "নেতাজী সুভাষ মুক্ত বিশ্ববিদ্যালয়" প্রতিষ্ঠিত হতে চলেছে। এটা নিশ্চয়ই অভিনন্দনযোগ্য উদ্যোগ। মাননীয় সদস্য প্রভঞ্জন মণ্ডল মহাশয় ইতিপূর্বেই বামফ্রন্টের অন্তর্ভুক্ত দলগুলির নেতাজী সম্পর্কে দৃষ্টিভঙ্গির কথা ঘোষণা করেছেন। গতকাল এই হাউসে কংগ্রেসের আনা অনাস্থা প্রস্তাবের ওপর বক্তব্য রাখতে গিয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী বলেছেন, তিনি নির্দ্বিধায় ঘোষণা করেছেন রাজ্যের জনমুখী কর্মসূচিগুলি এবার থেকে নেতাজীর নামে উল্লেখিত হবে। কারণ আমরা লক্ষ্য করছি আমাদের দেশের জনগণের পয়সায় কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যেসব কর্মসূচি ঘোষিত হয় সেসব ঐ দিল্লির নেতাদের নামে উল্লিখিত হয়। যেমন—জওহর রোজগার যোজনা। এবার থেকে পশ্চিমবাংলায় ঐ জাতীয় জনমুখী প্রকল্পগুলো নেতাজী সুভাষচন্দ্রের নামে ঘোষিত হবে। আমি মনে করি এরপর আর নেতাজীকে নিয়ে বামফ্রন্টের বিরুদ্ধে কোনও রকম কুৎসা প্রচারের অপচেষ্টা সম্ভব হবে না। বা সে সুযোগ থাকবে না।

এই বিলের মধ্যে দিয়ে সাধারণ গরিব পশ্চাৎপদ মানুষদের সামনে বেশ কিছু ক্ষেত্রে উচ্চ শিক্ষালাভের সুযোগ সৃষ্টি করা হচ্ছে। আজ পর্যন্ত আমাদের এখানে উচ্চ

শিক্ষা লাভের সুযোগ মুষ্টিমেয় মানুষের মধ্যে সীমাবদ্ধ। মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী কিছু দিন আগে এই বিধানসভায় যে তথ্য প্রকাশ করেছিলেন তাতে আমরা দেখেছি, ভারতবর্ষে উচ্চ শিক্ষালাভের জন্য পঠন-পাঠন করা মানুষের সংখ্যা খুবই কম। সেই পরিপ্রেক্ষিতে তিনি উচ্চ শিক্ষা বিস্তারের প্রয়োজনীয়তার কথা খুবই উচ্চ কণ্ঠে বলেছেন। সেই পরিপ্রেক্ষিতেই তিনি প্রচলিত বিশ্ববিদ্যালয়ের সঙ্গে মুক্ত বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠার উদ্যোগ গ্রহণ করেছেন। এর জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। সমাজের আর্থিক দিক থেকে পশ্চাৎপদ দুর্বল শ্রেণীর মানুষদের জন্য তিনি কিছুটা উচ্চ শিক্ষার সুযোগের ব্যবস্থা করছেন। ১৬ বছরের উর্ধ্বে মানুষরা, যারা মাধ্যমিক বা উচ্চ মাধ্যমিক স্তরের পরে নানান কারণে আর প্রচলিত উচ্চ শিক্ষালাভ করার সুযোগ গ্রহণ করতে পারছেন না তাঁরা মুক্ত বিশ্ববিদ্যালয়ে সেই সুযোগ পাবেন। আমরা দেখছি বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে উচ্চ শিক্ষার ক্ষেত্রে করেসপন্ডেন্স কোর্স চালু আছে। বহু ছেলে-মেয়ে, যারা বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় বা অন্য কোনও বিশ্ববিদ্যালয়ে গিয়ে উচ্চ শিক্ষা গ্রহণ করার সুযোগ পাচ্ছেনা তারা বাড়িতে বসে ঐ করেসপন্ডেন্স কোর্স করছে—বিশেষ একটা সময়ে, একটা সেসনে তারা বিশ্ববিদ্যালয়ে গিয়ে পড়াশুনা করে আসছে। এইভাবে তারা উচ্চ শিক্ষা লাভ করছে। এই মুক্ত বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠার পর আরও ব্যাপক সংখ্যক মানুষ সেই সুযোগ পাবে, এবিষয়ে কোনও সন্দেহ নেই। সেই উদ্দেশ্য নিয়েই মাননীয় মন্ত্রী মহাশয় আজকে এই হাউসে এই বিলটি উত্থাপন করেছেন। যারা মাধ্যমিক পাশ করেছেন বা হায়ার সেকেন্ডারী পাশ করেছেন, কিন্তু যে কোনও কারণেই হোক বিশ্ববিদ্যালয়ে বা যে কোনও প্রথাগত শিক্ষা প্রতিষ্ঠানে গিয়ে উচ্চ শিক্ষা লাভ করার সময় পাচ্ছেননা বা সুযোগ পাচ্ছেননা তারা এই মুক্ত বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে সেই সুযোগ লাভ করবেন। মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় সেই উদ্দেশ্য নিয়েই একটা বড় ধরনের উদ্যোগ গ্রহণ করেছেন। এর ফলে বহু মানুষ উপকৃত হবেন। আমি মনে করি আমাদের শিক্ষা ব্যবস্থার মধ্যে কতগুলি বিষয় আছে যেগুলি বাড়িতে বসে পড়াশুনা করলেই যথেষ্ট। যথা—পলিটিক্যাল সাইন্স, হিসট্রি, ইসলামিক হিসট্রি, প্রাচীন ইতিহাস ইত্যাদি। এগুলি এমন কিছু বিষয় নয় যে, শিক্ষা প্রতিষ্ঠানে গিয়ে এগুলো পড়াশুনা করতেই হবে। এগুলো

[2-10—2-20 p.m.]

বাড়িতে বসে পড়লেও ডিসি পাওয়া যায়, ডিপ্লোমা পাওয়া যায়। আর এই মুক্ত বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে তো ছেলে-মেয়েরা বাড়তি কিছু সুযোগ সুবিধা পাবে। যেমন ভিডিও ক্যাসেট ইত্যাদির সুযোগ তারা পাবে। করেসপন্ডেন্স কোর্সেও কিছু গাইডেন্সের সুযোগ সৃষ্টি হচ্ছে। এর মধ্যে দিয়ে যারা মাধ্যমিক বা উচ্চ মাধ্যমিক পাশ করেছে

তাদের উচ্চ শিক্ষা রপ্ত করতে বড় একটা অসুবিধা হবেনা। বক্তৃতা শোনার সুযোগ থেকে যারা বঞ্চিত তারা এই ধরনের গাইডেন্স পেলে উচ্চশিক্ষা লাভ করতে পারবে। যেমন বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে দেখেছি বহু ছাত্র উপকৃত হচ্ছে। মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয় যে ধরনের কাজ করলেন তাতে পশ্চিমবাংলার জনগণ বিশেষ করে পশ্চাতপদ জনসাধারণ, অনগ্রসর শ্রেণীর জনসাধারণ, অর্থনৈতিক দিক থেকে যারা দুর্বল মানুষ তাদের সামনে উচ্চ শিক্ষার এক বিরাট দিগন্ত উন্মোচিত করে দিলেন। সেইজন্য আপনার প্রতি সমর্থন, আপনার বিলের প্রতি সমর্থন এবং আপনাকে শ্রদ্ধা নিবেদন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই এই বিলটিকে সমর্থন জানাই এবং মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীকে অভিনন্দন ও ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নেতাজীর জন্মশতবর্ষপূর্তি উপলক্ষে নেতাজীর আদর্শ এবং চিন্তার সাথে মিল রেখে আজকে এই উন্মুক্ত বিশ্ববিদ্যালয় নেতাজীর নামে তিনি একটি বিশ্ববিদ্যালয় তৈরি করার জন্য বিল এনেছেন। আপনারা জানেন, নেতাজী সুভাষচন্দ্র বসু সমাজতন্ত্রে বিশ্বাস করতেন। তিনি সাম্রাজ্যবাদ বিরোধী ছিলেন। তিনি শ্রেণী সংগ্রামে বিশ্বাস করতেন এবং গরিব ভারতবর্ষের মানুষকে তিনি দুইভাগে বিভক্ত করেছিলেন—একদল হ্যাভ নট্ আর এক দল হ্যাভ্স। এই দরিদ্র শ্রেণীর দিকে লক্ষ্য রেখে শিক্ষার প্রসারের দিকে নেতাজীর চিন্তার সাথে মিল রেখে তাঁর নামে এই বিশ্ববিদ্যালয় বিল মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী, শ্রী সত্যসাধন চক্রবর্তী মহাশয় এনেছেন। কারণ তিনি পলিটিক্যাল সায়েন্সের ছাত্র, অধ্যাপক রাজনৈতিক চিন্তাধারা তাঁর প্রকট আছে, গভীর আছে। সেই রাজনৈতিক পথের উপর ভিত্তি করে এই বিলটিকে আনা হয়েছে। এইজন্য আমি তাঁকে আরও একবার ধন্যবাদ জানাই। দ্বিতীয়ত হচ্ছে, সুভাষচন্দ্রের নামে নেতাজী ইনস্টিটিউট অফ এশিয়ান স্টাডিস এইরকম একটা বামফ্রন্টের সময়ে ইনস্টিটিউট করা হয়েছিল। কিন্তু সেই ইনস্টিটিউটে দীর্ঘদিন নেতাজীর উপর কোনও গবেষণা হয়নি এবং সেটা কি কারণে তা আমি জানি না। এখন নাকি-আমি শুনছি, গত কয়েকমাস আগে শুনেছি—সেখানে নেতাজীর উপর কিছু কিছু গবেষণা চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের বাইরে নেতাজীর উপর অনেক গবেষণামূলক পুস্তক তৈরি হয়েছে। পশ্চিমবাংলার বাইরেও অনেক গবেষণামূলক পুস্তক তৈরি হয়েছে নেতাজীর উপর। কিন্তু পশ্চিমবাংলার ভিতরে তথাকথিত নেতাজীর উপর গবেষণা এবং পুস্তক রচিত হয়নি। ভারতবর্ষে এবং পশ্চিমবাংলায় গবেষণার কাজ ভারতবর্ষ বা বাংলাদেশের ছেলেরা, পশ্চিমবাংলার ছেলেরা করতে পায়নি। এর কারণ আছে।

আমাদের দেশের কেন্দ্রীয় সরকাব বা গভর্নমেন্ট অব ইন্ডিয়ার কাছে নেতাজীর

উপর যে সমস্ত রেকর্ডস আছে, ডিফেন্স ফাইলস আছে, হোম ফাইলস আছে এবং বিভিন্ন মিউজিয়ামে নেতাজীর উপর যে সব তথ্য সংরক্ষিত আছে, রেকর্ডস আছে এই সমস্ত রেকর্ডস দেখার অনুমতি কেন্দ্রীয় সরকার বা ভারতসরকার দেয়নি। রাশিয়া, ইংল্যান্ড এবং অন্যান্য দেশে নেতাজীর উপর যেসব পেপারস আছে, ডকুমেন্টস আছে, নেতাজীর উপর গবেষণার জন্য সেইসব দেশে যখন খোঁজ করতে আমাদের দেশের ছেলেমেয়েরা যান তখন তা দেখার জন্য ভারতসরকার বা কেন্দ্রীয় সরকারের একটা অনুমতির প্রয়োজন হয়। কিন্তু সেই অনুমতি দেওয়া হয়না। আপনারা জানেন যে কিছুদিন আগে নেতাজীর উপর হোম ফাইল—৩২২, ৩২৩, ৩২৪—১৯২১, ১৯২২, ১৯২৩ সালের তাতে যে সব তথ্য উদ্ঘাটিত হয়েছে সেই তথ্য হ'ল নেতাজীর সঙ্গে সোভিয়েত রাশিয়ার যোগ ছিল এবং বলশেভিক এজেন্টরা এই দেশে ভারতবর্ষের বিপ্লবের অগ্রগতির জন্য সাহায্য করতে এসেছিল। তাদের সঙ্গে নেতাজীর গভীর যোগ ছিল এবং তিনি তাদের সঙ্গে যোগ রেখে বিপ্লবীদের এখানে সামরিক শিক্ষা দেবার ব্যবস্থা করেছিলেন। সেই হোম ফাইল থেকে জানা গিয়েছে যে নেতাজীকে কি জন্য মান্দালয় জেলে প্রেরণ করা হয়েছিল। সেখানে এই কারণ ছিল যে ভারতবর্ষের অভ্যন্তরে কোনও কারাগারে তাকে বন্দি করে রাখা বিপদজনক। এরকম অসংখ্য ঘটনা আছে। যেদিন থেকে তিনি ভারতবর্ষের রাজনীতিতে অংশ গ্রহণ করেছিলেন সেদিন থেকে অনেক তথ্যই আছে। আপনাদের নিশ্চয় মনে আছে যে কয়েক মাস আগে কলকাতার বুকে দাঁড়িয়ে নেলসন ম্যান্ডেলা ঘোষণা করেছিলেন যে, "আমরা যখন স্বাধীনতার জন্য সংগ্রাম করেছিলাম, ব্রিটিশের বিরুদ্ধে লড়াই করেছিলাম তখন আমরা নেতাজীর আদর্শে উদ্বুদ্ধ হয়েই তা করেছিলাম।" কাজেই আফ্রিকার যে স্বাধীনতা সংগ্রাম সেই স্বাধীনতা সংগ্রামে নেতাজীর অনুপ্রেরণা যে ব্যাপার তারও একটা গবেষণা হওয়া দরকার। সঙ্গে সঙ্গে সারা দক্ষিণপূর্ব এশিয়াতে—সিঙ্গাপুর থেকে শুরু করে মালয়, ব্রহ্মদেশ, ভিয়েতনাম, সায়গন এমন কি চিনেও তার লড়াই-এর যে প্রভাব সেটাও গবেষণা করা দরকার। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর দক্ষিণ পূর্ব এশিয়ার অনেক দেশ স্বাধীন হয়েছে, তাদের সেই স্বাধীনতা সংগ্রামে নেতাজী সুভাষচন্দ্র বসুর অবদান কতটা, তার লড়াই-এর দ্বারা সেই সব দেশ কতটা প্রভাবিত হয়েছিল তারও গবেষণা করার প্রয়োজন আছে। এইসব গবেষণা কিন্তু হয়নি। ভারতবর্ষের বাইরে নেতাজী সুভাষচন্দ্রের যে কার্যাবলী তারও গবেষণা হয়নি। ভারতবর্ষের অভ্যন্তরে ১৯২০/২১সাল থেকে শুরু করে ১৯৪০ সাল পর্যন্ত যতদিন তিনি এখানে ছিলেন ততদিন পর্যন্ত যে সব ডকুমেন্টস তার সম্পর্কে আছে এবং ব্রিটিশের দ্বারা যে সব ডকুমেন্টস সংরক্ষিত করে রাখা হয়েছিল ও ভারতবর্ষের বাইরে তার সম্বন্ধে যেসব রেকর্ডস আছে সেগুলি পাবার জন্য চেষ্টা করা দরকার। এই বিশ্ববিদ্যালয়ে নেতাজীর উপর যারা গবেষণা

করবেন তাদের জন্য এই সমস্ত রেকর্ডসগুলি উন্মুক্ত করার জন্য আমি আশা করি আপনি পদক্ষেপ নেবেন। তা যদি করতে পারেন তাহলে নেতাজীর উপর গবেষণার কাজ সিদ্ধিলাভ

[2-20—2-30 p.m.]

করবে। নেতাজীর জন্মশতবর্ষ উপলক্ষ্যে তার নামে এটা করে রেখে দিলেন, সেখানে নেতাজীর উপর কোনও গবেষণা হল না, চর্চা হল না—তা যদি হয় তাহলে নেতাজীর নামে বিশ্ববিদ্যালয়ের নামকরণ করার সার্থকতা থাকবে না। আপনি রাষ্ট্রবিজ্ঞানের ছাত্র এবং অধ্যাপক। আপনি পন্ডিত মানুষ আপনি নিশ্চয়ই অনুধাবন করেন। নেতাজী সুভাষ মুক্ত বিশ্ববিদ্যালয় নামের স্বার্থকতা যাতে আছে সেই দিকে আপনি নিশ্চয়ই লক্ষ্য রাখবেন, এই বিশ্বাস আমার আছে। আপনি নেতাজীর জন্ম শত বর্ষ উপলক্ষ্যে তার নামে এই যে বিল এনেছেন, তার জন্য আপনাকে আর একবার আমার আন্তরিক ধন্যবাদ এবং কৃতজ্ঞতা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আজকে এই আলোচনায় মাননীয় সদস্য যারা অংশ গ্রহণ করেছেন—প্রভঞ্জন মন্ডল, জয়ন্ত বিশ্বাস, অনিল মুখার্জি—তাদের সকলকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এরা সকলেই এই বিলকে সমর্থন করেছেন, বিশেষ করে মাননীয় সদস্য এবং আমাদের ডেপুটি স্পিকার, অনিল মুখার্জী মহাশয় নেতাজী সম্পর্কে তার বক্তব্য রেখেছেন। আমি তাকে একথা বলতে চাই যে, নেতাজীর প্রতি শ্রদ্ধা, ভক্তি, ভালবাসা সম্পর্কে আমরা সকলেই একমত। আমাকে যদি জিজ্ঞাসা করা হয় যে, আমাকে কোনটা সব চেয়ে বেশি আকৃষ্ট করে? আমি বলব যে এই রকম জ্বলন্ত দেশপ্রেম, অমলীন আদর্শের বলিষ্ঠ প্রকাশ আর কোথাও দেখতে পাওয়া যাবেনা। এই রকম দেশকে ভালবাসা এবং দেশের মুক্তির জন্য যে কোনও বিপদকে বরণ করা—সুভাষচন্দ্র ছাড়া আমরা আর একজন মানুষের মধ্যে কি দেখতে পাই? আমি একথাও বলব যে, আমাদের ভারতবর্ষে আমরা জাত-পাত ধর্ম নিয়ে আজকে লড়াই করে দেশকে দুর্বল করার দিকে এগিয়ে নিয়ে যাচ্ছি। অনেকে প্রশ্ন তুলেছেন যে, আমরা কি এক থাকতে পারিনা নিজেদের বিভক্ত না করে? সেখানে দাঁড়িয়ে নেতাজীর জন্ম শতবর্ষে আমি একথা স্মরণ করিয়ে দেই, আজাদহিন্দ ফৌজের বলিষ্ঠ নেতৃত্বে ভারতবাসী হিসাবে আমরা সকলকে ঐক্যবদ্ধ করেছিলাম। আপনারা অনেকে সাহনওয়াজ খ[illegible] আত্মজীবনী পড়েছেন কিনা আমি জানিনা। কিন্তু সেটা পড়লে অবাক হয়ে যাবেন। [illegible] বলেছেন, আমি তো ইংরেজ সরকারের দ্বারা নিযুক্ত সৈনিক। সৈনিকের আদর্শ হচ্ছে, সেই সরকারের জন্য জীবন দেওয়া। সুভাষচন্দ্র যখন আমাকে আজাদ হিন্দ ফৌজ যোগদানের জন্য আহ্বান করেছিলেন, আমি একজন

সৈনিক হিসাবে তা করতে পারিনা। কিন্তু অদ্ভুত ব্যাপার, আমি নিজে কখন যে পাল্টে গিয়েছিলাম তা আমি জানিনা। এইরকম একটা প্রভাব সুভাষচন্দ্রের আছে। তাই, নেতাজীর জন্ম শতবর্ষে আমি আমাদের মুখ্যমন্ত্রীকে বলেছিলাম যে সুভাষচন্দ্রের নামে একটা মুক্ত বিশ্ববিদ্যালয় করতে চাই। আপনাদের শুনলে ভাল লাগবে যে তখনই মাননীয় মুখ্যমন্ত্রী আমাকে বলেছিলেন, আপনি এটা করুন, দেরি করবেন না। আমি বলেছিলাম যে না। আপনার অনুমতি নিয়ে আমি বিদেশ গিয়েছিলাম। ইংল্যান্ডে যখন গিয়েছিলাম সেখানে মুক্ত বিশ্ববিদ্যালয়ে একটা দিন কাটিয়েছিলাম এবং তাদের সঙ্গে কথাও বলেছিলাম। সেখানকার পত্র-পত্রিকা আমি নিয়ে এসেছি। তখন থেকে আমার মাথায় ছিল যে আমাদের এখানেও একটা নেতাজী সুভাষ মুক্ত বিশ্ববিদ্যালয় আমরা করব। নেতাজীর জন্ম শতবর্ষে এই সুযোগটা আমার কাছে এসে গেল। মাননীয় মুখ্যমন্ত্রীর সম্পত্তি পাবার পর বিভিন্ন জায়গায় আলোচনা করেছিলাম। সকলেই এক বাক্যে বলেছিলেন—এটা করুন। এবং তারপর মাননীয় মুখ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন। আমি বলি, এই মুক্ত বিশ্ববিদ্যালয় হ'ল, আমাদের দেশের স্বাধীনতা সংগ্রামী, যিনি আমাদের দেশের মুক্তির জন্য জীবন দিয়ে গেছেন, তাঁর প্রতি শ্রদ্ধা অর্পণ, তার সঙ্গে সঙ্গে আমাদের রাজ্যে শিক্ষার ক্ষেত্রে একটা বড় মৌলিক পরিবর্তন। আমি বলব মাননীয় সদস্যগণকে যে, আজকে শিক্ষার ক্ষেত্রে এই বিলটা, এই বিশ্ববিদ্যালয়টা একটা যুগান্তকারী পরিবর্তন আনছে। আমরা দীর্ঘদিন ধরে জানতাম, আমাদের দেশে শিক্ষাকে মুষ্টিমেয় কিছু মানুষ জন্মসূত্রে করায়ত্ব করে রেখে বাকিদের বলা হত—তোমাদের জন্ম হয়েছে উপর তলার মানুষদের সেবা করবার জন্য; শিক্ষার অধিকার তোমাদের নেই। শুধু আমাদের দেশেই নয়, প্রাচীন গ্রীসে অ্যারিস্টেটল, যাঁকে বিভিন্ন শাস্ত্রে জ্ঞানী মানুষ হিসাবে আমরা শ্রদ্ধা করি, তিনি বলেছেন—দাসদের জন্ম হয়েছে সেবা করার জন্য; শিক্ষা এবং অন্যান্য অধিকার তাদের নেই। আমেরিকায় নিগ্রোদের বলা হত—বর্ণ টু সার্ভ। আমাদের সমাজে যুগ যুগ ধরে মানুষকে শিক্ষা থেকে বঞ্চিত করে রাখা হোত জন্মসূত্রে। আপনারা 'সত্যকাম' কবিতা পড়েছেন। যখন সত্যকাম গুরুর কাছে গিয়ে বলছে—'আমি শিক্ষা লাভ করতে চাই' তখন গুরু তাকে বলেছিলেন—'ব্রাহ্মণ ছাড়া শিক্ষার অধিকার নেই। তুমি মাকে জিজ্ঞাসা করে এসো পিতা কে তোমার।' মাকে জিজ্ঞাসা করায় মা তাকে বলেছিলেন—'জন্মেছিস তুই জাবালার কোলে।' পরের দিন ফিরে এসে সত্যকাম গুরুকে সেকথা বলায় গুরু তাকে আলিঙ্গন করেছিলেন; বুঝেছিলেন যে, এরকম কঠিন সত্য যে স্বীকার করতে পারে তার শিক্ষা লাভের অধিকার আছে। সবচেয়ে বড় জিনিস হচ্ছে, শিক্ষায় সকলের অধিকার নেই, উচ্চ বর্ণের যারা তাদেরই এতে অধিকার, এটাই হয়ে এসেছে। আমরা এখনও পর্যন্ত নিরক্ষরতা দেখি কাদের মধ্যে? আমাদের দেশের পিছিয়ে পড়া শ্রেণী যাদের বলি তাদের ৭৫ থেকে ৮০ ভাগ মানুষ নিরক্ষর। এবং

তাদের মধ্যে সবচেয়ে বেশি নিরক্ষর মহিলারা। আমরা বিভিন্নভাবে চেষ্টা করছি—উচ্চ শিক্ষাই শুধু নয়—শিক্ষার দ্বারা উন্মুক্ত করে দিতে। আমাদের ভারতবর্ষের সংবিধানের প্রস্তাবনাতে বলা হয়েছে—We, the people of India, having solemnly resolved to constitute into sovereign Democratic Republic. সামনেই আমাদের স্বাধীনতার ৫০ বছর পূর্ণ হবে। সেখানে বলা হয়েছে যে, দেশটা হবে সোশ্যালিস্ট, সেক্যুলার। সেখানে বলা হয়েছে—লিবার্টি, ইক্যুয়ালিটি অ্যান্ড ফ্রেটার্নিটি। সেখানে সি-৪য়ে কিছু নির্দেশ দিয়ে বলা হয়েছে ১৪ বছর বয়স পর্যন্ত সকলের শিক্ষার কথা। কিন্তু সেটা হয়নি, কারণ কনস্টিটিউশনে লেখা থাকলেই সেটা হয় না। আজকে শিক্ষার অধিকারের ব্যাপারে আইনের বাধা দূর হয়েছে ঠিকই, কিন্তু আর্থিক ব্যাপারটা বাধা হয়ে দাঁড়িয়েছে। এই বিলে বলা হয়েছে—কাউকে এখন কোনও টেস্ট ইম্পোজ করা যাবে না ধর্ম, ভাষা এবং কোথায় জন্ম তাকে ভিত্তি করে। সকলের শিক্ষার অধিকার আছে কিন্তু সেই অধিকারকে বাস্তবে রূপ দিতে গেলে সেই সুযোগ তাদের করে দিতে হবে যাতে সেই

[2-30 — 2-40 p.m.]

অধিকার তারা ভোগ করতে পারেন। এই বিলে তার জন্য দেখবেন বলা আছে বিজ্ঞান আমাদের সামনে একটা বড় সুযোগ এনে দিয়েছে। এত দিন বিশ্ববিদ্যালয়ে উচ্চ শিক্ষা বলতে কি বুঝি? কলেজ, ক্লাস রুম—অনেক খরচ। প্রতিদিন ছাত্রকে সেই কলেজে আসতে হবে, পরীক্ষা দিতে হবে, ক্লাস রুমে এসে তাকে পড়তে হবে। সরাসরি শিক্ষকের সঙ্গে ছাত্রদের নিরন্তর সম্পর্ক রাখতে হয়। আমরা কি দেখি? আমাদের দেশের মানুষের ইচ্ছা থাকলেও পড়াশোনা করতে পারে না, তারা আসতে পারে না। পেছিয়ে পড়া শ্রেণী, ইনএকসেসেবেল এরিয়ার মানুষ যেখান থেকে যাতায়াত শক্ত দুর্গম এরিয়ার মানুষ তাদের পড়াশোনা করার ইচ্ছা আছে যোগ্যতা আছে কিন্তু দেখা গেল সে সুযোগটা পেল না, সুযোগটা সীমাবদ্ধ থেকে যাচ্ছে। অথচ তাদের ঘরে এমন ছেলেমেয়ে জন্মগ্রহণ করছে যে সুযোগ পেলে সামনের সারিতে আসতে পারে এবং সামনে সারিতে যারা আছে তাদেরও ছাড়িয়ে যেতে পারে। এই বিলে বলা আছে কি ভাবে তাদের সুযোগটা দিতে পারি এবং কি ভাবে সীমাবদ্ধতা কাটাতে পারি। আজকে আমাদের সুযোগ নিতে হবে বিজ্ঞানের, বিজ্ঞান আমাদের সামনে সুযোগ এনে দিয়েছে। আপনারা জানেন বিজ্ঞান নিয়ে আলোচনা করে বলছে টোয়েন্টী ফাস্ট সেঞ্চুরি হচ্ছে ইনফরমেশন টেকনোলজির সেনচুরি। কত পরিবর্তন হয়ে গিয়েছে। হাজার হাজার কিলোমিটার দূরে ফুটবল খেলা হচ্ছে টেনিশ খেলা হচ্ছে ক্রিকেট খেলা হচ্ছে, সেটা আমরা ঘরে বসে দেখছি। মাল্টি-মিডিয়াতে আপনি ভাবতে পারেন একজন কত শত কিলোমিটার দূরে বসে কথা বলছেন তার সঙ্গে আপনি কথা বলছেন। আজকে যে মাল্টি মিডিয়া সেই

মাল্টি মিডিয়াতে আমরা ক্লাস করতে পারছি বাড়িতে বসে। একটা যন্ত্র তারা বসাচ্ছে আমরা তাঁকে প্রশ্ন করছি, তিনি উত্তর দিচ্ছেন। আপনারা দেখেছেন ইলেকশনের পর কিভাবে রাজনৈতিক নেতাদের সঙ্গে কথা বলছেন সেই নিউজের মধ্যে বসে। মনে হচ্ছে পৃথিবীটা আমাদের কত কাছে এসে গেছে, অনেক অনেক কাছে। এই পৃথিবীটা আমাদের কাছে এনেছে বিজ্ঞান এবং প্রযুক্তিবিদরা। বিজ্ঞানীরা বলছেন একবিংশ শতাব্দিতে আরও এক্সপ্লোশান হয়ে যাবে। বাজেট বক্তৃতায় বলেছি উচ্চ শিক্ষাকে পশ্চিমবাংলায় আমাদের সেইভাবে তৈরি করতে হবে এবং সঙ্গে সঙ্গে বিজ্ঞানের সুযোগ নিতে হবে। সেই জন্য এই বিলে বলা হয়েছে টি.ভি, রেডিও ক্যাসেট অডিওভিসুয়্যাল যা কিছু আছে তার সব সুযোগ নিতে হবে। যদি একটু সময় করতে পারেন তাহলে ই.জি.সি-র যে প্রোগ্রামগুলি হয় সেটা দেখবেন। এত ভাল প্রোগ্রাম হয় ভাবা যায় না, চোখের সামনে সমস্ত কিছু দেখতে পাচ্ছি সমস্ত কিছু তুলে ধরছে এবং বক্তৃতা করছে। আজকে এই সুযোগটা আমাদের শিক্ষার ক্ষেত্রে নিতে হবে। এটা নিয়ে কাদের কাছে পৌঁছে দিতে পারব? বলা হয়েছে এটা পৌঁছে দিতে পারব একেবারে যারা পেছিয়ে পড়া শ্রেণীর কাছে। তারা বাড়িতে বসে সমস্ত কিছু দেখতে পারবে। ক্ষেতে কাজ করার পর তাকে বলব না কলেজে যেতে হবে বিশ্ববিদ্যালয়ে যেতে হবে। তাদের ক্ষেতে যেতে হয় খাওয়ার সংস্থানের জন্য। সারা দিন ক্ষেতে কাজ করার পর বিকালে বাড়িতে বসে দেখবে শুনবে বুঝবে প্রস্তুত হবে। আমাদের মহিলারা সারা দিন বাড়িতে কাজে ব্যস্ত থাকেন, কাজ করে শিক্ষার সুযোগ পান না। তাঁরা আরও উচ্চ শিক্ষায় যেতে চান, যেতে পারেননি। কিন্তু এই মুক্ত বিদ্যালয়ে পারবেন। আমরা তাঁদের ঘরে শিক্ষা পৌঁছে দেব, তাঁরা ঘরে বসে দেখবে শুনবে বুঝবে এবং প্রস্তুত হতে পারবে। আমরা শিক্ষা পৌঁছে দেব কারখানায় যে সমস্ত শ্রমিকরা কাজ করেন তাঁদের কাছে। তাঁরা কারখানায় কাজ করার পর উচ্চ শিক্ষা লাভ করতে পারবে। এই মুক্ত বিদ্যালয় নিয়ে দেখবেন বিলে বলা আছে পড়ার মেটিরিয়ালগুলি অভিজ্ঞ যাঁরা শিক্ষক তাঁরা তৈরি করে দেবেন। এবং তাদের কাছে পৌঁছে দেওয়া হবে। শুধু তাই নয়, করেসপন্ডেন্সের সুযোগটা যেমন থাকবে, তার সঙ্গে দেখবেন, এতে বলা আছে, কনট্রাক্ট পয়েন্টস্ থাকবে। সবটা যন্ত্র নয়, মানুষের যেখানে প্রয়োজন হবে, সেখানে বিভিন্ন সেন্টার, কনট্রাক্ট পয়েন্টস্ করা হবে। বিভিন্ন ছাত্র যারা আসবে, তারা সেখানে শিক্ষকের কাছে সরাসরি প্রশ্ন করে উত্তর জেনে নিয়ে নোট নিতে পারবেন। সমস্ত রকমের পদ্ধতিগুলো করেসপন্ডেন্সে থাকবে। তাছাড়া টেলিভিশান, রেডিও—আমাদের এর পরে টেলিভিশানের সঙ্গে কথা বলতে হবে, যাতে আমরা একটু সময় পাই, এইসব প্রোগ্রাম আমরা করতে পারি। সবকিছু ছড়িয়ে দিতে হবে। এটা এমন একটা বিশ্ববিদ্যালয় হবে যাতে সব ধরনের শিক্ষা সব মানুষের কাছে পৌঁছে যাবে। ১৮ বছর বয়সের পরে হলে তাঁরা আসতে

পারবেন। আমরা এর পর চিন্তা করবো, আমরা আরও কিভাবে শিক্ষার সুযোগকে প্রসারিত করতে পারি। এটা আমাদের রাজ্যের ক্ষেত্রে একটা সাফল্যের দিক। মাত্র ৭টি রাজ্যে এইরকম করা হয়েছে—মহারাষ্ট্র, গুজরাট, রাজস্থান, বিহার, মধ্যপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ এবং কর্ণাটকে হয়েছে। আমাদের এটা হচ্ছে ৮ম। আপনারা দেখবেন, ইন্দিরা গান্ধী ওপেন ইউনিভার্সিটি যেটা ১৯৮৫ সালে হয়েছিল, তারা কিন্তু এর মধ্যে অনেক উন্নতি করেছে। আমাদের এখানে ইন্দিরা গান্ধী ওপেন ইউনিভার্সিটির জন্য বিকাশ ভবনে তাদের জায়গা দিয়েছি। পশ্চিমবঙ্গে এতে ছাত্রসংখ্যা বেশি। তাঁরা ইংরাজি এবং হিন্দীর মাধ্যমে করেন। আমরা বাংলার মাধ্যমে করব। তবে ইংরাজিও থাকবে। আমরা তাঁদের সঙ্গে দিল্লিতে যোগাযোগ করছি। তাঁদের ভাইস চ্যান্সেলর (ইন্দিরা গান্ধী ওপেন ইউনিভার্সিটির) তিনি আমাকে একটা চিঠি দিয়েছিলেন। তিনি কলকাতায় এসেছিলেন। আমার সঙ্গে তাঁর কথা হয়েছে। আমরা যে স্টীয়ারিং কমিটি করেছিলাম, কিভাবে আমরা বিশ্ববিদ্যালয়টা করব তার জন্য একটা স্টীয়ারিং কমিটি ভাস্কর রায়চৌধুরির নেতৃত্বে করে দিয়েছিলাম। ইন্দিরা গান্ধী ওপেন ইউনিভার্সিটির অধ্যাপক, টাখোয়াল এখানে এসেছিলেন। আমার সঙ্গে তাঁর অনেকক্ষণ কথা হয়েছে। ওঁরা আমাদের প্রতিশ্রুতি দিয়েছেন, আমাদের সাহায্যে দেবেন, বিশেষ করে অতি ভিসুয়াল এবং ওঁরা যে মেটেরিয়ালস্ তৈরি করেছেন সেগুলো যাতে আমরা ব্যবহার করতে পারি। আপনারা একটু ভাল করে দেখবেন, এইজন্য আমি অবজেকটস্ অ্যান্ড রিজনসে ভাল করে দিয়েছি যাতে পরিষ্কার হয়। অন্যান্য রিসার্চ ইনস্টিটিউটের সঙ্গে এই বিশ্ববিদ্যালয় যোগাযোগ রাখবে এবং পৃথিবীর যেখানে যা গবেষণা হচ্ছে, কম্পিউটার এবং অন্যান্য সিস্টেমের মাধ্যমে যোগাযোগ রাখবে। এর দুটো দিক আছে। একটি হচ্ছে, দেশের সমস্ত মানুষের কাছে পৌছে যাবে। বাড়িতে যেসব মহিলারা আছেন, বিশেষ করে যাঁরা উচ্চশিক্ষা পেতে পারেন, যাঁরা উচ্চশিক্ষা পাননি, তাঁরা এখানে চলে আসতে পারবেন। এবারে শিক্ষাকে তাঁদের দোরগোড়ায় গিয়ে দেখবেন। এই বছরে আমরা যে শিক্ষার কনট্যাক্ট পয়েন্টস্গুলো করব, এবারে শিক্ষা তাঁদের দোরগোড়ায় নিয়ে যাওয়া হচ্ছে যাতে আমরা সমস্ত মানুষকে কভার করতে পারি, তা সেটা পাহাড় হোক বা গ্রাম হোক। এটা শিক্ষাক্ষেত্রে যুগান্তকারী আধুনিক যে প্রযুক্তি, ইনফরমেশন টেকনোলজির লেটেস্ট ডেভেলপমেন্ট যা আছে, তার কৃতিত্বকে ব্যবহার করব। ইতিহাস বা দর্শন, এটা শুধু ভাববেন না, আমাদের এই মুক্ত বিশ্ববিদ্যালয়েতে সমস্ত রকমের ট্রেনিং-টীচার্স ট্রেনিং, নার্স যাঁরা আছেন তাঁদের ট্রেনিং, কর্মরত যাঁরা আছেন, যাঁরা ফ্যাক্টরিতে আছেন, হাসপাতালে আছেন, যাঁরা কৃষিতে কাজ করেন, যাঁরা বাড়িতে রান্না করেন, সংসার চালান, সমস্ত রকম ক্যাটাগোরির, অফিস আদালতের প্রত্যেকের কাছে আমরা উচ্চশিক্ষাটাকে পৌছে দিতে পারব। এর ফলে আমরা যাকে বলি একটা ট্রান্সফরমেশন,

সেই রকম পরিবর্তন হয়ে যাবে। আমরা বলি হিউম্যান রিসোর্সেস ডেভেলপমেন্ট। আজকে শিক্ষার হচ্ছে আমাদের হিউম্যান রিসোর্স, অর্থাৎ মানব

[2-40 — 2-50 p.m.]

সম্পদ। মানব সম্পদকে যদি উন্নত স্তরে নিয়ে যেতে হয় তাহলে শিক্ষার বিকাশের দরকার। বর্তমান শিক্ষাবিজ্ঞানীরা বলেছেন যে, মানুষকে উন্নতস্তরে নিয়ে যাবার ক্ষেত্রে একমাত্র শিক্ষার মাধ্যমে আরও বেশি করে উন্নততর সমাজ তৈরি হতে পারে এবং তার জন্য শিক্ষার আরও বিকাশের প্রয়োজন, উন্নততর মেশিন তৈরি করতে হবে। সেই মেশিনকে উন্নততর করার জন্য আবার মানুষের দরকার। আমাদের যে কনভেনশন সিস্টেম তাতে শিক্ষার বিস্তার বিশ্ববিদ্যালয়গুলোর মাধ্যমেই ঘটে এবং সেইভাবে এই নিয়ম চলে আসছে। ইউনিভার্সিটি এই সিস্টেমের মাধ্যমে যেমন শিক্ষার বিস্তার ঘটছে তাকে আরও শক্তিশালী করতে হবে এবং সেই সঙ্গে সঙ্গে আমরা একটা মুক্ত বিশ্ববিদ্যালয় বা ওপেন ইউনিভার্সিটি করতে চলেছি, যাতে করে বাইরে থেকে অর্থাৎ ঘরে বসেও শিক্ষা নিতে পারবে। যারা বহুদিন শিক্ষার থেকে দূরে আছেন, তারা ঘরে বসে বা কাজ করতে করতে এই শিক্ষা গ্রহণ করতে পারবে। এইভাবে আমরা শিক্ষার বিস্তার ঘটানোর চেষ্টা করছি। ওই বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে সার্টিফিকেট, ডিপ্লোমা, ডিগ্রি এমন কি রিসার্চ পর্যন্ত করার বন্দোবস্ত থাকবে। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় নেতাজী ইনস্টিটিউট সম্পর্কে কিছু তথ্য জানতে চাইলেন। আমি এই প্রসঙ্গে জানাই যে, আমরা ইতিমধ্যেই দুজন অধ্যাপক নিয়োগ করেছি যাঁরা নেতাজী সম্পর্কে কাজ শুরু করে দিয়েছেন। এই মুক্ত বিশ্ববিদ্যালয় উচ্চ শিক্ষার ক্ষেত্রে একটা বড় পরিবর্তন নিয়ে আসছে। এরজন্য আমরা ৫ কোটি টাকা রেখেছি, তবে আগামী ৫ বছরে হয়তো আরও বেশি টাকার দরকার হতে পারে। সেই ক্ষেত্রে ইন্দিরা ওপেন ইউনিভার্সিটির থেকে কিছু টাকা আমরা সাহায্য হিসাবে পাব। আমরা আপাতত কলকাতাতেই এস সি মুক্ত বিশ্ববিদ্যালয়টি করার কথা চিন্তা করছি, তবে পরে কলকাতার বাইরে অনেক বড় জমি নিয়ে করতে হবে কারণ এটা করতে গেলে বহু প্রোগ্রাম করার দরকার এবং তার জন্য আমাদের যন্ত্রপাতির দরকার এবং জায়গার দরকার। আপনারা যারা যারা এই আলোচনায় অংশ গ্রহণ করেছেন তাদের আমি প্রত্যেককে আন্তরিক ধন্যবাদ জানিয়ে এই বিল ৪ঠা জুলাই যেটি এসেছে সেটি শিক্ষার ক্ষেত্রে একটা বিরাট বিপ্লব আনবে আশা করি। তবে দুর্ভাগ্যক্রমে বিরোধীপক্ষের বন্ধুরা এজন্য একটা বিশেষ কাজে অং বন্ধ পালন করার জন্যে এখানে আজকে আসতে পারলেন না। তবে আজকে ... জুলাই যে বিল আমরা বিধানসভার থেকে আলোচনার মাধ্যমে পাস [illegible] ...ছি সেটা আমাদের রাজ্যের শিক্ষার ক্ষেত্রে একটা বিরাট পরিবর্তন নি[illegible] [illegible]

একথাও আপনাদের আশ্বাস দিতে পারি যে, ভারতবর্ষে বিভিন্ন রাজ্যে যেসব মুক্ত বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়েছে তার মধ্যে এই রাজ্যের মুক্ত বিশ্ববিদ্যালয়কে আমরা অগ্রগণ্য করে তুলব। ইন্দিরা ওপেন ইউনিভার্সিটির ডি.সি বলেছেন যে, যেহেতু এই মুক্ত বিশ্ববিদ্যালয়টি ৭-৮টি মুক্ত বিশ্ববিদ্যালয়ের পরে হচ্ছে সেই কারণে এর মধ্যে অনেকগুলো জিনিস ডেভেলপ করবে এবং সবচেয়ে বড় অ্যাডভান্স ওপেন ইউনিভার্সিটি হতে চলেছে। তাদের দিক যতখানি সহযোগিতা করা যায় তারা করবে বলেছেন। তারপরে কার্শিয়াংয়ের নেতাজীর বাসস্থানটি সম্পর্কে নির্মলবাবু বলেছেন, সেই প্রসঙ্গে বলছি যে, ওখানে জমি অলরেডি আমরা একোয়ার করার জন্য নোটিশ দিয়েছি। ওটিকে পাহাড় ও সমতলের সাংস্কৃতিক মিলন কেন্দ্র হিসাবে গড়ে তোলার উদ্যোগ নিয়েছি। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় তো আইনের লোক, আপনি জানেন যে অ্যাকুইজিশনের কাজটা করতে সময় লাগে, তাড়াতাড়ি হয় না। তবে ওই কার্শিয়াংয়ে নেতাজীর বাসস্থানটিতে আমরা পাহাড় এবং সমতলের মিলন করে একটি সাংস্কৃতিক কেন্দ্র গড়ে তুলব। সুতরাং আমরা নেতাজীর জন্ম শতবর্ষে ছুটে কাজ করতে চলেছি। তাতে একটা হচ্ছে নেতাজীর প্রতি শ্রদ্ধা জ্ঞাপনের মধ্যে দিয়ে তাঁর নামে ফ্রি মুক্ত বিশ্ববিদ্যালয় স্থাপন করে তাঁর প্রতি শ্রদ্ধা অর্পণ করছি এবং ওই মুক্ত বিশ্ববিদ্যালয়ের মাধ্যমে উচ্চশিক্ষার ক্ষেত্রে একটা বিরাট অগ্রগতি আমরা আনতে সক্ষম হব। যারা শিক্ষার থেকে বঞ্চিত বহুদিন ধরে এর মাধ্যমে তারা শিক্ষা গ্রহণ করতে পারবে এবং একটা শিক্ষার বিস্তার ঘটবে, এইকথা বলে সবাইকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Satyasadhan Chakraborty that the Netaji Subhas Open University Bill, 1997, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 57 and Preamble**

The question that clauses 1 to 57 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Satyasadhan Chakraborty :** Sir, I beg to move that the Netaji Subhas Open University Bill, 1997, as settled in the Assembly, be passed.

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাই কোয়েশ্চেন ইজ ভেরি সিম্পিল, সেটা হচ্ছে, অনারেবল মন্ত্রী বলবেন, বহু জায়গায় দেখা যাচ্ছে, ওপেন ইউনিভার্সিটি থেকে পাশ করে আসা

ছেলেদের ক্ষেত্রে, চাকরির ক্ষেত্রে, সেটা কিন্তু আমাদের যে সমস্ত ট্রাডিশনাল ইউনিভার্সিটি আছে, তার সঙ্গে অ্যাট পার করে দেখা হচ্ছে না এমপ্লয়ারদের তরফ থেকে। এই জায়গাটা এটা যদি একটু ক্লিয়ার করে দেন তাহলে ভাল হয়।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য প্রভঞ্জন মন্ডল যে প্রশ্নটি তুলেছেন, এটা খুবই গুরুত্বপূর্ণ এবং সঠিকভাবেই তিনি তুলেছেন। আমরা যে করসপন্ডেন্স কোর্স বর্ধমান এবং মেদিনীপুরে চালু করেছি সেটার স্বীকৃতি নিয়ে প্রশ্ন উঠেছে। কেন উঠল, তার কারণ হচ্ছে ভারতবর্ষের এমন কয়েকটি এই রকম করসপন্ডেন্স কোর্স বিশ্ববিদ্যালয় খুলেছে, সেইগুলির মান যথেষ্ট উন্নত নয়। অনেকটা পরিমাণে ব্যবসায়িক ভিত্তিতে এইগুলি তারা পরিচালনা করেন। সেইক্ষেত্রে আমাদের রাজ্যের দিক থেকে চিন্তা করতে হয়েছে যে এই রকম যারা নাকি ব্যাঙের ছাতার মতো ব্যবসায়িক ভিত্তিতে এমন কি ইউ.জি.সি.র স্বীকৃতি নেই, তাদের সার্টিফিকেটগুলির কি হবে? ডিগ্রিগুলি কি হবে? সেইজন্য একটু মনে রাখতে হবে, আমাদের রাজ্যের ক্ষেত্রে স্বীকৃতি দিয়ে বাকি রাজ্যগুলিকে বলতে পারিনা, স্বীকৃতি দেব না। এই প্রশ্নটা দেখা দেওয়ার ফলে যে সমস্যা দেখা দিয়েছে সরকারের এই রকম নীতি নয়, আমাদের রাজ্যে যে ডিগ্রিগুলি দিচ্ছি, এইগুলির স্বীকৃতি হবে না। যাইহোক কিছুদিন আগে শিক্ষামন্ত্রী বলেছেন, ২টি বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলারকে চিঠি দিয়ে জানিয়েছে, বিষয়টি অত্যন্ত সহানুভূতির সঙ্গে বিদ্যালয় শিক্ষা দপ্তর তারা দেখছেন এবং আমরা আশা করি, এই ব্যাপারে বিদ্যালয় শিক্ষা দপ্তরের মন্ত্রীর সাথে কথা হয়েছে সেটার সমাধান হয়ে যাবে। একটা কথা বলি, আমাদের এখানে যেহেতু মুক্ত বিশ্ববিদ্যালয় আমরা করছি, এর জন্য ডিগ্রি, ডিপ্লোমা, সার্টিফিকেট সর্বত্র শিক্ষার সঙ্গে স্বীকৃত হবে।

The motion of Shri Satyasadhan Chakraborty that the Netaji Subhas open University Bill, 1997, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

[2-50—3-00 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার:** একটা ঘোষণা আমাদের এখানে কাউন্টারে 'বামফ্রন্টের ২০ বছর' পুস্তিকাটি এসে গেছে। আপনারা বেরোবার সময় কাউন্টার থেকে সেই বইটি নিয়ে নেবেন।

**শ্রী চৈতন্য মুন্ডা:** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি হাউসকে অবহিত করতে চাই যে, আজকে কংগ্রেস যে বাংলা বন্ধ ডেকেছে সেই সম্পর্কে মাননীয়

জানাই আমাদের মাননীয় ডেপুটি স্পিকারকে, তিনিও ধৈর্যের সঙ্গে সভা পরিচালনা করেছেন। কোনও রকম প্ররোচনার ফাঁদে তিনি পা দেননি। সভাকে সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য তিনি সব রকম চেষ্টা করেছেন, তাকেও ধন্যবাদ জানাচ্ছি। আমাদের বিধানসভার আধিকারিক যারা আছেন, তাদেরও আমি ধন্যবাদ জানাচ্ছি। বিরোধীদের নানা আচরণের মধ্যে দিয়ে তারাও খুব সংযতভাবে সভার কাজে যে দায়িত্ব তারা পালন করার চেষ্টা করেছেন তার জন্য ধন্যবাদ জানাই।

[3-50 — 4-00 p.m.]

বিশেষ করে বিধানসভার আমাদের রিপোর্টার, স্টাফ, তারাও অনেক সংযত ও শান্তভাবে সমস্ত কিছুকে সহ্য করেছেন। এটা আগেও বুদ্ধদেববাবু বলেছেন,—সত্যিই আমরা লজ্জিত। সাথে সাথে সাংবাদিক বন্ধুরা, যারা দীর্ঘসময় ধরে অধিবেশনের বিবরণী সংবাদপত্রে, রেডিওতে, টি.ভি.তে পরিবেশন করেছেন, তাদেরও ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই বিধানসভার সমস্ত কর্মচারিদের। পরিশেষে আমার সকল সদস্যদের, বিশেষ করে সরকারি পক্ষের আমরা, নির্বাচিত প্রতিনিধিরা, আমরা আমাদের দায়িত্ব নিষ্ঠার সঙ্গে পালন করার চেষ্টা করেছি এবং পালন করেছি। শেষে, মাননীয় স্পিকারের বিদেশযাত্রা শুভ হোক, এই কামনা করে আর একবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অভিনন্দন জানাই আপনাকে। সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থা সর্বজনীন ভোটাধিকার, শ্রমজীবী মানুষের লড়াই, সংগ্রামের ক্ষেত্রে একটা নতুন দিগান্ত সৃষ্টি করেছে। এবং, যেদিক থেকে বিধানসভার অভিজ্ঞ সদস্য, তার সঙ্গে সঙ্গে নবীন যে সমস্ত সদস্য, বিশেষ করে আমাদের বামপন্থী যারা, তারা ভিতরে-বাইরে লড়াইটাকে একত্রিত করে শ্রমজীবী, মেহনতকারী মানুষের সংগ্রামকে যে এগিয়ে নিয়ে যেতে চান, তাকে গড়ে তোলার ক্ষেত্রে আপনি বিশিষ্ট ভূমিকা গ্রহণ করেছেন। সবাইকে সমান সুযোগ দিয়েছেন। আপন আপন এলাকার কথা, কৃষক আন্দোলনের কথা, শ্রমজীবী মানুষের লড়াইয়ের কথা বলবার যথেষ্ট সুযোগ দিয়েছেন। সঙ্গে সঙ্গে বিরোধীদের একটু বেশি মাত্রায় সুযোগ দিয়েছেন—অবশ্য সংসদীয় গণতন্ত্রে বিরোধীরা একটু বাড়তি সময় পাবেন, কিন্তু তাদের আচরণকেও আপনি আপনার ক্ষমাসুন্দর দৃষ্টিতে দেখেছেন, সেটাও আপনার বিরাট হৃদয়বত্তার পরিচয়। আপনি আমাদের গর্ব। পশ্চিমবাংলার মানুষ হিসাবে যখন অন্য রাজ্যে গেছি, বিভিন্ন কমিটির সদস্য হিসাবে গেছি, সেখানে পশ্চিমবাংলার কথা, এখানকার গণতান্ত্রিক রীতিনীতির কথা উঠলেই তারা আপনার কথা বলেছে। যখন উত্তর প্রদেশে গেছি, সেখানকার স্পিকার যখন আপনার দক্ষতা, যোগ্যতা, বাগ্মীতা এবং পরিশীলিত রুচির কথা বলছিলেন, তখন গর্বে

আমাদের বুক ভরে গিয়েছিল। আপনি যতদিন এই পদ অলঙ্কৃত করছেন, ততদিন এই পদের মর্যাদাকে বাড়িয়ে তুলছেন। সঙ্গে সঙ্গে একটা কথা বলব, বিরোধীপক্ষ এখন অতীতের থেকে অনেকখানি সংযত হয়েছে। কিন্তু তবুও যে ধরনের আচরণ তারা করেছে, সংসদীয় ব্যবস্থাকে আরও সুশৃঙ্খল করার জন্য, এখানকার মর্যাদাকে রক্ষা করার জন্য আরও দৃঢ় হতে হবে। এখানে যে দৃশ্যের তারা অবতারণা করেছেন, শুধু কাসর-ঘণ্টা নয়, যে সমস্ত অশ্লীল কথা উচ্চারণ করেছেন—যদিও সব আমাদের কর্ণগোচর হয়নি—তাতে এই বিধানসভার অবমাননা হয়েছে বলেই মনে হয়। এটা সংযত করতে হবে। সংবাদপত্রের বন্ধুরাও বিরাট ভূমিকা পালন করেছেন। প্রতিনিয়ত তারা বিধানসভার অভ্যন্তরের কথা প্রচার করেছেন।

এবারে তাঁদের ভূমিকার প্রশংসা করব এই জন্য যে, যাঁরা উদ্যাম নৃত্য করে সংবাদপত্রের শিরোনামে আসতে চান তাঁদের এবারে প্রাধান্য দেওয়া হয়নি। একেবারে যে আসেনি তা নয়, কখনও কখনও এসে পড়েছেন। তবে তাঁরা সেটাকে সেই ভাবে প্রকাশ করতে দেন নি। এটা সৎ সাংবাদিকতার একটা বড় দৃষ্টান্ত।

মাননীয় স্পিকার মহাশয় একটা কথা বারে বারে বলেছেন—সেটা স্মরণে রাখতে হবে। মন্ত্রী পরিষদের সদস্যরা অনেক সময় প্রশ্নোত্তর পর্বে অনুপস্থিত থেকেছেন। সাংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থায় প্রশ্নোত্তর পর্বের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। অনেক সময় মাননীয় সদস্যরা গুরুত্বপূর্ণ প্রশ্ন করে তার জবাব পান না। মাননীয় অধ্যক্ষ মহাশয় ঐ বিষয়ে সকলকে বার বার সতর্ক করে দিয়েছেন। তাহলেও বলতে হয়, মন্ত্রী মহাশয়দের উপস্থিতির বিষয়টা দেখা দরকার। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়দের প্রতি শ্রদ্ধা রেখেই বলছি, এই সভার মর্যাদা যদি রক্ষা করতে হয় তাহলে প্রশ্নোত্তর পর্বে আরও বেশি করে তাঁদের উপস্থিতি একান্ত জরুরি।

আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যিনি কিনা গোটা ভারতবর্ষের অগ্রগণ্য নেতা, তাঁর জন্য আমরা গর্বিত। সংসদীয় রীতি-নীতিকে বাস্তবে কিভাবে প্রয়োগ করতে হয় তা তিনি আমাদের দেখিয়েছেন। তাঁর বাগ্মীতা, রসবোধ, নির্ভিকতা অতীতের মতো উজ্জ্বল হয়ে আমাদের সামনে উপস্থিত ছিল। তাঁর বক্তব্য থেকে আমাদের অনেক কিছুই শিক্ষণীয় রয়েছে। সংসদীয় বিষয়ে তিনি তাঁর উজ্জ্বল দৃষ্টান্ত আমাদের সামনে তুলে ধরেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার সম্বন্ধে শুধু একথা বলব যে, আপনার উজ্জ্বল ভূমিকা আমাদের গৌরবান্বিত করেছে। এই সভাকে মর্যাদার দিক থেকে আপনি এক সুশৃংখল জায়গায় নিয়ে এসেছেন। আমরা দেখেছি আটের দশকে 'নটরাজের'

মতো নৃত্য পরিবেশিত হয়েছিল—যদিও তাঁরা সংখ্যায় অল্প ছিল। কিন্তু সেই অবস্থার পরিবর্তন ঘটেছে। আজকে তাঁরা একটা জায়গায় আসতে বাধ্য হয়েছেন এবং এটা আপনার কৃতিত্বের ফলেই হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কেও অধ্যক্ষ মহাশয়ের অনুপস্থিতিতে দক্ষতা এবং কৃতিত্বের সাথে সভা পরিচালনা করবার জন্য অভিনন্দন জানাচ্ছি। তিনি সকল পক্ষকেই অবারিত ভাবে বলার সুযোগ দিয়েছেন। এছাড়াও, গণতান্ত্রিক ব্যবস্থাকে আঁরও উন্নত করার জন্য তিনি আমাদের বিভিন্ন সময়ে পরামর্শ দিয়েছেন। শ্রমজীবী মানুষের সংগ্রামের ইতিহাসে এটাও একটা উল্লেখযোগ্য বিষয়। এজন্য তাকে আমাদের পক্ষ থেকে অভিনন্দন জানাচ্ছি।

আমি অভিনন্দন জানাচ্ছি আমাদের বিধানসভার কর্মচারীবন্ধুদের। তাঁদের ব্যবহার আমাদের মুগ্ধ করেছে। আমি অতীতেও বলেছি, বিধানসভার কর্মচারিরা তাঁদের বিনম্র আচরণ এবং নির্দিষ্ট সময়-সীমা বেঁধে অধিবেশন চালাতে যে ভাবে সাহায্য করে থাকেন তা সত্যিই দৃষ্টান্ত স্বরূপ। মাননীয় বুদ্ধদেববাবু ও তাঁদের সম্বন্ধে বলেছেন। তাঁরা প্রতিকূল পরিস্থিতির মধ্যেও সম্ভ্রমবোধ নিয়ে বিধানসভার কার্য পরিচালনা করতে সহায়তা করেছেন। তাই তাঁদের অভিনন্দন জানাতেই হয়।

সঙ্গে সঙ্গে বলব, বিরোধীপক্ষ আজকে এই সভাতে উপস্থিত থাকলে ভালো হ'ত। মনে হয়েছে, তাঁরা শেষের দিকে সভার কাজ পরিচালনা করতে না দেওয়ার পরিকল্পনা নিয়ে ছিলেন। কিন্তু তাঁরা ভুলে গেলেন যে, এই ভাবে গঠনমূলক কোনও কাজ হয় না। যে কোনও বিষয়ে যুক্তি তর্ক উত্থাপন করে প্রচার মাধ্যমের সাহায্যেও বিরোধিতা করার জায়গা রয়েছে। কিন্তু তাঁরা তা না করে যে পথ গ্রহণ করেছেন তাতে তাঁরা নিজেদেরই শুধু ছোট করেছেন। আজকে তাঁরা এই সভায় অনুপস্থিত সুতরাং আমি তাঁদের সম্বন্ধে আর কিছু বলতে চাইনা। আমি আশা করব, বিধানসভার পবিত্র ক্ষেত্রকে কার্যকর করার জন্য তাদের সুস্থির বুদ্ধি, বিবেচনা তাঁরা দেখাবেন।

আমাদের সদস্যদের মধ্যে পারস্পরিক সম্প্রীতির সম্পর্ক অব্যহত রেখে এই যে দীর্ঘ অধিবেশন পরিচালনা করা গেছে, এক্ষেত্রে মাননীয় অধ্যক্ষ মহাশয়কে বলতে হয়, আপনার কৃতিত্বই এক্ষেত্রে বেশি লক্ষ্য করা গেছে। আপনি এখানে সেই পরিবেশ রক্ষা করতে পেরেছেন। তাই আপনাকে, মাননীয় ডেপুটী স্পিকার মহাশয়কে এবং অন্যান্য সবাইকে আমার অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Shanta Chettri :** Hon'ble Speaker Sir, at the outset of the Assembly Session we had discussed various matters relating to the devel-

opment and rising issues and problems of the hills of Darjeeling. I am sure, I succeeded in convincing the House in all such matters so far discussed and further expecting that the West Bengal Government will be keen to realise the burning problems and issues of the bills of Darjeeling and take appropriate steps to solve them in the larger interest of the people in the hills. I am very such thankful to the Hon'ble Speaker and express extra to the Hon'ble Ministers and August House as well for giving me the opportunity to place the burning issues and problems of Darjeeling and realising the same by the august House of this Assembly. Lastly, I do express my gratitude to the Hon'ble Speaker, Deputy Speaker, Ministers and the august House and hope that the discussion made so far in the House will bear fruits of our good desire. Thanks to all again.

[4-00 — 4-10 p.m]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে আমি আপনাকে ধন্যবাদ ও অভিনন্দন জানাচ্ছি। কারণ এই সভা পরিচালনা ক্ষেত্রে আপনি যে সংযম এবং ধৈর্যের পরিচয় দিয়েছেন তাতে আমরা অভিভূত। স্ট্যালিনের একটা উক্তি মনে পড়ছে এই বিধানসভায় এসে। বিরোধী দল যখন গণতন্ত্রের পতাকাকে ধুলায় লুণ্ঠিত করবার চেষ্টা করছে, তাঁরা হতাশাগ্রস্থ হয়ে বারবার সংসদীয় গণতন্ত্রের রীতি-নীতির বাইরে এই সভাকক্ষকে নিয়ে গেছেন, কখনও কাঁসর-ঘণ্টা বাজিয়ে, কখনও বাঁশি বাজিয়ে, বিউগল্ বাজিয়ে, তখন এই সভাকক্ষকে রক্ষা করবার জন্য আপনি এই সভাকে সুন্দরভাবে নিয়ন্ত্রণ করবার চেষ্টা করেছেন, তা দেখে সত্যিই আমরা আনন্দিত। আমরা আশা করি আগামী দিনেও আপনার সুযোগ্য পরিচালনায় পশ্চিমবঙ্গের এই বিধানসভার পবিত্রতাকে আমরা রক্ষা করতে পারব। সেই সঙ্গে সঙ্গে ডেপুটি স্পিকার তিনি যেভাবে এই সভা পরিচালনা করেছেন তার জন্যও আমি তাঁকে অভিনন্দিত করব। আমি অভিনন্দিত করব আমাদের এই বিধানসভার কর্মচারিবৃন্দকে যাঁরা সুখে-দুঃখে আমাদের সঙ্গে থাকেন, কখনও কখনও তাঁদের উপরেও বিরোধী দলের তরফ থেকে যে সমস্ত ঘটনা ঘটেছে তা সহ্য করেও তাঁরা কাজ করে গেছেন। আমি অভিনন্দিত করব সংবাদপত্র এবং মাস-মিডিয়াকে, তারা আমাদের এখানকার আলোচনা দেখেছেন, তাঁরা বাইরে রিপোর্ট করেছেন এবং সেক্ষেত্রে বিরোধীরা সংসদীয় গণতন্ত্রকে যে ভাবে নস্যাৎ করে দেওয়ার চেষ্টা করেছেন, সেটাও তাঁদের নজরে এসেছে এবং তাঁরা এই সংসদীয় গণতন্ত্রকে রক্ষা করার জন্য সচেষ্ট আছেন। আমি অভিনন্দন জানাচ্ছি আমাদের লেফট্ ফ্রন্টের চীফ্

হুইপ্ তিনি আমাদের সরকার পক্ষের শরিক দলগুলির সদস্যদের একটা জায়গায় নিয়ে এসে তাঁর দায়িত্ব তিনি যথাযথ ভাবে পালন করেছেন এবং সভায় যাতে আমরা বক্তব্য হাজির করতে পারি তিনি সমভাবে বন্টন করবার চেষ্টা করেছেন। আমি শুনে আনন্দিত যে মাননীয় অধ্যক্ষ মহাশয় বিদেশ যাত্রা করছেন। তাঁর বিদেশ যাত্রা শুভ হোক। আমরা তাঁর কাছ থেকে আগামী দিনেও মূল্যবান পরামর্শ লাভ করব। আমাদের বিভিন্ন দলের সদস্যরা যে ভাবে সম্প্রীতির মধ্যে দিয়ে এই সভায় উপস্থিত হয়ে সরকার পক্ষকে রক্ষা করার চেষ্টা করেছিলাম, সেখানে বিরোধী দল, একমাত্র দল তাঁরা তাঁদের নেতা বলুন, চীফ্ হুইপ বলুন, কারোর কথা না শুনে যে ভাবে সভাকে লন্ডভন্ড করার চেষ্টা করেছেন সে রকম দুঃখজনক ঘটনা আগামী দিনে যেন আর না ঘটে। যদিও তাঁরা আজকে সভায় উপস্থিত নেই তবুও এটা না বলে পারছি না যে, সংসদীয় রীতি-নীতিকে যেভাবে লঙ্ঘন করা হচ্ছে, যে ঘটনা ঘটানো হচ্ছে তাকে নিন্দা করার মতো ভাষা আমার জানা নেই।

আমি আর একবার মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এবং অন্যান্য সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৭-৯৮ সালের বাজেট অধিবেশনের আজকে শেষ দিন। বাজেট অধিবেশনের দিনগুলি আপনি সরকার পক্ষ এবং বিরোধীপক্ষকে নিয়ে যেভাবে দক্ষতার সঙ্গে সভা পরিচালনা করেছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে ধন্যবাদ জানাচ্ছি আমাদের ডেপুটি স্পিকার মহাশয়কে। তিনি আপনার অনুপস্থিতির সময় দক্ষতার সঙ্গে সভা পরিচালনা করেছেন। আমি ধন্যবাদ জানাচ্ছি বিধানসভার সচিব মহাশয়কে এবং অন্যান্য সরকারি আধিকারিকদের। তাঁরা সকলে এই সভা পরিচালনায় সহযোগিতা করেছেন। এর সাথে আমি ধন্যবাদ জানাচ্ছি সাংবাদিক বন্ধুদের। এই সভার মাননীয় সদস্যদের সুখ দুঃখের কথা এই বিধানসভা থেকে নিয়ে গিয়ে তাঁরা বাইরে প্রচার করেছেন। পরিশেষে আমি সকল মাননীয় সদস্যকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের দীর্ঘ বাজেট অধিবেশনের সমাপ্তি দিবস। এই দিন আমাদের বিশেষ করে আপনাকে ধন্যবাদ জানানো উচিত। কারণ এই অধিবেশনটি আমাদের কাছে খুবই গুরুত্বপূর্ণ অধিবেশন ছিল। কারণ আমাদের বিরোধী কংগ্রেস দল প্রথম থেকেই এই অধিবেশনকে বানচাল করে দেবার চেষ্টা করেছে, চরম বিশৃঙ্খলা সৃষ্টি করতে চেয়েছে। কিন্তু আপনি দক্ষতার সঙ্গে সব কিছু মোকাবিলা করেছেন।

স্যার, আজকে প্রবীণতম গান্ধীবাদী নেতা গুলজারিলাল নন্দ শত বর্ষে উপস্থিত হলেন। তিনি গান্ধীজীর প্রবীণতম শিষ্যদের অন্যতম। তাঁর শৃংখলাপরায়ণ ত্যাগী জীবন থেকেও এখানকার কংগ্রেস সদস্যরা কোনও শিক্ষাই গ্রহণ করেননি। আজকের কংগ্রেসিরা গোটা দেশটাকে বিশৃঙ্খলার দুর্গে পরিণত করেছে। এটা আমাদের কাছে খুবই চিন্তার ব্যাপার। এই হাউসকে আমাদের বিরোধী দল যেভাবে ব্যবহার করতে চেয়েছে তা গণতন্ত্রের পক্ষে খুবই বিপজ্জনক। তবে এটাই আশার কথা যে আপনি আপনার দক্ষতা দিয়ে তা থামিয়ে সভা পরিচালনা করেছেনঃ গণতন্ত্রকে বিপন্ন হতে দেননি। এটা আপনার কৃতিত্ব। স্পিকার হিসাবে আপনি যে সার্থকতা লাভ করেছেন তা সর্বজনবিদিত এবং এর জন্য আপনি সারা ভারতবর্ষে বন্দিত।

এবারের এই দীর্ঘ হাউস যেভাবে আপনি পরিচালনা করলেন তার জন্য বিশেষভাবে আপনাকে আমি আবার ধন্যবাদ জানাচ্ছি। আপনার অবর্তমানে ডেপুটি স্পিকার যেভাবে সভা পরিচালনা করেছেন তার জন্য আমি তাঁকেও ধন্যবাদ জানাচ্ছি। মন্ত্রীবর্গকে ধন্যবাদ জানাচ্ছি। তাঁরা এই সভা পরিচালনায় আপনাকে সব রকমের সাহায্য সহযোগিতা দিয়েছেন। আমি সরকারি চীফ্ হুইপকে ধন্যবাদ জানাচ্ছি, তিনি আপনাকে সবসময় সাহায্য করেছেন। আমি বিশেষ করে ধন্যবাদ জানাচ্ছি সাবজেক্ট কমিটির চেয়ারম্যানকে। তাঁরা দীর্ঘ সময় ধরে কমিটিতে আলোচনা করে তাঁদের যে সুচিন্তিত মতামত প্রকাশ করেছেন, যা আমাদের কাছে পুস্তিকা আকারে এসে উপস্থিত হয়েছে, তা খুবই আনন্দজনক এবং আশাব্যঞ্জক। এর সাথে সাথে আমি ধন্যবাদ জানাচ্ছি সেই সমস্ত সাংবাদিক বন্ধুদের, যাঁরা দীর্ঘদিন দীর্ঘ সময় এই সভায় উপস্থিত থেকে সভার কার্যবিবরণী জনগণের মধ্যে প্রচার করেছেন। আমি আমাদের সংবাদ মাধ্যমগুলির সকল প্রতিনিধিকেই ধন্যবাদ জানাচ্ছি। এবং এখানকার প্রশাসনিক কর্মিবর্গকেও ধন্যবাদ জানাচ্ছি।

স্যার, আপনি বিদেশ যাত্রা করছেন। প্রার্থনা করি আপনার মঙ্গল হোক, কল্যাণ হোক। সব শেষে—শিবস্তে সন্তু পন্থানঃ।

[4-10—4-20 p.m.]

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট অধিবেশনের আজকে শেষ দিন। এই শেষ দিনে আমাদের যে অভিজ্ঞতা সেই অভিজ্ঞতা থেকে আমাদের বড় উপলব্ধি হচ্ছে, পৃথিবীর ইতিহাসে অন্যতম যে সৃষ্ট শাসনব্যবস্থা, সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থা সেই গণতন্ত্রের আদর্শকে ধরে রাখার জন্য আমাদের পশ্চিমবাংলায় অন্যতম যে উচ্চ সভা অর্থাৎ বিধানসভা সেই বিধানসভার অধ্যক্ষ হিসাবে আপনি সেই আদর্শকে দৃঢ় করার জন্য, সেই আদর্শকে আরও প্রসারিত করার জন্য যেভাবে আপনি দক্ষতার

সঙ্গে সভা পরিচালনা করেছেন এবং যে আদর্শ স্থাপন করেছেন তা সত্যিই আমি অভিভূত হয়েছি এবং আমার সঙ্গে নিশ্চিতভাবে অনেক সদস্যই অভিভূত হয়েছেন। তাই আমার পক্ষ থেকে শ্রদ্ধেয় অধ্যক্ষ মহাশয়কে আমি ধন্যবাদ জানাই এবং সেই সঙ্গে সঙ্গে ধন্যবাদ জানাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে। উনিও দক্ষতার সঙ্গে আমাদের এই বিধানসভাকে সুন্দরভাবে পরিচালনা করেছেন। তবে এটা সত্য কথা, এই বিধানসভায় আমরা একটা লক্ষ্য নিয়ে, একটা চিন্তা নিয়ে এসেছিলাম। আমাদের ধারণা ছিল, বিধানসভায় মাননীয় সদস্যরা যথেষ্টভাবে দায়িত্ব সচেতন। যেহেতু প্রত্যেক সদস্যরা জনগণের ভোটে নির্বাচিত, তাই জনগণের প্রতি তাদের একটা দায়বদ্ধতা রয়েছে। কিন্তু আমাদের এই বিধানসভায় বিরোধীদলের কংগ্রেসি বন্ধুরা যে আচরণ করলেন তাতে আমাদের প্রচন্ডভাবে ব্যথা দিয়েছেন। ওঁদের দেখে আমার মনে হয়েছে, তারা খুবই দক্ষ নাচিয়ে, তারা খুবই দক্ষ হুইসেল বাদক। এইসব কান্ডকারখানা দেখে মাঝে-মাঝে আমার মনে যন্ত্রণা হয়েছে। তাসত্ত্বেও মাননীয় অধ্যক্ষ মহাশয় খুবই দক্ষতার সঙ্গে সমাধান করার যথাসাধ্য চেষ্টা করেছেন। আর একটি কথা বলা ভাল, সংবাদপত্রগুলিরও সমাজের প্রতি একটা দায়-বদ্ধতা রয়েছে। তারা খুব সুন্দরভাবে সংবাদ পরিবেশন করে জনগণের কাছে পৌঁছে দিয়েছেন। যারা সত্যিকারের বিধানসভায় আসতে পারেননি— বিধানসভা সম্বন্ধে যাদের প্রত্যক্ষ ধারণা নেই—বিধানসভার ভিতরে কি চলছে সংবাদপত্রের সচেষ্ট প্রচেষ্টার ফলে তারা তা জানতে পেরেছেন। এর ফলে গণতন্ত্র সম্বন্ধে বেশিরভাগ মানুষই আতঙ্কিত হয়ে পড়েছেন। তাঁরা সবাই ভাবছেন, এইভাবে গণতন্ত্র যদি চলতে থাকে, এইভাবে বিরোধীদলের নেতারা গণতন্ত্রের দুর্গকে যদি কলুষিত করার চেষ্টা করেন তাহলে আগামীদিনে গণতন্ত্র কোথায় গিয়ে পৌঁছাবে। তাই আগামীদিনের কথা আজকে সবাইকে ভাবতে হবে। আপনি এবং আমাদের সবাই যেভাবে বিধানসভা পরিচালনার ক্ষেত্রে সহযোগিতা করেছেন তার জন্য আমি সংশ্লিষ্ট সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ)ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি এবং আপনার মাধ্যমে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি একথা স্মরণ করে যে, কিছু সদস্য এই বিধানসভায় বিশৃঙ্খল আচরণ করেছেন। তারা সংসদীয় রীতি-নীতি ভঙ্গ করেছেন। তাসত্ত্বে আপনি চিরাচরিত ধৈর্যের পরীক্ষায় উত্তীর্ণ হয়েছেন, আপনি সহনশীলতার পরিচয় দেখিয়ে, দক্ষতার পরিচয় দেখিয়ে সংসদীয় রীতিনীতিকে ধরে রাখার আপ্রাণ চেষ্টা করেছেন। মাননীয় বিরোধীদলের সদস্যদের আপনি যথাযথ মর্যাদা দিয়েছেন এবং সমস্ত রকমের প্রতিকূল অবস্থার মোকাবিলা করেছেন। আমি এটা ভেবে আশঙ্কিত যে, মাঝে মাঝে সংসদীয় রীতিনীতিকে ভাঙার প্রবণতা বর্তমানে কিছু কিছু মাননীয় সদস্যদের মধ্যে সৃষ্টি হয়েছে। আপনি ঐ

চেয়ারে যদি না থাকেন তাহলে এই বিধানসভার কি হাল হবে তা আমরা সবাই জানি। আপনি জানেন, বিধানসভার মধ্যে এই যে অবস্থা, সংসদীয় রীতিনীতিকে ভাঙার এই যে প্রবণতা, এই বিশৃঙ্খল অবস্থা আজকে আস্তে-আস্তে বিভিন্ন গ্রামে-গঞ্জে ছড়িয়ে পড়ছে। এবং সেটা এত তীব্র আকার ধারণ করেছে যে গোষ্ঠীতে গোষ্ঠীতে, মানুষের মধ্যে সংঘর্ষ হচ্ছে, খুনোখুনি হচ্ছে। বিধানসভায় আচরণ যদি আমরা ঠিক করি তাহলে এটা হতে পারতো না, হয়ত বা কম হ'ত। স্যার, আমি আশা করি, আপনি যে দক্ষতা এবং ধৈর্যের পরিচয় দিয়েছেন আগামীদিনেও আপনি সেই দক্ষতার পরিচয় দেবেন যাতে বিধানসভার সকল মাননীয় সদস্য তাদের বক্তব্য যথাযথভাবে বলতে পারেন। আপনি যে ভাবে মর্যাদা দিয়েছেন আশা করি আগামীদিনেও সেইভাবে মর্যাদা দেবেন এবং বিধানসভার ভেতরের অবস্থাটা শান্তিপূর্ণ রাখার জন্য আপ্রাণ চেষ্টা করবেন। এই বলে সংশ্লিষ্ট সকলকে ধন্যবাদ ও অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Ms Gillian Rosemary D'Costa Hurt:** Hon'ble Speaker, Sir, this afternoon as I stand here to give you thanks am reminded of the words of the song that says-how do we give thanks for the things you have done for us, things so undeserved yet you have done them all for us. And this afternoon we know that this has been a very long and arduous session-and you said, 'it was a tumultuous session,'-well, that is putting it mildly, and yet through it all you have been there, sitting in the Chair and keeping absolutely impartial to all of us. The way you have managed this House is certainly admirable and we wish to think you for your impartiality at all times for giving everyone an opportunity to speak out, for giving the ruling party the chance, the Opposition and even a simple member like myself from a minority community and us back-benchers the opportunity to be able to speak and say what we have to. So we thank you for this. We also wish to thank the Deputy Speaker for the work that he has done and also the Panel of Chairman who have taken your place and the place of the Deputy Speaker in your absence. At this time, I also wish to thank the Hon'ble Chief Minister and the Hon'ble Ministers for the work that they have carried out throughout this session. We wish to thank the Chief Whip for the hard work put in by him at all times, and also, of course, thanks are due to the Secretary of Legislative Assembly, to all the workers - everyone - who worked so silently behind

the scene to keep things going from day to day. And, last but not least, thanks to each of the Hon'ble Member here without whom we would not have been able to complete the work that has been done during the session. So once again thank you, Hon'ble Speaker and everyone else.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশংসার পুনরুল্লেখ পুনরাবৃত্তি ঘটায় না। সেইজন্য আপনাকে বারবার প্রশংসা জানালেও সেটার পুনরাবৃত্তি হবে না। প্রসঙ্গত যেটা শুধু বলতে চাই সেটা হচ্ছে, হাউসটা বিরোধীদের একার জন্য নয়। শুধু বিরোধীরা থাকলে হাউস চলে না। অবশ্য শুধু সরকারপক্ষ থাকলেই যে হাউস চলে সেটা ১৯৭২ সালে ওরা দেখিয়েছেন। ওদের একটা ধারণা আছে হাউসটা বোধহয় শুধু বিরোধীদের জন্য, এই ধারনার সঙ্গে আমি একমত নই। সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থায় তাদের একটা আলাদা প্রাপ্য আছে—কিছু গণতান্ত্রিক সুযোগ সুবিধা তারা পেয়ে থাকেন। যার জন্য নির্দিষ্ট সময়ের অর্ধেকটা তারা পান। এই ব্যবস্থাটা আপনার উদ্যোগে এখানে আপনি প্রতিষ্ঠিত করেছেন। তাতে গণতান্ত্রিক ব্যবস্থা সম্মানিত হয়েছে, প্রসারিত হয়েছে। আমি এর সঙ্গে সহমত পোষণ করি এই উদারতা যা আপনি দেখিয়েছেন। বিরোধীরা আজকে এখানে নেই, তাদের উদ্দেশ্যে শুধু বলতে চাই যে, এই কনসেপ্টটা যে হাউসটা সকলের, এই কনসেপ্টটা মনের মধ্যে রাখা ভাল। কারণ গত কয়েকদিন যাবৎ এই হাউসে গণতান্ত্রিক ব্যবস্থাকে চ্যালেঞ্জ জানিয়ে যে ব্যবস্থাটা হয়েছিল, সরকার পক্ষের আমরা যারা জনগণের দ্বারা নির্বাচিত তারা জনগণের কাছে দায়বদ্ধ। সংসদীয় গণতন্ত্রের

[4-20 — 4-30 p.m.]

রীতিনীতি, পদ্ধতি, তার পতাকাকে তুলে ধরার জন্য আমরা যাঁরা প্রতিজ্ঞাবদ্ধ, তাদের সম্পর্কে একটা আন্ডার এস্টিমেটস হয়ে যাচ্ছিল। এটা ঠিক নয়। স্বাভাবিক ভাবে সরকার পক্ষের প্রতি সম্মান, মর্যাদা যদি না থাকে, বিরোধীরা যদি তাদের দায়িত্ব পালন না করেন তাহলে হাউসের মর্যাদা রক্ষিত হয়না এবং প্রতিদিনের যে বিজনেস সেটাও সঠিক ভাবে চলতে পারে না। আমার নিজের অভিজ্ঞতায় দেখেছি, আপনি যেমন বিরোধী পক্ষ থেকে কনস্ট্রাকটিভ কিছু আশা করেন, সেই সঙ্গে সঙ্গে সরকার পক্ষ থেকেও কখনও কখনও তাৎক্ষনিক কিছু প্রতিক্রিয়া এখানে উঠে এসেছে এবং সেটাও আপনাকে খানিকটা বিরক্ত করেছে। মন্ত্রীরা অনেক সময়ে উপস্থিত না থাকায় আপনি তাঁদের সম্পর্কে বলেছেন। আজকে ৪ মাস বিধানসভা চলছে এবং তাতে এবারে মন্ত্রীদের উপস্থিতি আগের থেকে অনেক ভাল। এবারে তারা যথাযোগ্য ভূমিকা পালন করেছেন। এখন বিরোধী পক্ষ থেকে যদি বলেন যে, মেনশনের সময়ে ৬ জন মন্ত্রীকে থাকতে হবে, আলোচনার সময়ে ৬ জন মন্ত্রীকে থাকতে হবে, তাহলে আমি

বলব যে সেটা সব সময়ে সম্ভব নয়। থাকতে পারলে ভাল, কিন্তু বাধ্যতামূলক নয় যে আলোচনার সময়ে ৬ জন মন্ত্রীকে থাকতেই হবে। এই সব ক্ষেত্রে আপনি অনেক সময়ে মন্ত্রীদের বলেছেন। এই সবই গণতান্ত্রিক স্বার্থে মেনে নেওয়া হয়েছে। এটা আপনার একটা সফলতা। আবার অন্য একটা দিক আছে—আমরা এখানে ২৯৪ জন সদস্য, আর মিসেস হার্টকে নিয়ে ২৯৫ জন সদস্য আছি। এই ২৯৫ জন মানুষের মনে অনেক সময়ে অনেক রকম উষ্মা থাকে, উৎকণ্ঠা থাকে, তবুও এই সবটা মিলিয়ে একটা ঐক্যতানের মধ্যে দিয়ে আমরা যে চলতে পেরেছি, সেটাও আপনার সফলতার একটা চাবিকাঠি। এটা কোথাও পাওয়া যায়না। আর একটা গর্বের বিষয় আছে সেটাও আমি এখানে দৃষ্টান্ত হিসাবে তুলে ধরছি। এখানে বসে আপনাকে পুরোপুরি বোঝা যায়না। আপনি প্রচন্ড নলেজেবল, ইন্টেলিজেন্ট এবং রেডি রেস্টোর্ড। আপনার দক্ষতা, আপনার উইশডম—এসবের তুলনা হয়না। আপনার সঙ্গে কোনও বিষয়ে ঘণ্টার পর ঘণ্টা কথা বললেও আপনি কখনও বিরক্ত হননা। এই ব্যাপারে আপনি সুন্দর মানুষ। আপনি শুধু স্পিকারই নন, আপনি মানুষ হিসাবেও সুন্দর। আপনার সুন্দর পার্সোনালিটি আছে। আপনার সহচার্য আমাদের উৎসাহিত করে। এছাড়াও আমি বাইরে কমনওয়েলথ পার্লামেন্টারী অ্যাশোসিয়েশনের সেমিনারে গিয়ে দেখেছি—কি ক্যানাডা, কি ঘানা, কি ব্রিটেন, কি ইংল্যান্ড, কি আফ্রিকা, বিভিন্ন দেশের প্রতিনিধিদের সঙ্গে যখন কথা বলেছি তখন আপনার রেফার করেছি এবং রেফার করে আমি সাংঘাতিক ভাবে সম্মানিত হয়েছি। এই কৃতিত্ব আমার নয়, এই কৃতিত্ব আপনার। সংসদীয় ব্যবস্থাকে আরও প্রসারিত করার ক্ষেত্রে এটা আপনার যোগ্যতার ফসল এবং এর জন্য আপনি আন্তর্জাতিক ক্ষেত্রেও ভীষণভাবে মর্যাদা পেয়েছেন আমি যখনই কোনও দেশের প্রতিনিধিদের সঙ্গে কথা বলেছি তখনই আপনার নাম করেছি যাতে বেশি করে মর্যাদা পাওয়া যায়। এই কথা স্বীকার করতে আমার কোনও দ্বিধা নেই, কোনও সংশয় নেই। এটা আমার বাস্তব অভিজ্ঞতা। যাইহোক, আমি আর বেশি কথা এখানে বলতে চাইনা। আপনার এইভাবে হাউস চালানোর ব্যাপারে আমাদের কাছে এটা কিছু অস্বাভাবিক মনে হয়না। বিরোধী দলের পক্ষ থেকে যে বিরোধিতা করা হয় সেটা আমরা সকলেই জানি। এটাতে আমাদের খুব বেশি পরিমাণে উদ্বিগ্ন হবার কারণ নেই। বিরোধী পক্ষ থেকে যেমন বিরোধিতা হবে তেমনি সরকার পক্ষ থেকে সহিষ্ণু, সহনশীলতা নিয়ে চুপচাপ বসে থাকবে, এটা গণতন্ত্রের ক্ষেত্রে একটা চমকপদ ঘটনা। এই সেসানে যা আমরা লক্ষ্য করেছি। আমার শেষ কথা হচ্ছে, মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, তিনি আমার পছন্দের মানুষ, ভাল লোক। দেখেছি, বিরোধী দল অনেক সময় চেষ্টা করেন বিব্রত করার, কিন্তু আপনি নিজস্ব কৃতিত্বে সেটা পাশ কাটিয়ে ম্যানেজ করে নেন। এবারেও আমরা দেখেছি, আপনি এখানে দায়িত্ব পালন করেছেন অতি সুন্দরভাবে। অন্যান্য

কর্মচারী—তাদের সাহায্য ছাড়া এই সভার কাজ কি করে হবে? এবারেও তাদের সকলেই তাদের কাজে প্রশংসা পাবার যোগ্য। আর সংবাদপত্রে বন্ধু যারা রয়েছেন তারাও তাদের নিজস্ব যোগ্যতা অনুসারে নিজেদের দায়িত্ব পালন করেছেন সুষ্ঠভাবে। তার জন্য ব্যক্তিগতভাবে আমি তাদের অভিনন্দন জানাচ্ছি। সর্বশেষে সকল সদস্যগণকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে এবং আপনাকে পুনরায় ধন্যবাদ ও অভিনন্দন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সংসদীয় গণতন্ত্রে অত্যন্ত অভিজ্ঞ এক ব্যক্তিত্ব। পৃথিবীর বিভিন্ন সংসদীয় ব্যবস্থার মধ্যে থেকে আপনি দীর্ঘ দিন ধরে বাস্তব অভিজ্ঞতা সঞ্চয় করেছেন। আপনি যেভাবে বিরোধী দলের ভূমিকা পালনের কথা বলেছেন

[4-30 — 4-36 p.m.]

সংসদীয় গণতন্ত্রে তার সঙ্গে এবারে ঘটনার একটা সংঘাৎ থেকে গেছে। আমরা যারা বিভিন্ন দলের পক্ষ থেকে এখানে নির্বাচিত হয়ে এসেছি তারা মানুষের অর্থে, মানুষের দ্বারা, মানুষের কল্যাণার্থে এখানে এসেছি; বিধানসভাকে স্তব্ধ করে দেবার জন্য কেউ আসিনি। জনগণের স্বার্থে কাজ করবার জন্যই আমাদের তারা এখানে পাঠিয়েছেন। আমার মনে হয়, বিরোধী দলের বন্ধুরা—তাঁরা হতাশায় ভুগছেন এবং সেই হতাশা থেকেই তারা এরকম একটা কান্ড করেছেন। দীর্ঘদিন ধরে আমি এই হাউসে আছি, ছয় বার এই সভায় নির্বাচিত হয়ে এসেছি, কিন্তু এরকম ঘটনা অতীতে বিরোধী দল কখনও করেননি। এরকম একটা নিন্দনীয় কাজ—অতীতের শিক্ষা তারা নেননি। কারণ আমাদের যিনি লিডার অফ দি হাউস—মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু, তিনি দেশ স্বাধীন হবার আগে থেকে বিরোধী দলের ভূমিকা যোগ্যতার সঙ্গে পালন করেছেন। তাঁর বিরোধী ভূমিকায় সরকার ঠিক ভাবে চলেছে। একটা রেসপনসেবেল অপোজিশান বলতে তার গুরু দায়িত্ব আছে। যেমন গভর্নমেন্ট, রেসপনসেবেল গভর্নমেন্ট হয় সেই রকম রেসপনসেবেল অপোজিশান সেটা একটা সংসদীয় গণতন্ত্রের মূল ভিত্তি। একটা দেশের সংসদীয় গণতন্ত্র পরিচালনা করার ক্ষেত্রে এর প্রয়োজন আছে। আপনারা জানেন যে আমরা যখন প্রিসাইডিং অফিসার কনফারেন্স করেছি তখন এই সব নিয়ে আলোচনা করেছি। এমন কি লোকসভার কোড অফ কনডাক্ট কি হবে সেটা নিয়ে ট্রেনিং দেওয়া ব্যবস্থা করা হয়েছে। তা সত্ত্বেও আজকে আমরা দেখছি শতবার আলোচনা করেও তার বিকাশ ঘটেনি। আজকে এটা একটা তার পরিণতি। এটা নিয়ে আমরা সবাই চিন্তিত এবং উদ্বিগ্ন। সংসদীয় গণতন্ত্রের এই হাল এবারের সেসানে দেখা গিয়েছে। এটা ভাল

বা শুভ লক্ষণ নয়। সেই জন্য আমাদের সকলকে সতর্ক থাকতে হবে। আমাদের দেশের এই সংসদীয় গণতন্ত্র আমরা দীর্ঘ দিন ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে প্রয়োগ করেছি। এই ব্যাপারে আমাদের সকলকে সজাগ থাকতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুপস্থিতিতে আমি এই বিধানসভা পরিচালনা করার সুযোগ পেয়েছি। সেই সময় আমাকে যাঁরা সাহায্য এবং সহযোগিতা করেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী, লিডার অফ দি হাউস এবং তাঁর কাউনসিল অফ মিনিস্টার বুদ্ধদেববাবু সহ সকলে, আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। আমাকে এই কাজে আরও যাঁরা সাহায্য করেছেন তাঁরা হলেন প্যানেল অফ চেয়ারম্যান ডাঃ গৌরীপদ দত্ত মহাশয়, কৃপাসিন্ধু সাহা মহাশয়, সুভাষ গোস্বামী মহাশয় এবং আরও অনেকে, আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। বিশেষ করে যাঁরা প্রিসাইডিং অফিসারস থাকেন, যখন হাউসে কোরাম থাকে না তখন চিফ হুইপের শরনাপন্ন হতে হয়। এই ক্ষেত্রে রবীনবাবু যে ভাবে হোক যেমন করে হোক অতি তাড়াতাড়ি সেই কাজ দক্ষতার সঙ্গে পালন করেছেন। আমি তাঁকে যখনই ডেকেছি তখনই তিনি রেডি থাকেন। যখন কোরাম থাকে না বা অন্য যে কোনও ঘটনা ঘটেছে সেই ক্ষেত্রে তিনি অতি সত্বর উদ্যোগ নিয়েছেন। সেই কারণে গভর্নমেন্টের চিফ হুইপ, বিরোধী দলের চিফ হুইপ এবং বিভিন্ন দলের চিফ হুইপদের আমি আন্তরিক অভিনন্দ জানাচ্ছি। এই সচিবালয়ের কর্মিবৃন্দ যাঁরা শুরু থেকে শেষ পর্যন্ত অক্লান্ত পরিশ্রম করে আমাদের এই কাজকে এগিয়ে দেন তাঁদের আমি ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি সাংবাদিক বন্ধুদের যাঁরা এই বিধানসভার কার্য বিবরণী মনোযোগ দিয়ে শুনে গণপ্রচার মাধ্যমে এই বিধানসভার প্রকৃত তথ্য মানুষের কাছে হাজির করেন। আমি ধন্যবাদ জানাচ্ছি অন্যান্য সেই সব বন্ধুদের যাঁরা এখানে থেকে এই বিধানসভার কার্যবিবরণী পরিচালনা করার সাহায্য করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বিদেশে যাচ্ছেন, আপনার যাত্রা শুভ হোক এবং আরও কামনা করব সংসদীয় গণতন্ত্রের ভান্ডার আরও পূর্ণ করে নিয়ে আসুন, যাতে করে তার থেকে আমরা লাভবান হই।

**Mr. Speaker :** Thank you, once more, Mr. Deputy Speaker.

Before I adjourn the House, I would like to thank once more the Hon'ble Chief Minister, his Cabinet colleagues, the Hon'ble Leader of the Opposition, Chief Whip, Deputy Leaders of the Opposition, the Chief Whip of the Opposition, Whips of different parties, each and every member, Panel of Chairmen, Secretariat Staff, Media, and I hope all keep well, and I hope to see you again in the next Session once more.

**Adjournment**

(At this stage, the House was then adjourned at 4-36 p.m. sine die.)

---

The House was subsequently prorogued with effect from the 8th July, 1997 under notification No. 6375-P.A. dated the 16th July, 1997 of the Home (P.A) Deptt. Govt. of West Bengal.

# INDEX TO THE

# West Bengal Legislative Assembly Proceedings

# (Official Report)

**Vol : 109 No-V (One hundred and Nineth Session, 1997)**

(The 20th, 23rd, 24th, 25th, 26th, 27th, 30th June & 1st, 2nd, 3rd & 4th July, 1997)

**Bill**

The West Bengal Appropriation (No.2) Bill, 1997 PP-640-642

The West Bengal Premises Tenancy Bill, 1996 PP-689-693

The West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1997 PP-913-918

The North Bengal University (Amendment) Bill, 1997 PP-918-924

The Nataji Subhas Open University Bill, 1997 PP-924-937

The West Bengal Minorities Commission (Amendment) Bill, 1997 PP-938-941

The West Bengal Primary Education (Amendment) Bill, 1997 PP-534-542

The West Bengal Labour Welfare Fund (Amendment) Bill, 1997 PP-694-699

The West Bengal Panchayat (Amendment) Bill, 1997 PP-699-706

**Constitution of the Committees** PP-945-972

**Discussion and Voting on Demand for Grants.**

**(P.W.D. and P.W.D. Roads) & Bridges Demand No. 25 & 79**

by—Shri Abu Sufian Sarkar PP-46-48

by—Shri Asit Kumar Mal PP-43-45

by—Shri Asit Mitra PP-31-35

by—Shri Bachcha Mohan Roy PP-45-46

by—Shri Brahmamoy Nanda PP-52-53

by—Shri Kshiti Goswami PP-55-63

by—Shri Manohar Tirkey PP-53-55

by—Shri Mozammel Haque (Independent) PP-51-52

by—Shri Purnendu Sengupta PP-48-49

by—Shri Rabindra Ghosh PP-40-43

by—Shri Saktipada Khanra PP-35-37

by—Shri Subhas Chandra Soren P-50

by—Shri Sukumar Das PP-37-40

**Discussion and Voting on Demand for Grants— Demand Nos. 5, 12, 77, 78, 80, 81 (Transport etc.)**

by—Shri Jatu Lahiri PP-147-149

by—Shri Khabiruddin Ahmed PP-140-143

by—Shri Khara Soren PP-149-150

by—Shri Mihir Goswami PP-155-157

by—Shri Prabodh Purkait PP-152-154

by—Shri Purnendu Sengupta PP-154-155

by—Shri Siba Prasad Malik PP-145-146

by—Shri Subhas Chakraborty PP-159-167

by—Shri Sukumar Das PP-143-145

by—Shri Susanta Ghosh PP-157-159

by—Shri Tapas Roy PP-134-140

by—Shri Tarak Bandyopadhyay PP-150-152

**Discussion and Voting on Demand for Grants— (Grands for Food & Civil supplies) Demand No. 54 & 86**

by—Shri Amar Chowdhuri PP-82-83

by—Shri Prabhanjan Mondal PP-73-74

by—Shri Jayanta Chowdhury PP-83-84

by—Shri Kalimuddin Shams PP-84-90

by—Shri Nishi Kanta Mehta PP-77-78

by—Shri Prabodh Purkait PP-80-82

by—Shri Saugata Roy PP-68-73

by—Shri Sultan Ahmed PP-64-68

by—Shri Tamal Chandra Majhi PP-74-77

by—Shri Tarak Bandyopadhyay PP-78-80

**Discussion on Demand No.31 (Sports & Youth Services)**

by—Shri Ambica Banerjee PP-168-172

by—Shri Manabendra Mukherjee PP-180-184

by—Shri Md. Yakub PP-177-178

by—Shri Shanta Chettri PP-173-175

by—Shri Subhas Chakraborty PP-178-180

by—Shri Tapan Hore PP-175-177

by—Shri Tapas Chatterjee PP-172-173

**Discussion and Voting on Demand for Grants— (Grants for Social Welfare and Nutrition.) Demand No. 42 & 43**

by—Shri Biswanath Chowdhury PP-308-313

by—Shri Gopal Krishna De PP-301-303

by—Smt. Sadhana Mallick PP-300-301

by—Shri Soumindra Chandra Das PP-305-306

by—Shri Subhas Goswami PP-306-308

by—Shri Tapan Hore PP-303-304

by—Shri Tapas Banerjee PP-295-299

**Discussion and Voting on Demand for Grants—Demand No. 82 & 89 (Prevention of Air and Water Pollution)**

by—Shri Bimal Misury PP-189-190

by—Shri Manabendra Mukherjee PP-196-203, PP-204-205

by—Shri Nirmal Ghosh PP-190-192

by—Shri Sheikh Daulat Ali PP-195-196

by—Shri Subhas Goswami PP-193-194

by—Shri Sultan Ahmed PP-185-189

by—Shri Siba Prasad Malik PP-192-193

**Discussion and Voting on Demand for Grants—Demand No. 69 (Power)**

by—Shri Ashok Kumar Deb PP-331-333

by—Shri Brahmamoy Nanda PP-349-350

by—Shri Deba Prasad Sarkar PP-340-343

by—Shri Hafiz Alam Sairani PP-328-331

by—Shri Kiriti Bagdi P-340

by—Shri Narbahadur Chettri PP-336-337

by—Shri Nazmul Haque PP-320-324

by—Shri Pankaj Banerjee PP-324-328

by—Shri Sailaja Kumar Das PP-337-340

by—Dr. Sankar Kumar Sen PP-351-364

by—Shri Sudip Bandyopadhyay PP-314-320

by—Shri Sushil Biswas PP-343-345

by—Shri Tapas Roy PP-345-349

by—Shri Tapan Hore PP-333-336

**Discussion and Voting on Demand for Grants—Demand Nos. 59, 60, 62 & 63**

(Rural Development, Rural Employment Panchayati Raj)

by—Shri Abu Sufian Sarkar PP-441-442

by—Shri Adhir Ranjan Chowdhuri PP-424-428

by—Shri Ashok Kumar Deb PP-445-448

by—Shri Asit Kumar Mal PP-457-459

by—Shri Chittaranjan Dasthakur PP-438-440

by—Shri Deba Prasad Sarkar PP-428-432

by—Shri Gopal Krishna Dey PP-435-438

by—Shri Jayanta Kumar Biswas PP-432-435

by—Shri Kamalendu Sanyal PP-460-463

by—Shri Manik Mondal PP-452-454

by—Shri Manoranjan Patra PP-454-457

by—Shri Mohammed Hannan PP-422-424

by—Shri Padmanidhi Dhar PP-414-418

by—Shri Pankaj Ghosh PP-442-445

by—Dr. Ramchandra Mondal PP-448-450

by—Shri Rampada Samanta PP-459-460

by—Shri Sanjib Kumar Das PP-408-414

by—Shri Sheikh Daulat Ali PP-450-452

by—Shri Sukumar Das PP-418-422

by—Dr. Surya Kanta Mishra PP-463-476

**Discussion and Voting on Demand for Grants (Grants for Irrigation & Waterways) Demand Nos. 66, 67, 68**

by—Shri Abu Sufian Sarkar PP-512-514

by—Shri Adhir Ranjan Choudhuri PP-506-509

by—Shri Asit Kumar Mal PP-493-495

by—Shri Debabrata Banerjee PP-527-534

by—Shri Ganesh Mondal PP-520-523

by—Shri Gopal Krishna Dey PP-516-520

by—Shri Hafiz Alam Sairani PP-490-493

by—Shri Kshiti Ranjan Mondal PP-504-506

by—Shri Md. Sohrab PP-499-504

by—Shri Nanda Gopal Bhattacharjee PP-523-527

by—Shri Nirmal Das PP-496-499

by—Shri Prabhanjan Mondal PP-514-516

by—Shri Purnendu Sengupta PP-509-512

by—Shri Sailaja Kumar Das PP-485-490

**Discussion and Voting on Demand for Grants—Demand Nos. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96, 97, 79 & 92 (Commerce & Industries, Public Undertakings, Industrial Reconstruction etc.)**

by—Shri Bidyut Ganguly PP-564-573

by—Shri Pratyush Mukherjee PP_560-562

by—Shri Ranjit Kundu PP-563-564

by—Shri Md. Yakub PP-562-563

**Discussion and Voting on Demand for Grants—Demand No. 38 (Information and Cultural Affairs) & Demand Nos. 1, 3, 5, 6, 8, 9, 10, 11, 13, 14, 16, 20, 22, 27, 28, 29, 37, 46, 52, 56, 64, 65, 72, 83, 84, 85, 99**

by—Shri Budhadeb Bhattacharjee PP-615-623

by—Shri Md. Yakub PP-614-615

by—Shri Tapan Hore P-615

**Discussion and Voting on Demand for Grants (Grants for Co-operation) Demand No. 57**

by—Shri Bhakti Bhusan Mondal PP-613-614

by—Shri Soumindra Chandra Das P-613

by—Shri Subhas Mondal P-613

by—Shri Subhas Naskar P-613

**Discussion and Voting on Demand for Grants—Demand Nos. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96, 97, 79 & 92 (Grants for**

**Commerce & Industries) PP-556-559**

**Discussion on the West Bengal Primary Education (Amendment) Bill, 1997**

by—Shri Ajit Khanra PP-534-536

by—Shri Kanti Biswas P-534, PP-537-542

by—Shri Sudhir Bhattacharjee PP-536-537

**Discussion on the West Bengal Premises Tenancy Bill, 1996**

by—Shri Atish Chandra Sinha P-689, P-693

—Shri Rabindra Nath Mondal PP-692-693

by—Dr. Surya Kanta Mishra PP-689-692

**Discussion on the West Bengal Appropriation (No.2) Bill, 1997**

by—Shri Nirmal Das P-641

by—Shri Nripen Gayen P-641

by—Shri Soumendra Chandra Das P-640

**Discussion on the Bengal Labour Welfare Fund (Amendment) Bill, 1997**

of—Shri Biswanath Mitra PP-694-695

by—Shri Ninnal Das PP-695-697

by—Shri Santi Ranjan Ghatak P-694, PP-697-699

by—Shri Soumindra Chandra Das P-695

**Discussion on the West Bengal Panchayat (Amendment) Bill, 1997**

by—Shri Jayanta Kumar Biswas PP-701-702

by—Shri Shiba Prasad Doloi PP-699-700

by—Shri Soumindra Chandra Das PP-700-701

by—Dr. Surya Kanta Mishra P-699, P-703

**Discussion on the West Bengal Board of Secondary Education (Amendment) Bill, 1997**

by—Shri Hafiz Alam Sairani PP-915-916

by—Shri Kanti Biswas P-913, PP-917-918

by—Shri Padmanidhi Dhar PP-913-915

by—Shri Subhas Naskar PP-916-917

**Discussion on the North Bengal University (Amendment) Bill, 1997**

by—Shri Hafiz Alam Sairani P-920

by—Shri Nirmal Das PP-920-921

by—Shri Satya Sadhan Chakraborty PP-918-919, PP-921-924

by—Shri Sunil Kumar Ghosh P-919

**Discussion on the Netaji Subhas Open University Bill, 1997**

by—Shri Anil Mukherjee PP-928-930

by—Shri Jayanta Kumar Biswas PP-926-928

by—Shri Prabhanjan Mandal PP-924-926

by—Shri Satya Sadhan Chakraborty P-922, PP-930-937

**Discussion on the West Bengal Minorities Commission (Amendment) Bill, 1997**

by—Shri Id. Mohammed PP-940-941

by—Shri Mazed Ali PP-938-939

by—Shri Md. Amin P-938, PP-940-941

by—Shri Md. Yakub PP-939-940

**Discussion on Motion from Chair regarding merging of Hong Kong with mainland of China**

by—Shri Atish Chandra Sinha PP-627-628

by—Shri Brahmamoy Nanda PP-632-633

by—Shri Buddhadeb Bhattacharjee PP-626-627

by—Shri Deba Prasad Sarkar P-629

by—Shri Jayanta Kumar Biswas P-630

by—Shri Mozammel Haque P-632

by—Shri Nanda Gopal Bhattacharjee PP-630-631

by—Shri Rampada Samanta PP-631-632

by—Shri Soumindra Chandra Das PP-628-629

**Discussion on No-Confidence Motion against Council of Ministers under Rule 199**

by—Shri Abdul Mannan PP-774-780

by—Dr. Asim Kumar Dasgupta PP-789-793

by—Shri Atish Chandra Sinha PP-731-737, PP-800-801

by—Shri Bhakti Bhusan Mondal PP-761-762

by—Shri Buddhadeb Bhattacharjee PP-793-800

by—Shri Deba Prasad Sarkar PP-770-772

by—Shri Jyoti Basu PP-750-755

by—Shri Kshiti Goswami PP-766-770

by—Shri Nanda Gopal Bhattacharjee PP-772-774

by—Shri Pankaj Banerjee PP-762-766

by—Shri Subrata Mukherjee PP-755-758

by—Shri Sudip Bandyopadhyay PP-758-760

by—Shri Satya Ranjan Bapuli PP-737-741

by—Shri Saugata Roy PP-741-749

by—Shri Surya Kanta Mishra PP-780-789

**Felicitation** PP-972-988

**Laying of Reports**

Audit Reports of the West Bengal Financial Corporation for the year 1991-92, 1992-93, 1993-94 and 1994-95 P-901

Annual Reports and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the years 1990-91 and 1991-92 P-902

Audit Annual Reports of Webel Communication Systems for the years 1991-92 and 1992-93 P-903

Audit Annual Reports of West Bengal Electronic Industries Development Corporation Limited for the years 1992-93 and 1993-94 P-903

The 21st Annual Report and Accounts of the West Bengal Spinning Mills Limited for the year 1995-96 P-730

Annual Statement of Accounts and Audit Report of the West Bengal State Electricity Board for the year 1994-95 P-729

Annual Report and Accounts of the Greater Calcutta Gas Supply Corporation Limited for the year 1995-96 PP-729-730

Annual Accounts and Audit Report of the West Bengal Industrial Infrastructure Development Corporation for the year 1992-93 PP-610-611

Webel Informatics Limited for the years 1984-85 and 1985-86 P-483

Audit Annual Reports of Webel Crystals Limited for the years 1992-93, 1993-94, 1994-95 and 1995-96 PP-902-903

Audit Annual Reports of Webel Informatics Limited for the years 1986-87 and 1987-88. P-902

Audit Annual Reports of Webel Mediatronics Limited for the year 1994-95. P-902

Audit Annual Reports of Webel Power Electronics Limited for the years 1993-94 and 1994-95 P-902

Audit Annual Reports of Webel Carbon and Metal Film Resistors Limited for the years 1987-88, 1988-89, 1989-90 and 1990-91 P-902

**Mention Cases** PP-281-287

PP-122-127

PP-392-399

PP-611-613

PP-905-913

**Motion for extension of time for presentation of the Reports of the Committee of Privileges, 1996-97** P-729

**Motion for Re-organisation of the Subject Committees** PP-942-945

**OBITUARY REFERENCE**

of—Shri Basu Bhattacharya PP-207-209

of—Shri Bibhuti Laha PP-477-479

by—Shri Rathin Maitra PP-815-816

of—Shri Samyukta Panigrahi P-478

**Presentation of Report**

Twenty third Report of the Business Advisory Committee PP-479-481

Twenty fourth Report of the Business Advisory Committee PP-623-624

Presentation of the 1st Report of the Committee on Government Assurances, 1996-97 P-391

Presentation of the Report of the Select Committee on the West Bengal Premises Tenancy Bill, 1996 P-483

Presentation of the Third Report of the Committee on Public Accounts, 1996-97 PP-728-729

Presentation of the Sixteenth Report of the Subject Committee on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and O.B.C.S, 1996-97. P-689

Presentation of the Report on the unfinished Works of the Committee on Public Undertakings (1996-97), West Bengal Legislative Assembly P-729

**Point of Information** PP-293-294

PP-292-294

**Privilege Motion** PP-27-28

PP-903-904

PP-279-281

**Questions**

Aid for Slum Clearance

by—Shri Saugata Roy PP-863-864

Amount dloled out by the Govt. to Transport Corporation

by—Shri Gyan Singh Sohanpal PP-608-609

Closure of Belur Ramkrishna Mission Shilpa Mandir

by—Shri Saugata Roy PP-7-8

C.T. Scan Machines

by—Shri Pankaj Banerjee PP-24-25

Directive to stop Microphones in Esplanade East

by—Shri Saugata Roy P-384

Foreign Liquor Shop

by—Shri Pankaj Banerjee PP-376-381

Housing Scheme in Titagarh

by—Dr. Pravin Kumar Shaw P-660

Introduction of Voluntary Retirement Scheme

by—Shri Sultan Ahmed PP-650-651

Jail Reforms

by—Shri Gyan Singh Sohanpal P-687

Loan Sanctioned to Unemployed Persons

by—Shri Sultan Ahmed P-595

Lock-out of Jute Mills

by—Shri Pankaj Banerjee P-838

Lock-out of Rosoi Ltd.

by—Shri Pankaj Banerjee P-828

Medical Expenses of Jail

by—Shri Pankaj Banerjee PP-660-661

New Housing for LIG and MIG

by—Shri Sultan Ahmed PP-860-861

Number of beds in the M.R. Bangur Hospital

by—Shri Pankaj Banerjee P-262

Number of bus terminals built by NBSTC.

by—Shri Pankaj Banerjee PP-262-263

Number of Closed Factories

by—Shri Pankaj Banerjee P-828

Number of Closed Factories

by—Shri Sultan Ahmed P-859

Number of employees in the Self-Employment

by—Shri Sultan Ahmed P-860

Number of Government Hospital

by—Shri Sultan Ahmed PP-246-247

Number of Surface Transport Buses

by—Shri Pankaj Banerjee P-610

Persons killed by open firing by police

by—Shri Pankaj Banerjee PP-881-882

Power Plant in Gouripur

by—Shri Saugata Roy P-602

Primary Health Centres

by—Shri Pankaj Banerjee P-661

Re-opening of the Metal Box Company

by—Shri Pankaj Banerjee P-829

Revenue earning through Licence fee for fish production

by—Shri Gopal Krishna Dey PP-663-664

S.B.S.T.C. Bus Depot at Titagarh

by—Dr. Pravin Kumar Shaw P-262

Unutilised Lands of Tram Depots

by—Shri Pankaj Banerjee P-829

Waiver of Licence of the fisherman

by—Shri Sultan Ahmed P-604

Withdrawal of manual mode of Transport

by—Shri Gyan Singh Sohanpal PP-598-599

অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে কর্মী নিয়োগ

—শ্রী আব্দুল মান্নান PP-850-851

অনাথ শিশুদের জন্য হোম

—শ্রী পঙ্কজ ব্যানার্জি PP-645-646

অবিনাশ দত্ত মেটারনিটি হোমে শয্যাসংখ্যা বৃদ্ধির পরিকল্পনা

—শ্রী তারক বন্দ্যোপাধ্যায় P-667

আই সি ডি এস প্রকল্প

—শ্রী সুভাষ গোস্বামী PP-718-719

আই সি ডি এস প্রকল্প

—শ্রী নরেন হাঁসদা PP-892-893

আই সি ডি এস প্রকল্পের কাজ

—শ্রী শেখ দৌলত আলি P-269

আই ডি এস প্রকল্পে সি ডি পি ও-র শূন্যপদ

—শ্রী তপন হোড় PP-845-846

আই ডি এস এম টি প্রকল্পভূক্ত শহর

—শ্রী আবু আয়েশ মন্ডল P-821

আইনজীবীদের কলকাতায় স্বল্পমূল্যে রাত্রিবাস করার সেন্টার চালু করণ

—শ্রী অশোককুমার দেব P-712

আইন সংক্রান্ত বই-এর জন্য সেন্ট্রাল লাইব্রেরি চালুকরণ

—শ্রী অশোককুমার দেব P-859

আদালতে জেনারেটর স্থাপন

—শ্রী অশোককুমার দেব P-712

আদালতে শূন্য লোক নিয়োগ

—শ্রী অশোককুমার দেব PP-711-712

আদিবাসী ছাত্রাছাত্রীদের জন্য আই টি আই স্কুল

—শ্রী তপন হোড় P-7

আধা-স্থায়ী কাঠামোযুক্ত মঞ্চ নির্মাণ

—শ্রী আব্দুল মান্নান PP-8-12

আমডোল ও চাতরায় নলবাহী জলসরবরাহ প্রকল্প

—ডাঃ মোতাহার হোসেন P-249

আলিপুরদুয়ার মেডিক্যাল কলেজ স্থাপন

—শ্রী পার্থ দে PP-709-710

আলিপুদুয়ারে স্টেডিয়াম/স্পোর্টস কমপ্লেক্স

—শ্রী নির্মল দাস PP-94-95

আলুর মূল্যবৃদ্ধি প্রতিরোধে রাজ্য সরকারের পদক্ষেপ

—শ্রী তপন হোড় PP-831-832

আসানসোলে প্রশাসনিক দপ্তর নির্মাণ

—শ্রী তাপস ব্যানার্জি P-233

আসানসোলে স্টেডিয়াম নির্মাণ

—শ্রী শ্যামাদাস ব্যানার্জি ও শ্রী আব্দুল মান্নান PP-230-231

আসানসোলে হোমিওপ্যাথিক কলেজে ভর্তি

—শ্রী তাপস ব্যানার্জি P-688

আয়োডাইজড ভোজ্য লবণ সরবরাহ

—শ্রী অজয় দে PP-250-251

ই এস আই কার্ড পুনর্নবীকরণ

—শ্রী নির্মল ঘোষ P-24

ই এস আই নথিভুক্ত ওষুধ প্রস্তুতকারীর সংখ্যা

—শ্রী নির্মল দাস PP-659-660

উগ্রপন্থীর গুলিতে মৃত্যু

—শ্রী তপন হোড় ও শ্রী নর্মদা রায় PP-871-872

উচ্চ মাধ্যমিক স্কুলের সংখ্যা বৃদ্ধি

—শ্রী মানিক উপাধ্যায় P-890

উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজের ছাত্র-ছাত্রীর সংখ্যা

—শ্রী হাফিজ আলম সৈরানি PP-661-662

উত্তর দিনাজপুরে ইয়ুথ হোস্টেল

—শ্রী হাফিজ আলম সৈরানি P-662

উত্তর দিনাজপুরের কৃষি অফিস স্থানান্তরকরণ

—শ্রী হাফিজ আলম সেইরানি P-263

উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের বাসের সংখ্যা

—শ্রী হাফিজ আলম সেইরানি PP-263-264

উর্দু ও ফার্সী শিক্ষা

—শ্রী হাফিজ আলম সেইরানি PP-254-255

উদ্বাস্তুদের বাড়ি তৈরি

—শ্রী তপন হোড় ও শ্রী নর্মদা রায় PP-873-875

উলুবেড়িয়া উত্তর কেন্দ্রে বৈদ্যুতিকরণের কাজ

—শ্রী রাম জনম মাঝি PP-658-659

উলুবেড়িয়া উত্তর কেন্দ্রে সাব-স্টেশন স্থাপন

—শ্রী রাম জনম মাঝি PP-885-886

উলুবেড়িয়া মহকুমা হাসপাতালের শয্যা সংখ্যা বৃদ্ধি

—শ্রী রবীন্দ্র ঘোষ PP-662-663

উলুবেড়িয়া হাসপাতলে অ্যাম্বুলেন্সের ব্যবস্থা

—শ্রী রবীন্দ্র ঘোষ P-877

এইডস্ রোগ দূরীকরণ

—শ্রী সুভাষ নস্কর PP-865-867

একজিকিউটিভ অ্যাসিস্ট্যান্ট পদ

—শ্রী তপন হোড় P-844

এক[illegible] শিক্ষকভিত্তিক প্রাথমিক বিদ্যালয়

—শ্রী আনন্দগোপাল দাস P-871

এন আর আই দ্বারা নতুন শিল্প

—শ্রী সত্যরঞ্জন বাপুলি PP-862-863

এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের দুর্নীতি

—শ্রী হাফিজ আলম সেইরানি PP-655-656

এল পি জি বটলিং প্ল্যান্ট করার প্রস্তাব

—শ্রী তপন হোড় PP-846-847

এল বাস-এর পারমিট

—শ্রী রবীন্দ্র ঘোষ P-896

এস এস কে এম হাসপাতালে বিকল যন্ত্রপাতি

—শ্রী পার্থ দে ও শ্রী তারক বন্দ্যোপাধ্যায় PP-667-668

এয়ার-স্ট্রিপের জমি বে-দখল

—শ্রী তপন হোড় ও শ্রী নর্মদা রায় P-875

ওয়াকফ সম্পত্তি সম্পর্কিত ট্রাইব্যুনাল

—শ্রী সুকুমার দাস P-113

কলকাতা শহরে অগ্নিকান্ড

—শ্রী সুকুমার দাস P-647

কলকাতার সাথে বাঁশপাহাড়ীর যোগাযোগ

—শ্রী নরেন হাঁসদা P-893

কলকাতায় ভারতীয় নৌ-বিদ্রোহের স্মারক-স্তম্ভ স্থাপনের কাজ

—শ্রী আবু আয়েশ মন্ডল P-816

কলকাতায় নার্সিং হোমের সংখ্যা

—শ্রী পঙ্কজ ব্যানার্জি PP-644-645

কলকাতা রাষ্ট্রীয় পরিবহনের বাস

—শ্রী পঙ্কজ ব্যানার্জি P-113

কল্যাণীতে স্টেডিয়াম নির্মাণ

—শ্রী শঙ্কর সিং PP-684-685

কয়েদীদের চিকিৎসা

—শ্রী নরেন হাঁসদা PP-269-270

কলকাতায় ট্রামের সংখ্যা

—শ্রী পঙ্কজ ব্যানার্জি P-594

কালনায় এস বি এস টি সি-র ডিপো

—শ্রী দেবব্রত ব্যানার্জি ও শ্রী বীরেন ঘোষ P-258

কারখানা ময়দানে মহরম উপলক্ষ্যে দুর্ঘটনা

—শ্রী রবীন্দ্র ঘোষ P-901

কাটোয়া এস বি এস টি সি-র স্ট্যান্ড

—শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি P-257

কাটোয়া থানা এলাকায় ট্রান্সফর্মার মেরামত

—শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি P-601

কাটোয়ায় ভগ্নপ্রায় বিদ্যালয় সংস্কার

—শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি PP-257-258

ক্যানিং অঞ্চলে উন্নয়নের কাজ

—শ্রী বিমল মিস্ত্রী PP-679-684

ক্যানিং-এ কাঁচা রাস্তা পাকা করার পরিকল্পনা

—শ্রী বিমল মিস্ত্রী P-678

ক্যানিং-এ শিশু বিকাশকেন্দ্রের সংখ্যা

—শ্রী বিমল মিস্ত্রী P-723

ক্যানিং মহকুমা প্রশাসনিক ভবন নির্মাণ

—শ্রী বিমল মিস্ত্রী PP-678-679

ক্যানিং শহরে বিশুদ্ধ পানীয় জল সরবরাহ

—শ্রী বিমল মিস্ত্রী P-679

ক্রীড়া অ্যাকাডেমি

—শ্রী তপন হোড় PP-835-836

ক্রীড়া মানের উন্নয়নের পরিকল্পনা

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস PP-858-859

কুলটি-বরাকর অঞ্চলে পানীয় জলের সমস্যা

—শ্রী মানিক লাল আচার্য্য PP-651-652

কুলটি পুরসভা এলাকায় পানীয় জলের সমস্যা

—শ্রী মানিকলাল আচার্য্য P-652

কুলটি কেন্দুয়া হাইস্কুলের প্রধান শিক্ষকের শূন্যপদ

—শ্রী মানিকলাল আচার্য্য P-248

কৃষি দপ্তরের ক্যাজুয়াল কর্মিদের সংখ্যা

—শ্রী নির্মল ঘোষ P-259

কৃষক বার্ধক্য ভাতা প্রকল্প

—শ্রী আবু আয়েশ মন্ডল P-868

কৃষি বিপণন প্রশিক্ষণ কলেজ স্থাপন

—শ্রী তপন হোড় PP-849-850

কৃষি বিপণন সমবায় সমিতির সংখ্যা

—শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) PP-6-7

কৃত্রিম মুক্তা চাষ

—শ্রী কমল মুখার্জি P-594

কৃষি পেনশন

—শ্রী রবীন্দ্র ঘোষ P-264

কৃষি পেনশন

—শ্রী রবীন্দ্র ঘোষ P-898

কেন্দ্রীয় মৎস্য সমবায়

—শ্রী নন্দদুলাল মাঝি P-599

কেন্দ্রীয় সরকারের সহায়তায় রাস্তা নির্মাণ

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস PP-546-549

কেরোসিন তেলের বার্ষিক চাহিদা

—শ্রী আবু আয়েশ মন্ডল PP-21-22

কেলেঘাই-কপালেশ্বরী প্রকল্প

—শ্রী তপন হোড় P-836

ফোর্ড ফাউন্ডেশনের কাজে আর্থিক অনুদান

—শ্রী আবু আয়েশ মন্ডল PP-867-868

কোনা-এক্সপ্রেসওয়ে-এর কাজ

—শ্রী তপন হোড় PP-843-844

কোর্টের আদেশে প্রাথমিক শিক্ষকদের বেতন বন্ধ

—শ্রী তপন হোড় P-382

খরাত্রাণ তহবিলে অর্থ

—শ্রী রবীন মুখার্জি P-899

খাদ্য প্রক্রিয়াকরণ বিভাগে কর্মী নিয়োগ

—শ্রী বাদল জমাদার PP-267-268

খাদ্যশস্য উৎপাদনের পরিমাণ

—শ্রী রবীন্দ্র ঘোষ PP-896-897

ক্ষেত-মজুরদের ন্যূনতম মজুরি

—শ্রী দেবপ্রসাদ সরকার PP-837-838

ক্ষেত মজুরদের পেনশন

—শ্রী শ্যামাপ্রসাদ পাল PP-868-869

গঙ্গার জল পরিশ্রুত করে পানীয় জল সরবরাহ

—শ্রী রঞ্জিত কুন্ডু PP-884-885

গভীর ও অগভীর নলকূপে বিদ্যুৎ সরবরাহ

—শ্রী শ্যামাপ্রসাদ পাল PP-583-584

গাড়ির দূষণের বিরুদ্ধে ব্যবস্থা

—শ্রী পঙ্কজ ব্যানার্জি PP-116-117

গোপগড়কে পর্যটনকেন্দ্র করার পরিকল্পনা

—শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত P-265

গৌরীপুর তাপবিদ্যুৎ কেন্দ্র

—শ্রী রঞ্জিত কুন্ডু PP-717-718

গৌড়েশ্বর নদীতে সেতু নির্মাণ

—শ্রী নৃপেন গায়েন P-671

গ্রন্থাগার অনুমোদন

—শ্রী প্রত্যুষ মুখার্জি P-23

গ্রন্থাগারিকের শূন্যপদ

—শ্রী আবু আয়েশ মন্ডল PP-819-820

গ্রানাইট পাথরের শিল্প

—শ্রী অঙ্গদ বাউরি P-878

গ্রাম-পঞ্চায়েত এলাকায় গ্রন্থাগার স্থাপন

—শ্রী কালীপ্রসাদ বিশ্বাস P-554

গ্রাম-পঞ্চায়েতগুলিকে নিয়ে গ্রাম-সংসদ গঠন

—শ্রী সুশীল বিশ্বাস P-709

গ্রামীণ বৈদ্যুতিকরণের নীতি প্রনয়ন

—শ্রী তপন হোড় PP-578-581

গ্রামীণ বৈদ্যুতিকরণে সমবায় সমিতি

—শ্রী আবু আয়েশ মন্ডল PP-585-587

গ্রামীণ বৈদ্যুতিকরণের হার

—শ্রী শিবপ্রসাদ মালিক PP-890-892

চতুর্থ শ্রেণীতে বৃত্তি পরীক্ষা

—শ্রী পঙ্কজ ব্যানার্জি P-386

চন্দননগরে বৈদ্যুতিক চুল্লী

—শ্রী কমল মুখার্জি P-241

চন্দননগরে শহিদ কানাইলাল ক্রীড়াঙ্গন রক্ষণাবেক্ষণ

—শ্রী কমল মুখার্জি PP-239-240

চন্দননগরে সুইমিং পুল

—শ্রী কমল মুখার্জি P-240

চাঁই সম্প্রদায়কে তফসিলি শ্রেণীভুক্ত

—শ্রী গোপাল কৃষ্ণ দে P-892

চানকীতে সাব-স্টেশন স্থাপন

—শ্রী পঙ্কজ ঘোষ P-884

চাঁচোলে স্বাস্থ্যকেন্দ্র স্থাপন

—শ্রী মহবুল হক P-255

চুঁচুড়া-কাটোয়া বাস সার্ভিস

—শ্রী রবীন মুখার্জি P-888

চুর্নী নদীর উপর নির্মিত ব্রিজের শিলান্যাস

—শ্রী শশাঙ্ক শেখর বিশ্বাস P-650

জওহর রোজগার যোজনা

—শ্রী আব্দুল মান্নান P-644

জন মেজরের কলকাতা ভ্রমণে রাজ্য সরকারের ব্যয়

—শ্রী অশোককুমার দেব PP-646-647

জলকর বসানোর পরিকল্পনা

—শ্রী তপন হোড় ও শ্রী নর্মদা রায় P-876

জলপথে কলকাতা বহরমপুর

—শ্রী অজয় দে P-111

জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা

—শ্রী তারক বন্দ্যোপাধ্যায় P-25

জীর্ণপ্রায় আদালত ভবন সংস্কার

—শ্রী অশোককুমার দেব P-118

জুট মিলের সংখ্যা

—শ্রী সুকুমার দাশ P-841

জুনিয়র আই টি আই স্কুল স্থাপনের পরিকল্পনা

—শ্রী জয়ন্তকুমার বিশ্বাস PP-1-5

জেলখানায় বিচারাধীন বন্দির মৃত্যুর সংখ্যা

—শ্রী বরেন বসু P-228

জেলে বিচারাধীন বন্দিদের স্থানান্তরিতকরণ

—শ্রী তাপস ব্যানার্জি PP-687-688

জেলে বিচারাধীন বন্দির সংখ্যা

—শ্রী অশোককুমার দেব PP-268-269

ঝাঁটিপাহাড়ী স্বাস্থ্যকেন্দ্রের মঞ্জুরীকৃত শয্যা চালুকরণ

—শ্রী সুভাষ গোস্বামী P-718

ডায়মন্ডহারবার হাসপাতালে শয্যা সংখ্যা বৃদ্ধি

—শ্রী শেখ দৌলত আলি P-268

ড্যাফরা গ্রামে পানীয় জল সরবরাহ

—শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস P-885

ডি টি ডব্লু ও এস টি ডব্লু থেকে কানেকশন

—শ্রী অজয় দে PP-115-116

ঢাকেশ্বরী কটন মিল পুনরায় চালুকরণ

—শ্রী দেবব্রত ব্যানার্জি ও শ্রী লক্ষ্মণ বাগদী P-877

তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য বিশেষ আদালত

—শ্রী :আব্দুল মান্নান PP-365-369

তফসিলি আদিবাসী এলাকায় বিদ্যুৎ

—শ্রী অজয় দে PP-231-232

তফসিলি জাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদের আর্থিক সাহায্য

—শ্রী আব্দুল মান্নান PP-824-825

তফসিলি জাতি, উপজাতি ও অন্যান্য অনগ্রসর সম্প্রদায়ের কল্যাণের জন্য কেন্দ্রীয় সরকারের দেয়-অর্থ

—শ্রী নরেন হাঁসদা PP-725-726

তাঁত উন্নয়নকেন্দ্র এবং রঙ করার ইউনিট স্থাপন

—শ্রী আবু আয়েশ মন্ডল PP-575-578

ত্রাণ দপ্তরের বন্টিত জামাকাপড়ের গুণমান

—শ্রী মুরসালিন মোল্লা P-227

ত্রি-স্তর পঞ্চায়েত নির্বাচন

—শ্রী শশাঙ্কশেখর বিশ্বাস PP-669-670

থার্মাল প্লান্টের ছাইকে কাজে লাগানোর পরিকল্পনা

—শ্রী সুকুমার দাস P-610

দমকল বাহিনীর সাথে ফরেন্সিক বিশেষজ্ঞ

—শ্রী তপন হোড় P-844

দমদম কর্ম-বিনিয়োগকেন্দ্র থেকে তালিকা প্রেরণ

—শ্রী অমর চৌধুরি PP-672-673

দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় বাসের সংখ্যা

—শ্রী নন্দদুলাল মাঝি ও শ্রী হারাধন বাউড়ি P-260

